দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—১০৭

(খ) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—

(১) সচল (Serviceable) বাসের সংখ্যা—৯৪৫

(২) অচল বাসের সংখ্যা—২২৩

উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—

(১) সচল (Serviceable) বাসের সংখ্যা—৩০৩

(২) অচল বাসের সংখ্যা—২০

দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—

(১) সচল (Serviceable) বাসের সংখ্যা—১০৭

(২) অচল বাসের সংখ্যা—একটিও না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বাসগুলি কনডেম করে দেওয়া হয়েছে বা বিক্রি করে দেওয়া হয়েছে সেই বাসগুলি চলার উপযুক্ত থাকা সত্ত্বেও আগেকার সরকার অযথা কনডেম করে দিয়েছেন?

**শ্রী মহঃ আমিন ঃ** আগেকার সরকার কি করতেন সেটা আমার জানা নেই। সেটা যদি জানতে চান আমি বলে দেব কিন্তু বর্তমানে আমরা ঠিক করেছি যে যখন বাসগুলি আর চলার মতো থাকবে না তখন কনডেম করে বিক্রি করা হবে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** আমার কোয়েশ্চেন হচ্ছে আগেকার সরকার, ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত মানে এই সরকার আসার আগে, বাসগুলির ইঞ্জিন ঠিক থাকা সত্ত্বেও দেখা গেছে ৬ মাস কিংবা ৩ মাসের মধ্যে কনডেম করে প্রাইভেট কোম্পানিকে বিক্রি করে দিয়েছে—এটা কি সত্য?

[1-20 — 1-30 P.M.]

**শ্রী মহম্মদ আমিন ঃ** এটা আমার এখানে কোনও রিপোর্ট নেই, আপনার কাছে যদি কোনও ইনফরমেশন থাকে জানিয়ে দেবেন।

**শ্রী সরল দেব ঃ** আপনার কাছে জানতে চাই, অতীতে এই ধরনের যে বাসগুলিকে ইচ্ছাপূর্বক কনডেম করার পর প্রাইভেট কোম্পানির কাছে বিক্রি করা হয়েছে এটার সম্বন্ধে কোনও তদন্ত করবেন কিনা?

**শ্রী মহম্মদ আমিন ঃ** তদন্ত নিশ্চয় করব, আপনার খবর থাকলে জানাবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** সচল বাসকে ইচ্ছা পূর্বক অচল করে বিক্রি করার কারণ কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** সাধারণত বাসের একটা এজ লিমিট থাকে, কিন্তু কখন কখন দেখা যায় যে এজ লিমিটের পরেও সেটা চলছে, অভাবের চাপে পড়ে সেটা চালানো হয়

কেন্তু নিয়মমাফিক কাজ করতে গেলে চালানো উচিত নয়।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন প্রাক্তন সরকারের পুঁজিপতিদের সঙ্গে সম্পর্ক ছিল বলে ভাল বাসগুলো ইচ্ছা করে খারাপ করে প্রাইভেট মালিকের কাছে বিক্রি করার কোনও অভিযোগ আছে কিনা?

**শ্রী মহম্মদ আমিন :** না, আমার কাছে কোনও অভিযোগ আসেনি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় সদস্য পুঁজিপতিদের সঙ্গে প্রাক্তন সরকারের কথা বলে হাউসকে মিসলিড করলেন, বর্তমান বামফ্রন্ট সরকারের এদের সঙ্গে কোনও সম্পর্ক আছে কি? এ প্রশ্ন অ্যালাউ করা যায় না, ওর এটা উইথড্র করা উচিত।

**Mr. Speaker :** This question cannot be allowed.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ২২৩টি বাস খারাপ হয়ে আছে, এগুলি আয়ু শেষ হবার আগেই কি শেষ হয়েছে?

**শ্রী মহম্মদ আমিন :** আয়ু শেষ হওয়ার পরে শেষ হয়েছে।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ইনফরমেশন জানা থাকলে বলবেন, আমার পয়েন্ট অফ অর্ডার হল প্রশ্ন কর্তার কোনও সংবাদ জানা না থাকলে জানাবেন কি করে?

**মিঃ ডেপুটি স্পিকার :** এটায় পয়েন্ট অফ অর্ডার হয় না।

### অতিরিক্ত আদালত স্থাপন

*১৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৮।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জেলাস্তর পর্যন্ত দীর্ঘদিনের জমে যাওয়া মামলাগুলির দ্রুত নিষ্পত্তির জন্য অতিরিক্ত আদালত স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) যদি থাকে, তাহা হইলে কোন জেলায় (১) কি ধরনের এবং (২) কতগুলি আদালত স্থাপনের পরিকল্পনা আছে ; এবং

(গ) জনসাধারণের সুবিধার জন্য কাঁথি মহকুমায় সাব-জজের আদালত কবে নাগাদ পুনরায় চালু হইবে?

**শ্রী হাসিম আবদুল হালিম :**

(ক) দীর্ঘদিনের জমে যাওয়া মামলাগুলির দ্রুত নিষ্পত্তির জন্য জেলা স্তর পর্যন্ত অতিরিক্ত আদালত স্থাপনের বিষয়টি সর্বদাই সরকারের বিবেচনাধীন রয়েছে।

(খ) এই উদ্দেশ্যে সরকার সম্প্রতি বীরভূম, পশ্চিম দিনাজপুর, বর্ধমান, নদীয়া, মুর্শিদাবাদ, জলপাইগুড়ি ও বাঁকুড়া জেলার প্রত্যেকটিতে একটি করে অতিরিক্ত

জেলার প্রত্যেকটিতে একটি করে অতিরিক্ত জেলা ও দায়রা জজের আদালত স্থাপনের আদেশ দিয়েছেন।

এ ছাড়াও নিম্ন আদালতগুলিতে ফৌজদারি মামলার দ্রুত বিচারের এবং ম্যাজিস্ট্রেটের কোর্টসমূহে প্রচুর বকেয়া মামলার নিষ্পত্তির উদ্দেশ্যে বিভিন্ন জেলায় অতিরিক্ত ২৩০টি ম্যাজিস্ট্রেটের আদালত স্থাপনের কথাও সরকার বিবেচনা করছেন। ঐরূপ অতিরিক্ত আদালতের জেলাওয়ারি হিসাব নিম্নে দেওয়া হল ঃ—

| | | |
|---|---|---|
| নদীয়া | .. | ৬ |
| মালদা-পশ্চিম দিনাজপুর | .. | ২৫ |
| ২৪-পরগনা | .. | ১০২ |
| হাওড়া | .. | ৫৫ |
| মুর্শিদাবাদ | .. | ২ |
| বাঁকুড়া | .. | ৪ |
| বীরভূম | .. | ৫ |
| হুগলি | .. | |
| বর্ধমান | .. | ২৫ |
| মেদিনীপুর | .. | ৫ |
| জলপাইগুড়ি-দার্জিলিং | .. | ১ |

ইতিমধ্যে একজন অতিরিক্ত চিফ জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের আদালত ২৪-পরগনায় এবং একজন জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের আদালত ডায়মন্ডহারবারে স্থাপন করা হয়েছে।

(গ) কাঁথির আইনজীবীদের নিকট হইতে সরকার সম্প্রতি কাঁথিতে একটি অতিরিক্ত সাবজজের আদালত অথবা একটি অতিরিক্ত জেলা ও দায়রা জজের আদালত স্থাপনের জন্য প্রস্তাব পেয়েছেন। ঐ প্রস্তাবটির খুঁটিনাটি পরীক্ষা করে যত শীঘ্র সম্ভব সিদ্ধান্ত নেবার চেষ্টা করা হচ্ছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** অতীতে সাব জজের আদালতগুলো কেন বন্ধ হয়েছিল?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** প্রশ্ন করলে উত্তর দেব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** কোর্ট স্থাপন করবার পর মামলাগুলো তাড়াতাড়ি শেষ হবার কোনও আশা জনসাধারণ পাবে কি না?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমাদের চেষ্টা হচ্ছে যে কোনও মামলা ৬ মাস থেকে

১ বছরের মধ্যে শেষ করার। কিন্তু যেহেতু টাকার অভাব সেহেতু আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ১২ কোটি টাকা দাবি করেছি। তারা যদি দেন তবে কিছু কিছু ব্যবস্থা করব, না হয় আমাদের যে মিন্‌স আছে সেই ভাবে করব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** আপনি বললেন কেন্দ্র না দিলে হবে না। কিন্তু আমি বলছি ১০. ৫. ৬৮ তারিখের মামলা আজও শেষ না হওয়ার কারণ সম্পর্কে তদন্ত করবেন কি?

**শ্রী হাসিম আবদুল হালিম :** শুধু পশ্চিম বাংলার ব্যাপারে নয়। ইউ, পি, বিহার সুপ্রিম কোর্টের যা অবস্থা তাতে কোনও মামলা তাড়াতাড়ি শেষ হয় না। এর জন্য আমাদের সমাজ ব্যবস্থা দায়ী। এটা করতে গেলে যে টাকার দরকার তা আমাদের নেই। সুতরাং কেন্দ্রীয় সরকার টাকা দিলে ব্যবস্থা করব।

**শ্রী অনিল মুখার্জি :** এটা কি সত্য সি. আর. পি.সি. পাস হওয়ার জন্য এবং একজিকিউটিভ্ ও জুডিশিয়ারি সেপারেশনের জন্য মামলা বেড়ে গেছে?

**শ্রী হাসিম আবদুল হালিম :** একথা ঠিক যে জুডিশিয়ারি ও একজিকিউটিভ সেপারেশন হবার পর ২৪ পরগনা জেলার ক্রিমিনাল মামলাগুলো জুডিশিয়ারির দায়িত্বে আসায় কয়েক হাজার মামলা বেড়ে গেছে।

**শ্রী হাজারি বিশ্বাস :** ১৯৭৩ সালে সি. আর. পিসি. সংশোধনের ফলে ১০৭ ধারা পরিবর্তন করবার সিদ্ধান্ত সরকার করবেন?

**শ্রী হাসিম আবদুল হালিম :** এ প্রশ্ন এরা ইস্ করে না।

**श्री रबिशंकर पान्डे** : क्या माननीय बिधि मंत्री यह बतलाने का कष्ट करेंगे कि अदालतों में पेशकार को वेसी पैसा लेन-देन करने में कितना समय बर्बाद होता हैं? उस बर्बाद वाले समय में कितने केस सलट सकते हैं? क्या आप उसको रोकने का कोई प्रयल कर रहें हैं?

**श्री हासिम आबदूल हालिम** : अगर आप हमारी बजट स्पीच सुने होते तो यह सवाल नहीं करते। हमने बजट स्पीच में कहा था कि वेस्ट बंगाल गवर्नमेन्ट हाईकोर्ट को पुलिस सेल देने को तैयार है। हाईकोर्ट अगर भिजिलेन्स का इस्तेमाल करे तो करप्शन बन्द हो सकता हैं। अब हाईकोर्ट को फैसला करना हैं।

**শ্রী অনিল মুখার্জি :** প্রসিডিউরা ল মেথড্ এর জন্য মামলার সংখ্যা বেড়েছে। সেটা চেঞ্জ করবার ক্ষমতা সরকারের আছে কি না?

**শ্রী হাসিম আবদুল হালিম :** সি. আর. পি.সি. সেন্ট্রাল অ্যাক্ট, এর মৌলিক পরিবর্তন কেন্দ্রীয় সরকার করতে পারেন। কারণ এটা তাদের দায়িত্বের মধ্যে পড়ে।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারি মাইতি :** কোথায় কোথায় আদালত স্থাপন হচ্ছে জানাবেন কি?

**শ্রী হাসিম আবদুল হালিম :** আমি এ সমস্ত বলে দিয়েছি।

**জঙ্গিপুর-বহরমপুর রুটের বাস**

*১৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৭।) **শ্রী হবিবুর রহমান :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলায় "জঙ্গিপুর-বহরমপুর" রুটে বর্তমানে মোট কতগুলি বাস চলাচল করিতেছে?

**শ্রী মহঃ আমিন :**

১১ (এগার)-টি বাস চলাচল করিতেছে।

**শ্রী হাবিবুর রহমান :** এগারটি বাস নিয়মিত চালু থাকে কিনা এবং যাত্রিদের পক্ষে সেটা যথেষ্ট কি না?

**শ্রী মহম্মদ আমিন :** প্রাইভেট রুটে এরকম অভিযোগ পাওয়া যায় যে স্যাংশন স্ট্রেংথ অনুযায়ী বাস চলে না।

**শ্রী হাজারি বিশ্বাস :** বহরমপুর থেকে জঙ্গিপুর যে বাস চলিতেছে তাতে একজন মালিকের কতগুলি বাস আছে?

**শ্রী মহম্মদ আমিন :** নোটিশ চাই।

**শ্রী হাবিবুর রহমান :** এগারটা বাসের মধ্যে গভর্নমেন্টের কোনও বাস আছে কি না?

**শ্রী মহম্মদ আমিন :** এটা প্রাইভেট রুট। গভর্নমেন্টের বাস এখানে চলে না।

**শ্রী হাবিবুর রহমান :** দ্রুতগামী একটা বাস সেখানে চালু করবেন কি?

**শ্রী মহম্মদ আমিন :** প্রয়োজন হলে করব।

**সোনা সার**

*২৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭৫ (এস. এন.)।) **শ্রী সুনীল বসুরায় :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকারের এক নির্দেশের ফলে পশ্চিমবঙ্গে সোনা সার আসা প্রায় বন্ধ হইয়া গিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, ইহার প্রতিকারের জন্য সরকার কি চিন্তা করিতেছেন?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) কেন্দ্রীয় সরকারের নিকট হইতে এখনও এ মর্মে রাজ্য সরকার কোনও নির্দেশ বা সংবাদ পান নাই।

(খ) তবে কোনও একটি সংবাদপত্রে এই মর্মে প্রকাশিত একটি সংবাদের ভিত্তিতে ইতিমধ্যেই কেন্দ্রীয় সরকারের নিকট একটি প্রতিবাদ জানানো হইয়াছে। কেন্দ্রীয় সরকারের নিকট বলা হইয়াছে যে রাজ্যের চাহিদা কোনও মতেই

কমানো চলিবে না এবং প্রয়োজন হইলে বিদেশ হইতে সার আনিয়া আমাদের চাহিদা পূরণ করিতে হইবে।

**শ্রী সুনীল বসু রায় :** কেন্দ্রীয় সরকার কি এর কোনও জবাব দিয়েছেন?

**শ্রী কমলকান্তি গুহ :** না, পাইনি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** পশ্চিমবঙ্গ সরকারের সোনা সারের কোটা কত?

**শ্রী কমলকান্তি গুহ :** নোটিশ চাই।

## Rehabilitation of Evicted Hawkers

***263.** (Admitted question No. *673) **Shri Naba Kumar Ray :** Will the Minister-in-charge of the Municipal Department be pleased to state—

(a) the steps taken by the present Government for rehabilitation of the hawkers evicted from Curzon Park, Chowringhee, Esplanade, Sealdah and Ballyganj areas; and

(b) the number of hawkers so rehabilitated up to 31st January, 1978 ?

**Shri Prasanta Kumar Sur :**

(a) There has so far been no eviction of hawkers by the present Government.

(b) Does not arise.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে এই সরকারের আমলে হয়নি, আপনি কি জানাবেন যারা উচ্ছেদ হয়েছে তাদের জন্য বামফ্রন্ট সরকার চিন্তা করছেন কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর :** বামফ্রন্ট সরকার নিশ্চয়ই চিন্তা করছেন। এইরকম যারা উচ্ছেদ হয়ে গেছে তাদের ভিন্ন পুনর্বাসন দেওয়ার চেষ্টা করছি। কিন্তু একটা কথা জানা উচিত যে আপনাদের আগেরকার যিনি মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থ শংকর রায় মনে করলেন যে কলকাতাকে সুন্দর করে গড়ে তুলতে হবে, সেজন্য তিনি আর্বিটারিলি একটা নির্দেশ দিলেন, রাতারাতি সমস্ত হকার্স রিমুভ করে দেওয়ার জন্য সি. এম. ডি.-কে ডেকে বললেন যে এটা করতে হবে। অনেক অফিসার তখন বাধা দিয়েছিলেন যে এই জিনিস হতে পারে না, এটা অবাস্তব। তবুও তিনি অর্ডার দিলেন। তাদের জন্য ১২।। লক্ষ টাকা ব্যয় করে সি. এম. ডি. এ. ১৪৬৫টি স্টল করেছিলেন। সেগুলি যেমন এসপ্ল্যানেডে হয়েছে, সেই রকম উল্টাডাঙ্গায়ও এই ব্যবস্থা করলেন। এর মধ্যে ১৬২টি স্টল যেটা বেলেঘাটায় হয়েছিল সেটা কার্যকরি হল। তারা বললেন এই পরিকল্পনা অবাস্তব। এখানে চিৎকার করা হয়েছিল যে এই সমস্ত স্টলগুলি ভেঙ্গে দাও। তখন সরকার থেকে ইন্টারভিন করলাম, আমরা বললাম ভেঙ্গে দেওয়া ঠিক নয়, আমরা তখন উল্টা ডাঙ্গায় পাবলিক মিটিং করলাম, সেখানকার আশা-পাশের হকারদের

বললাম যে এই ধরনের যে স্টল হল সেই স্টলে আপনাদের আজকে রাস্তায় না বসে যাওয়া দরকার।

**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আগেকার সরকার স্বেচ্ছাচার অর্ডার দিয়েছিলেন, মন্ত্রী মহাশয় কি জানাবেন বর্তমান বামফ্রন্ট সরকার এই রকম কয়েকটি রাস্তা পরিষ্কার করার জন্য হিন্দু ধর্মের টেম্পল ডেমোলিশ করার জন্য স্বেচ্ছাচার অর্ডার দিয়েছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা কখনও এই ধরনের স্বেচ্ছাচার অর্ডার দিই নি। তবে আমাদের একটা মতামত আছে। আজকে দেখতে পাওয়া যাচ্ছে রাস্তায় শনি ঠাকুরের পূজার কথা বলে ধামা বসিয়ে কালেকশন করা হচ্ছে, তারপর সেখানে আর পূজা হয় না। এই ধরনের প্রফেশন্যাল কিছু আছে যারা সত্যিকারের সমাজে সমাজবিরোধী বলে পরিচিত সেই সমাজবিরোধীদের বহু লোক রাস্তা-ঘাট এইরকম দখল করে অপকর্ম করে, তাদের বিরুদ্ধে অর্ডার দেওয়া হয়েছে।

**श्री रविशंकर पान्डे** : हजार-हजार फेरीवाले जो फुट-पाथों पर अपनी जीविका उपार्जन करते हैं, उनसे पुलिस वाले ४० रु०—५० रु० माहवार वसूल करते हैं, क्या मंत्री महोदय उनको राहत देने के लिए कारपोरेशन की तरफ से कोई लाइसेन्स देने की व्यवस्था करेंगे, जैसे कार पार्किंग के लिए कारपोरेसन सड़कों को नीलाम करता हैं?

**Mr. Dy. Speakers :** I disallowed the supplementary question.

**ধানভানা কল**

*২৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৮।) **শ্রী অনিল মুখার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮ সালের ১লা ফেব্রুয়ারি তারিখে কার্যকর ধানভানা কলের (হাস্‌কিং মেশিনের) সংখ্যা কত ; এবং

(খ) তন্মধ্যে কতগুলির ক্ষেত্রে ১৯৭২ সালের মার্চ মাস হইতে ১৯৭৭ সালের মার্চ মাস পর্যন্ত লাইসেন্স দেওয়া হইয়াছে?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) ১৯৭৮ সালের ১লা ফেব্রুয়ারি তারিখে সারা পশ্চিমবঙ্গে মোট ৬০০৮টি লাইসেন্স প্রাপ্ত হাসকিং মিল কার্যকর ছিল।

(খ) মাত্র দুইটি হাসকিং মেশিনের লাইসেন্স দেওয়া হইয়াছে।

**ধানভানা কল**

*২৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪০।) **শ্রী পান্নালাল মাঝি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রচলিত বিধি অনুযায়ী—

(১) ধানভানা কল (হাস্‌কিং মেশিন) বেলা ৩টার পর চালানো বে-আইনি, ও

(২) দুইটি ধানভানা কলের ন্যূনতম দূরত্ব পাঁচ কিলোমিটার হইতে হইবে ;

(খ) সত্য হইলে, উক্ত ব্যবস্থায় গ্রামের জনসাধারণের কষ্ট হইতেছে এই মর্মে কোনও অভিযোগ সরকার পাইয়াছেন কি না ;

(গ) পাইয়া থাকিলে সরকার এ বিষয়ে কি ব্যবস্থা করিতেছেন ;

(ঘ) ইহা কি সত্য যে, গ্রামাঞ্চলে লাইসেন্স ব্যতীত বহু ধানকল চলিতেছে এবং তাহাদের মধ্যে অনেকেই লাইসেন্সের জন্য সরকারের নিকট আবেদন করিয়াছেন ; এবং

(ঙ) সত্য হইলে—

(১) এইরূপ আবেদনকারীর সংখ্যা কত, ও

(২) সরকার এ বিষয়ে কি ব্যবস্থা করিতেছেন?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) (১) হ্যাঁ।

(২) বর্তমানে সরকারের তাই অভিপ্রায়।

(খ) এই সম্বন্ধে অভিযোগ পাওয়া গিয়াছে।

(গ) এই অভিযোগগুলি পূর্ণাঙ্গ তদন্তের জন্য পাঠানো হইয়াছে।

(ঘ) হ্যাঁ।

(ঙ) (১) এরূপ আবেদনকারীর সংখ্যা আনুমানিক ২২ (বাইশ) হাজারের উপর।

(২) দরখাস্তগুলি অনুসন্ধানপূর্বক রিপোর্টের জন্য ইতিমধ্যেই খাদ্য দপ্তরের জেলা অফিসগুলিতে পাঠানো হইয়াছে। রিপোর্টদৃষ্টে আইন ও কোর্টের নির্দেশ অনুযায়ী দরখাস্তগুলি নিষ্পত্তি করা হইবে এবং যে ক্ষেত্রে লাইসেন্স মঞ্জুর করা আইনত সংগত হইবে সে ক্ষেত্রে লাইসেন্স দেওয়া হইবে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের কাছে তথ্য দিলেন যে লাইসেন্স প্রাপ্ত কিছু ধানভানা কল রয়েছে। কিন্তু বে-আইনিভাবে যে কলগুলো চালাচ্ছে, তার ভেতর হাইকোর্ট থেকে কিছু রুল নিয়ে চালাচ্ছে, এই কথা কি মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারেন সুপ্রীম কোর্ট থেকে রুল, ইনজাংশন নিয়ে এখানে বহু কল চালাচ্ছিল বা চলে কি না?

**শ্রী সুধীন কুমার ঃ** হ্যাঁ।

**শ্রী অনিল মুখার্জি ঃ** যদিও সুপ্রীম কোর্টের ইনজাংশন নিয়ে চালাচ্ছিল, কিন্তু বর্তমান অবস্থায় সুপ্রীম কোর্ট কি রায় দিয়েছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** সুপ্রীম কোর্টের ইনজাংশন এখনও আছে। তার হিয়ারিং-এর দিন বারেবারে পাল্টানো হচ্ছে। আগামী ৩রা এপ্রিল আবার হিয়ারিং-এর দিন আছে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সুপ্রীম কোর্টের ইনজাংশন নিয়ে চালাচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যাতে করে সরকারি নীতি কার্যকর করা যায়, সেইভাবে আইনটা বদলাবার চেষ্টা হবে কি?

**শ্রী সুধীন কুমার ঃ** সুপ্রীম কোর্টের রায় পাওয়ার চেষ্টা করা হচ্ছে। আমাদের আইন আমরা করেছি এবং সেটা অ্যাসেম্বলিতে পাস করেছি এবং সুপ্রীম কোর্টের রায় পেলে সংগত কি অসংগত তা বুঝে বদল করার প্রশ্ন আসবে।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** যেহেতু কোর্টে মামলাগুলি আছে, সেই জন্য দরখাস্তগুলি ডিসপোজ করার অসুবিধা আছে, কিন্তু এইগুলো কি করা যাবে না? ধানভানা কল বেলা তিনটের পর চালানো বে-আইনি, এটা পরিবর্তন করে এর টাইমটা বাড়ানো যেতে পারে কি?

**শ্রী সুধীন কুমার ঃ** এই সম্পর্কে অনেক অভিযোগ এসেছে, এই নিয়ে বিভিন্ন জেলার কাছে অবিলম্বে রিপোর্ট পাঠাবার জন্য নির্দেশ দেওয়া হয়েছে। আপনাদের সুবিধা-অসুবিধা কি আছে আপনারা জানান। যদি এটা বাড়ানো সংগত মনে হয় তাহলে বাড়ানোর ব্যবস্থা করা হবে।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** এই সময় বাড়ানোর ব্যাপারে দেরি করার জন্য গ্রামের যারা সাধারণ মানুষ, যারা বিকালে ধান ভাঙতে যায়, তারা পারে না, তাদের হয়রানি হতে হচ্ছে, এই জন্য ত্বরান্বিত করা হবে কি? কতদিনের মধ্যে করা হবে?

**শ্রী সুধীন কুমার ঃ** অবিলম্বেই করা হবে, এক সপ্তাহের মধ্যেই করা হবে।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সব লাইসেন্স আছে, এই রকম কলের সংখ্যা অল্প এবং তাদের একটা থেকে আর একটার দূরত্ব তিন চার মাইল, এটা গ্রামের মানুষের পক্ষে খুব অসুবিধাজনক। সেই জন্য বহু জায়গায় লাইসেন্স নেই, এইরকম চালকল হবার ফলে গ্রামের মানুষের অসুবিধা হচ্ছে। এই যে দূরত্ব পাঁচ কিলোমিটার আছে, এটা কমানোর জন্য চিন্তা-ভাবনা করছেন কি না? যদি করেন, তাহলে এটা কার্যকর করা যায় কি না, হলে কতদিনে হবে, এটা জানাবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** আপনি অনেকগুলো প্রশ্ন করেছেন। একটা হচ্ছে পাঁচ মাইল দূরত্ব থাকবে, এই রকম নীতি আমরা গ্রহণ করি নি। দ্বিতীয়ত আমরা পাঁচ কিলো মিটারের কথা যখন বলেছিলাম, তখন এটা বলেছিলাম ন্যুন্যাধিক কারণে, গজ মেপে এক জায়গা থেকে অন্য জায়গার দূরত্ব পাঁচ কিলো মিটার রাখলে কোথাও সুবিধা হতে পারে না। ন্যুন্যাধিক যেটা বলা হয়েছে, সেখানে কম বেশি হওয়া সম্ভব। নির্দেশ অনুসারে একেবারে পাঁচ কিলোমিটার থাকবে, সেটা গ্রামের মধ্যে যে অবস্থা সেটায় কখনও সম্ভব নয়। সুতরাং না থাকার কথা বিবেচনা করে করা হবে।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন—অল্প যে কয়েকটি লাইসেন্স আছে এটা কংগ্রেস সরকারের দেওয়া এবং যাদের লাইসেন্স আছে, বর্তমানে যাদের লাইসেন্স নেই তাদের কলগুলি বন্ধ করিয়ে দিয়ে গ্রামের মানুষকে আরও যাতে এক্সপ্লয়েট করা যায় সেই জন্য পুলিশকে টাকা দিয়ে এইগুলি করবার চেষ্টা করা হচ্ছে—কাজেই এই রকম হামলা

যাতে না হয় এবং গ্রামের মানুষ যাতে সুষ্ঠুভাবে ধান ভাঙ্গাতে পারে তার ব্যবস্থা আপনি করবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** কোনও লোকের উপর নির্যাতন যে হবে না এই নির্দেশ আমাদের মুখ্যমন্ত্রী দিয়েছেন এবং এই খবরও আমরা রাখি যে কোথাও কোথাও পরস্পর পরস্পরকে এড়াতে নিশ্চয় চান—আর যাদের লাইসেন্স আছে তারা চান না যে আর কেউ লাইসেন্স পান। আর যারা লাইসেন্স চান, তারা চান সবাই পান। এই দুটির মধ্যে যে বিরোধ আছে, সেটা সম্বন্ধে আমরা অবগত আছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন—নতুন লাইসেন্স না দিয়ে পুরানো লাইসেন্সের স্থান পরিবর্তন করা যাবে কিনা এবং গ্রাম পঞ্চায়েতের মেম্বারদের সমর্থক না হলে নতুন লাইসেন্স পাওয়া যাবে না এই নীতি চালু হয়েছে—এটা সত্যি কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** প্রথম কথা হচ্ছে পুনর্বিন্যাস করার সুযোগ পেলে নিশ্চয় পুনর্বিন্যাস করতে হবে, না করলে অসুবিধা দেখা দেবে। ইতিমধ্যে রেশন এলাকার চারপাশে এইরকম যে মেশিন আছে তাদের পুনর্বিন্যাসের সুযোগ দেওয়া হবে এবং হয়ত পুনর্বিন্যাস করতে নির্দেশও দিতে হবে। আর দ্বিতীয় যে প্রশ্নটি করলেন সেটা তো রেথরিক—আমি এই রেথরিকের জবাব দিই না।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** আমি জানি কিছু লাইসেন্স বাতিল হয়ে গেছে এবং যাদের লাইসেন্স বাতিল হয়ে গেছে তাদের সম্বন্ধে কি নীতি গ্রহণ করা হবে, মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** যদি কোথাও অন্যায় হয়ে থাকে বা সামান্য ত্রুটি হয়ে থাকে—যেগুলি অগ্রাহ্য করা যায় নিশ্চয় সেগুলি অগ্রাহ্য করে তাদের লাইসেন্স দেবার ব্যবস্থা হবে। কিন্তু যদি কোনও ব্যাপক দুর্নীতি বা গুরুতর আইন ভাঙ্গার অভিযোগ থাকে তাহলে অন্য রকম ব্যবস্থা করতেই হবে।

### গড়বেতা ও দাঁতনে ফৌজদারি আদালত

*২৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৭।) **শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় গড়বেতা ও দাঁতন মুন্সেফি আদালতের সহিত ফৌজদারি আদালত যুক্ত করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) যদি থাকে, তাহা হইলে, এ বিষয়ে সরকার কতদূর অগ্রসর হইয়াছেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ**

(ক) না।

(খ) কোনও প্রশ্নই ওঠে না।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** আমার জানা ছিল বিগত সরকারের আমলে মন্ত্রী মহাশয় একটি প্রশ্নের উত্তরে আমাকে বলেছিলেন এই দুটি জায়গায় ফৌজদারি আদালত-এর সঙ্গে যুক্ত করার পরিকল্পনা আছে, কিন্তু সরকারি অর্থের অভাবে এটা করা যাচ্ছে না। মন্ত্রী মহাশয় কি দয়া করে বলবেন, এই সরকার এসে পরিকল্পনা বাতিল করেছেন, না কোনওদিন এই রকম পরিকল্পনা ছিল না?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমি যা উত্তর দিয়েছি তারপরে আর উত্তরের প্রয়োজন হয় না।

### পাটের সর্বোচ্চ দর

***২৬৯**। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৬।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের পাটের সর্বোচ্চ দাম বেঁধে দিয়েছেন ; এবং

(খ) সত্য হ'লে—

(১) তাহা কিরূপ, ও

(২) উক্ত সিদ্ধান্তের সহিত রাজ্য সরকার একমত কিনা?

(১) ১

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) হ্যাঁ, কেন্দ্রীয় সরকার ভারতের অন্যান্য পাট উৎপাদনকারী রাজ্যগুলির সঙ্গে পশ্চিমবঙ্গের পাটের সর্বোচ্চ দাম বেঁধে দিয়েছেন।

পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার জন্য পাটের কুইন্টাল প্রতি সর্বোচ্চ দাম বেঁধে দেওয়া হয়েছে।

| জেলা | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| কুচবিহার, জলপাইগুড়ি, দার্জিলিং | সাদা | ২২৯=০০ | ২১৮=০০ | ২০৭=০০ | ১৯২=০০ | ১৮১=০০ | ১৬৭=০০ | ১৫৬=০০ | ১৪৫=০০ |
| | তোষা | ২৩৫=০০ | ২২৪=০০ | ২১৩=০০ | ১৯৮=০০ | ১৮৭=০০ | ১৭৩=০০ | ১৬২=০০ | ১৫১=০০ |
| পঃ দিনাজপুর, মালদহ | সাদা | ২৩১=৫০ | ২২০=৫০ | ২০৯=৫০ | ১৯৪=৫০ | ১৬৩=৫০ | ১৬৯=৫০ | ১৫৮=৫০ | ১৪৭=৫০ |
| | তোষা | ২৩৭=৫০ | ২২৬=৫০ | ২১৫=৫০ | ২০০=৫০ | ১৮৯=৫০ | ১৭৫=৫০ | ১৬৪=৫০ | ১৫৩=৫০ |
| মুর্শিদাবাদ, বাঁকুড়া, বীরভূম, নদীয়া | সাদা | ২৩৬=৫০ | ২২৫=৫০ | ২১৪=৫০ | ১৯৯=৫০ | ১৮৮=৫০ | ১৭৪=৫০ | ১৬৩=৫০ | ১৫২=৫০ |
| | তোষা | ২৪২=৫০ | ২৩১=৫০ | ২২০=৫০ | ২০৫=৫০ | ১৯৪=৫০ | ১৮০=৫০ | ১৬৯=৫০ | ১৫৮=৫০ |
| বর্ধমান, মেদিনীপুর, ২৪-পরগনা, হুগলি ও হাওড়া | সাদা | ২৩৮=৫০ | ২২৭=৫০ | ২১৬=৫০ | ২০১=৫০ | ১৯০=৫০ | ১৭৬=৫০ | ১৬৫=৫৫ | ১৫৪=৫০ |
| | তোষা | ২৪৪=৫০ | ২৩৩=৫০ | ২২২=৫০ | ২০৭=৫০ | ১৯৬=৫০ | ১৮২=৫০ | ১৭০=৫০ | ১৬০=৫০ |

| | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| পঃ বঙ্গের | সাদা | ২৬৭=৫০ | ২৫৬=৫০ | ২৪৫=৫০ | ২৩০=৫০ | ২১৯=৫০ | ২০৫=৫০ | ১৯৪=৫০ | ১৮৩=৫০ |
| কলকাতা | তোষা | ২৭৩=৫০ | ২৬২=৫০ | ২৫১=৫০ | ২৩৬=৫০ | ২২৫=৫০ | ২১১=৫০ | ২০০=৫০ | ১৮৯=৫০ |
| অন্য রাজ্যের | সাদা | ২৭৫=৫০ | ২৬২=৫০ | ২৫১=৫০ | ২৩৬=৫০ | ২২৫=৫০ | ২১১=৫০ | ২০০=৫০ | ১৮৯=৫০ |
| | তোষা | ২৭৯=৫০ | ২৬৩=৫০ | ২৫৭=৫০ | ২৪২=৫০ | ২৩১=৫০ | ২১৭=৫০ | ২০৬=৫০ | ১৯৫=৫০ |

(২) এই সিদ্ধান্তের সঙ্গে রাজ্য সরকার একমত নন।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দর বেঁধে দেবার উদ্দেশ্য সম্বন্ধে কেন্দ্রীয় সরকার কি বলেছেন?

**মিঃ স্পিকার ঃ** আমি এই কোয়েশ্চেনটা অ্যালাউ করছি না, কেননা দর বেঁধে দিয়েছেন কেন্দ্রীয় সরকার।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে দর বেঁধে দেবার ব্যাপারে কেন্দ্রীয় সরকার আপনাদের কিছু জানিয়েছেন কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার কৃষি দপ্তরের সঙ্গে কোনও আলোচনা করেনি, তাই আমরা তার প্রতিবাদ জানিয়েছে।

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী জানাবেন কি যে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কি কি ব্যাপারে আপনারা একমত নন এবং কেন নন্?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা আমাদের সরকারের তরফ থেকে জানিয়েছি যে পাটের ন্যূনতম দর ১০০ টাকা বেঁধে দেওয়া হউক, সেখানে কেন্দ্রীয় সরকার দর বেঁধেছেন সাদা ৫ নম্বর পাট সাধারণত যা পশ্চিম বাংলায় হয় সর্বোচ্চ ৬৭ টাকা মন করা, এতে কৃষকদের সর্বনাশ হবে সেজন্য আমরা একমত হতে পারিনি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এটা কি বললেন যে এস. ডি. ও.-র পারমিশন নিয়ে পাট কেনাবেচা করতে হবে এটা কি ঠিক—

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা নীতি নির্ধারণ করিনি, আমাদের উপর কেন্দ্রীয় সরকার চাপিয়ে দেবার চেষ্টা করছেন, আমরা এর সঙ্গে সহযোগিতা করব কিনা আমরা তা চিন্তা করছি।

**শ্রী হাবিবুর রহমান ঃ** সেন্ট্রাল গভর্নমেন্ট যে ন্যূনতম দর বেঁধে দিচ্ছেন তাতে চাষীরা মারা যাচ্ছেন—এই চাষীদের বাঁচাবার জন্য রাজ্য সরকার কোনও বিকল্প কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় সদস্য বোধকরি অবগত আছেন যে পাট রপ্তানি হয় কাজেই কেন্দ্রীয় সরকার দর বেঁধেছেন এই ব্যাপারে তাদের দায়িত্ব এবং আইন তাদের হাতে রয়েছে—আমরা সেই সব কারণে বলছি যে রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে হবে, রাজ্যের কৃষিপণ্যর দর কি হবে আমরা সেটা ঠিক করব।

**শ্রী হাবিবুর রহমান ঃ** আপনারা অধিক ক্ষমতা গ্রহণ করুন কিন্তু এর মধ্যে যে চাষীরা নিঃস্ব হয়ে যাচ্ছে সুতরাং ক্ষমতা নিয়ে কোনও কাজে লাগবে না, আপনারা এই মধ্যবর্তী সময়ে চাষীদের বাঁচাবার জন্য কি বিকল্প ব্যবস্থা গ্রহণ করছেন সেটা জানাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** পাট চাষীদের বাঁচাবার জন্য পশ্চিম বাংলা সরকার কি করছেন প্রথম কথা হচ্ছে পাটের দর আমরা বেঁধে দিতে পারি না সেটা কেন্দ্রীয় সরকারের হাতে রয়েছে আমরা আমাদের সরকারের বক্তব্য তুলে ধরতে পারি, আপনি বোধহয় জানেন কেন্দ্রের পাবলিক আন্ডারটেকিং কমিটির চেয়ারম্যান কমরেড জ্যোতির্ময় তিনি ৩০০ টাকা কুইন্টাল দাবি করেছেন আর আমরা রাজ্য সরকার থেকে ১০০ টাকা মন প্রতি দাবি করেছি অর্থাৎ ২৫০ টাকা কুইন্টল। এখন কমিটি বসে পর্যালোচনা করছেন—এটা গেল এই দিক ব্যাপার। আর আমরা পাট চাষীদের বাঁচাবার জন্য আমরা পাট চাষীদের মিনিকিট দিচ্ছি অল্প সুদে লোন এবং অন্যান্য ব্যবস্থা গ্রহণ করছি। সেটা হয়ত আমার কৃষি দপ্তরের বাজেটের সময় শুনেছেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে দাম বেঁধে দেবার ব্যাপারে সমান উদগ্রীব আপনি কি বিরোধী দলের লোকদের সঙ্গে নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করবেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** জনতা দলের কি চিন্তা সেটা আগে বলবেন তারপর আমরা চিন্তা করব যে আপনাদের সঙ্গে মিলব কিনা সেটা ভেবে দেখব।

### রেশনে ডাল সরবরাহ

*২৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৬।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আংশিক রেশন এলাকায় রেশনের মাধ্যমে ডাল সরবরাহের কোনও ব্যবস্থা হইয়াছে কি ; এবং

(খ) হইয়া থাকিলে, বীরভূম জেলার রামপুরহাট মহকুমার পৌর এলাকা ও গ্রামাঞ্চলে তাহা কবে হইতে কার্যকর করা হইবে?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) না।

(খ) রাজ্যের অন্যান্য অঞ্চলে রেশন মারফৎ ডাল সরবরাহ করার সময় রামপুরহাট মহকুমার অঞ্চলগুলিতেও তাহা করা হইবে।

### পৌরসভা

*২৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০৯।) **শ্রীমতী ছায়া ঘোষ ঃ** পৌরকার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কতগুলি পৌরসভা আছে ;

(খ) পৌরসভা (মিউনিসিপ্যালিটি) প্রতিষ্ঠার ক্ষেত্রে ন্যূনতম কোনও শর্ত আছে কিনা ;

(গ) থাকিলে, সেই শর্তগুলি কি কি ; এবং

(ঘ) মুর্শিদাবাদ জেলার ইসলামপুর চকে পৌর প্রশাসন চালু করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) কলকাতা কর্পোরেশন ছাড়া বর্তমানে পশ্চিমবঙ্গে চন্দননগর মিউনিসিপ্যাল কর্পোরেশন সহ মোট ৯২টি পৌরসভা আছে।

(খ) হ্যাঁ।

(গ) প্রস্তাবিত পৌর এলাকার প্রাপ্তবয়স্ক পুরুষ জন সংখ্যার তিন-চতুর্থাংশ কৃষি ছাড়া প্রধানত অন্যান্য পেশায় নিযুক্ত হওয়া প্রয়োজন। উক্ত এলাকায় কমপক্ষে ৩,০০০ অধিবাসী ও প্রতি বর্গমাইলে গড়ে কমপক্ষে ১,০০০ অধিবাসী থাকা প্রয়োজন।

(ঘ) বর্তমানে নাই।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** আমরা যতদূর শুনেছিলাম যে ঐখানে একটা পৌরসভা করার ব্যবস্থা হচ্ছে, আপনি বলছেন যে না, এই রকম কোনও ব্যবস্থা বর্তমানে নেই। নূতন করে বর্তমান সরকার সেই সব সই আছে কিনা দেখে যাতে হয় তার জন্য চেষ্টা করবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমার কাছে বহু প্রস্তাব এসেছে, প্রস্তাব আসবে এবং আসছে, আপনারা পাঠাবেন প্রস্তাব আমি দেখব।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** আমার মনে হয় ৬ মাস আগে এই রকম একটা আবেদনপত্র সরকারের কাছে এসেছিল আপনি ব্যাপারটা একটু দেখবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** একটা প্রস্তাব বোধ হয় এসেছিল কিন্তু সেটা ইসলামচকের নয়, সেটা পশ্চিম দিনাজপুরের ইসলামপুর। ইসলামচকের কোনও প্রস্তাব আমার কাছে আসেনি।

## Starred Question

(to which written answers were laid on the Table)

### কাঁথি মহকুমার অনাদায়ী কৃষিঋণ

*২৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৯।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার অন্তর্গত কাঁথি মহকুমার কৃষকদের নিকট হইতে কোন কোন খাতে কৃষিঋণ বাবদ মোট কত টাকা ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত সরকারের প্রাপ্য রহিয়াছে ; এবং

(খ) ঐ মহকুমার দুঃস্থ কৃষকদের ঋণ মকুবের বিষয় সরকার বর্তমানে বিবেচনা করিতেছেন কিনা?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) যতশীঘ্র সম্ভব প্রয়োজনীয় তথ্য সংগ্রহের ব্যবস্থা লওয়া হইয়াছে। যেই মুহূর্তে তথ্য সংগ্রহ করা যাইবে তাহা বিধানসভার টেবিলে উপস্থাপিত করা হইবে। তবে এখনও পর্যন্ত যে তথ্য পাওয়া গিয়াছে তাহা নিম্নে দেওয়া হইল ঃ

১। কৃষি ঋণ—৪৩,২৯,৩২৬.৫৫ টাকা।

২। বলদ ক্রয় ইত্যাদি ঋণ—৬,৯২,৮৩২.১৯ টাকা।

৩। সার ক্রয় ঋণ—৫২,০৪,৭৯৩.৫৭ টাকা।

৪। কীটনাশক ওষুধ ক্রয় ঋণ—৩,৬৩,৭৪৪.৫৭ টাকা।

(খ) বিবেচনা করা হইতেছে।

## বৃষ্টির অভাবে ফসলের ক্ষতি

*২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২০।) **শ্রী নবনী বাউরি ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বাঁকুড়া জেলার শালতোড়া, মেজিয়া ও গঙ্গাজলঘাটি ব্লকে এ বৎসর সময়মতো বৃষ্টি না হওয়ায় ফসলের যথেষ্ট ক্ষতি হইয়াছে ;

(খ) অবগত থাকিলে, মোট ক্ষতির পরিমাণ কত, এবং

(গ) ক্ষতিগ্রস্ত গরিব চাষীদের সাহায্যের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ বৎসর গত বৎসরের তুলনায় বৃষ্টিপাত ও ফলন অপেক্ষাকৃত ভালই হইয়াছে। তবু এ বৎসর অক্টোবর-নভেম্বর মাসে বৃষ্টি না হওয়ার ফলে উঁচু ও মাঝারি জমিতে আমন ধানের ক্ষতি হইয়াছে। ফলে শালতোড়া ও মেজিয়া ব্লকে ফলন ১৯৭৫-৭৬ সালের অপেক্ষা কম হইয়াছে। গঙ্গাজলঘাটিতে এরূপ হয় নাই।

(খ) গত তিন বৎসরের আউস ও আমন ধানের ফলন নিম্নে দেওয়া হইল। ইহা হইতে ১৯৭৫-৭৬ সালে তুলনায় শালতোড়া ও মেজিয়া ব্লকের ক্ষতির পরিমাণ বোঝা যাইবে।

| ১৯৭৬-৭৭ | ১৯৭৭-৭৮ |
|---|---|
| ফলনের পরিমাণ (মেট্রিক টন) আউস-আমন মোট | ফলনের পরিমাণ (মেট্রিক টন) আউস-আমন মোট |
| ৫৬৮০.৪ = ৫৬৮০.৪ | ৮৪.৩-৩২.৪০৫.৯ = ৩২৪৯০.২ |
| ১৪৪.০-৬,৩৩৮০ = ৬,৪৮২.০ | ৩৪২.০-১৯,৪২৫.২ = ১৯,৭৬৭.২ |

(গ) ক্ষতিগ্রস্থ চাষীদের সাহায্যের জন্য সরকার খরাপ্রবণ প্রকল্পের মাধ্যমে উপযুক্ত ফসল চাষের প্রদর্শনী ক্ষেত্রের ব্যবস্থা করিয়াছেন। যথা, অল্পসময়ে অধিক ফলনশীল ধান, ভুট্টা, সোয়াবিন, চিনাবাদাম, টমেটো ইত্যাদি।

বিভিন্ন ফসলের প্রদর্শনী ক্ষেত্রের হিসাব নিচে দেওয়া হইল ঃ

| ব্লকের নাম | ফসলের নাম | (প্রদর্শনী ক্ষেত্রের পরিমাণ—১ একর) | | | | মোট সংখ্যা |
|---|---|---|---|---|---|---|
| | ধান | সোয়াবিন | ভুট্টা | চিনাবাদাম | টমেটো | |
| শালতোড়া— | ৫৬ | ৫ | ১০ | ২ | ১৭ | ৯০ |
| মেজিয়া— | ৫৬ | ৫ | ১০ | ৫ | — | ৭৬ |

ইহা ছাড়া কমিউনিটি নার্সারি প্রকল্পের মাধ্যমে ঐ ধরনের ধানের দ্বারা স্বল্পমূল্যে দেবার বন্দোবস্ত করা হইয়াছে।

উপরন্তু সরকার উপরোক্ত ব্লকগুলিতে

ব্লকগুলিতে চাষীদের সাহায্যের জন্য নিম্নলিখিতত পরিমাণে কৃষি ঋণের বন্দোবস্ত ও করিয়াছেন—

| ব্লকের নাম | বীজ খরিদ ঋণ | সার খরিদ ঋণ | কিটনাশক ঔষধ খরিদ ঋণ | মোট |
|---|---|---|---|---|
| শালতোড়া— | ৫২,০০০ | ১৫,০০০ | ১,০০০ | ৬৮,০০০ |
| মেজিয়া— | ৬,০০০ | ৪৫,০০০ | নাই | ৫১,০০০ |
| | | | মোট ঃ | ১,১৯,০০০ |

## বরতি বিলে ক্ষুদ্র সেচ পরিকল্পা

*২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৫।) **শ্রী নীহারকুমার বসু ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জগদ্দল বিধানসভা কেন্দ্রের বরতি বিলে কৌনও ক্ষুদ্র সেচ পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে কি ; এবং

(খ) হইয়া থাকিলে,—

(১) পরিকল্পনাটি কি, ও

(২) এই পরিকল্পনায় কত টাকা ব্যয় হইবে ও কবে নাগাদ উহা কার্যকর করা হইবে?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) উক্ত এলাকায় জল সেচের সুবিধার জন্য ৬টি (ছয়টি) গভীর নলকূপ প্রকল্প হাতে লওয়া হইয়াছে। রাজ্য জল পর্ষদের প্রয়োজনীয় সুপারিশ পাওয়া গেলেই পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ কর্পোরেশন নলকূপ স্থাপনের কাজ হাতে লইবেন।

(২) পরিকল্পনাটি রূপায়িত করিতে ১২ লক্ষ টাকা ব্যয় হইবে ও উহা সম্পূর্ণ হইতে আনুমানিক ২ বৎসর সময় লাগিবে।

**জলপাইগুড়ি জেলায় সরকারি কৃষি খামার**

*২৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২৬।) **শ্রী মনোহর তিরকি ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলায় কোনও সরকারি কৃষি খামার আছে কি ; এবং

(খ) থাকিলে—

(১) কোন ব্লকে কয়টি খামার আছে এবং ঐ খামারগুলির কৃষিজমির পরিমাণ কত, ও

(২) ১৯৭৫-৭৬, ১৯৭৬-৭৭ এবং ১৯৭৭-৭৮ সালে ঐ খামারগুলির পরিচালনের জন্য কত টাকা ব্যয় করা হইয়াছে এবং ঐগুলিতে কি কি ফসল কি পরিমাণে উৎপন্ন হইয়াছে?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) (১), (২), (৩) সংযুক্ত তালিকায় প্রদত্ত হইল।

**ভারত-জার্মান সার প্রকল্প**

*২৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৭।) **শ্রী বঙ্কিমবিহারি মাইতি ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে—

(১) পশ্চিমবঙ্গে ১৯৭৪ সাল হইতে চালু ভারত-জার্মান সার প্রকল্পটির কাজ আগামী বৎসর হইতে বন্ধ হইয়া যাইতেছে,

(২) ইহার ফলে প্রায় তিনশত কর্মী কর্মহীন হইয়া পড়িবে, ও

(৩) রাজ্যের কৃষি উৎপাদনে বিপুল ক্ষতি হইবে ; এবং

(খ) সত্য হইলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(১) এখনও যা ঠিক আছে তাহাতে ভারত-জার্মান সার প্রকল্পটি আগামী বৎসরের (১৯৭৯) ডিসেম্বর পর্যন্ত চালু থাকিবে।

(২) যদি ১৯৭৯ সালের পর প্রকল্পটির সময়সীমা বাড়ানো না হয় তাহা হইলে এই প্রকল্পে যে অর্থ সঞ্চিত হইবে তাহার দ্বারা এই প্রকল্পটি চালু রাখা যায় কিনা চিন্তা করা হইতেছে।

(৩) না।

(খ) এই প্রকল্পটি রাজ্য সরকারের নিজস্ব প্রকল্প নহে। এই প্রকল্পটি ভারত সরকার ও পশ্চিম জার্মান সরকারের এক চুক্তির মাধ্যমে ভারত সরকারের সংস্থা ফার্টিলাইজার কর্পোরেশন অফ ইণ্ডিয়া পরিচালনা করে। এই প্রকল্পটি যাহাতে ১৯৭৯ সালের পরেও চালু রাখা যায় তাহার জন্য রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের প্রতিনিধিদের লইয়া গঠিত All India Level কমিটি ও রাজ্য কমিটির মাধ্যমে যথাসময়ে চেষ্টা করা হইবে।

**কানাইনগর গ্রামে নদীসেচ প্রকল্প**

***২৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *২০২৯।) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, তেহট্ট ১ নং ব্লকের অন্তর্গত কানাইনগর গ্রামস্থ নদীসেচ প্রকল্পটির জন্য পাম্প ও অন্যান্য যন্ত্রপাতি আনয়ন করা ও কর্মচারী নিয়োগ করা সত্ত্বেও প্রকল্পটির কাজ অদ্যাবধি চালু হয় নাই ; এবং

(খ) সত্য হইলে—

(১) ইহার কারণ কি, ও

(২) সত্ত্বর ঐ প্রকল্পটি কার্যকর করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) (১) স্থানীয় কৃষকগণ উক্তপ্রকল্প হইতে জল লইতে অনিচ্ছা প্রকাশ করার, প্রকল্পটি এখনও চালু করা যায় নেই।

(২) কৃষির উন্নতিতে সেচের জল গ্রহণের প্রয়োজনীয়তা ও উহার লাভজনক দিকটি সম্পর্কে স্থানীয় কৃষকগণকে অবহিত করা হইয়াছে। ফলে, কৃষকগণ এখন জল নিতে রাজি হইয়াছেন এবং আশা করা যায় আগামী প্রাক খরিফ মরশুম হইতে প্রকল্পটি চালু হইবে।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** অন পয়েন্ট অব অর্ডার স্যার, প্রশ্ন নং ২৮২ অনুমোদি প্রশ্ন নং ২০৩৪, আমি শর্ট নোটিশ প্রশ্ন হিসাবে দিয়েছিলাম, সে যাই হোক, এটা একটা ইম্‌পর্ট্যান্ট কোয়েশ্চেন, এটাকে হেল্ড ওভার করে দেবেন, এই আবেদন করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহাশয়, এই ৫ নম্বর মুস্তাক আহম্ম স্ট্রিটের বাড়ি সম্পর্কে বিভিন্ন সময়ে বিভিন্ন অভিযোগ উপস্থিত হয়েছে, আমরা এই বাড়ি সম্পর্কে জানতে চাইছি, তাই এটাকে হেল্ড ওভার কোয়েশ্চেন করে প্রথম দিকে দেওয়া হোব এই অনুরোধ জানাচ্ছি।

## POINT OF ORDER

**শ্রী অমলন্দ্রে রায় :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা বিষয় এখানে উত্থাপন করতে চাইছি। আপনি যদি দয়া করে অনুমতি দেন তো ভাল হয় এখানে আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে গতকাল লোকসভায় আমাদের পুনর্বাসন মন্ত্রী যে বক্তব্য রেখেছেন, সেটার প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করা প্রয়োজন। তিনি সেখানে বলেছেন, আজকে খবরের কাগজে দেখছি, বিশেষ করে আনন্দবাজর পত্রিকায় দেখলাম, তিনি বলেছেন উদ্বাস্তুদের দন্ডকারণ্য থেকে চলে আসার পেছনে যে অভিযোগগুলি রয়েছে, সে সম্বন্ধে তদন্ত করে কোনও সত্যতা পাওয়া যায়নি। আমি আশ্চর্য হয়ে গেলাম, কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রী এই রকম একটা বক্তব্য লোকসভায় রাখলেন, কিন্তু কি করে তদন্ত করা হল কে তদন্ত করলেন, এসব আমরা কিছু জানি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন দন্ডকারণ্যে গেছিলাম তদন্ত করার জন্য, সেখানে যা জানা গেছে তা জয়েন্ট স্টেটমেন্ট হিসাবে আমাদের বক্তব্য হাউসের মধ্যে রেখেছি, সেখানে গিয়ে দেখেছি কতকগুলি অভিযোগ একেবারে পুরোপুরি সত্য। যেমন সেখানে যে জমির পরিমাণ ধার্য করা হয়েছিল.....(নয়েজ) আমি এমন একটা বিষয়ে আলোচনা করছি যে বিষয়ের উপর ন্যাশনাল-কনসেন্সাস এর প্রয়োজন। আমার বক্তব্য হচ্ছে উনি যেটা সত্য নয় বলে বলেছেন সেটা ঠিক নয়, এত স্টেল কনক্লুশন নেওয়া উচিত নয়, সেটা রাজ্য সরকারই হোক আর কেন্দ্রীয় সরকারই হোন, আমি বলতে চাইছি সেখানে দেখে এসেছি সাত একর জমি দেবে বলে তাদের সেখানে নিয়ে যাওয়া হয়েছিল, কিন্তু একতরফাভাবে জমির পরিমাণ কমিয়ে দেওয়া হয়েছে, এই অভিযোগ সত্য, সেখানে প্রাথমিক শিক্ষায় মিডিয়াম অবাইনস্ট্রাকশন বাংলা করার কথা কিন্তু সেটা উড়িষ্যা ভাষায় শিখতে হবে একথাও ঠিক। (নয়েজ)

**মিঃ স্পিকার :** যে কোনও বিষয়ের উপর এভাবে হঠাৎ উঠে আলোচনা করবেন, এটা চলতে পারে না, আপনি দৃষ্টি আকর্ষণ করেছেন, মন্ত্রীরা রয়েছেন, তারপরে যদি আলোচনা করতে চান তাহলে বিজিনেস অ্যাডভাইসরি কমিটিতে যান, ওয়ান এইট্টিফোর-এ চান, তা না হলে উঠে বলবেন কেন্দ্রীয় সরকার মিথ্যা বলছে, এসব বলছে...

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, মিথ্যা বলছে একথা বলিনি, কতকগুলি অভিযোগ যে সত্য এটা দেখে এসেছি, একতরফাভাবে কেউ বলবেন না এটা চাই, ন্যাশনাল কন্সেন্সাস চাই এই

ব্যাপারে। সংসদীয় দল যাবে। বিভিন্ন ব্যাপার জড়িত, কেন্দ্র জড়িত, উদ্বাস্তুরা জড়িত, আমাদের সরকার জড়িত, উড়িষ্যা সরকার জড়িত, মধ্যপ্রদেশ জড়িত, কাজেই একতরফাভাবে সত্য নয় এটা বলা চলে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, কেন্দ্রের সমালোচনা করার মতো এক্তিয়ার বিধানসভার আছে কিনা?...(নয়েজ)...আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে আপনার রুলিং চাইছি যে এখানে কেন্দ্রের সমালোচনা করার আমাদের এক্তিয়ার আছে কি না?

এই সম্পর্কে আলোচনা করার এক্তিয়ার হাউসের নেই। অতএব এটা বতিল করা হোক। This should be expunged from the proceedings.

**মিঃ স্পিকার :** এখানে ওইভাবে আলোচনা হয় না। তিনি যেটা মনে করেছেন সেটা হাউসের দৃষ্টি আকর্ষণ করেছেন। তিনি যদি চান ১৯৪ ধারা অনুযায়ী ডিসকাশন ক্লেম করলে তখন হাউসের বিজনেস অ্যাডভাইসরি কমিটি আছে, সেটা টাইম থাকলে সেটা বিবেচনা করে দেখবে। দৃষ্টি আকর্ষণ করার দরকার উনি মনে করেছেন, তাই করেছেন।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার :** আমি শ্রী হরিপদ জানা (ভগবানপুর)-এর কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। এই প্রস্তাবে শ্রী জানা কলিকাতা বিশ্ববিদ্যালয়কে দেওয়া একটি পরিবারের সম্পত্তি হস্তান্তরের ষড়যন্ত্র সম্পর্কে আলোচনার জন্য আজকের সভার নির্দিষ্ট কাজ মুলতুবি রাখতে চেয়েছেন। প্রস্তাবটিতে এমন কোনও জরুরি প্রকৃতির নির্দিষ্ট সাম্প্রতিক ঘটনার উল্লেখ নেই যাতে রাজ্য সরকারের কোনও দায়িত্ব থাকতে পারে। বিষয়টি আদৌ মুলতুবি প্রস্তাবের উপযোগী নয়। আমি এই মুলতুবি প্রস্তাবের নোটিশে আমার অসম্মতি জ্ঞাপন করছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র করে একটা ব্যবসায়ী গোষ্ঠী কিভাবে এই বিশ্ববিদ্যালয়ের সম্পত্তি অপহরণ করার চেষ্টা করছেন, এই সম্পর্কে আপনার প্রদত্ত যে বিবরণ সেটা পড়ে শোনাচ্ছি :—

মল্লিকদের দানকৃত সম্পত্তির মূল্য প্রায় ৫ কোটি টাকা। এই মূল্যবান সম্পত্তি হাতিয়ে নেওয়ার জন্য বিশ্ববিদ্যালয়ের একজন উচ্চ পদস্থ অফিসারকে নাকি কয়েক লাখ টাকা ঘুসের লোভ দেখানো হয়েছে। ঘুস দিতে চাইছেন বড় বড় ব্যবসায়িদের একটি বড় গোষ্ঠী। বেআইনিভাবে হাবির বসু মল্লিক অন্যের প্ররোচনায় প্রায় আটখানা বাড়ি বিক্রি করেছেন। পুরো সম্পত্তি উদ্ধার করে বিশ্ববিদ্যালয়ের জায়গা টাকা পয়সার অভাব মেটানো উচিত ও মল্লিক পরিবারের সঙ্গে যুক্ত কর্মীদের বিশ্ববিদ্যালয়ের কর্মী হিসাবে গণ্য হউক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা বলি। আমরা খবরের কাগজে দেখেছি, কালকে মুখ্যমন্ত্রী আহত হয়েছে। আমরা সহজেই উদ্বিগ্ন তার এই অ্যাক্সিডেন্টে আহত হওয়ার জন্য। আমার অনুরোধ হচ্ছে, ট্রেজারি বেঞ্চ যাতে একটু আমাদের জানান তিনি কেমন আছেন।

**মিঃ স্পিকার ঃ** ট্রেজারি বেঞ্চ-এর জানানোর কিছু নেই। আমার মুখ্যমন্ত্রীর সাথে দেখা হয়েছে। তিনি ভালই আছেন।

## Privilege Motions

**শ্রী অধ্যক্ষ মহাশয় ঃ** আমি মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জির কাছ থেকে একটি অধিকার ভঙ্গের প্রশ্নের নোটিশ পেয়েছি। অধিকার ভঙ্গের প্রশ্ন উঠেছে গত ২০শে মার্চ, ১৯৭৮ তারিখে মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেনের নেতাজী নগর কলেজের শিক্ষক ও কর্মচারিদের প্রভিডেন্ড ফান্ড সম্পর্কিত একটি উক্তিকে কেন্দ্র করে। শ্রী মুখার্জি অভিযোগ করেছেন যে শ্রী সেনের মন্তব্যের অধিকাংশই সম্পূর্ণ অসত্য এবং তিনি প্রকৃত তথ্য জানা সত্ত্বেও ইচ্ছাকৃতভাবে এই উক্তি করেছেন এবং এর দ্বারা সভার অধিকার ভঙ্গ করা হয়েছে। এখানে উল্লেখের প্রয়োজন যে যদি কোনও সদস্য বিধানসভায় কোনও বিষয়ে কোনও বক্তব্য রাখেন এটা ধরে নেওয়া হয় যে তিনি সরল বিশ্বাসেই তাঁর বক্তব্য রাখছেন এবং এর বিপরীত কিছু প্রমাণ না হলে অধিকার ভঙ্গের প্রশ্ন উঠে না। শ্রী মুখার্জির প্রদত্ত নোটিশে আমি এমন কোনও সাক্ষ্য প্রমাণ পাচ্ছি না যার থেকে এ সিদ্ধান্ত করা যেতে পারে যে শ্রী সেন ইচ্ছাকৃতভাবে এবং প্রকৃত তথ্য জেনেও অসত্য ভাষণ করেছেন। সুতরাং এক্ষেত্রে অধিকার ভঙ্গের প্রশ্নের নোটিশের নিষ্পত্তি আমি এভাবেই করছি।

[2-10 — 2-20 P.M.]

এখন মিঃ মুখার্জি আপনি আপনার ঐ নোটিশের বক্তব্যটির সংক্ষেপে পাঠ করুন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** গত ২০শে মার্চ ১৯৭৮ সাল বিধানসভার সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয় নেতাজী নগর কলেজের অধ্যাপক ও অশিক্ষক কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডের তহবিল ও তৎসংক্রান্ত অর্থের ব্যাঙ্ক অপারেশন বিষয়ে এই বিধানসভায় উল্লেখ করেন। তার বক্তব্য ছিল "একটি কলেজের প্রফেসাররা মিলে একটা প্রভিডেন্ড ফান্ড তৈরি এবং সেই প্রভিডেন্ড ফান্ডে গভর্নিং বডির কোনও কন্ট্রিবিউশন নেই। প্রফেসাররা নিজেরাই কন্ট্রিবিউট করেন। সেই কনট্রিবিউটেড ফান্ডে যেটা আছে তাতে ঠিক হয় যে ইলেকটেড রিপ্রেজেন্টেটিভ সেটাকে অপারেট করবেন। মিঃ বি. রায়চৌধুরি এবং প্রফেসার এস. আর. ঘোষ এটা অপারেট করার কথা। দে আর অল ইলেকটেড পারশন। এই টাকা সেন্ট্রাল ব্যাঙ্ক-এর রিজেন্ট পার্ক ব্রাঞ্চে জমা ছিল। প্রায় ৭০,০০০ হাজার টাকার মতো অর্থ সেখানে ছিল। ১৯৭৮ সালের ১৫ই মার্চ থেকে এদের অপারেট করা বন্ধ করে দেওয়া হয়েছে। এখন যিনি নেতাজীনগর কলেজের অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত হয়েছেন গত ১৫ই ফেব্রুয়ারি তারিখে তিনি এখন ঐ টাকা ১৫ই মার্চ ১৯৭৮ তারিখ থেকে তুলছেন। ব্যাঙ্ক অ্যাকাউন্ট থেকে সেই সব ইলেকটেড রিপ্রেজেন্টেটিভরা আর তুলতে পারছেন না। অ্যাডমিনিস্ট্রেটর এখন সেই টাকা তুলছেন। "উপরোক্ত উল্লেখ বা তিনি (মিঃ সেন) গত ২০শে মার্চ ১৯৭৮ তারিখে বিধানসভায় রেখেছেন তার অধিকাংশ সম্পূর্ণ অসত্য ও নীতি জেনেশুনে সমস্ত বিষয় গোপন করে সভাকে বিভ্রান্ত ও বিপথগামি করেছেন। প্রকৃত তথ্য জেনেশুনে ও ইচ্ছাকৃতভাবে না জানিয়া উক্ত বিকৃত ও অসত্য ভাষণ করে এই সভার ও সভার সকল সদস্যদের অধিকার ভঙ্গ করিয়াছেন। প্রকৃত তথ্য হল এই ঃ—(ক) প্রভিডেন্ট ফান্ড যেটা তৈরি হয়েছে তা শুধু

কলেজের প্রফেসারদের নিয়ে নয় তা হ'ল শিক্ষক ও অশিক্ষক কর্মচারির্দের নিয়ে গঠিত। (খ) যে প্রভিডেন্ট ফান্ড গঠিত হইয়াছে তাহার অপারেশন নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা অপারেট করার প্রস্তাবে প্রাক্তন কলেজের অ্যাডমিনিস্ট্রেটর ও বর্তমান অধ্যক্ষ কখনও সম্মতি দেন নাই ও তা কার্যকর করেন নাই। উপরন্তু ঐ ফান্ডের অর্থ কারেন্ট অ্যাকাউন্টে জমা দিয়ে তারা সমস্ত শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের স্বার্থ বিসর্জন দিয়াছিল এবং উক্ত প্রভিডেন্ট ফান্ড কমিটির প্রস্তাব অগ্রাহ্য করিয়া প্রভিডেন্ট ফান্ডের নিয়ম লঙ্ঘন করিয়াছেন ও বেআইনি কাজ করিয়াছেন। (গ) উক্ত প্রভিডেন্ট ফান্ডের মোট অর্থ ৭০,০০০ টাকা নয়। প্রকৃত টাকা বা অর্থের পরিমাণ হইল ৬২,২৬৭.৮৬ পয়সা (১৫/২/৭৮ তারিখ পর্যন্ত) (ঘ) কলেজের প্রাক্তন অ্যাডমিনিস্ট্রেটর ও বর্তমান অধ্যক্ষ নির্বাচিত প্রতিনিধিদের কোনও দিন পি. এফ.-এর ব্যাঙ্ক অ্যাকাউন্ট অপারেট করার অধিকার স্বীকার করেন নাই ও অপারেট করিতে দেন নাই। সুতরাং ১৯৭৮ সালের ১৫ই মার্চ হইতে তাহাদের অপারেট করা বন্ধ করার কোনও প্রশ্নই উঠতে পারে না। (ঙ) বর্তমান সরকার কর্তৃক নিযুক্ত বর্তমান অ্যাডমিনিস্ট্রেটর শ্রী অনিল বসাক মহাশয় গত ১৯৭৮ সালের ১৫ই মার্চ হইতে উক্ত পি. এফ-এর টাকা তুলছেন একথাও সম্পূর্ণ অসত্য ভাষণ। আরও প্রকৃত ঘটনা হইল যে উল্লিখিত পি. এফ ফান্ডটা হইল একটা আন রেজিস্টার্ড ফান্ড। ঐ আন রেজিস্টার্ড পি. এফ. ফান্ড ১৯৭৫ সালে কলেজের শিক্ষক ও অশিক্ষক কর্মচারিরা তৈরি করেন ও তাহারা উক্ত ফান্ডের নিয়মাবলি ও সংবিধান বা গঠনতন্ত্র রচনা করিয়া কলেজের কর্তৃপক্ষের নিকট অনুমোদনের জন্য আবেদন করেন। কিন্তু উক্ত পি. এফ. ফান্ড-এর জন্য তদানিন্তন কলেজ কর্তৃপক্ষ অনুমোদন দেন নাই তাং ১৪/২/৭৮। তাছাড়া ১৯৭৭ সালে পি. এফ. কমিটি একটা প্রস্তাব ছিল যে যৌথ ব্যাঙ্ক অ্যাডাউন্ট অপারেশন ও ৭,৫০০ টাকা পর্যন্ত কন্ট্রিবিউটারদের ঋণ দান ও বাকি টাকা প্রভিডেন্ট ফান্ডে অনুমোদনে প্রাক্তন কলেজ কর্তৃপক্ষ নাকচ করিয়া দেন। পরে প্রাক্তন অ্যাডমিনিস্ট্রেটর-এর অ্যাপ্রুভ্যাল চায়। কিন্তু প্রাক্তন কলেজ কর্তৃপক্ষ তাহা অ্যাপ্রুভ না করিয়া তাহাদের পি. এফ. কমিটির প্রস্তাব অগ্রাহ্য করেন ও উক্ত ব্যাঙ্ককে কারেন্ট অ্যাকাউন্ট ওপেন করিয়া শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের স্বার্থ বিসর্জন দেন বেআইনিভাবে। তাছাড়া পি. এফ. কমিটির প্রস্তাব অগ্রাহ্য করিয়া প্রাক্তন কলেজ কর্তৃপক্ষ (প্রাক্তন অ্যাডমিনিস্ট্রেটর) ও কলেজের মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয় সব জেনে শুনে উক্ত অসত্য উল্লেখ করিয়া সমস্ত বিধানসভাকে ও সভার সদস্যদের দ্বিপথগামি ও বিভ্রান্ত করিয়াছেন ও এই সভার অধিকার ভঙ্গ করিয়াছেন।

**Mr. Speaker :** I have received a notice of a question of privilege from Dr. Ambarish Mukhopadhyay. The question of privilege has been raised over printing of a news item on 12. 3. 78 in Ananda Bazar Patrika in connection with a question of privilege raised in the House by Dr. Mukhopadhyay on 11. 3. 78. Dr. Mukhopadhyay says in his notice that the newspaper was not factual and designed to malign him before the public in general and his electorate in particular.

I find that the matter has not been raised at the earliest opportunity inasmuch as the news item was published as far back as 12th March, 1978. Moreover, the notice is not accompanied by the docu-

ment, namely, the paper cutting containing the news item on which the present question of privilege is based.

I, therefore, hold that the privilege in the matter cannot be entertained.

আপনি সংক্ষেপে আপনার নোটিশটি পড়তে পারেন।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** স্যার, আমরা যারা বিধানসভায় পিছনের বেঞ্চে বসে থাকি, আমাদের এলাকার মানুষের সামনে একট ভাবমূর্তি আছে। আমরা দীর্ঘদিন লড়াই করে, সংগ্রাম করে এখানে এসেছি। স্যার, খবরের কাগজে যেভাবে আমাদের ব্যবহার করা হয় তাতে করে আমরা ব্যথিত হয়েছি। আমরা খবরের কাগজের লিবার্টি, স্বাধীনতার জন্য লড়াই করেছি এবং সেই লড়াই-এ আমরা আংশিক জয়লাভ করেছি, আরও লড়াই করব। ইট ইজ দেয়ার ওপিনিয়ন, তাদের ওপিনিয়ন মতামত তারা ছাপান, আমার বলার কিছু নেই। কিন্তু স্যার, জেনেশুনে যদি বিকৃত করে ছাপানো হয়, তাহলে আমাদের নিশ্চয় বলার অধিকার আছে। যে কারণে আমি প্রিভিলেজ মোশন রেখেছিলাম। সেই প্রিভিলেজে কোনও সময় আপনি বলেন নি—এখানে লেখা আছে যে স্পিকার তাকে হাত নেড়ে দিলেন আপনি বলেননি—এখানে লেখা আছে যে স্পিকার তাকে হাত নেড়ে দিলেন আপনি বসুন—খবরের কাগজের শিরোনাম কি হবে তা আপনি ঠিক করার কে? এই ধরনের কথা মেম্বারদের স্পিকার মহোদয় বলেন নি। কারণ আমি প্রসিডিংস-এর কপি নিয়ে এসেছি। **(ভয়েস ঃ বলেছেন)** না বলেন নি, আমি তার কপি নিয়ে এসেছি। এই কথা তিনি বলেন নি, আমার কাছে কপি আছে। উনি কি বলেছেন না বলেছেন সেগুলি সব লিপিবদ্ধ আছে, আমি পড়ে দিচ্ছি। এইভাবে হতে পারে না। আমি পড়ছি।" মিঃ স্পিকার, নিউজ পেপার, তারা নিজেদের ধাঁচে লেখে। তারা হেড লাইন দিতে পারে। সব সময় হস্তক্ষেপ করাটা সমিচীন নয়। তারা যেমন বুঝেছে সেই রকম রিপোর্ট করেছে। সুতরাং এই ব্যাপার নিয়ে প্রিভিলেজ মোশন আনা যায় না। "স্যার, এই ব্যাপারে আমাদেরও কিছু কিছু জ্ঞান আছে। বিপোর্টের মধ্যে আসমান জমিন ফারাক আছে। আমাকে ম্যালাইন করবার চেষ্টা করা হয়েছে। আমি বলব মিঃ স্পিকার, স্যার, আপনি বিষয়টি গভীরভাবে বিবেচনা করুন। এই নিউজ আইটেমে ঘটনা আবার লেখা হয়েছে—"আমার এই প্রশ্ন শুনে ট্রেজারি বেঞ্চের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু সহ অন্যান্য সদস্যরাও হাসতে থাকেন"। ইজ ইট পারমিসিবল ফর দি রিপোর্টার্স অব দি নিউজ পোপারস? স্যার, এই ঘটনার জন্য আমি আপনার কাছে প্রোটেকশন চাইছি। এই রকম ঘটনা যদি হয় তাহলে তো আমাদের অধিকার রক্ষা করা আমাদের পক্ষে সম্ভব হবে না। স্যার, এই ধরনের কাজে প্রিভিলেজ মোশন আনতে পারব না, যদি এই রকম ধরনের খবর পরিবেশন করে আমাদের হেয় প্রতিপন্ন করা হয়? স্যার, আপনি রিপোর্টারদের ডেকে জিজ্ঞাসা করুন যে ভাবে রিপোর্ট লেখা হয়েছে এতে আমাদের সম্মানহানি, ভাবমূর্তি কলঙ্কিত হয়েছে কিনা—স্যার, এই ব্যাপারে আমাদের বলতে দিতে হবে। আমি জানি কি করব—আদালতে যাবার কথা তো এখানে বলতে পারি না। আমি বিধানসভার সদস্য হিসাবে আপনার কাছে প্রোটেকশন চাইব, এই ধরনের বিবৃত সংবাদ প্রচারের জন্য—আপনি স্যার, আমাদের প্রোটেকশন দেবার ব্যবস্থা করুন।

**মিঃ স্পিকার ঃ** আপনি অনেক বলেছেন, এবার আপনি বসুন। আমি তো বললাম এই ব্যাপারে ব্যবস্থা হচ্ছে।

## Calling attention to matters of urgent public importance

**মিঃ স্পিকার ঃ** আমি সব শুদ্ধ ২৬টি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। সবগুলি পড়া দায়। অ্যাকিউট শর্টেজ অব সিমেন্ট এটা দিয়েছেন সুনীতি চট্টরাজ ও শ্রী সত্যরঞ্জন বাপুলি—আমি এটা গ্রহণ করছি, আজকে যতগুলি আছে তার মধ্যে এবং অন্যগুলি সব টেবিলে রেখে দিচ্ছি, টেকেন অ্যাজ রেড—বিভাগীয় মন্ত্রী মহাশয় আজকে উত্তর দিতে পারেন অথবা উত্তর দেবার জন্য নির্দিষ্ট তারিখ ঘোষণা করতে পারেন।

১। পুরুলিয়া জেলায় অবিলম্বে পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা—শ্রী মহাদেব মুখার্জি

২। টেলিকম ফ্যাক্টরি সদর দপ্তর স্থানান্তরকরণ—শ্রী অশোককুমার বোস

৩। কলকাতা বিশ্ববিদ্যালয়কে দেওয়া মল্লিকদের সম্পত্তি সম্পর্কে ষড়যন্ত্র—শ্রী হরিপদ জানা (ভগবানপুর)

4) Decision of non-teaching employees of private Colleges to go on strike—Shri Suniti Chattaraj

5) Decision of technical supervisors of Durgapur Fertiliser Factory to go on mass casual leave—Shri Suniti Chattaraj & Shri Samsuddin Ahmed

7) Gharao of Hasnabad Police Station by deserters from Dandakaranya on 27. 3. 78—Shri Suniti Chattoraj, Shri Habibur Rahman, Shri Samsuddin Ahmed & Shri Kazi Hafizur Rahaman

8) Fresh application withdrawal of the Sain Bari case—Shri Suniti Chattaraj

9) Threatened closure in Concrete Pipe Industry due to non availability of cement—Shri Suniti Chattaraj

10) Acute shortage of cement—Shri Suniti Chattaraj & Shri Satya Ranjan Bapuli

11) Construction of houses on Clive Row & Old Court House Street violating the building rules—Shri Suniti Chattaraj & Shri Satya Ranjan Bapuli

12) Recovery of arms and ammunition from a gang of criminals on 27. 3. 78—Shri Suniti Chattaraj & Shri Satya Ranjan Bapuli

13) Protest rallies organised by West Bengal Pradesh Congress Committee—Shri Satya Ranjan Bapuli & Shri Suniti Chattaraj

14) Interference by the Marxist Communists in the administration of Universities—Shri Suniti Chattaraj

১৫। ই. এম. সি. কোম্পানির বিরুদ্ধে তদন্ত—শ্রী সুনীতি চট্টরাজ

১৬। বীরভূম জেলায় হাসপাতাল ও হেলথ্ সেন্টারে অচল অ্যাম্বুলেন্স—শ্রী সুনীতি চট্টরাজ

১৭। বাঁকুড়া ও বর্ধমান মেডিক্যাল কলেজ-এর সার্জারির লেকচারার পদে উন্নিতকরণ—শ্রী সুনীতি চট্টরাজ।

১৮। শ্যামাপদ আয়ুর্বেদ কলেজে আন্ডার গ্র্যাজুয়েট কোর্স বন্ধ থাকা—শ্রী সুনীতি চট্টরাজ

১৯। লবন হ্রদ এলাকায় লোডশেডিং—শ্রী সুনীতি চট্টরাজ।

২০। ২৭শে মার্চ কলকাতা ও পার্শ্ববর্তী অঞ্চলে লোডশেডিং—শ্রী সুনীতি চট্টরাজ।

২১। চমরু খানসামা লেনে দিনদুপুরে একজন খুন ও ছয়জন জখম—শ্রী সামসুদ্দিন আহমেদ।

২২। কালো বাজারে সিমেন্ট বিক্রয়—শ্রী হাবিবুর রহমান, শ্রী সামসুদ্দিন আহমেদ এবং শ্রী হাফিজুর রহমান।

২৩। খন্ডঘোষ থানায় শমঙ্গা অঞ্চলে গভীর নলকূপ বিদ্যুৎ সংযোগ না করা—শ্রী হাবিবুর রহমান।

২৪। ক্যালকাটা হাসপাতালে ধর্মঘট—শ্রী হাবিবুর রহমান।

২৫। শিবপুর বি. ই. কলেজের পদ খালি থাকায় কলেজের অচল অবস্থা—শ্রী সামসুদ্দিন আহমেদ।

২৬। বারাসাত এলাকায় দোলের আগের রাত্রে একদল লোক কর্তৃক পুলিশের উপর আক্রমণ—শ্রী হাবিবুপুর রহমান।

[2-20 — 2-30 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে এই সিমেন্ট সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। স্যার, এই সিমেন্টের ব্যাপার নিয়ে আমরা খুব একটা অস্বস্তির মধ্যে পড়েছি। গত সপ্তাহে কেন্দ্রীয় সরকারের সাথে আমরা আলোচনা করি এবং আলোচনা করে এটা স্থির হয় যে আগামী জাহাজগুলিতে বিদেশ থেকে যে সমস্ত সিমেন্ট আসবে তা অবশেষ কলকাতা বন্দরে আনা হবে। এবং সেই সিমেন্ট আমাদের এসেনসিয়াল কমোডিটিস কর্পোরেশনকে সমস্তটা দেওয়া হবে এবং আমরা কেন্দ্রের অন্যান্য সংস্থাগুলির মারফত সেগুলি খালাস করব এবং ন্যায্য দামে বিক্রি করব এবং তারজন্য আমাদের যে কোটা আছে ভারতে প্রস্তুত সিমেন্টের ক্ষেত্রে সেই কোটার কোনও হেরফের হবে না। এই

সমস্ত স্থির হয়ে যায় এবং একথা বলা হয় আপনারা অবিলম্বে কলকাতায় ফিরে গিয়ে এই সিমেন্ট সংগ্রহ করে বিলি ব্যবস্থা করুন। আমরা ফিরে আসার তিন দিন পরে এখান থেকে একজন অফিসার পাঠাই। কবে সিমেন্ট আসছে, কোনখানে খালাস হবে, সে সম্পর্কে তাদের কি মত, হলদিয়াতে যদি প্রয়োজন হয় কতটা খালাস হবে, কতটা কলকাতায় খালাস হবে, হলদিয়ায় খালাস হলে সেখান থেকে রেলের ব্যবস্থা করে কলকাতায় পৌঁছানোর ব্যবস্থা কেমন হবে ইত্যাদি খুঁটিনাটি স্থির করে আসতে। সেখানে গিয়ে তিনি যা শোনেন তা সম্পূর্ণ বিপরীত। সেখানে গিয়ে শোনা গেল প্রথমত তারা আমাদের দেবেন না, দ্বিতীয়ত, তারা অর্ধেক দেবেন প্রাইভেট ট্রেডকে এবং বাকি অর্ধেক আমাদের দিতে পারেন যদি টেন্ডারে তাদের সঙ্গে সমান হারে বা সমান খরচায় আমরা সেগুলি নিতে পারি। আরও মজার কথা যে, ওরা বললেন, যেটুকু সিমেন্ট দেওয়া হবে সেটুকু কেন্দ্রীয় সরকারের কাজে কেবল ব্যয়িত হবে এবং সেটা আমাদের যে কোটা আছে তা থেকে কাটা যাবে। আপনারা এইদিকে নজর দেবেন যে, কেন্দ্রীয় সরকারের কাজের জন্য যে সিমেন্ট আসে সেটা আমাদের রাজ্যের সিমেন্টের কোটার বাইরে। এখন দেখা যাচ্ছে, তারা যেটুকু দেবেন সেটা আমাদের কোটা থেকে কাটা যাবে—এটা একটা অদ্ভুত ব্যাপার। অথচ যেটুকু সিমেন্ট আসবে তা আমরা এখানে আমাদের সাধারণ মানুষদের প্রয়োজনের জন্য ব্যয় করতে পারব না, রাজ্য সরকারের প্রয়োজনে ব্যয় করতে পারব না। এখানে বাড়িঘরদোরের জন্য—যে সরকারি বাঁধাই হোক বা কোনও বিল্ডিং কনস্ট্রাকশন প্রোজেক্ট হোক—তাতে ব্যয় করতে পারব না, ইলেকট্রিসিটির জন্য ব্যয় করতে পারব না, সেখানে সমস্তটা কেন্দ্রীয় সরকারকে দিতে হবে, যেটা আগে অন্য কোটা থেকে আসত। এখন দিতেও হবে আবার আমাদের কোটাটাও কাটা যাবে। কালকে রাত্রে আমি ওদের মন্ত্রীর সাথে যোগাযোগ করাতে তিনি বললেন, হ্যাঁ, এরকম ব্যবস্থা একটা করেছি। আমি বলি, এরকম ব্যবস্থা আপনারা করতে পারেন না। কালকেই শেষ দিন ছিল, তারমধ্যে আমাদের জানাতে হবে আমরা এইসব মেনে নিচ্ছি কিনা—এইসব শর্ত। আমরা বলি, আমরা মেনে নিচ্ছি না। আমরা সমগ্র সিমেন্টটা চাই, আমাদের কোটা কাটতে পারবেন না। কারণ, বাইরে থেকে সিমেন্ট আনার একমাত্র কারণ হচ্ছে, দেশে ঘাটতি আছে, আমাদের এখানে ঘাটতি আছে। বোম্বাই বন্দরে সেখানে যথেষ্ট পরিমাণে সিমেন্ট নামানো হয়েছে, সেখানে বাজারে কোনও ঘাটতি নেই। মাদ্রাজে যথেষ্ট সিমেন্ট নামানো হয়েছে, সেখানে ঘাটতি তো নেই, বরং সেখানে নির্ধারিত দামের নিচে সিমেন্ট বিক্রি হচ্ছে। বিশাখাপত্তনমে সিমেন্ট নামানো হয়েছে কিন্তু সেখানে কোনও ক্রেতা নেই, সিমেন্ট পড়ে আছে, জমে যাচ্ছে। অবশেষে তারা কলকাতায় দয়া করে আনতেন এবং তাও আমাদের নির্ধারিত কোটা কাটবার চেষ্টা করছেন। আমরা বলি, এর কোনওটাই আমাদের পক্ষে গ্রহণযোগ্য নয়, অতএব আপনারা নিবৃত্ত থাকুন, আমি যাচ্ছি দিল্লিতে। আমি আগামীকালই দিল্লি যাচ্ছি এবং সেখানে গিয়ে কথা বলে এর একটা ফয়সালা করবার চেষ্টা করব। যেটুকু আমদানি করা হবে ঘাটতি মেটাবার জন্য সেখানে আমাদের রাজ্যের ঘাটতি মেটাবার জন্য বাড়তি সিমেন্ট কলকাতা বা হলদিয়া বন্দরে আনা হোক। সেটা যাতে নির্দিষ্ট মূল্যে সকলের প্রয়োজনে লাগতে পারে সে ব্যবস্থা করা হোক। আর সেটা আমাদের রাজ্যের কোটার উপর কোটা হিসাবে দেওয়া হোক। এই দাবি নিয়ে আগামীকাল আমরা দিল্লি যাব, তাঁরা যা করবেন তাই অবশ্য আমাদের মেনে নিতে হচ্ছে। এই সব ব্যাপারে খুঁটিনাটি হচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, ডিলেটল্‌সে সিমেন্ট সম্পর্কে বক্তব্য রাখলেন হাউসে। তবে একটা জিনিস আমরা দেখতে পাচ্ছি, বাজারে সিমেন্ট পাওয়া যাচ্ছে বেশি দাম দিলে, এই যে লুপ হোলসেল্‌গুলি রয়েছে, সেইগুলোকে প্লাগ করার জন্য সরকার কি ভাবছেন? কারণ এটা যদি বন্ধ না করেন তাহলে আপনারা যতই আইন আনুন না কেন, এটা বন্ধ হবে না।

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** আপনারা লক্ষ্য করে থাকবেন, এটা বন্ধ করার জন্য বলা হয়েছে। সমগ্র সিমেন্ট এসেনশিয়্যাল কমোডিটিজ কর্পোরেশনের হাতে তুলে দিতে হবে। ব্যবসায়ীদের হাতে দেওয়া চলবে না। কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুতি দিয়ে সেই প্রতিশ্রুতি ভঙ্গ করে ব্যবসায়ীদের হাতে আবার তুলে দেবার চেষ্টা করছেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** খাদ্য ও সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে গ্রামাঞ্চলে চালের দর পড়ে যাওয়া ও তার জন্য গরিব এবং মাঝারি চাষীদের দুরবস্থা সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ জানাচ্ছি। শ্রী সুনীলকুমার এবং শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ১৪ই মার্চ ১৯৭৮ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।

**শ্রী সুধীন্দ্রনাথ কুমার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার সকল মানুষ অত্যাবশ্যক পণ্যের দাম কমানোর দাবি করেছেন এবং সেটা খুব ন্যায়সঙ্গত। সবচেয়ে প্রয়োজনীয় অত্যাবশ্যক জিনিস হচ্ছে চাল। তার দাম যদি ক্রমাগত বেড়ে গিয়ে থাকে, বামফ্রন্ট সরকার আসার পর থেকে আজ পর্যন্ত এবং এটা ন্যায্য স্তরে যদি সেটা রাখা থাকে তাহলে সেটা উদ্বেগের কারণ না হয়ে সেটা আমাদের বরং অশ্বস্তির কারণ হওয়া উচিত বলে আমার মনে হয়। আমরা দেখেছি, চালের দাম নিচু হলেও, যে কথা উল্লেখ করা হয়েছে কেন্দ্রীয় বা আমাদের সংগ্রহের দামের নিচে পড়ে গেছে, এটা ঠিক নয়। চালের সংগ্রহ মূল্য ১২৯.৭০ পঃ। এখন হয়তো মনে হতে পারে যে এটা যথেষ্ট নয়। কিন্তু সেখানে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের করণীয় কিছু নেই। কারণ সম্পূর্ণ কেন্দ্রের আদেশে এটা করতে হয় এবং কেন্দ্রীয় সরকারের আদেশ আছে যে আমরা কোনও বোনাস পর্যন্ত দিতে পারব না। তাসত্ত্বেও ধানের ব্যাপারে আমরা গাড়ি ভাড়া বাবদ কুইন্টল পিছু দু' টাকা ভাড়া হিসাবে দিয়ে আসছি। এটা এখনও চালু আছে। এই মাস এবং আগামী মাসের শেষে, বৈশাখের শেষে এবং জ্যৈষ্ঠ পর্যন্ত চালু থাকবে। আপনাদের কাছে উল্লেখ করা যেতে পারে এই বছর পাছে কৃষককে কম দামে বিক্রি করতে হয়, তার জন্য যে ব্যবস্থা করো হয়েছে, যে পরিমাণে ডিসট্রেস সেলের মাধ্যমে আমরা সংগ্রহ করতে পেরেছি, আমরা দেখেছি, এই বছরের ডিসট্রেস সেলের পরিমাণ, গত বছর অর্থাৎ আমাদের সরকারের দায়িত্ব গ্রহণ করার পূর্বে পর্যন্ত যে সরকার ছিলেন, তাঁরা একটা পুরো বছরে ৪ হাজার ২০০ টন ডিসট্রেস সেলে সংগ্রহ করেছিলেন। আমরা নভেম্বর, ডিসেম্বর, জানুয়ারি, ফেব্রুয়ারি, মার্চ এই কয়টি মাসে এই পর্যন্ত ৩৪ হাজার ৭৫০ মেট্রিক টন ধান আমরা সংগ্রহ করেছি। এই সংগ্রহ চলছে যথা সম্ভব। হতে পারে কোথাও কোথাও কৃষক কম দামে হয়তো বিক্রি করেছে। কিন্তু ব্যাপকতম ব্যবস্থা আমরা গ্রহণ করেছি। তার ফলে আমরা এই পরিমাণ ডিসট্রেস সেলে সংগ্রহ করতে পেরেছি। এখানে আরও উল্লেখযোগ্য,

আমরা চেয়েছিলাম, যেহেতু শিল্পজাত পণ্যের দাম বেড়ে যাচ্ছে, সেইহেতু কৃষকের উৎপন্ন সামগ্রীর দাম বাড়া উচিত।

[2-30 — 2-40 P.M.]

যেমন গমের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কুইন্টল প্রতি ২০ টাকা ভরতুকি দিয়ে এসেছে, সেই পরিমাণ ভরতুকি চালের জন্য দেওয়া প্রয়োজন বলে আমরা মনে করি। শুধু কৃষকদের স্বার্থ রক্ষার জন্যই নয়, ভারতের চালের উৎপাদন বাড়ানোর জন্যও আজকে এটার প্রয়োজন। কারণ চালের উৎপাদন কমে যাচ্ছে, গত বছর থেকেই কমে গিয়েছে। সেই জন্য এটা প্রয়োজন। কিন্তু কেন্দ্রীয় সরকার এতে কান দিচ্ছেন না। তাই তাদের যে দাম বাঁধা আছে সেটা আমরা মানতে বাধ্য নই। আমরা চালের দরকে নিম্নমুখি করেছি এবং এতে একটু স্থিতিশীলতা এনেছি। আজকে চৈত্র মাসেও চালের যে দাম সেটা সাধারণ মানুষের অনুকূলে। আমরা এখন পর্যন্ত এর জন্য কোনও উদ্বেগ বোধ করছি না। আমি শেষ কথা বলতে চাই যে, হিসাব-নিকাশ করে দেখলে দেখা যাবে ন্যাশনাল স্যাম্পেল সার্ভের ২৬ রাউন্ড হিসাব মতো ১০ একর পর্যন্ত জমির মালিকরা হচ্ছে শতকরা ৯৭.৫৬ জন, অর্থাৎ প্রায় শতকরা ২।। জন তার থেকে বেশি জমি রাখেন, এবং একমাত্র তাদের উদ্বৃত্ত থাকতে পারে এবং তার জন্য তাদের ক্ষতি হতে পারে, বাকি কৃষকদের ক্ষতি হয় না, তারা সস্তায় চাল বিক্রি করেন। সস্তায় চাল দেওয়ার অঙ্গীকার বামফ্রন্ট সরকারের আছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**মি ঃ স্পিকার ঃ** এখন আমি পৌর প্রশাসন বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে কলিকাতা পৌরসভার রোডরোলার শাখার কর্মীদের অনশন ধর্মঘট সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি। শ্রী সন্দীপ দাস, শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান, শ্রী মহম্মদ সোহরাব এবং শ্রী নবকুমার রায় গত ১৫ই মার্চ, ১৯৭৮ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।

**Shri Prasant Kumar Sur :** The Roller Driving Staff of the Corporation of Calcutta has a total staff comprising 59 Drivers and 85 Helpers, Firemen and Oil-Cleaners.

The Roller Driving Staff Union, constituent of Calcutta Corporation Workers and Employees Co-ordination Committee gave a notice of hunger strike on the 21st February, 1978, for alleged non-implementation of some demands agreed upon the 24th June, 1977, for the introduction of Selection Grade to Roller Drivers and for meeting some other new demands. An appeal was made to the Union on the 10th March, 1978, not to resort to hunger strike as most of their demands were either met or being attended to. But the appeal went unheeded and the Office-bearers of Union numbering 7 persons started from the evening of the 14th March, 1978.

It is to mention that there are 3 different working hours in the Corporation. We were trying to have one synchronised working hour for

all of them but failed to persuade the workers to accept the same. While they are not agreeing to work according to the schedule suggested, they are on the contrary agitating and stopping work and thus sabotaging Rs. 4 crore programme of road repair.

The Administrative of the Corporation of Calcutta met the Union representatives on the 17th March, 1978 and held discussions on the demands. Following the discussions, an amicable settlement was reached and the strike was called off with effect from the evening of the 18th March, 1978. The corporation authorities are now taking necessary actions as per the terms of agreement made on the 18th March, 1978 between the Corporation of Calcutta and the Calcutta Corporation Roller Driving Staff Union.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of the Education (Higher) Department will now make a statement on the subject of strike by the non-teaching employees of different colleges, attention called by Shri A. K. M. Hassanuzzaman on the 22nd March, 1978.

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় সদস্য শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান এর দৃষ্টি আকর্ষণী প্রশ্নের উত্তরে নিম্নলিখিত বিবৃতি পেশ করতে চাই ঃ

পশ্চিমবাংলার বেসরকারি কলেজসমূহের প্রায় ৮ হাজার শিক্ষাকর্মী বেশ কিছুদিন যাবৎ বিভিন্ন বিষয়ের উপর আন্দোলন করে আসছেন। আগামী ২৯শে এবং ৩০শে মার্চ তাঁরা রাজ্যব্যাপী ধর্মঘটের আহ্বান করেছেন—এই বিষয় সরকার অবগত আছেন।

তাঁদের অন্যতম দাবি পশ্চিমবাংলার সমস্ত কলেজ (বিশেষ করে ট্রাস্ট এবং মাইনরিটিস) এখন পর্যন্ত সরকারের মাসিক পূর্ণ বেতনদানের পরিকল্পনার মধ্যে আসেননি তাঁদের নিয়ে আসতে হবে। এই বিষয়ে সরকার অত্যন্ত পরিষ্কারভাবে বলেছেন যে সংবিধানগত অসুবিধার জন্য আইনের আওতার মধ্যে ট্রাস্ট এবং মাইনরিটিস কলেজগুলিকে নিয়ে আসা সম্ভব হয়নি। তবে ঐ সমস্ত কলেজ যদি স্বেচ্ছায় আসতে চান তাহলে পূর্ণ বেতন দানের সর্বপ্রকার সুবিধা তাঁরা পাবেন। ইতিমধ্যে সিটি গ্রুপ অব কলেজের ট্রাস্ট বডি এইভাবে সরকারি আজ্ঞা শর্ত স্বীকার করে বেতন দানের আওতার মধ্যে এসেছেন। মোট ১৮৭টি কলেজের মধ্যে ১৭৬টি এই আওতায় এসেছে। এইরূপ ট্রাস্ট কলেজসহ সুরেন্দ্রনাথ কলেজও এইভাবে অগ্রসর হচ্ছেন। সরকার আশা করেন অপরাপর ট্রাস্ট এবং মাইনরিটিস কলেজগুলি অনুরূপভাবে অগ্রসর হয়ে শিক্ষক এবং শিক্ষা কর্মীদের সরকারি সুযোগ-সুবিধা গ্রহণের ক্ষেত্রে প্রস্তুত করবেন।

কলেজ কর্মীরা আরও একটি দাবি উত্থাপন করেছেন—সেটি সম্পর্কে সরকার অত্যন্ত সহানুভূতিশীল। সরকার বিশ্বাস করেন, অতি অল্প সময়ের মধ্যে কলেজ অধ্যাপকদের জন্য পেনসন সংক্রান্ত বিধিকে চূড়ান্ত রূপ দেওয়া সম্ভব হবে। এই প্রসঙ্গে সরকার ঘোষণা করতে

চান, কলেজ কর্মিদেরও পেনসন সংক্রান্ত বিধি অচিরেই ঘোষণা করা সম্ভব হবে। কলেজ কর্মিরা পে-কমিটির আওতার মধ্যে আসতে তাঁদের অন্তবর্তীকালীন সাহায্যের বিষয়টিও সরকার বিবেচনা করছেন।

বিশ্ববিদ্যালয় এবং মহাবিদ্যালয়ে পরিচালন সমিতিতে কলেজ কর্মীদের প্রতিনিধিত্বের বিষয় এবং তাঁদের বক্তব্যকে সরকার মর্যাদা দিতে চান এবং এইসব প্রতিষ্ঠানে তাঁদের প্রতিনিধিত্ব থাকবে—এক কথা সরকার ঘোষণা করতে চান। কলেজ কর্মীদের আরও যে সমস্ত দাবি আছে, সেগুলি সরকার সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন।

সরকার আশা করেন যে, এই পরিপ্রেক্ষিতে তাঁরা যেন ২৯শে এবং ৩০শে মার্চ তাঁদের রাজ্যব্যাপী ধর্মঘট প্রত্যাহার করেন।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ বিবৃতি যদি আমাদের মধ্যে দেন তাহলে ভাল হয়।

**Mr. Speaker :** এখন ৩৫১ ধারা অনুযায়ী উল্লেখ।

## MENTION CASES

**শ্রী মহাদেব মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া জেলায় জল কষ্ট সম্বন্ধে আগেও অনুরোধ করেছিলাম কিন্তু কোনও ফল হয়নি। আজকে আমি এই ব্যাপারে মন্ত্রীকে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সদস্যদের এবং মন্ত্রী মহাশয়ের প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার নঁওদা থানা এলাকায় শান্তিপূর্ণ যুব মিছিলের উপর ভীষণভাবে আক্রমণ করা হয়েছে। কংগ্রেসের প্রাক্তন বিধানসভার সদস্য শ্রী নাসিরুদ্দিন খান এবং অন্যান্যরা এই আক্রমণ করে। সাম্প্রতিককালে এইরকম বীভৎস ঘটনা আর ঘটেনি এবং এই ঘটনার ফলে ৫০ জনের বেশি জখম হয়েছে। বহরমপুর হাসপাতালে এবং নঁওদা থানার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে তারা চিকিৎসাধীন আছে। এই ঘটনায় মুর্শিদাবাদ জেলার আর. এস. পির শ্রী আবদুস সাত্তার, ছাত্র নেতা কমরেড নাসিরুদ্দিন সাত্তার এবং আরও অনেককে আক্রমণ করা হয়েছিল। থানার ও. সি.ও ঘটনাস্থলে গেলে তাকেও আক্রমণ করা হয়, পুলিশকে আক্রমণ করা হয়। কংগ্রেস নির্বাচনে পর্যুদস্ত হওয়ার পরে এইভাবে সমাজবিরোধীদের ডাকাতদের সঙ্গে গ্রামেগঞ্জে বামপন্থীদের উপর অত্যাচার চালাচ্ছে। নঁওদা থানা এলাকায় এখন সন্ত্রাসের রাজত্ব বিরাজ করছে। এই সম্পর্কে প্রতিবিধানের দাবি করছি কারণ ঐ এলাকার সাধারণ মানুষ ভয়ঙ্করভাবে বিপদ বোধ করছেন।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** লালবাগেও এই রকম একটি ঘটনা ঘটেছে। ৪ঠা জানুয়ারি তারিখে এইরকম কংগ্রেসিরা আক্রমণ করেছিল। সারা মুর্শিদাবাদ জেলার বিভিন্ন জায়গায় কংগ্রেসিরা এইভাবে আক্রমণ চালাচ্ছে।

[2-40 — 2-50 P.M.]

(গোলমাল)

সারা মুর্শিদাবাদ জেলাতে বিভিন্ন জায়গায় কংগ্রেসিরা এইভাবে আক্রমণ চালাচ্ছে। এ ব্যাপারে বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদের বিভিন্ন জায়গায় কংগ্রেসির এইভাবে আক্রমণ করছে।

**শ্রী বিজয় বাউরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পুরুলিয়ার বেঙ্গল আর্ক স্টিল কারখানার সম্পর্কে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই বেঙ্গল আর্ক স্টিল কারখানাটি পুরুলিয়ার টার্মনাতে প্রথম শুরু হয় ৩১. ৫. ৭৫ তারিখে প্রায় ২৫ শ্রমিক কর্মচারী নিয়ে। শুরু হওয়ার দু' মাসের মধ্যে ৩১. ৭. ৭৫ তারিখে উক্ত কারখানা বন্ধ হয়ে যায়। ২২শে জানুয়ারি স্টেটসম্যান পত্রিকায় বিজ্ঞপ্তি প্রচার করা হয়েছিল উক্ত কারখানায় নতুন লোক নিয়োগ করা হবে এবং তারজন্য অ্যাপলিকেশন ইনভাইট করা হচ্ছে কিন্তু পুরনো কর্মচারিদের নিয়োগের কিছু ব্যবস্থা করা হয়নি। এজন্য উক্ত কারখানার শ্রমিক ইউনিয়নের পক্ষে গত ১৫. ২. ৭৮ তারিখে মুখ্যমন্ত্রী মহাশয়কে টেলিগ্রাম করা সত্ত্বেও আজ পর্যন্ত কিছু ব্যবস্থা হয়নি। তাই যাতে পুরানো শ্রমিক কর্মচারিদের নিয়োগ করা হয় সেজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর ঘটনা সম্পর্কে আপনার মাধ্যমে মন্ত্রী মণ্ডলীর এবং বিধানসভার সমস্ত সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। আজ পশ্চিমবাংলার সমস্ত চটকলে আড়াই লক্ষ শ্রমিক তাদের দাবি দিবস পালন করে আংশিক ধর্মঘট করে, মালিকদের কাছে গিয়েছিলেন একটা স্মারকলিপি পেশ করতে। তাদের দশ দফা দাবির ভিত্তিতে স্মারকলিপি দেওয়ার পর ইণ্ডিয়ান জুট মিলস অ্যাশোসিয়েশনের তরফ থেকে বলা হয় যে তাদের একটা দাবিও মেনে নেওয়া হবে না। চটকলগুলোতে একটা অরাজকতা চলছে। এমার্জেন্সির সময়ে ৮০ হাজার শ্রমিক ছাঁটাই করেছে, অত্যাচার করেছে। কেন্দ্রীয় মন্ত্রীরা বার বার নর্মাল কন্ডিশনে আনবার চেষ্টা করেছেন। কিন্তু কিছু হয়নি। যদি এই অবস্থা চলতে থাকে তাহলে শ্রমিকদের সমস্ত ট্রেড ইউনিয়ন—সি. আই. টি. ইউ, এ. আই. টি. ইউ. সি., ইউ. টি. ইউ. সি., আই. এন. টি. ইউ. সি., এইচ. এম. এস. সকলে একত্রিত হয়ে দলমত নির্বিশেষে ব্যবস্থা নিতে বাধ্য হবে। আড়াই লক্ষ শ্রমিকের এই প্রতিবাদ যদি মালিকেরা হুঁশিয়ারি হিসাবে না নেয় তাহলে পশ্চিমবঙ্গ সরকার এবং পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে ভারত সরকারের হস্তক্ষেপ দরকার যেখানে যত চটকল আছে সেখানেই এ অবস্থা হবে। মালিক সমিতি বলেন, নীল চাষের মতো চটকলের বাজার বিলুপ্ত হত এটা সম্পূর্ণ মিথ্যা কথা। চিনে এবং বিশ্বের অন্যান্য জায়গায় চটকলের বিস্তার ও উন্নতি হচ্ছে। এখানে চটের দুর্দিন যদি হয়—মালিকরাই দায়ী তাই আমি দাবি করছি যে পশ্চিমবঙ্গ সরকার এবং কেন্দ্রীয় সরকার বিষয়টি সম্পর্কে অবিলম্বে তদন্ত করুন।

**শ্রী মহাবাচ্চা মুন্সি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিম দিনাজপুরের ইসলামপুরে মধ্যস্বত্ব সংশোধন না হওয়ার জন্য ওখানে প্রায় প্রত্যেকের ১৬/১৮ বছর খাজনা বাকি আছে। আশ্বিন, কার্ত্তিক থেকে মাঘ, ফাল্গুন পর্যন্ত অনেকেরই কিছু কিছু ধান থাকে, কিন্তু এখন কৃষকের ঘরে খাবার নাই, থাকবার ঘর নাই, অথচ এ সময় খাজনা আদায়ের জন্য জোর

জুলুম চলছে। ১৮/২০ বছরের বকেয়া খাজনা একেবারে কি করে দেবে? এই নিয়ে ওখানে একটা অশান্তির সৃষ্টি হয়েছে। কিছু কিছু করে শোধ করার কথা ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় বলেছেন, কিন্তু তা সত্ত্বেও জোর করছে। আমি ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে শীঘ্র একটা ব্যবস্থা নেন।

১৮/২০ বছরের খাজনা তারা কিভাবে দেবে? আমি ভূমিরাজস্ব মন্ত্রীকে বলায় তিনি বলেছিলেন তারা ২/১ বছর করে দিক। কিন্তু আমরা দেখছি তহশিলদাররা গ্রামে গিয়ে নোটিশ জারি করছে এই বলে যে সমস্ত খাজনা দিতে হবে। সেজন্য সেখানে একটা অশান্তি সৃষ্টি হচ্ছে। এ বিষয়ে একটা ব্যবস্থা গ্রহণ করবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ (পুরুলিয়া)** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় জে. কে. কলেজ আছে যেটা সবচেয়ে পুরাতন কলেজ। সেখানে আজ পর্যন্ত (অনার্স) সাবজেক্ট হয়নি। ফিজিক্স অনার্স এর জন্য ১৯৭৪ সালে গভর্নর ৩০ হাজার টাকা স্যাংশন করেছিলেন, কিন্তু সে সময় প্রফেসার ইনচার্জ সেই টাকা বার করার কোনও ব্যবস্থা করেন নি। তিনি এখন নেই অন্য আর একজন আছেন। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করেছিলাম এখানে তাড়াতাড়ি একজন প্রিন্সিপাল দেবার জন্য। কিন্তু আজ পর্যন্ত দেওয়া হয়নি। সেজন্য তার দৃষ্টি করছি এবং ৩০ হাজার টাকা যেটা স্যাংশন করেছিলেন যার রেকর্ড আছে সেটা যাতে স্যাংশন করা হয়, ও ইউনিভারসিটি থেকে সায়েন্স অনার্স অ্যাপ্লিকেশন মঞ্জুর করবার জন্যও অনুরোধ করছি। সে টাকা যাতে গ্রান্ট হয় তার জন্য অনুরোধ করছি, যাতে ওখানে সায়েন্স অনার্স ক্লাশ খোলা যেতে পারে।

**শ্রী কিরণ্ময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সঞ্জয় চক্রের অন্যতম নায়ক কমলনাথ তার ই. এম. সি. কোম্পানিতে বিগত কংগ্রেস সরকারের আমলে নিয়ম বহির্ভূত কোটি কোটি টাকার টেন্ডার পায়। এমন কি সিদ্ধার্থশঙ্কর রায় এই সব অভিযোগের তদন্তের জন্য দত্ত কমিশন নিয়োগ করেন। সেই কমিশেনের অধিবেশনও হয়েছিল। বামফ্রন্ট সরকার আসবার পর অনেক কমিশন সংক্রান্ত খবর পাওয়া গেলেও কমলনাথ প্রসঙ্গ একেবারে ধামা চাপা পড়ল এবং মার্ক্সবাদী মন্ত্রীদের মুখ থেকে কমলনাথ সম্পর্কে কোনও উচ্চ বাচ্যও শোনা গেল না। জানা যাচ্ছে সম্প্রতি খোদ মুখ্যমন্ত্রীর হাতে বিদ্যুৎ দপ্তর থাকা সত্ত্বেও কমলনাথের ই. এম. সি. কোম্পানিকে সওয়া কোটি টাকার কন্ট্রাক্ট দেওয়া হয়েছে। এই অর্ডার নং পি. এল. এন. ১০এ-৫ ডাব্লু. বি. এস. ই. বি. ১/২৬১৪, তাং ১৫/১০/৭৭, শোনা যাচ্ছে কমলনাথ এখন প্রমোদবাবুদের সাথে আপোষ করে মোটা টাকা চাঁদার বিনিময়ে ওদের দলের সমর্থক হয়েছেন। তারই পুরস্কার স্বরূপ বহু অভিযোগ থাকা সত্ত্বেও কমলনাথের এই সওয়া কোটি টাকার টেন্ডার প্রাপ্তি। এখন দেখা যাচ্ছে যেই যায় লঙ্কায় সেই হয় রাবন।

**শ্রী কালিপদ বর্মন ঃ** আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, ক্যানিং সারকেলের পুলিশ ইন্সপেকটার এর সহযোগিতায় আমতলা গ্রামের রামজান দেওয়ান এবং ইদ্রিস আলি মন্ডলকে ৬. ৩. ৭৮ তারিখে এস. ইউ. সি. সমর্থক কিছু ডাকাত মারধোর করায় তাঁদের মধ্যে একজনকে ভাঙ্গুর হাসপাতালে গুরুতর অবস্থায় ভর্তি করা হয়েছে। এই ইন্সপেক্টর দীর্ঘদিন ধরে দুর্নীতির সঙ্গে লিপ্ত। এই ইন্সপেক্টর এর সাজা দাবি করছি এবং সন্ত্রাস বন্ধ করবার দাবি জানাচ্ছি।

[2-50 — 3-00 P.M.]

**ডাঃ বিনোদবিহারি মাজি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলায় রাজা গ্রামের নিকট নদীর উপর সেতু নির্মাণের দাবিতে গত বিধানসভার নির্বাচনে সেখানকার ভোটাররা ভোট বয়কট করেছিলেন। ঐ নদীর উপর সেতু নির্মাণের জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা কথা বলতে চাই। আমি একটা টেলিগ্রাম পেয়েছি সেটা আমি পড়ে দিচ্ছি। Forcible collection of party funds by Marxist Communist Party from poor G. R. holders of Harishchandrapur, Block 2, caused annoyance Ayudhya Singn Chakstan.... তাতে লেখা আছে। এটা সত্য মিথ্যা এনকোয়ারি করে যদি দোষীরা দোষী প্রমাণিত হয় তাহলে তাদের শাস্তি দেওয়া উচিত।

**শ্রী রাজকুমার মন্ডল :** আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, বাউরিয়া কটন মিলের যে সমস্ত শ্রমিক মালিকের কোয়ার্টারে বাস করে তাদের হাউস রেন্ট অ্যালাউন্স দেওয়া হচ্ছে না। এর ফলে শতকরা ৬০ জন শ্রমিক এ থেকে বঞ্চিত হচ্ছে। কোম্পানির এই বেআইনি কাজ বন্ধ করে যাতে ঐ সমস্ত শ্রমিকরা হাউস রেন্ট পায় তার ব্যবস্থা করবার জন্য অনুরোধ করছি।

**Shri Ramjan Ali :** I would like to draw the attention of the Community Development Minister for issuing necessary orders to B. D. O. Goalpukur 2 for making daily payments to workers engaged in R. P. R. scheme. It is not expected that the labourers will work for the whole week with empty stomach. So I seek intervention of the Minister concerned for issue of necessary instructions to the B. D. O. concerned for making daily payments to the labourers engaged in the construction work.

**শ্রী বঙ্কিমবিহারি মাইতি :** বিজয়গড় বিদ্যার্থী ভবনে ৩২ জন ছাত্র ফর্ম ফিলাপ করেও পরীক্ষা দিতে পারছে না। হেডমাস্টার মহাশয় টাকা নিয়েছেন, ফর্ম জমা দিচ্ছে না। তাদের অ্যাডমিট কার্ড দেওয়া হচ্ছে না। তারা শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করেছিল কিন্তু কিছুই হয়নি। তারা পরীক্ষা দিতে পারছে না, রাস্তায় ঘুরে বেড়াচ্ছে। এ বিষয়ে শীঘ্র ব্যবস্থা অবলম্বন করা হোক।

**শ্রী মলিন ঘোষ :** পরিবহন মন্ত্রীর কাছে জানতে চাই, সিদ্ধার্থবাবুর আমলে যে উড়ন্ত সেতু হয় তার নিচে ট্রাম লাইন ছিল। গত বিধানসভায় প্রশ্ন করেছিলাম ডালহৌসিতে আসার জন্য ট্রাম লাইন যেন পাতা হয় এবং মন্ত্রী মহাশয় বলেছিলেন, বর্ষার পর এ কাজ করা হবে। কিন্তু দু-একটি রেল পাতা হয়েছে আর কিছু হচ্ছে না। এর ফলে হাজার হাজার অফিস যাত্রীদের দুরাবস্থার মধ্যে পড়তে হচ্ছে।

**শ্রী বঙ্কিমবিহারি পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি প্রাথমিক শিক্ষার ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর শহরে ৮০/৮৫টি স্কুল আছে, তার ৯০ ভাগ ভাড়া করে আছে। কিন্তু দুঃখের বিষয় তারা এক বছর ধরে ভাড়া

পাচ্ছে না, সেই ভাড়ার উপর তারা নির্ভরশীল। তারা যাতে অচিরে ভাড়া পায় তার ব্যবস্থা করার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অনেক দরিদ্র আছেন যারা এই ভাড়ার টাকায় জীবিকা নির্বাহ করেন।

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি রোডস দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার সাগর দীঘি কেন্দ্রে তফসিলি এলাকায় যে রাস্তা আছে সেই রাস্তা হবে বলে রোডস কর্তৃপক্ষ মাপযোগ করে এসেছেন। কিন্তু তারপর ৩/৪ মাস হয়ে গেল সেখানে রাস্তার কাজ শুরু হয়নি। সেখানকার জনসাধারণ আগ্রহ নিয়ে বসে আছে যাতে রাস্তা হয়। সেজন্য সেই রাস্তা তাড়াতাড়ি করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা কিভাবে গণতন্ত্রকে খর্ব করছে এবং গণতান্ত্রিক অধিকারকে স্তব্ধ করছে তার একটা প্রকৃত ঘটনা আপনার মাধ্যমে বলতে চাই। হিন্দ মোটরসের গেটে কয়েকদিন আগে আই. এন. টি. ইউ. সি.-র পরিচালিত একটি সভায় সেখানকার ইউনিয়নের সহ সম্পাদক সুনীল বিশ্বাস যখন বক্তব্য রাখছিলেন তখন সিটুর নেতা দীনেন ভট্টাচার্য সি. পি. এম.-এর গুন্ডা বাহিনী নিয়ে গিয়ে শ্রী বিশ্বাসের মুখের কাছ থেকে মাইক কেড়ে নেন এবং তাকে নিষ্ঠুরভাবে প্রহার করতে থাকেন। তখন অন্যান্য শ্রমিক নেতা অমল দত্ত প্রভৃতি তার প্রতিবাদ জানাতে গেলে তাদেরও কঠোরভাবে প্রহার করতে থাকে। তাদের চিকিৎসার জন্য হাসপাতালে ভর্তি করা হয়েছে এবং এর প্রতিবাদে উত্তরপাড়া থানাতে ডায়রি করা হয়েছে, কিন্তু কোনও ব্যবস্থা হচ্ছে না, থানা এই বিষয়ে চুপচাপ বসে আছে। সি. পি. এম. নেতা দীনেন ভট্টাচার্য, এম. পি., তিনি সেখানে জোর করে বলেছেন এই হিন্দ মোটরস কারখানায় সিটু ছাড়া অন্য কোনও দলকে সংগঠন করতে দেওয়া হবে না। এইভাবে সি. পি. এম. নেতারা যদি করেন তাহলে গণতান্ত্রিক অধিকারকে খর্ব করা হচ্ছে। তাই আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে তিনি যেন এর প্রতিকার করেন।

**শ্রী হরিপদ জানা (পিংলা) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের নিকট পিংলা থানার প্রাইমারি হাসপাতালের কয়েকটি গুরুত্বপূর্ণ সমস্যা উপস্থাপিত করছি। এই হাসপাতালে আউট ডোরে প্রায় ৩০০ থেকে ৩৫০ রোগী দৈনন্দিন আছেই। তাছাড়া ইন্ডোরে মাত্র কয়েকটি বেড আছে। অনেক রোগীকে নিচে পড়ে থাকতে হয়। ডেলিভারি কেস বা কোনও সিরিয়াস কেস হলে রোগিদের ভগবানের উপর নির্ভর করে হাসপাতালের সামনে রাস্তার উপরেই পড়ে থেকে শেষ নিঃশ্বাস ত্যাগ করতে হয়। সেজন্য দয়া করে ওখানে একটা অ্যাম্বুলেন্স, একজন ডাক্তার এবং টেলিফোনের ব্যবস্থা যাতে হয় তারজন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নব ব্যারাকপুর সমবায় সমিতি এখন থেকে ২৭ বছর আগে প্রতিষ্ঠিত হয়েছে, প্রায় ৩৪ শো পরিবার সেখানে আছে, সেখানে সমবায় সমিতির নির্বাচন হয়নি, নির্বাচন ওভারডিউ হয়ে গেছে। জমির মালিক যাহারা বসতি স্থাপন করেছেন তারা এখন

পর্যন্ত জমির দলিল পাচ্ছে না। সেজন্য আমি আপনার মাধ্যমে অবিলম্বে নব ব্যারাকপুর সমবায় সমিতির নির্বাচন দাবি করছি। মন্ত্রী মহাশয় যাতে ব্যবস্থা গ্রহণ করেন সে সম্পর্কে মন্ত্রী মহাশয়ের নিকট দাবি জানাচ্ছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে কেন্দ্রীয় সরকার মিনু মাসানির নেতৃত্বে একটা সংখ্যালঘু কমিশন গঠন করেছেন, এখানে একটা সংখ্যালঘু বোর্ড আছে। কিন্তু প্রাক্তন কংগ্রেসের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় সেটা তুলে দিয়ে গেছেন। আমার একটা প্রশ্নোত্তরের জবাবে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেটা স্বীকার করেছেন। এই রকম একটা সংখ্যালঘু কমিশন কেন্দ্রীয় সরকারের অনুরূপ যাতে পশ্চিমবঙ্গে গঠিত হয় তারজন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী অনিলকুমার মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মন্ত্রী মহাশয়রা যে অফিসারদের ট্রান্সফার করছেন, সেই সব অফিসাররা কিভাবে সেই ট্রান্সফারকে ইভেড করার জন্য ওপর তলায় ধরছেন—এখানে সেক্রেটারিকে ইনফ্লুয়েন্ট করে, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে ইনফ্লুয়েন্ট করে—তিন মাস আগে যে ট্রান্সফার অর্ডার ইস্যু হয়েছে, আজ পর্যন্ত কিন্তু তা কার্যকর করা হয়নি। অতএব আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি, বাঁকুড়ার ব্লক টু'র বি. ডি. ও. এই রকম কাজ করে ডি. এম.-কে ধরে, চিফ সেক্রেটারিকে ধরে এই রকম কাজ করছে। তার ট্রান্সফার তিন মাস আগে যেটা হয়েছে, এখনও পর্যন্ত সেটা কার্যকর করা হচ্ছে না।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের একটি বিশেষ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার দেউলপুর গ্রামে যে পোলো বল শিল্প আছে, ভারতবর্ষের আর কোথাও আছে কি না জানি না, একমাত্র ওখানেই আছে। ওখান থেকে ইউ. কে., আমেরিকা, অস্ট্রেলিয়ায় এই পোলো বল সরবরাহ করা হয়। গত যুক্তফন্ট মন্ত্রিসভার প্রাক্তন কুটির শিল্প মন্ত্রী এবং বর্তমান উচ্চ শিক্ষা দপ্তরের মন্ত্রী শ্রী শম্ভু ঘোষ মহাশয়, এর উন্নতি বিধানের কথা তখন বলেছিলেন। কিন্তু তারপর সব চুপচাপ। বর্তমানে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে পোলো বল শিল্পের উন্নতি বিধান করা হয়।

## Supplementary Estimates for the year 1977-78

**মিঃ স্পিকার ঃ** এখন ১৯৭৭-৭৮ সালের অতিরিক্ত ব্যয় মঞ্জুরি দাবির উপর আলোচনা শুরু হবে। প্রথমে আমি দাবিগুলি একের পর এক উত্থাপন করতে মাননীয় মন্ত্রীগণকে অনুরোধ জানাচ্ছি। তারপর সমস্ত দাবিগুলির উপর আলোচনা শুরু হবে।

### DEMAND No. 3

### Major Head : 213—Council of Ministers

**Dr. Ashok Mitra :**—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,00,000 be granted for expenditure

under Demand No. 3, Major Head : "213—Council of Ministers" during the current year.

**DEMAND No. 5**

**Major Head : 215—Elections**

**Shri Jyoti Basu & Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,75,27,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "215—Elections" during the current year.

**DEMAND No. 8**

**Major Head : 230—Stamps and Registrations**

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 23,81,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : "230—Stamps and Registrations" during the current year.

**DEMAND No. 10**

**Major Head : 239—State Excise**

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,99,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "239—State Excise" during the current year.

**DEMAND No. 13**

**Major Head : 245—Other Taxes and Duties on Commodities and Services**

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,00,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "245—Other Taxes and Duties on Commodities and Services" during the current year.

**DEMAND No. 14**

**Major Head : 247—Other Fiscal Services**

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,000 be granted for expenditure under Demand No. 14, Major Head : "247—Other Fiscal Services" during the current year.

**DEMAND No. 21**

**Major Head : 255—Police**

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor,

I beg to move that a sum of Rs. 61,41,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "255—Police" during the current year.

## DEMAND No. 24

### Major Head : 258—Stationery and Printing

**Dr. Kanailal Bhattacharya** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 16,06,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "258—Stationery and Printing" during the current year.

## DEMAND No. 27

### Major Head : 265—Other Administrative Services

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,23,30,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "265—Other Administrative Services" during the current year.

## DEMAND No. 31

### Major Head : 276—Secretariat—Social and Community Services

**Shri Sambhu Charan Ghosh** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,26,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "276—Secretariat—Social and Community Services" during the current year.

## DEMAND No. 34

### Major Head : 277—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture and 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)

**Shri Sambhu Chanran Ghosh** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,20,74,000 be granted for expenditure under Demand No. 34, Major Head : " 277—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture and 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)" during the current year.

## DEMAND No. 36

### Major Head : 280—Medical

**Shri Nani Bhattacharya** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,64,08,000 be granted for

expenditure under Demand No. 36, Major Head : "280—Medical" during the current year.

## DEMAND No. 38

### Major Head : 282—Public Health, Sanitation and Water Supply

**Shri Nani Bhattacharya** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,50,09,000 be granted for expenditure under Demand No. 38, Major Head : "282—Public Health, Sanitation and Water Supply" during the current year.

## DEMAND No. 39

### Major Head : 683—Loans for Housing

**Shri Jatin Chakrabarty** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,31,000 be granted for expenditure under Demand No. 39, Major Head : "683—Loans for Housing" during the current year.

## DEMAND No. 40

### Major Head : 284—Urban Development

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,38,50,000 be granted for expenditure under Demand No. 40, Major Head : "284—Urban Development" during the current year.

## DEMAND No. 46

### Major Head : 288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 26,34,000 be granted for expenditure under Demand No. 46, Major Head : "288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)" during the current year.

## DEMAND No. 47

### Major Head : 289—Relief on account of Natural Calamities

**Shri Hashim Abdul Halim** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,34,78,000 be granted for

expenditure under Demand No. 47, Major Head : "289—Relief on account of Natural Calamities" during the current year.

**DEMAND No. 48**

**Major Head : 295—Other Social and Community Services**

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 18,000 be granted for expenditure under Demand No. 48, Major Head : "295—Other Social and Community Services" during the current year.

**DEMAND No. 50**

**Major Head : 498—Capital Outlay on co-operation and 698—Loans for Co-operation**

**Shri Sambhu Charan Ghosh** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 16,91,001 be granted for expenditure under Demand No. 50, Major Head : "498—Capital Outlay on co-operation and 698—Loans for Co-operation" during the current year.

**DEMAND No. 51**

**Major Head : 304—Other General Economic Services**

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,08,000 be granted for expenditure under Demand No. 51, Major Head : "304—Other General Economic Services" during the current year.

**DEMAND No. 52**

**Major Head : 305—Agriculture and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)**

**Shri Kamal Kanti Guha** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,19,10,000 be granted for expenditure under Demand No. 52, Major Head : "305—Agriculture and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)" during the current year.

**DEMAND No. 53**

**Major Head : 306—Minor Irrigation and 506—Capital Outlay on Minor Irrigation Soil Conservation and Area Development**

**Shri Kamal Kanti Guha** :—Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 1,87,29,000 be granted for expenditure under Demand No. 53, Major Head : "306—Minor Irrigation and 506—Capital Outlay on Minor Irrigation Soil Conservation and Area Development" during the current year.

[3-10—3-45 P.M.] (Including adjournment)

**DEMAND No. 58**

**Major Head : 313—Forest**

**Shri Bhabani Mukherjee** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,28,500 be granted for expenditure under Demand No. 58, Major Head : "313—Forest" during the current year.

**DEMAND No. 59**

**Major Head : 314—Community Developement (Panchayat)**

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,41,04,000 be granted for expenditure under Demand No. 59, Major Head : "314—Community Developement (Panchayat)" during the current year.

**DEMAND No. 60**

**Major Head : 314—Community Development (Excluding Panchayat)**

**Shri Kamal Kanti Guha** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,06,05,000 be granted for expenditure under Demand No. 60, Major Head : "314—Community Development (Excluding Panchayat)" during the current year.

**DEMAND No. 61**

**Major Head : 320—Industries (Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)**

**Dr. Kanailal Bhattacharya** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2 be granted for expenditure under Demand No. 61, Major Head : "320—Industries (Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)" during the current year.

**DEMAND No. 62**

**Major Head : 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)**

**Dr. Kanailal Bhattacharya** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 30,90,000 be granted for expenditure under Demand No. 62, Major Head : "720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)" during the current year.

### DEMAND No. 63

**Major Head : 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)**

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 40,52,001 be granted for expenditure under Demand No. 63, Major Head : "521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)" during the current year.

### DEMAND No. 63

**Major Head : 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)**

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 40,52,001 be granted for expenditure under Demand No. 63, Major Head : "521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)" during the current year.

### DEMAND No. 65

**Major Head : 331—Water and Power Development Services**

**Shri Pravash Chandra Roy** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 26,000 be granted for expenditure under Demand No. 65, Major Head : "331—Water and Power Development Services" during the current year.

### DEMAND No. 66

**Major Head : 533—Capital Outlay on Irrigation, Navigation Drainage and Flood Control Projects**

**Shri Pravash Chandra Roy** :—Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 1,95,37,000 be granted for expenditure under Demand No. 66, Major Head : "533—Capital Outlay on Irrigation, Navigation Drainage and Flood Control Projects" during the current year.

### DEMAND No. 70

### Major Head : 537—Capital Outlay on Roads and Bridges

**Shri Jatin Chakrabarty** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,01,19,000 be granted for expenditure under Demand No. 70, Major Head : "537—Capital Outlay on Roads and Bridges" during the current year.

### DEMAND No. 71

### Major Head : 338—Road and Water Transport Services and 738—Loans for Road and Water Transport Services

**Shri Mohammed Amin** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,78,00,600 be granted for expenditure under Demand No. 71, Major Head : "338—Road and Water Transport Services and 738—Loans for Road and Water Transport Services" during the current year.

### DEMAND No. 74

### Major Head : 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,40,93,000 be granted for expenditure under Demand No. 74, Major Head : "363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)" during the current year.

### DEMAND No. 76

### Major Head : 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings) and 726—Loans for Consumer Industries (Public Undertakings)

**Dr. Kanailal Bhattacharya** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 87,96,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings) and 726—Loans for Consumer Industries (Public Undertakings)" during the current year.

### DEMAND No. 82

### Major Head : 530—Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings)

**Dr. Kanailal Bhattacharya** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 25,00,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "530—Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings)" during the current year.

### DEMAND No. 84

### Major Head : 766—Loans to Government Servants etc.

**Dr. Ashok Mitra** :—Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,00,000 be granted for expenditure under Demand No. 84, Major Head : "766—Loans to Government Servants etc." during the current year.

**Mr. Speaker** : এখন সভা মুলতুবি রইল। আমরা আবার ৩-৪৫ মিনিটে বসব।

(At this stage the House was adjourned till 3-45 P.M.)

[3-45 — 3-50 P.M.]

(After recess)

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়** ঃ মাননীয় স্পিকার মহাশয়, এই মাত্র খবর পেলাম মুর্শিদাবাদের নওদা থানায় গতকাল ২৭/৩/৭৮ তারিখে বামপন্থী মিছিল যাচ্ছিল, তার উপর কংগ্রেসিরা জঘণ্যভাবে আক্রমণ করেছে, ফলে ৫০/৬০ জন আহত হয়েছে, কিছু কিছু লোক হাসপাতালে আছে।

**মিঃ স্পিকার** ঃ এটা জয়ন্তবাবু বলেছেন।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়** ঃ প্রাক্তন কংগ্রেসি এম. এল. এ. নাসিরুদ্দিন খানের নেতৃত্বে এটা হয়েছে, এমন অবস্থা হয়েছে যে যদি শীঘ্র ব্যবস্থা না করা যায়, তাহলে অবস্থা খারাপ হবে।

**মিঃ স্পিকার** ঃ জয়ন্তবাবু এটা বলেছেন, আপনি শুনেননি।

### Discussion on Supplimentary Estimates for 1977-78

**ডঃ অশোক মিত্র** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, হরিপদবাবু উঠে পড়েছিলেন, আমার পক্ষে অন্যায় হবে খুব বেশি সময় আটকে রাখা। আমার হয়ত বেশি কিছু বলবারও নেই, এটা বাৎসরিক ব্যাপার, প্রতি বছরই এরকম হয়ে থাকে। এখানে গোড়ার দিকে যখন বাজেট পেশ করা হয়, তখনই বাৎসরিক ব্যয়ের হিসাব রাখা হয়। এখানে ঘটনা ঘটে, তার ফলে ঠিকমতো ব্যয় বরাদ্দের ভিতর থাকা যায় না। এ বছর যে পরিমাণ বাড়তি ব্যয় হবে তার

বরাদ্দ হিসাব করে দিয়ে বিধানসভায় রাখা হয়েছে, আমার সহযোগী মন্ত্রীরা আলাদাভাবে ব্যয় মঞ্জুরি জানিয়েছেন, ভোটিং-এর জন্য দেওয়া হল ৩৬ কোটি ৭৬ লক্ষ টাকা, আগস্ট মাসে যে বাজেটে যে ব্যবস্থা ছিল তার উপর এ টাকা প্রয়োজন হবে বলে মনে করি। এটা কয়েকটি বিশেষ খাতে বাড়তি খরচ হচ্ছে। যেমন ধরুন জনস্বাস্থ্য ক্ষেত্রে সাড়ে তিন কোটি টাকা, আগস্ট মাসে আমরা যা ভেবেছিলাম তার চেয়ে বেশি খরচ করা হবে। তারপরে ২ কোটি ৩৮ লক্ষ নগর উন্নয়ন খাতে, ২ কোটি ৩৫ লক্ষ টাকা ত্রাণ খাতে, ১ কোটি ৯৮ লক্ষ টাকা প্রাথমিক শিক্ষার ব্যাপারে প্রধানত, ১ কোটি ৭৪ লক্ষ টাকা পঞ্চায়েত নির্বাচনের উত্তর পর্বের জন্য ১ কোটি ৬৪ লক্ষ টাকা চিকিৎসা শিক্ষার ব্যাপারে, ১ কোটি ৫২ লক্ষ টাকা সারের ব্যাপারে ভরতুকি দেওয়া হয়েছে কৃষকদের, ১ কোটি ৬৮ লক্ষ টাকা বীজ ইত্যাদি কিনবার জন্য কিছুটা বাড়তি সাহায্য দেওয়া হয়েছে আমাদের কৃষকদের ইত্যাদি কতকগুলি বাড়তি ব্যাপার আছে সব মিলিয়ে এটা দাঁড়াচ্ছে ৩৬ কোটি ৭৬ লক্ষ টাকা। এখানে পাশাপাশি করতে হবে বাড়তি যে উপার্জন আছে, কিছু কিছু প্রকল্প আছে, যার জন্য বাড়তি খরচ হয়েছে এবং সে বাবদ কেন্দ্র থেকে সাহায্য পেয়েছি জনস্বাস্থ্যের ব্যাপারে, পানীয় জল সরবরাহের ব্যাপারে, কেন্দ্র থেকে কিছু বাড়তি সাহায্য পেয়েছি। আয়ের হিসাব এবং ব্যয়ের হিসাব দেখলে এবং তাছাড়া যে বাড়তি রাজস্ব পেয়েছি সে সব মিলিয়ে বাড়তি যে খরচ হবে সেটা নেট বাড়তি খরচ ১২/১৪ কোটি টাকার বেশি হবে না। আরও ৬ মাস না গেলে বুঝা যাবে না, ৬ মাস গেলে অডিটার অ্যান্ড কন্ট্রোলার জেনারেলের হিসাব মারফৎ সেটা বুঝতে পারব, এটা অত্যন্ত সাধারণ নিয়ম, এখানে যারা আছেন অনেকেই জানেন। এটা হল একটা বাড়তি সুযোগ, মিনি বাজেট বিতর্ক বলা চলে। এই বিতর্কে মাননীয় সদস্যরা যে ব্যাপারে যা বলবেন, শুনব, প্রয়োজন হলে তাদের কথা শুনে জবাবে দু-একটি বিষয় সম্বন্ধে আলোচনা করব। আর কিছু না বলে আমি আপাতত থামছি।

**শ্রী হরিপদ ভারতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, অনেকগুলো মন্ত্রী মহাশয় একে একে এবং মাননীয় অর্থমন্ত্রী অনেকের হয়ে একেবারে অনেকগুলো ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন এবং সেই ব্যয়-বরাদ্দের দাবি প্রসঙ্গে আমরা আমাদের বক্তব্য রাখবার জন্য চেষ্টা করছি। প্রথমে আমি বলতে চাইব যে সীমাবদ্ধ সঙ্গতির মধ্যে এমন সমৃদ্ধ বাজেটের সমারোহ নিঃসন্দেহে উল্লেখযোগ্য। কারণ মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট রেখেছেন, তারপর দফাওয়ারি বিভিন্ন মাননীয় মন্ত্রী মহাশয় একে একে সমস্ত বাজেট উপস্থিত করেছেন এবং তারপর অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি উপস্থিত হল। কিন্তু এই সমস্ত ব্যয়-বরাদ্দের দাবি প্রসঙ্গে আলোচনা করবার সময় আমি প্রথমে স্থির করতে পারছি না, আলোচনা রাজ্য সরকারের করব না, কেন্দ্রীয় সরকারের করব। কারণ সমস্ত ব্যয়-বরাদ্দে দাবির আলোচনা প্রসঙ্গে সরকার বিভিন্ন মাননীয় সদস্যরা, মন্ত্রী মহাশয়েরা বারবার কেন্দ্রের দিকে আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন এবং কেন্দ্র যদি প্রয়োজনীয় অর্থ সরবরাহ না করে, তাহলে রাজ্যের সঙ্গতিতে সম্ভব নয় উন্নত করা—একথা আমরা বারবার শুনেছি এবং আজকে এই সভায় বিভিন্ন সময়ে এই কলকাতা মহানগরী অতিক্রম করে দিল্লির দিকে যাবার চেষ্টা করতে হয়েছে। বারবার কেন্দ্রীয় সরকারকে এখানে আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়ে আমাদের ক্ষয়-ক্ষতি, দায়-দায়িত্ব তাদের স্কন্দে ন্যস্ত করার একটা চেষ্টা আমরা দেখেছি এবং এই প্রসঙ্গে এখানে কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের আলোচনা হয়েছে এবং আলোচনা নিঃসন্দেহে

গুরুত্বপূর্ণ। ব্যক্তিগতভাবে আলোচনায় আমি অংশগ্রহণ না করলেও আমাদের জনতা পার্টির পক্ষ থেকে বিরোধীদলের নেতা দ্বর্থ্যহীন ভাষায় বলেছেন, আলোচনা আমরা নিশ্চয়ই চাই, আলোচনার প্রয়োজনীয়তা আমরা অস্বীকার করি না এবং কেন্দ্র-রাজ্য সম্পর্ক সম্বন্ধে শেষ কথা বলা হয়েছে, শেষ সংবিধান রচিত হয়ে গিয়েছে, এমন কথা নিশ্চয় আমি বলছি না। প্রয়োজন থাকলে নিঃসন্দেহে এ সম্পর্কে পুনর্বিন্যাস করতে হবে, প্রয়োজন থাকলে দেশের স্বার্থে নিঃসন্দেহে সংবিধানের পরিবর্তন করতে হবে। কিন্তু যখনই আমরা কোনও সংবিধান সংশোধন করতে যাব, নিঃসন্দেহে তৎকালীন কোনও সমস্যাকেই মনে রেখে সংবিধানের পরিবর্তন সাধন করতে আমরা অগ্রণী হব না। কারণ অনেক সমস্যা রাজ্য সরকারের কাছে আসবে, বিভিন্ন রকম সমস্যা আসবে। সমস্যার পরিপ্রেক্ষিতিতে দেশের স্থায়ী সংবিধানের যদি আমরা পরিবর্তন করতে চাই, নিঃসন্দেহে তার মধ্যে দিয়ে দেশের কল্যাণ হবে বলে মনে করি না। কিন্তু সে প্রসঙ্গ থাক। আজকে সেই প্রসঙ্গে কিছু কিছু বক্তব্য এখানে এসেছিল, আমি সে বক্তব্য শুনেছিলাম। তখনি শুনেছি যে বিচ্ছিন্নতাবাদের অভিযোগ আপনাদের বিরুদ্ধে আনয়ন করা হচ্ছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী খুব জোরের সঙ্গে বলেছেন, বিচ্ছিন্নতাবাদের কোনও সমালোচনা তাদের বিরুদ্ধে আনবার কোনও কারণ নেই। আমি নিঃসন্দেহে অনুভব করছি তাদের আলোচনা শুনে যে ভাষাকে এতকাল আমরা জানতাম ভাবের বাহন বলে। কিন্তু ভাষা যে ভাবকে গোপন করবার জন্য মাঝে মাঝে ব্যবহৃত হতে পারে তার প্রমাণ সেদিন দেখেছিলাম। সেই বিচ্ছিন্নতাবাদের যে সমালোচনা সেদিন হয়েছিল তার পুনরাবৃত্তি করব না। কিন্তু অবাক বিস্ময়ে শুনেছিলাম সোভিয়েত রাশিয়ার কথা, শুনছিলাম তার ফেডারেল স্ট্রাকচারের কথা, শুনছিলাম রাষ্ট্রের অর্ন্তগত সমস্ত রাজ্যগুলো তাদের সমস্ত বিচ্ছিন্নতাবাদের অধিকার থাকলেও তারা স্বতঃস্ফুর্তভাবে, সানন্দে নিজেদের কল্যাণে রাশিয়ার সঙ্গে যুক্ত হয়ে আছে, তারা বিচ্ছিন্নতার অভিপ্রায় পরিত্যাগ করেও। সত্যি সত্যি আমার মনে হচ্ছিল তখন, আপনারা সব জেনেশুনেও এই সভাতে যে বক্তব্য রাখছেন, সে বক্তব্য সত্যি নয়। কারণ আপনারা নিশ্চয়ই জানেন, আমরা জানি আর আপনারা জানবেন না, সোভিয়েট রাশিয়ার এত ঘনিষ্ট হয়ে, একথা তো আমরা মনে করতে পারছি না, নিশ্চয়ই আপনারা জানেন, আজ সোভিয়েট রাশিয়ার বিভিন্ন রাজ্যে ফেডারেলি ঐক্যতান, নিঃসন্দেহে তাদের স্বতঃস্ফুর্ত, স্বাধীন বাদ্যযন্ত্রের আওয়াজে তৈয়ারি হয় না।

[3-55 — 4-05 P.M.]

বরং ব্রেজনেভ নামক বিভিন্ন ব্যান্ড মাস্টারের ইঙ্গিতে ভঙ্গিতে সেই ঐক্যতান পরিচালিত হয়ে থাকে। এটা আপনারা ভাল করেই জানেন যে বিচ্ছিন্নতার দাবি তোলবার অধিকার সেখানে কোনও রাজ্যগুলি দেওয়া হয়নি। সংবিধানে লেখা থাকে কথার কথা মাত্র কার্যত কোনও অধিকার কোনও শক্তি কোনও রাজ্যের নেই। এখানে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে বক্তব্য যে বিচ্ছিন্নতার অভিযোগ কেউ মাঝে মাঝে আনতে পারেন। মানসিকতার কথা বলুন আর যাই বলুন সেটাকে উড়িয়ে দেবার আপাতত কোনও কারণ নেই। যদিও এই অভিযোগ আমি আনবার চেষ্টা করছি না এবং আমার আলোচনাও সে প্রসঙ্গে নয়। আমি এ বিষয়ে অবতারণা করেছি যে অর্থনৈতিক দিক থেকে ব্যয় বরাদ্দের দাবির পরিপ্রেক্ষিতে আপনারা যে ৭৫% আর ২৫%-এ ফরমুলা এখানে দাবি করেছেন সেই ফরমুলা সম্বন্ধে

আপনারা বলেছেন রাজ্যগুলিকে সমস্ত আয়ের ৭৫% দিয়ে আর ২৫%-এর ফরমুলা এখানে দাবি করেছেন সেই ফরমুলা সম্বন্ধে আপনারা বলেছেন রাজ্যগুলিকে সমস্ত আয়ের ৭৫% দিয়ে কেবলমাত্র ২৫ ভাগ কেন্দ্রীয় সরকার নিয়ে যাবেন। অথচ মুখ্যমন্ত্রী বলছেন যে তিনি চান না যে কেন্দ্র দুর্বল হোক তিনি চান কেন্দ্র সবল হোক রাজ্যগুলিও সবল হোক উভয়েই সবল হোক। কিন্তু মাত্র ২৫% কেন্দ্রের হাতে তুলে দিয়ে ৭৫% টাকা আপনাদের হাতে রেখে আপনারা কোনও সব কেন্দ্রের পরিকল্পনা এখানে দাবি করছেন তা আমি বুঝবার চেষ্টা করেও পারি নি। তাই আপনাদের বলবার চেষ্টা করছি এবং এই যে ৭৫% ফরমুলা আপনারা দিচ্ছেন, এই ফরমুলা কি এবং তার নির্দিষ্ট পরিকল্পনা কি তা আপনারা কেউ এখানে রাখবার চেষ্টা করেন নি। ভিন্ন ভিন্ন রাজ্যের ৭৫% দায়ের অংশ কারা নেবেন এবং কেন্দ্রকে ২৫% যে দেবেন তাহলে আপনারা এইভাবে ভাবছেন কি যে ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলির যত উপার্জন কেন্দ্রের সামগ্রিকভাবে যেটা আয় তার ৭৫% বিভিন্ন রাজ্যের জন্য আর কেবলমাত্র ২৫% কেন্দ্র নেবেন। এই যদি আপনাদের পরিকল্পনা হয় তাহলে তখন প্রশ্ন জাগবে স্বাভাবিকভাবে এই ৭৫% সম্মিলিত উপার্জন বিভিন্ন রাজস্ব খাতে সরকার আপনাদের কাছ থেকে নেবেন এবং সেই টাকা বিভিন্ন রাজ্যের মধ্যে বন্টন করা হবে কোন নীতিতে? কারণ আপনারা স্বীকার করেছেন যে ভিন্ন ভিন্ন রাজ্যের আর্থিক অবস্থা ভিন্ন ভিন্ন রকম। পশ্চিমবাংলার কিছু সামর্থ আছে এবং ৭৫% যদি আপনারা পান নিশ্চয় আপনারা পশ্চিমবাংলার উন্নতি করতে পারেন দ্রুত গতিতে আপনাদের ভাবাদর্শ নিয়ে সারা পশ্চিমবাংলাকে গঠন করতে পারবেন। কিন্তু আপনাদের আর একটা রাজ্য ত্রিপুরা, তার ৭৫% কেন সমস্ত টাকা সেন্ট পারসেন্ট টাকা কেন্দ্র ছেড়ে দিতে প্রস্তুত আছে যদি কেন্দ্রকে তার ব্যয় ভার বহন করতে না হয় ত্রিপুরার উন্নতির জন্য। এতে আপনারা কি প্রস্তুত আছেন এমন একটা ব্যবস্থা গ্রহণ করতে জানেন না ত্রিপুরার জন্য কেন্দ্রকে কত ব্যয় করতে হয়। বিভিন্ন রাজ্যের সমস্ত সঙ্গতির কথা বিবেচনা করে আজকে আপনাদের কল্যাণের জন্য আপনারা চাইছেন। মুখ্যমন্ত্রী সেদিন বলবার চেষ্টা করেছিলেন যে আমরা সমস্ত রাজ্য অনগ্রসর রাজ্যগুলির উন্নতির জন্য পারস্পরিক সহযোগিতার একটা ক্ষেত্র প্রস্তুত করব—আমাদের কিছু অর্থ তাদের দিয়ে তাদের উন্নতির জন্য চেষ্টা করব অর্থাৎ আমরা কিছু ত্যাগ করব—সেই ভারতবাণী মার্কসিস্ট হয়ে স্মরণ করব তেন ত্যাক্তেন ভুঞ্জিতা—তা করুন। যদি এত ত্যাগ করবার মতো সঙ্গতি আপনাদের থাকে ৭৫% পেয়েও তাহলে ঐ সীমাবদ্ধতার আওয়াজ মাঝে মাঝে তুলে সমস্ত দায় দায়িত্ব কেন্দ্রের হাতে ন্যাস্ত করে নিজেদের অক্ষমতা ঢাকবার চেষ্টা করছেন কেন? এই প্রশ্নে নিশ্চয় আমরা আপনাদের কাছে আনতে পারি। আমাদের মুখ্যমন্ত্রী বেতার মন্ত্রীও বটে এবং আজকে বিধানসভায় সবাই গুরুত্বপূর্ণ আলোচনা যা হল তাতে বর্তমানকালে যদি কিছু থাকে তা হল বিদ্যুৎ এবং এটাকে পাওয়ার বলা হয়েছে এবং এটা সঙ্গতিপূর্ণ। একটা রাষ্ট্র একটা সমাজের অর্থনৈতিক এবং সামাজিক উন্নতির জন্য বিদ্যুৎ যেভাবে প্রযুক্ত হয় তাকে পাওয়ার বলাই উচিত। সমস্ত অর্থনৈতিক শক্তিটা আজকে মূলত ঐ পাওয়ারের উপর নির্ভরশীল। কিন্তু সেই ইলেকট্রিসিটি আমাদের মুখ্যমন্ত্রীর নিজের দপ্তর তার হালটা আজকে কেমন চেহারাটা কেমন তা একটু ভাববার চেষ্টা করেছি। আমরা সেটা বুঝবার চেষ্টা করেছি এবং ওরাও বোঝেন। কিন্তু নিজের দলের কথা তো নিজেদের বলতে নেই কাজেই ওরা বলতে চাইছেন না।

সমস্ত পশ্চিম বাংলায় আজকে বিদ্যুৎ পরিস্থিতি যে অবস্থায় দাঁড়িয়েছে, তাতে দেখছি শোচনীয় লোডশেডিং হচ্ছে যেটা কলকাতায় ইতিপূর্বে কখনও হয়নি। আমরা কংগ্রেস সরকারের বিদ্যুৎ মন্ত্রীর সমালোচনা করেছি, আপনারাও করেছেন, আমরা বার বার তাঁকে অভিযুক্ত করেছি, কারণ তিনি অভিযুক্ত হবার মতোই কাজ করেছেন। কিন্তু শক্তিমান জ্যোতিবাবুর সঙ্গে যদি তুলনামূলকভাবে বিচার করি, তাহলে দেখব—তদানিন্তন বিদ্যুৎ মন্ত্রী তাঁর চেয়ে বেশি দক্ষতার পরিচয় দিয়েছেন। আজকে নিঃসন্দেহে এই কথাটা আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ঐ পক্ষের বন্ধুরা সত্য কথা শুনলে সন্তুষ্ট হন না, কারণ তাঁদের সত্যের সঙ্গে সম্পর্ক নেই, তাঁরা মিথ্যার বেসাতি করেন। আমাদের মুখ্যমন্ত্রী যিনি বিদ্যুৎ মন্ত্রীও বটে, তিনি বেঙ্গল চেম্বার অব কমার্সে বক্তৃতা করতে গিয়ে প্রতিশ্রুতি দিয়েছিলেন ভয় নেই, এখন লোডশেডিং চলছে, অর্থাৎ শীতকালে লোডশেডিং হচ্ছে, কিন্তু আগামী গ্রীষ্মকালে লোডশেডিং হবে না, বিদ্যুৎ ব্যবস্থার পরিবর্তন ঘটবে। কিন্তু কেমন করে সেটা ঘটছে তাঁর বাজেট বক্তৃতার মধ্যে আমি তা দেখতে পাইনি। আমাদের একথা কি বিশ্বাস করতে হবে শীতকালে যখন বিদ্যুতের চাহিদা কম, তখন বিদ্যুৎ সরবরাহ করা গেল না, লোডশেডিং চলল দিনের পর দিন সমস্ত পশ্চিম বাংলা অন্ধকারে রয়ে গেল, আর গ্রীষ্মকালে যখন বিদ্যুতের চাহিদা স্বভাবতই বাড়বে তখন লোডশেডিং হবে না, সব আলো হয়ে যাবে, জ্যোতিবাবুর জ্যোতিতে সব আলোকিত হবে? উনি কি করে একথা আমাদের বিশ্বাস করতে বলছেন? আজকে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে অভিযোগ করছেন, কিন্তু ইদানিংকালে কেন্দ্রের কাছ থেকে ৮ কোটি টাকা এনে কাকে দিয়েছেন, দিয়েছেন ঐ বিলাতি কোম্পানিকে, যে বিলাতি কোম্পানির বিরুদ্ধে নিন্দা একদিন জ্যোতিবাবুর কণ্ঠেও ধ্বনিত হয়েছিল, তাদের ৮ কোটি টাকা কেন্দ্রের কাছ থেকে এনে দিয়েছেন এবং তাদের বলেছেন তোমরা স্থায়ী হও শক্তিশালী হও, এই বিদেশি বিদ্যুৎ কোম্পানি, আমাদের দেশ লুণ্ঠন কর। অথচ আপনারা লক্ষ্য করে দেখুন এই বিদ্যুৎ কোম্পানি আজকে ডি. ভি. সি.-এর কাছ থেকে আট পয়সা ইউনিট কেনেন এবং কলকাতার মানুষকে অনেক বেশি পয়সায় সেই ইউনিট সরবরাহ করে। আশ্চর্যের ব্যাপার এই বিরাট কোম্পানিকে মুনাফা করবার জন্য সাহায্য করছেন এই সরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আগে বিদ্যুতের বিল আসত মিটার স্টাডি করে, কিন্তু আজকে আর মিটার স্টাডি হয় না। এর ফলে প্রতি মাসে মানুষকে বেশি করে বিলের টাকা দিতে হয় এবং কখনও কখনও উদ্ভট বিল গৃহস্থকে দিতে হয়। এক্ষেত্রে কমপ্লেন করবার কোনও উপায় নেই, কারণ সময়মতো টাকা না দিলে কোম্পানি লাইন কেটে দেবে, এই যে বেশি টাকা দিতে হচ্ছে, এটা কিন্তু কমপ্লেন করে বা মামলা করে উদ্ধার করা যায় না। স্যার, আজকে আমাদের এই অবস্থা চলছে। সরকারি বন্ধুরা ব্যঙ্গ করছেন, কিন্তু রাইটারস্ বিল্ডিংস-এ তাদের বিদ্যুৎ বিভাগ কি করছে? আজকে রাইটারস্ বিল্ডিং থেকে বিবৃতি বেরুচ্ছে, সেখানে অব্যবস্থা চলছে, সেখানে বিদ্যুৎ সরবরাহ সম্পূর্ণভাবে বিপর্যস্ত। তারা বলছে একটি যন্ত্রকে কোনও মতে চালু কার যায়, পরক্ষণে দেখা যায় পাঁচটি ইউনিট বিকল হয়ে গেল। এটা কেন হল সেটা কিন্তু রাইটারস্ বিল্ডিং-এর কর্মকর্তারা বুঝতে পারছেন না। মাঝে মাঝে জ্যোতিবাবুকে স্যাবোটেজের কথা বলতে হচ্ছে, পুলিশ পাঠাতে হচ্ছে। কিন্তু আসলে তিনি যোগ্যতার পরিচয় দিতে পারেননি। তিনি যোগ্য ব্যক্তি, শক্তিমান ব্যক্তি নিঃসন্দেহে। কিন্তু আমার মাঝে মাঝে মনে হয়, মুখ্যমন্ত্রী একাধিক দপ্তর নিজের হাতে না রেখে, নিজেকে সমৃদ্ধ

না করে, কিছু কিছু দপ্তর অন্যের হাতে বিলি করে, অন্য ব্যবস্থা করে যদি দায়িত্ব মুক্ত হতেন, তাহলেই ভাল করতেন।

[4-05 — 4-15 P.M.]

আর বীরেন্দ্রবাবুকেও একটা দিয়ে রাখা যেতে পারে, ভদ্রলোকের অনেক আকাঙ্খা, কোনওদিন কিছু হয় না, অনেক ছটফট করেন, বসে বসে মাথা নাড়েন।

(ভয়েস ঃ—ওকে একসাইজটা দিতে পারেন।)

হ্যাঁ, একসাইজটা ওকে দেওয়া যেতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে পরিবহন দপ্তর সম্পর্কে কিছু বক্তব্য রাখতে চাইব। কারণ মাননীয় পরিবহনমন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছিলেন আজকের দিনে পরিবহন ব্যবস্থার তিনি অনেক উন্নতি করেছেন—অনেক বেশি বাস, ট্রাম তিনি রাস্তায় ছেড়েছেন, যানবাহনের ব্যবস্থা করেছেন, মানুষের দুর্গতি অনেক কমিয়েছেন। আর সেই কৃতিত্বে দাবি করে তিনি তার ব্যয় বরাদ্দের দাবির সময় বড় অঙ্কের দাবি রেখেছিলেন, আর অতিরিক্ত বাজেটের মধ্যেও তারজন্য কিছু অঙ্ক আছে। যেহেতু অনেক বাস, ট্রাম তৈরি করেছেন সেইহেতু এই অতিরিক্ত বাজেটের মধ্যে দেখছি বাসের জন্য তিনি গ্যারেজের কথা ভাবছেন। কারণ অনেক বাস যখন হয়েছে তখন গ্যারেজের প্রয়োজন। আমি মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়কে কিংবা মাননীয় অধ্যক্ষ মহাশয়কে কিংবা সরকার পক্ষের যে কোনও মাননীয় সদস্যকে অনুরোধ করব, দয়া করে এই শীততাপ নিয়ন্ত্রিত কক্ষের বাইরে একটু বাসযাত্রী হয়ে দাঁড়াবেন এবং সেখানে দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখবেন, বাস, ট্রাম কেমন চলছে। আমি অনুরোধ করব, অফিস টাইমে অন্তত হাওড়া স্টেশনে গিয়ে কোনও মাননীয় সদস্য দাঁড়িয়ে দেখবেন, বাস আছে কিনা, চলে কিনা, কতক্ষণ অন্তর অন্তর বাস চলে। স্যার, এরা তো গরিবের কথা বলছেন, সাধারণ মানুষের কথা বলছেন—বাজেট বক্তৃতার সময় খুব গুরুগম্ভীর কণ্ঠে বলছিলেন, তাদের বাজেটের উদ্দেশ্য সাধারণ মানুষের উন্নতি করা, তাদের সেবা করা, কল্যাণ করা। কিন্তু বাস যে কয়েকটা বাজারে চলে, রাস্তায় নামে তা কোন ধরনের বাস? আজকে একের পর এক ডিল্যুক্স বাসের আমদানি হচ্ছে। কিন্তু যেহেতু চেহারাটা ডিল্যুক্স বাসের মতো নয় সেইজন্য নিজেরাই লজ্জা পেয়ে বর্তমানে তার নাম দিয়েছেন স্পেশ্যাল। দামেও স্পেশ্যাল এবং বাসগুলি সব দিক থেকেই স্পেশ্যাল। সেখানে অনেক বেশি ভাড়া দিয়ে যাত্রীদের তাতে যেতে হয়। এখন আবার সিটের নতুন পুনর্বিন্যাস করা হয়েছে দেখলাম। আগে দুজন দুজন করে ৪ জন বসত, এখন তিন জন আর দুজন করে সিটের ব্যবস্থা করে ৫ জনের বসবার ব্যবস্থা করা হয়েছে। মুনাফা বেশি হবে কিন্তু যাত্রীরা কি ভাবে যাবেন, ঐ অনেক বেশি ভাড়া দিয়ে বাসে কি করে তারা চলবেন তার কথা ওঁরা ভাবেন না। তারপর আজকে কলকাতা শহরে যত বাস চলে তার অধিকাংশই হচ্ছে 'এল' মার্কা বাস, যার ভাড়া কিছু বেশি। লিমিটেড স্টপ কিন্তু কার্যত আনলিমিটেড স্টপ। সেখানে বেশি ভাড়া দিয়ে যাত্রীদের নিয়ে গিয়ে বেশি মুনাফা করবার জন্য আমাদের বামফ্রন্ট সরকারের মাননীয় পরিবহন মন্ত্রী শোষিত মেহনতি মানুষদের দরদে উদ্বেল হয়ে এই কাজ করেছেন। কাজেই ডিল্যুক্স চলবে, 'এল' মার্কা বাস চলবে কিন্তু সাধারণ বাস তা কোথাও পাওয়া যাবে না অথচ তিনি বলছেন, বাস অনেক বেশি দিয়েছেন এবং তারজন্য

গ্যারেজ করছেন। কিন্তু সেখানে গ্যারেজগুলিতে একের পর এক কত চুরি, কত কেলেঙ্কারি হচ্ছে, সমস্ত পরিবহনের টাকা কি ভাবে নষ্ট হচ্ছে তা অতীতের মন্ত্রীরা দেখেন নি, আজকের মন্ত্রীরা দেখছেন এমন কোনও কথা তার বক্তব্যের মধ্যে দেখতে পাচ্ছি না। তিনি সেগুলি করার চেষ্টা করবেন। ইউনিয়নের শক্তির দ্বারা নিজেদের শক্তিকে বর্দ্ধিত করবার জন্য—এই ন্যায় নীতির পথটা পরিত্যাগ করলে আর যাই হোক নিজেদের সরকারকে কল্যাণ সরকার বলবার কোনও চেষ্টা করতে পারবেন না। কাজেই এই আশা করব, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় এই দিকে দৃষ্টি দেবার চেষ্টা করবেন। আজকে বেকারভাতা দিচ্ছেন। যখন বেকারভাতার কথা বলেছিলেন তখন আমি আপনাদের স্বাগত জানিয়েছিলাম। আমি সেই দলের কথা বলি না, আমি সেই দলে নিশ্চয় ছিলাম না যারা আপনাদের সমালোচনা করেছেন যে আপনারা দলীয় কর্মীদের মুনাফা লুঠিয়ে দেবার জন্য, কিছু টাকা দিয়ে দলীয় কর্মীদের পোষণ করবার জন্য করেছেন আমি কিন্তু এই দাবি করি নি। আমি কিন্তু এই সমস্ত প্রস্তাবটিকেই স্বাগত জানিয়েছিলাম। হ্যাঁ, বেকারদের কিছু ভাতা আপনারা দিচ্ছেন তারজন্য নিঃসন্দেহে আপনারা প্রশংসার্হ—আপনাদের আমি প্রশংসা করি। যদি ন্যূনতম সাধারণ কৃতিত্বের স্বাক্ষর আপনারা রাখেন নি। আপনাদের পূর্বে মহারাষ্ট্র দিয়েছে, পাঞ্জাব দিয়েছে এবং তা আপনারা দেখেছেন। তবুও আপনারা দিয়েছেন, আপনাদের কৃতিত্বকে ম্লান করতে চাই না তুলনামূলক আলোচনার সুযোগ নিয়ে। আমিও আপনাদের স্বাগত জানাচ্ছি। এতদিন বাদে হঠাৎ লক্ষ্য করলাম বেকারদের তালিকা তৈরি করার জন্য একটা কমিটি করছেন। হঠাৎ লক্ষ্য করলাম আপনারা ৩৯টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ জোনে বিভক্ত করে প্রত্যেক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ জোনের জন্য ৯ জনের একটা সিলেকশন কমিটি তৈরি করেছেন। সেই কমিটির মধ্যে ২ জন থাকবেন সরকারি প্রতিনিধি, আর ৫ জন থাকবেন আপনাদের প্রতিনিধি, আর ২ জন থাকবেন বিরোধী দলের প্রতিনিধি। ওখানে আরও লেখা আছে যদি বিরোধী দলের কোনও এম. এল. এ. থাকে। আপনাদের এম. এল. এ. না থাকলেও ক্ষতি নেই। কিন্তু যেখানে যেখানে বিরোধী দলেরও নেই, সেখানে আমরা এই কমিটিতে স্থান পাব না। অর্থাৎ প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে আপনাদেরই ৯ জন হচ্ছে। আপনারাই বেকারদের সিলেকশন করবেন। আশা নয়, আশঙ্কা করা সঙ্গত যে সুবিচার আপনারা করবেন না। আপনাদের দলীয় বেকারদের সকলকে ভাতা দেবার ব্যবস্থা করবেন। অন্য দলের কর্মীদের বেকার জেনেও এই সুযোগ থেকে বঞ্চিত করবেন এমন আশঙ্কা করা অমূলক নয়। সঙ্গে সঙ্গে আর একটা কথা আপনাদের বলতে চাই। আপনারা অহেতুক টাকা দিতে চান না। আপনাদের বেকার ভাতার পরিকল্পনার মধ্যে ঘোষণা করেছিলেন যে কিছু কিছু কাজ করতে হবে। কিন্তু কি কাজ, কোনও ধরনের কাজ, কবে থেকে  কাজ শুরু করবেন, সেই কাজের কোনও প্রকল্প নেই। কিন্তু কাজের বিনিময়ে তাদের টাকা দেবেন বলেছেন। আপনারা তালিকা প্রস্তুত করার জন্য ব্যস্ত হয়ে পড়েছেন। এই তালিকার প্রতি অন্য দৃষ্টি দিয়ে যদি কোনও দুর্জন দেখতে চান তাহলে নিশ্চয়ই তাকে খুব দোষারোপ করা যাবে না। আর বেকারদের ভাতাটাই বড় কথা নয়। বেকার ভাতা একটা সাময়িক সাহায্য মাত্র। তাদের কর্মসংস্থানের প্রকল্প কোথায়? বেকার ভাতা দিয়ে ভিখিরিতে পরিণত করবেন বাংলা দেশের যুবক-যুবতিদের, এটা নিশ্চয়ই আপনাদের কাম্য নয়, আমাদেরও কাম্য নয়। কতকগুলি অক্ষম মানুষকে, নিষ্কর্ম মানুষকে বেকার ভাতা দিয়ে, দয়া করে দেশের যুব শক্তিকে নষ্ট করতে নিশ্চয়ই আপনারা চান না। আপনারা নিশ্চয়ই তাদের ভবিষ্যতে

কর্মসংস্থান দিয়ে সম্মানের সঙ্গে, পরিশ্রমের মাধ্যমে তাদের নিজেদের জীবিকা অর্জনের সুযোগ দেবেন। কিন্তু সেই পরিকল্পনা কোথায়? কোথায় সেই জব ওরিয়েন্টেড স্কীম—যে স্কীমের মধ্যে দিয়ে আপনারা নুতন নুতন কর্মসংস্থান তৈরি করবেন এবং তার মধ্যে দিয়ে এই বেকারদের পুরোপুরি চাকুরি দেবার ব্যবস্থা করবেন, তাদের উপার্জনের ব্যবস্থা করবেন? তেমন কোনও স্কীম মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ও দাখিল করতে পারেন নি এবং শ্রমমন্ত্রী মহাশয়ও দাখিল করতে পারেন নি। শুধু বেকার ভাতা দিচ্ছেন এবং সেই বেকার ভাতার যে কমিটি, সেই কমিটির মধ্যে দিয়ে আপনাদের দলীয় দৃষ্টিভঙ্গির দ্বারা পরিচালিত হবেন, দলীয় কর্মীদের পোষণ করবেন—এই আশঙ্কা করার স্বাভাবিক ও সমিচিন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণে এদের মনোভাব বোঝা যাচ্ছে, এদের প্রতিক্রিয়া দেখে। এরা দলবাজি কথাটা বললেই আতঙ্কিত, ক্রুদ্ধ এবং সমালোচনায় মুখর হয়ে উঠেন। দলবাজি কথাটা শুনলেই মাঝে মাঝে কোনও কোনও বন্ধু এমন নিরীহ মুখভাব করেন যে এদের এই বিস্মিত বিহ্বল মুখভাব দেখে মনে হয় এরা বিস্মিত হয়ে কোনও নুতন তাজমহল দেখছেন। দলবাজি এমন কাজ তো আমরা করি না। কিন্তু এরা করেন কি না তার প্রমাণ দেবার জন্য সরকারের কিছু কিছু ঘোষণা পত্র, দলিল উত্থাপন করতে চাইছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে বলতে চাই যে, এরা কেবলমাত্র বেকার ভাতা কমিটির মাধ্যমে এই কাজ করেন নি, তারা আজকে সমস্ত স্থানে এই দলবাজির নির্লজ্জ দৃষ্টান্ত স্থাপন করতে চাচ্ছেন। আমি তার জন্য আপনার কাছে কতকগুলি দলিল উত্থাপন করতে চাচ্ছি।

[4-15 — 4-25 P.M.]

মেদিনীপুর জেলায় শিক্ষা উপদেষ্টা কমিটি গঠিত হয়েছে, আপনি জানেন স্কুল বোর্ড সুপারসিডেড—মাননীয় পার্থবাবু আছেন, তিনি একেবারে মহাভারতের পার্থ ধনুর্ধরের মতো মাঝে মাঝে মরণ বাণ ছুঁড়ে এক একটা প্রতিষ্ঠানকে শেষ করে দিচ্ছেন—সেই পার্থবাবু অ্যাডভাইসারি বোর্ড তৈরি করেছেন। আমি আপনার কাছে এখানে কেবলমাত্র মেদিনীপুর জেলার শিক্ষা উপদেষ্টা কমিটির চিত্রটা দেখাতে চাইছি, তার মধ্যে আছেন ২১ জন সদস্য এবং সেই ২১ জন সদস্যের মধ্যে এক জন মাত্র জনতা পার্টির সদস্য। অথচ তাদের বক্তব্য, দলবাজির ঘটনা এখানে কোথায়। কোথায় দলবাজি? একদিকে বলবেন জনতা বন্ধু, আবেদন করবেন জনতার কাছে, অপর দিকে বলবেন জনতার সমালোচনা চাই, আবার অন্য দিকে বলবেন যে, আপনারা দলবাজি করেন না। একটি জেলায় শিক্ষা কমিটি করবেন যেখানে ৩০ জন এম. এল. এ.-র মধ্যে ১৭ জন জনতা পার্টির, আর আপনাদের ১৩ জন, আপনারা মাইনোরিটি, তবু সেখানে সেই কমিটিতে জনতা পার্টির একজন প্রতিনিধিকে নিয়েছেন, আরা আপনাদের বেশি নিয়েছেন। এর পরও বলবেন দলবাজি নেই, দলবাজি করছেন না? এই রকম বহু স্থানে করেছেন। মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী শম্ভুবাবু এখানে উপস্থিত নেই, তিনি কলকাতা বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেছেন এবং তার যে কমিটি করেছেন তাতে এক জন জনতার লোক রেখেছেন। আর ক-জন তাঁদের লোককে রেখেছেন? দলবাজি করেননি? দলবাজি করেছেন। মাননীয় প্রশান্তবাবুও এখানে নেই, তবুও তাঁর কাছে আমার বলবার কথা হচ্ছে তিনি কলকাতা কর্পোরেশনের সমস্ত ওয়ার্ডে ওয়ার্ডে উপদেষ্টা কমিটি তৈরি করেছেন, ওয়ার্ড কমিটি, সেই ওয়ার্ড কমিটিতে জনতার মাত্র দু'জনকে নিয়েছেন, বাকি সব তাঁদের দলের।

কিন্তু এই প্রশ্নটা তাঁর কাছে আবার আমি রাখছি যে, ওঁরা তো বলেন ওঁরা দলবাজি করেন না, তাহলে এটা কি হচ্ছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসের সামনে ওঁদের দলবাজির উদাহরণ মেদিনীপুর জেলার শিক্ষা শিক্ষা উপদেষ্টা কমিটি গঠনের চিত্র তুলে ধরে এখানে ওঁরা যাদের বিরুদ্ধে বারবার বিষোদগার করেন সেই জনতা পার্টির কেন্দ্রীয় সরকার কি ভাবে কমিটি গঠন করেন, তার চিত্র তুলে ধরবার চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাউথ ইস্টার্ন রেলওয়ের জোনে জোনে কেন্দ্রীয় সরকার উপদেষ্টা কমিটি তৈরি করেছেন, সেই সরকারের সেই কমিটির মধ্যে ৭০ জন সদস্য আছেন এবং তার মধ্যে ৪০-জনেরও বেশি জনতা সদস্য আছেন। লোকসভায়, রাজ্যসভায় আমাদের সি. পি. এম.-এর স্থান কি, তা আপনারা জানেন। তবুও তাঁদের ৭ জনকে ৭ জন সি. পি. এম. সদস্যকে সেখানে সদস্য করা হয়েছে, এ' সামান্য শক্তি সত্ত্বেও। কিন্তু জনতার সেখানে মাত্র ৩০ জন সদস্য রাখা হয়েছে। এই কমিটির লিস্ট যদি চান তাহলে সেটাও আমি দিতে পারি দেখে নিতে পারেন, ছাপানো লিস্ট আছে। তাঁরা দলের ঊর্দ্ধে উঠে কমিটি তৈরি করেন, দলের ঊর্দ্ধে উঠে জাতীয়তাবাদী দৃষ্টি দিয়ে বলেন, সকলের প্রতি সমান বিচার করেন। ভারতবর্ষের স্বাধীনতা এবং গণতন্ত্র রক্ষার জন্য জনতা পার্টি যে সংগ্রাম করেছে, সেই সংগ্রামের ফলশ্রুতি রূপে আজ যে স্বাধীনতা, ব্যক্তি স্বাধীনতা আমরা পেয়েছি তার মর্যাদা, সমস্ত দলের সমান মর্যাদার দৃষ্টিভঙ্গিকে জনতা পার্টি তার কমিটি ফরমেশনের মধ্যে দিয়ে প্রতিফলিত করেছে। আর আপনারা দলবাজি কথাটা শুনলেই চমকে উঠছেন, ক্রুদ্ধ হচ্ছেন, আমাদের কণ্ঠ রুদ্ধ করার চেষ্টা করছেন। আপনারা ৩০ জন এম. এল. এ.-র মধ্যে যেখানে আপনাদের ১৩ জন, আর জনতা পার্টির ১৭ জন সেখানে তাঁদের একজনকে নিয়েছেন, বাকি সব নিজেদের দল দিয়ে ভর্তি করে রেখেছেন। কাঁথি লোকসভা কেন্দ্রের মধ্যে ৮টি বিধানসভা আসন এবং সেই ৮টি আসনই জনতা পার্টি লাভ করেছে। কিন্তু সেই কাঁথি থেকে এই স্কুল কমিটিতে যখন প্রতিনিধি নিয়েছেন তখন কিন্তু তাঁদের একজনকেও নেননি, অন্য দলের লোকেদের নিয়েছেন। আটটি আসনের আট-জন এম. এল. এ. তবুও তাঁদের মধ্যে থেকে প্রতিনিধি নেবার আবশ্যকতা আপনাদের প্রগতিশীল দৃষ্টিভঙ্গির মধ্যে স্থান পায়নি। সুতরাং আপনারা কি দলীয় দৃষ্টিভঙ্গির দ্বারা পরিচালিত হচ্ছেন না? শিক্ষা সম্পর্কে আমি দু-একটি কথা বলবার চেষ্টা করব। আপনারা একের পর এক আজকে পরিচালনা সমিতি অবৈধ ঘোষণা করে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দিয়েছেন। অবশ্য আমি একথা বলছি না যে আপনারা অ্যাডমিনিস্ট্রেটর বসাতে পারেন না, আমি একথা বলছি না সব কমিটিই সঙ্গত এবং বৈধ। আপনারা দলবাজি যে চূড়ান্ত করেছেন সেই প্রসঙ্গে কয়েকটি দৃষ্টান্ত রাখব। মধ্য কলকাতা বালিকা বিদ্যালয়ে নির্বাচন হয়েছেন। সেই নির্বাচনে আমাদের বামপন্থী বন্ধুরা, সি. পি. এমের বন্ধুরা অংশ গ্রহণ করেছেন, নির্বাচনী লড়াই করেছেন যেন একটা গোটা রাজ্যে নির্বাচন হচ্ছে এইরকম ঠমকে ঠমকে করেছেন। ফল বেরুলো যখন তখন দেখা গেল সি. পি. এমের কোনও প্রার্থী জয়ী হননি। মধ্য কলকাতা বালিকা বিদ্যালয়ের নির্বাচনে যখন সমস্ত সি. পি. এম. প্রার্থীরা পরাজিত হলেন— নির্বাচনের আগে কিছুই বোঝেন নি—পরাজিত হবার পর মুহূর্তেই আবিষ্কার করলেন তাতে মেম্বারস ঠিক ছিল না, ভোটার তালিকা ঠিক ছিল না অতএব কমিটি বাতিল, অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দিলেন পার্থবাবু। মৃত্যুবাণ বর্ষিত হল। বসল কমিটি। এইভাবে একের পর এক এই জিনিস ঘটছে। বলতে পারেন এর দ্বারা কি দেশে একটা সুস্থ রাজনীতির

পরিবেশ প্রস্তুত করছেন? শিক্ষা ক্ষেত্রে কি আপনারা দলবাজি করছেন না? উদ্বাস্তু সমস্যা নিয়ে কিছু বক্তব্য রাখব। কারণ এখানে সরকার পক্ষের মাননীয় সদস্য লোকসভার জনতা সরকারের পুনর্বাসন মন্ত্রীর একটা বক্তব্য নিয়ে বিষোদগার করবার চেষ্টা করছেন এবং কেউ কেউ মন্তব্য ছুঁড়ে দিয়েছেন যে আপনারা উদ্বাস্তুর কথা বলেন নি, কেন আপনারা চুপ করে আছেন? কিন্তু আমি বলব যে আমরা চুপ করে নেই। প্রয়োজন হলে কেন্দ্রের উদ্বাস্তু সমস্যা সমাধানের যিনি মন্ত্রী আছেন—তিনি জনতা দলের মন্ত্রী হলেও তার অন্যায়ের বিরুদ্ধে প্রতিবাদ করবার মতো সাহস আমাদের আছে। এটা আপনারা দয়া করে দেখবেন। কিন্তু আপনারা কি করছেন? এখানে যখন পুনর্বাসন দপ্তরের আলোচনা প্রসঙ্গ, ব্যয়-বরাদ্দ প্রসঙ্গে দণ্ডকারণ্য সম্বন্ধে, উদ্বাস্তু সম্বন্ধে, হাসনাবাদের হাজার হাজার দুর্গত মানুষের সম্বন্ধে আমি বক্তব্য রেখেছিলাম তখন আমার বন্ধু মাননীয় মন্ত্রী শ্রী রাধিকারঞ্জন বন্দোপাধ্যায় মহাশয় আমার অনুপস্থিতিতে বলেছিলেন যে আমি নাকি অসত্য ভাষণ দিয়েছি এবং আমার মতো বর্ষীয়ান ব্যক্তির অসত্য ভাষণে উনি স্তম্ভিত। কিন্তু আমি ততধিক স্তম্ভিত তাঁর অসত্য ভাষণ শুনে। কারণ হাসনাবাদে মন্ত্রী দেখেন নি, আমরা যে সংখ্যক উদ্বাস্তু দেখেছিলাম তার চেয়ে অনেক বেশি সংখ্যক উদ্বাস্তু সেখানে অমানুষের মতো জীবন-যাপন করছে।

[4-25 — 4-35 P.M.]

আমি এই বিষয়ে বলছিলাম, উনি বলেছেন ভারত সেবাশ্রম সংঘের সন্ন্যাসীকে আমি বলিনি, ভারত সেবাশ্রমের সন্ন্যাসী স্বামী বিজয়ানন্দকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি টেলিফোন করতে পারেন, যে কোনও মন্ত্রীই টেলিফোন করতে পারনে, আমি তাঁকে অনুরোধ করেছিলাম কি না ওদের সাহায্য পাঠাইবার জন্য? ঘটনাটা সত্য না মিথ্যা এবং মাননীয় মন্ত্রী মহাশয় সত্য কথা বলেছেন না মন্ত্রিত্বের মর্যাদা লঙ্ঘন করেছে এটা আমি বলতে চাই। এক বন্ধু প্রশ্ন করলেন ওরা এল কেন? সেকথার জবাবদিহি করবেন জনতা—ওঁরা করবেন না? ওদের অনুপ্রাণিত করেছেন মনে নেই, মন্ত্রীর গদিতে বসলেই পূর্বেকার কথাগুলি বিস্মৃত হতে হয়? আপনারাইতো একদা উদ্বাস্তুদের সামনে গিয়ে তাদের চোখে রঙিন স্বপ্ন তুলে ধরেছিলেন। তখন কংগ্রেস সরকার ছিলেন, তখন ওঁরা বিরোধীদলে বসে কথা বলতেন, আজকে সরকারি দলে বসছেন তাই কথা বলবেন না। গুলজারিলাল নন্দ তখন হোম মিনিস্টার, সীমান্ত গোলোযোগের ব্যাপারে একবার তিনি এসেছিলেন। কথা প্রসঙ্গে আলোচনার সময়ে বলেছিলেন 'আপনি হরিপদবাবু ভুলে যাবেন না আমিও একজন উদ্বাস্তু, পশ্চিম পাকিস্থান থেকে ভিটেমাটি ছেড়ে দিল্লিতে এসেছি।' আমি তাঁকে বলেছিলাম আপনি কুটির ছেড়ে দিল্লিতে প্রাসাদ লাভ করছেন। কিন্তু আমি তাদের কথা বলছি যারা প্রাসাদ ছেড়ে আজকে কুটির লাভ করছেন। আপনি মন্ত্রিত্ব পেয়েছেন আর যারা কিছুই পায়নি, আমি তাদের কথা বলছি। আমার বক্তব্য এই নয় যে সমস্ত উদ্বাস্তুদের নিয়ে এসে পশ্চিমবাংলায় পুনর্বাসন দেবেন—আমি একথা বলিনি। একথা বলেছি কিনা মাননীয় মন্ত্রী মহাশয় টেপ রেকর্ড পরীক্ষা করে দেখতে পারেন। আমি একথা বলিনি। এ প্রসঙ্গে আমি বলেছি সরকারি বিভাগের মানবতার মন্ত্র উচ্চারণ করে —এই সমস্ত উদ্বাস্তুকে পুনর্বাসন দিতে পারবেন কি পারবেন না অন্য কথা, বাইরে পাঠাবেন কি পাঠাবেন না ভিন্ন কথা, কিন্তু দুঃখের ভিতর দাঁড়িয়ে হাজার হাজার মানুষ এতটুকু ওষুধ পাচ্ছে না, জল পাচ্ছে না, খাদ্য পাচ্ছে না, অসুখ হলে হাসপাতালে স্থান পাচ্ছে না, বিনা

চিকিৎসায় মরছে দিনের পর দিন, ৮২ অবৎ, চলছে। আপনারা দেখছেন, কিছু বলছেন না। আপনারা ছুটে গেছেন দণ্ডকারণ্যে, ওদের বোঝাতে যে তোমরা এসোনা, আর সব দায়িত্ব কেন্দ্রের? কেন্দ্রের দায়িত্ব আছে কিন্তু আপনারা কিছুই করবেন না? এতগুলি মানুষ মরে যাচ্ছে—জল দিতে পারি কিনা, ঔষুধ দিতে পারি কিনা, নিরাপত্তার কিছু ব্যবস্থা করতে পারি কিনা এসব কোনও দায়িত্বই কি আপনাদের নেই, এই দায়িত্ব পালন না করে অপরের উপর বিষোদগার করছেন? আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি ইতিহাসের চাকা ঘোরে, উপরে থাকলে চিরকাল উপরে থাকা যায় না। আবার হয়ত একদিন বিরোধীদলে বসে ওদের কথা বলতে হবে, তখন আপনাদের গলার সুর যেন বেসুরো না ঠেকে এই কথাই আমি বলছি। আপনাদের কাছে আমার শেষ বক্তব্য পুলিশ বিভাগ সম্বন্ধে। পুলিশ বিভাগের মাননীয় পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের বাজেটকে দেখছি অন্যভাবে—তিনি কিছু বেশি অর্থ বরাদ্দ করেছেন। পুলিশকে সুযোগ-সুবিধা দেবার কথা ভেবেছেন, তাদের চাকরির উন্নতির কথা ভেবেছেন, আমি তাতে বাধা সৃষ্টি করব না, প্রতিবাদ করব না, তারাও দেশের মানুষ। তাদের মধ্যেও দেশভক্তি মানুষ আছে। তাদের চাকরির উন্নতি হবে, তারাও দৃঢ়তার দক্ষতার সঙ্গে এই দেশের মানুষের সেবা করতে পারেন। বাজেট বরাদ্দে বেশি দেখে প্রতিবাদ করছি না, করছি এই জন্য যে মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলেন দুর্নীতি দূর করবেন, পুলিশের মধ্যে প্রশাসনিক নিরাপত্তা ফিরিয়ে আনবেন। তিনি বলেছিলেন সন্ত্রাসের রাজত্বের অবসান ঘটাবেন। আমি আজকে পুলিশের দক্ষতা। নিরাপত্তা ও প্রশাসন সম্বন্ধে মানবিক দৃষ্টান্ত তুলে ধরব তাহলে আপনারা দেখতে পাবেন—আমি কিছু বলব না। প্রথম ঘটনা আমার এলাকা জোড়াবাগানের ঘটনা।

আপনি জানেন জীনের কথা নয়, মরণের পর দাহ করবার জন্য নিমতলা শ্মশান আছে। সেখানে যারা দাহ করতে যায় তারা কিভাবে সমাজ বিরোধীদের দ্বারা দিনের পর দিন লাঞ্ছিত হন, নারীর সম্মান ভুলুণ্ঠিত হয় এটা জানবার চেষ্টা করবেন। আমি পুলিশকে জানিয়েছি। দেখব বলে তারা প্রতিশ্রুতি দিয়েছে, কিন্তু কার্যত অবস্থার পরিবর্তন হয়নি। আজকে জোড়াবাগানে আবার সন্ত্রাসের রাজত্ব মাঝে মাঝে আত্মপ্রকাশ করছে। সেখানে একটা হরিজন বস্তি আছে তার উপর প্রতিদিন সমাজ বিরোধীরা হাঙ্গামা করছে। ওরা বলেন রাজনৈতিক কর্মী আমি বলব না কারণ আমার জানা নেই। সেই অত্যাচারিরা কোনও রাজনৈতিক দলের কর্মী কি না জানি না। কিন্তু আমি বলছি তারা সমাজবিরোধী। তাদের সম্বন্ধে ডি. সি. নর্থ, পুলিশ কমিশনার এবং জোড়াবাগান থানার ও. সি.-কেও বলেছি কিন্তু সকলেই নীরব। কেউ কিছু করে না। গ্রেপ্তার করা হচ্ছে যারা নিরীহ তাদের এবং যারা অসাধু তাদের গ্রেপ্তার করা হচ্ছে না। যদিও হয় সঙ্গে সঙ্গে জামিনে মুক্তি পেয়ে যাচ্ছে। বালির একটা কথা বলব। এটা পতিতপাবন পাঠকের এলাকা তিনি এবং আমার ভগ্নি ফরোয়ার্ড ব্লকের তারা জানেন। তাদের কাছে তারা উপস্থিত হয়েছিলেন কিন্তু প্রতিকার পায়নি। তাই তারা আমার কাছে এসেছেন প্রতিকারের জন্য নয়, আপনাদের কর্নে প্রবেশ করাবার জন্য যে এই আপনাদের কীর্তি। পালঘাটে একটা উচ্চ বালিকা বিদ্যালয়-এর দশম শ্রেণীর ছাত্রী শিখা চ্যাটার্জি ১৫ জানুয়ারি বিকাল থেকে উধাও। তারই ক্লাশের সহপাঠিনী মলি ভট্টাচার্য তাকে ডেকে নিয়ে গিয়েছিল, কিন্তু তারপর থেকে আজ পর্যন্ত নিরুদ্দেশ। এর

পিতা সমরেন্দ্র চ্যাটার্জি মুখ্যমন্ত্রীর কাছে সমস্ত পুলিশ অফিসারের কাছে, হাওড়া ডি. এমের কাছে, পুলিশ সুপারের কাছে এবং হোম ডিপার্টমেন্টের সমস্ত কর্মীদের কাছে তার ব্যাখ্যা নিবেদন করেছেন। কিন্তু আজ পর্যন্ত সেই মেয়ের কোনও সন্ধান নেই। সে কোথায় আছে তার বাবা জানে না। শেষ করব আর একটি করুণ কাহিনী দিয়ে। আমার কাছে একটা চিঠি আছে, যে চিঠির মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে তারা আবেদন জানিয়েছে। ২১নং পটল ডাঙ্গা স্ট্রিটে নকশাল কর্মী বলে পরিচিত হৃষিকেশ মুখার্জির মা পারুল মুখার্জি জ্যোতিবাবুকে লিখেছেন এবং টেলিগ্রামও করেছেন। তার পুত্র নকশাল ছিল—জেলে ছিল এবং যথাসময় অন্যান্য নকশালদের সঙ্গে সেও মুক্তি লাভ করে। কিন্তু মুক্তিলাভ করলেও মুক্তি হয় না। পুলিশ তাকে আবার ডাকাতি এবং বোমা পড়ার মামলায় ধরে নিয়ে গিয়ে লালবাজার লক আপে রেখে দিনের পর দিন অনাচার করছে। আগে যখন সে নকশাল ছিল তখন তার উপর অমানুষিক অত্যাচার হয়েছিল। তার সমস্ত শরীর পঙ্গুপ্রাপ্ত। তার হজম শক্তি নষ্ট হয়ে গেছে এবং তার আন্ত্রিক গোলযোগ দেখা দিয়েছে—তার উপর আবার এরূপ অত্যাচার হচ্ছে। ঐ নকশালরূপী পরিবারকে সরকার যে ভাতা দিয়েছিলেন সেই ভাতা আমহার্স্ট স্ট্রিট পোস্ট অফিস যেদিন তার বাড়ি পৌঁছে দেয়, সে দিন সে নোটের তাড়া থেকে ১০ টাকার নোট না দিয়ে ৫০ টাকার নোটে ট্রান্সফার করে দিয়ে পুলিশ অফিসার প্রমাণ করতে পারল যে ডাকাতির দায়ে সে ধরা পড়েছে। আমি নকশালদের মতের ও পথের শরিক নই। কিন্তু সরকার যেভাবে কাজ করছেন তা বলতে চাই। আপনারা সিদ্ধান্ত নিয়েছেন নকশালদের ছেড়ে দেবার, কিন্তু তার পরেও এরকম ভাবে অত্যাচার জুলুম করছেন, মিথ্যা মামলা সাজিয়ে কারারুদ্ধ করবার চেষ্টা করছেন। তখন সেটা নিশ্চয়ই নিরপেক্ষ, সৎ, দক্ষ পুলিশ প্রশাসনের দৃষ্টান্ত নয়। আজকে সেই হৃষিকেশ মুখার্জির মা চোখের জলে এ পত্র লিখেছেন মুখ্যমন্ত্রীর কাছে।

**শ্রী দীপক সেনগুপ্ত :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, উনি যে কেসটা রেফারেন্স করলেন সেটা সম্পূর্ণভাবে সাবজুডিস কেস। সাবজুডিস কেস হাউসের মধ্যে বলা যায় কি না সেটা আমি জানতে চাই?

**মিঃ স্পিকার :** সাবজুডিস আপনি জানলেন কি করে?

**শ্রী হরিপদ ভারতি :** আমি এটুকু বলতে চাই যে মামলায় এর বিচার হোক এবং বিচারাধীন মামলা সম্পর্কে, বিচারালয় সম্পর্কে কোনও মন্তব্য করা সমীচিন নয়, এটা আমি বুঝি এবং এজন্য আমি কিছু বলিনি। আমি শুধু অত্যাচারের কথা বলেছি। লকআপে মারপিটের কথা বলেছি। আমি এটা বলতাম না, কারণ সেই অশ্রুসজল মাতার আবেদনের কপি আমার কাছে আছে। এই বক্তব্য রেখে সমস্ত আলোচনার পরিপ্রেক্ষিতে অতিরিক্ত ব্যায় বরাদ্দের দাবির প্রতিবাদ করে আমি শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** আপনার অনুমতি নিয়ে আমি একটা ব্যক্তিগত কৈফিয়ত দেবার জন্য দাঁড়িয়েছি। আমার বক্তব্য হচ্ছে হরিপদবাবু একজন প্রবীণ অভিজ্ঞ সদস্য। তিনি এরূপ একটা ইস্যু নিয়ে বিরোধ করবার চেষ্টা করলেন যাতে আমি অবাক হয়ে যাচ্ছি। তিনি বললেন আমি নাকি দায়িত্ব এড়াবার জন্য কেন্দ্রীয় সরকারের পুনর্বাসন মন্ত্রী সম্পর্কে বিষোদ্গার

করেছি। আদৌ আমি তা করিনি। কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রী লোকসভায় যে বিবৃতি রেখেছেন সে সম্পর্কে বলছি যে এ বিষয়ে একমত হতে পারছি না। এখন এ পর্যায়ে এ কথা বলা উচিত নয় তার কারণ আমরা তদন্ত করে ফিরে এসেছি। অতএব আমি যা বলিনি সে সব কথা তিনি এখানে একের পর এক বলেছেন।

(গোলমাল)

চিৎকার করে আমাকে স্তব্ধ করা যাবে না।

**মিঃ স্পিকার ঃ** আমি যখন কাউকে অনুমতি দিই তখন তিনি বলেন। কিন্তু আমি যখন বসতে বলি তখন এপক্ষ ওপক্ষ সকলেই আমাকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখান। উনি অনুমতি চেয়েছিলেন পার্সোন্যাল—এক্সপ্লানেশনের। আমি মনে করেছিলাম ওনার ব্যক্তিগত চরিত্রহানি করা হয়েছে।

কিন্তু পার্সোনাল এক্সপ্ল্যানেশন বলতে গিয়ে যদি আপনারা আপনাদের কনস্টিটিউয়েন্সিতে কিছু ব্যাপার ঘটেছে তার সম্বন্ধে বলেন তাহলে আমি কি এইজন্য অনুমতি দিয়েছি? সেই ঘটনা তো হাউসের সামনে ছিল। আপনাদের ব্যক্তিগত চরিত্র সম্বন্ধে, কুৎসা সম্বন্ধে যদি কেউ বলে থাকে তাহলে তার এক্সপ্ল্যানেশন হিসাবে আপনাদের বলার জন্য অনুমতি দিয়েছি।

**শ্রী অলমেন্দ্র রায় ঃ** স্যার, বিষোদগার কি ভাল কথা? উনি এতবড় প্রবীণ সদস্য হয়ে বললেন যে কেন্দ্রীয় মন্ত্রীর বিরুদ্ধে বিষোদ্‌গার করেছি, এটা সত্য কথা নয়।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মিঃ স্পিকার, স্যার, মাননীয় সদস্য শ্রী হরিপদ ভারতি তার বক্তৃতার সময় একটা ঘটনার কথা উল্লেখ করেছেন এবং প্রসঙ্গত তিনি সেখানে আমার নাম উল্লেখ করেছেন। এই ঘটনা সম্পর্কে পার্সোনাল এক্সপ্ল্যানেশন হিসাবে কিছু বলা দরকার। শিপ্রা চ্যাটার্জি অপরহণ সম্পর্কে যে কথা বলেছেন মামলাটি বিচারাধীন, সেজন্য কিছু বলছি না, কিন্তু মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে ঐ ব্যাপারে স্থানীয় এলাকার পার্টি কমিটি যথাযোগ্যভাবে যোগাযোগ করেছেন। দুঃখের বিষয় ওখানকার যারা জনতা পার্টির সভ্যরা আছেন তারা এই ব্যাপারে কোনও সহযোগিতা করেন নি, কারণ, তাদের বহু লোক এর সঙ্গে জড়িত আছেন।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এবং বিভিন্ন মন্ত্রী ১৯৭৭-৭৮ সাল বাবদ অতিরিক্ত ব্যয়বরাদ্দ উপস্থাপিত করেছেন এবং তা সভার অনুমোদন চেয়েছেন। এটা অত্যন্ত গভীর দুঃখের কথা যে সরকার যদি দূরদৃষ্টি সম্পন্ন হত বা সরকার যদি গণতান্ত্রিক পদ্ধতিতে দেশের কল্যাণ করার কথা ভাবত তাহলে এই ধরনের সাপ্লিমেন্টারি বাজেট তাকে উপস্থাপিত করতে হত না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একজন অর্থনীতিতে বিদ্বান ব্যক্তি এবং তিনি জ্ঞানী ব্যক্তি, দীর্ঘদিন ধরে অর্থনীতির সঙ্গে তার সম্পর্ক রয়েছে। কিন্তু বাজেট বরাদ্দ বণ্টনে তিনি সেই দূরদৃষ্টি পরিচয় দিতে পারেননি। তিনি দীর্ঘ সময় ভারত সরকারের প্ল্যানিং কমিশনের সাহায্যকারী ছিলেন, তিনি ভারত সরকারের বিভিন্ন বিভাগের অ্যাডভাইসর ছিলেন, তার মতো ব্যক্তিকে আজকে সাপ্লিমেন্টারি বাজেট উপস্থাপিত করতে হয়েছে। তিনি একথা বলেছেন কোনও কোনও বিশেষ কারণে মাঝে মাঝে টাকার বরাদ্দের হেরফের করতে হয়, এই ধরনের অভিজ্ঞ ব্যক্তির

কাছে এই ধরনের উক্তি ঠিক যুক্তি সঙ্গত কিনা সেটা আমি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিগত বাজেট অধিবেশনগুলির বক্তৃতা যদি পড়া যায় তাহলে দেখা যাবে এখানে বহু প্রাচীন সদস্য আছেন ১৯৬৪ সাল থেকে ১৯৭৬ সালের শেষ পর্যন্ত, তারা এই অতিরিক্ত বাজেটের উপর যে সমস্ত ভাষণ রেখেছেন তাতে তারা বার বার সরকারের কাছে এই কৈফিয়ত দাবি করেছেন যে সাপ্লিমেন্টারি বাজেট কোনও গণতন্ত্র সম্মত দলের পক্ষে বা কোনও গণতন্ত্র সমস্ত সরকারের পক্ষে রাখা উচিত নয় এবং এটা সততার রীতি-নীতি নয়।

[4-35 — 5-05 P.M.] (including adjournment)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশের জন্য মাননীয় জ্যোতি বসু, মুখ্যমন্ত্রী মহাশয় আরও কিছু অর্থ বরাদ্দ চেয়েছেন। এই বিষয়ে একটা এক্সপ্লানেটরি মেমোরান্ডাম দেখা যাচ্ছে যে এক্সগ্রাসিয়া দেবার জন্য এই অতিরিক্ত হচ্ছে এবং বিভিন্ন খাতে ব্যয় বরাদ্দ মঞ্জুরি চাওয়া হচ্ছে—ঐ মেমোরান্ডামে এই কথা লেখা আছে যে এক্সগ্রাসিয়া দেবার জন্য আজকে বিভিন্ন টাকার প্রয়োজন হচ্ছে। কিন্তু কেন এই এক্সগ্রাসিয়া? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই কথা বলতে চাই, যে সমস্ত সরকারি কর্মচারী বা যারা আধা সরকারি কর্মচারী বা বেসরকারি কর্মচারী আছেন, তাদের যে সমস্ত মৌলিক সমস্যা আছে সেই সমস্যাগুলি থেকে তাদের দৃষ্টি ফিরিয়ে আনবার জন্য আজকে এই এক্সগ্রাসিয়া প্রবর্তন করা হচ্ছে। এর দ্বারা এই সরকারের যে ভাবমূর্তি তা বিলিন হচ্ছে। এই রকম এক্সগ্রাসিয়া দিয়ে বিভিন্ন বিভাগের কর্মীদের প্রতি দয়া প্রদর্শন করলেন, তাদের প্রতি সহানুভূতি দেখাবার চেষ্টা করলেন। তাদের যে মৌলিক সমস্যা, সেই সমস্যাকে দুরীভুত না করে, সে দিক থেকে দৃষ্টি সরিয়ে নিয়ে কেবলমাত্র একটা বাহবা অর্জনের চেষ্টা করেছেন। সে জন্য আজকে পাবলিক এক্সচেকার থেকে এত টাকা বরাদ্দ করতে হবে এবং বেশির ভাগ এই কারণে ব্যয়িত হচ্ছে। আজকে পুলিশ খাতে বরাদ্দ করুন তাতে আপনি নেই কিন্তু প্রশ্ন জাগছে যে পুলিশ দেশের সাধারণ মানুষের স্বার্থ রক্ষা করতে পারে না, যে পুলিশ মানুষের ধন সম্পত্তি রক্ষায় সাহায্য করতে পারে না তাদের জন্য এই অর্থ ব্যয়িত হবে। আজকে যে কথা বলা হয়েছে যে গণতান্ত্রিক অধিকারকে রক্ষা করার জন্য, সাহায্য করার জন্য পুলিশ আজকে সব সময় জনসাধারণের পাশে বন্ধুর মতো থাকবে—এটা যদি স্বীকার করে নেই, কিন্তু আজকে কি দেখা যাচ্ছে? আজকে ধনসম্পত্তির রক্ষার অধিকার ইত্যাদি ব্যাপারে পুলিশের সাহায্য নেই, পুলিশ যদি অন্যায় করে তার ইনকোয়ারির কোনও ব্যবস্থা নেই। আজকে নারী নির্যাতন হলে তার বিরুদ্ধে কথা বলবার উপায় নেই। সেই পুলিশের জন্য পাবলিক এক্সচেকার থেকে এত অতিরিক্ত বরাদ্দের আয়োজন কেন? আপনি জানেন, বিধানসভার চলতি অধিবেশনে এপক্ষ এবং ওপক্ষ থেকে শতাধিক মেনশন এবং কলিং অ্যাটেনশন-এর মাধ্যমে পুলিশের দুর্নীতির কথা আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি গোচর করা হয়েছে। তথাপি এই পুলিশ জনগণের বন্ধু হবে তার লক্ষণ দেখতে পাচ্ছি না। আজকে ডায়রি করতে গেলে টাকা না দিলে ডায়রি করা যায় না। এই ব্যাপারে কি প্রতিবিধান করা হয়েছে? আজকে দরিদ্র মানুষ তারা কোনও সাহায্য পায় না এবং দলিয় স্বার্থে এই পুলিশকে ব্যবহার করা হচ্ছে এবং তার জন্য এই টাকা বরাদ্দ করতে হবে। আজকে বিশেষ কোনও দলের স্বার্থ রক্ষা করার জন্য

পুলিশকে নিয়োজিত করা হচ্ছে তার জন্য কি টাকা দিতে হবে? আপনার মাধ্যমে বলতে চাই যে অ্যাডমিনিস্ট্রেশন অব জাস্টিস-এর জন্য অনেক টাকা চেয়েছেন। সেই টাকাগুলি কি কারণে চাওয়া হয়েছে? তারা বলেছেন এই টাকা কপি রাইটিং এবং নানা রকম এক্সগ্রাশিয়া, ডি. এ ইত্যাদি দেবেন। নিশ্চয়ই দেবেন, কিন্তু সাধারণ মানুষ, জনসাধারণের এর দ্বারা কি উপকার হচ্ছে? আজকে একটা মামলা করতে গেলে কোর্টের গণ্ডির মধ্যে যদি পা দেন তাহলে প্রথমে ১.২৫ পয়সা প্রণামী না দিয়ে ঢোকাবার উপায় নেই। এই রকমভাবে পাঁচসিকি করে দিতে দিতে আমাদের কাছ থেকে অনেক টাকা চলে যাচ্ছে। এই টাকা দেবার পরে আবার এক্সগ্রাশিয়া, আবার সেই কপি রাইটিং-এর জন্য অ্যাডিশনাল অনুদান ইত্যাদি এই সব ব্যবস্থা করার জন্য তিনি চেয়েছেন। এই কপি রাইটিং-এর কথা বলি। একটা যদি জাবেদার কপি নিতে হয় তাহলে তাতে যে পরিমাণ অর্থ ব্যয়িত হয় সেটা সাধারণ দরিদ্র মানুষ যারা গ্রাম থেকে আসেন তারা দিতে পারেন না। যার ফলে হাজার হাজার কেস ঝুলে আছে বছরের পর বছর। সাধারণ মানুষ বিচার প্রার্থনা করে দাঁড়িয়ে আছেন বিচারের গোড়ায় দিনের পর দিন, মাসের পর মাস, বছরের পর বছর। তাদের উন্নতি বিধানের জন্য মন্ত্রী মহাশয় ১২ কোটি টাকা. কেন্দ্রের কাছে চেয়েছেন। সেই টাকা দিলে এই দুঃখ দুর্দশার সুরাহা হবে। আজকে এই জন্য কি ব্যয় বরাদ্দের মঞ্জুরি দিতে হবে? আজকে এই সরকার দরিদ্র জনগণের জন্য এত কথা বলছেন, কিন্তু তারা সামান্য অসুবিধাগুলি দুর করতে পারছেন না, সে দিক থেকে তারা ব্যর্থ হয়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সহৃদয় কৃষিমন্ত্রী অনেক টাকা চেয়েছেন ভাল কাজ করবার জন্য এবং নানা রকম কথা বলেছেন। তার এক্সপ্ল্যানেটরি মেমোরেন্ডামে প্রথমে বলেছেন তিনি জলসেচের ব্যবস্থা করবেন, ক্ষুদ্র সেচের ব্যবস্থা করবেন এবং তার জন্য তাকে আরও অর্থ বরাদ্দ করতে হবে। আমরাও তো বলছি ইরিগেশন এবং এ্যাগ্রিকালচার যেটাকে পশ্চিম বাংলার ৭০ ভাগ লোক তাদের প্রধান উপজীবিকা বলে মনে করে তার জন্য ব্যয় বরাদ্দ আরও বেশি হওয়া উচিত ছিল। আমরা একথা বলেছি এবং অর্থমন্ত্রী মহাশয় কেন এত কম টাকা বরাদ্দ করেছেন তার জন্য আমরা প্রতিবাদ করেছি। কিন্তু কৃষিবিভাগের অফিসাররা শুধু অফিসার হয়ে বসে রয়েছেন এবং বি. ডি. ওদের সঙ্গে তাদের ক্ষমতার কি তফাৎ হবে সেটা নিয়ে ঘুরে বেড়াচ্ছেন। কৃষিমন্ত্রী বলেছেন তাদের জন্য আলাদা অ্যাডমিনিস্ট্রেশন করতে হবে, আইন অনুযায়ী পদ্ধতি অনুযায়ী। কিন্তু তাদের দিয়ে দরিদ্র জনসাধারণের কি উপকার হচ্ছে, সেটা বুঝতে পারছি না। গ্রামে গিয়ে কি করলে গ্রামের চাষবাসের উন্নতি হবে সেকথা তারা ভাবছেন না, অথচ তাদের সেখানে পাঠিয়েছেন। তারা বলছেন আমাদের ডেপুটেশন দিতে হবে রাইটারস বিল্ডিং-এ, তারা বলছেন আমাদের আলাদা করতে হবে কারণ বি. ডি. ও.-দের সঙ্গে আমাদের থাকা সম্ভব নয়। এই যখন অবস্থা তখন বুঝা যাচ্ছে দরিদ্র জনসাধারণের যেটুকু সাহায্য পাওয়া দরকার, সেটুকু সাহায্য জনসাধারণ পাচ্ছে না। এখানে ক্ষুদ্র সেচের কথা বলা হয়েছে। আমি এই বাজেট আলোচনার সময় বলেছিলাম এই ক্ষুদ্র সেচ চাষীকে জল দিতে পারবে, তার জন্য কৃষিমন্ত্রী কিছু বলছেন না কেন? বিভিন্ন জায়গায় যে সমস্ত রিভার লিফ্‌ট পাম্প ইরিগেশন, শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল হয়েছে, সেখান থেকে চাষীকে সময়মতো জল দিতে পারে না। কৃষিমন্ত্রী মাঝে মাঝে বিভিন্ন জেলায়

আদেশ দিচ্ছেন—আমরা জলের ব্যবস্থা করব, কিন্তু আমি আপনাদের বলছি ওখানে দপ্তরে যে সমস্ত লোকেরা হেড হয়ে বসে রয়েছেন, তারা চেয়ার ছেড়ে উঠে যেতে নারাজ। তারা বলছেন—ঐ পাইপ আমরা নিতে পারছি না, তাহলে তো এর জন্য পাবলিক এক্সচেকার থেকে টাকার মঞ্জুরি দিতে হবে। আমি এই সব ব্যাপার বিবেচনা করবার জন্য অনুরোধ করছি।

তারপর উপযুক্ত শিক্ষা দেওয়ার জন্য সেমিনার ডাকা হল এবং সেখানে দু' লক্ষ টাকা ব্যয় করা হয়েছে, কিন্তু এই সমস্ত সেমিনারে যে জ্ঞান দেওয়া হচ্ছে চাষীর ঘরে পৌঁছে দেওয়ার জন্য কি ব্যবস্থা আছে? আমরা দেখছি একজন এ. ই. ও.-র যে মেজাজ, সেটা বৃটিশ আমলকেও হার মানিয়েছে। আমাদের কৃষিমন্ত্রী কিভাবে কৃষির ভাল করবেন, কৃষির উন্নয়ন করবেন, তার জন্য যদি একটা পলিসি ডিক্লেয়ার করতেন এবং তারপর আমাদের কাছে অনুমোদন চাইতেন, তখন সে অনুমোদন দেবার প্রয়োজন ছিল বলে মনে করতে পারতাম। কিন্তু সেদিকে লক্ষ্য না রেখে কতকগুলো সরকারি কর্মচারীকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশ অনুযায়ী, তাদের জন্য সেপারেট একটা অর্গানাইজেশন করে দিতে হবে, অ্যাডমিনিস্ট্রেশন করে দিতে হবে, তার জন্য যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ চেয়েছেন এটা বেদনা এবং ক্ষোভের বিষয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সেচমন্ত্রী যে টাকা তাতে তিনি তার এক্সপ্ল্যানেটরি মেমোরেন্ডামে বলেছেন আমাদের ফ্লাড কন্ট্রোল, এম্বাঙ্কমেন্টের পুনর্নির্মাণ এবং বাঁধ মেরামতের জন্য টাকার প্রয়োজন।

আমরা চেয়েছিলাম ইরিগেশনে আরও বেশি টাকা নেওয়া হোক, না হলে যে ইরিগেশনের উপর চাষ নির্ভর করছে, যে ইরিগেশনের উপর চাষী নির্ভর করছে. ইরিগেশনই আজকে দেশকে বাঁচাবে অর্থনৈতিক দিক থেকে, সেখানে এত কম টাকা ধরা হয়েছে—আপনারা কল্যাণ রাষ্ট্রের নেতৃত্ব দেবেন অথচ ইরিগেশনের উপর বেশি টাকা ধরতে পারছেন না। আমি বলব এটা অদূরদর্শিতার পরিচয় দিচ্ছেন। যেটা ধরা হয়েছে সেটা সুষ্ঠুভাবে ব্যয় করা হবে কিনা, সেটাও মন্ত্রী মহাশয় বললেন না এবং সেই আশ্বাস তিনি এই হাউসে দিতে পারেননি। '৭৭/৭৮ সালে যে ব্যয় বরাদ্দ গৃহীত হয়েছিল, সেই ব্যয় বরাদ্দের টাকা আজ পর্যন্ত তিনি খরচ করতে পারলেন না। আমরা দেখছি টেন্ডার ডাকা হল মার্চ মাসের ২৭ তারিখে, ৫/৭ লক্ষ টাকার টেন্ডার খুলতেই সময় চলে গেল। গতকাল এই সব কথা এখানে আলোচনা হয়েছে। আজকে কি করে আশা করা যাবে যে আরও বেশি ব্যয় বরাদ্দ বাড়িয়ে দিয়ে তার হাতকে শক্ত করে দিলেই দরিদ্র জনসাধারণের উপকার হবে, তার কি গ্যারেন্টি আছে, সেটাই আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানিয়ে দিতে চাই। টাকা বরাদ্দ করলেই হয় না, তার জন্য দরকার মন্ত্রী মহাশয়ের নিজের ডিপার্টমেন্টকে ঠিক রাখা, যে সমস্ত একজিকিউটিভ ইঞ্জিনিয়ার তার ডিভিসনে রয়েছেন, তারা নানান লাল ফিতার বাঁধনের মাধ্যমে জনসাধারণের কাজগুলিকে পন্ড করে দিতে চাইছেন। কেলেঘাই-এর মতো বিশেষ জায়গায়, যেখানে তৃতীয় স্তরের কাজ আরম্ভ হওয়ার কথা ছিল তা এখনও আরম্ভ হয়নি। আজকে বারো-চৌকায়, যার বন্যায় কাঁথি মহকুমা ডুবে যায়। বাগুই খালের ভীষণ বন্যাতে নারাণগড়, দাঁতন ইত্যাদি ব্লক—মেদিনীপুর জেলার বিভিন্ন জায়গা নষ্ট হয়ে যাচ্ছে। আজকে বিভিন্ন জায়গায় যে সমস্ত স্কীম রয়েছে তার কোনও জায়গায়ই কাজ আরম্ভ হতে পারেনি। কতগুলি জায়গাতে টেন্ডার কল করা হয়েছে

সত্য এবং কিছু কিছু ব্যক্তি টেন্ডার ধরেছেন, এটাও সত্য এবং তারা মোটর সাইকেলে ঘোরা-ফেরা করছেন, হয়ত মাঝে মাঝে মাটি ফেলবেন, কিন্তু এইদিকে বর্ষা আগত প্রায়, কাজ আরম্ভ হতে কয়েক মাস এখনও দেরি হবে। কিন্তু এম্ব্যাঙ্কমেন্টের উপর যারা বাস করছেন, নদীর পাড়ে যারা বাস করছেন তাদের দুর্ভোগ ভোগ করতে হবে, বন্যায় সব প্লাবিত হয়ে যাবে, সুতরাং সে বিষয়ে মন্ত্রী মহাশয়কে এখনই চিন্তা করতে বলছি। টাকা বরাদ্দ করে সেই টাকার যদি পূর্ণ সদ্ব্যবহার করা না হয়, ঠিক সময়মতো যদি খরচ করা না হয়, তাহলে অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়ার কি মানে সেটা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই। আর একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব, সেটা হচ্ছে গ্রামাঞ্চলের হেলথ অ্যান্ড স্যানিটেশন ডিপার্টমেন্ট আছে এবং তার জন্য মন্ত্রী মহাশয় কিছু অতিরিক্ত টাকার বরাদ্দ চেয়েছেন এবং তিনি এক্সপ্ল্যানেটরি মেমোরেন্ডামে বলেছেন বিভিন্ন জায়গায় ওষুধপত্র সরবরাহ করতে চান, কিন্তু ওষুধপত্রের দাম বৃদ্ধি হয়েছে সেই জন্য বেশি টাকা চাইছেন এবং রোগীদের ভাল খাদ্য দিতে চান। এর জন্য তার প্রস্তাবের কেউ বিরোধিতা করবে না। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে যে টাকা সেখানে ব্যয়িত হবে সেটা কে দেখবে? আজকে গ্রামাঞ্চলের যদি যান দেখবেন ব্যয়িত হবে সেটা কে দেখবে? আজকে গ্রামাঞ্চলের যদি যান দেখবেন সাধারণ রোগীরা একটুও ওষুধ পান না। হাসপাতালে ওষুধ নেই, বাইরে থেকে কিনে আনতে হয়। আজকে গ্রামাঞ্চলে দরিদ্র রোগিদের হাসপাতালে অ্যাডমিশন নেবার পর বাজার থেকে যদি সেই রোগীকে ওষুধ কিনে আনতে হয় তাহলে সেটা খুবই দুঃখের। আমরা দেখেছি কুকুরে কামড়ালে রোগীকে বাইরে থেকে ইঞ্জেকশন কিনে আনতে হয়। যাদের পয়সা আছে, তাদের পক্ষে হয়ত সম্ভব, কিন্তু আপনারা বেশ ভালভাবেই জানেন যে, গ্রামের মধ্যে বেশিরভাগ লোকেরই অর্থনৈতিক অবস্থা অবসন্ন। দরিদ্র জনসাধারণ যাতে ওষুধ পায় তার জন্য আপনারা কি ভাবছেন এবং কি ব্যবস্থা করবেন সেটা আমাদের চিন্তা করে জানালে ভাল হয়। যে বরাদ্দ চাইছেন তা কি ভাবে ব্যয়িত হবে সেটা মাননীয় অর্থমন্ত্রী পরিষ্কারভাবে বলেননি। শুধু বলেছেন যে একসিজেন্সি অফ্ দি টাইম এবং ইমার্জেন্সির সময়ে কিছু কিছু টাকা পাওয়া দরকার। এটা ঠিকই যে, এত বড় একটা রাজ্য চালাতে গেলে তার টাকার দরকার হবেই। কিন্তু সেই টাকা কিভাবে ব্যয়িত হচ্ছে সে দিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি নেই বলে আমি মনে করি। এই দৃষ্টি নেই বলেই আজকে সাপলিমেন্টরি বাজেটের প্রয়োজন এবং আপনাদের অ্যাডমিনিস্ট্রেশনের উপরে কন্ট্রোল নেই সেই জন্য আজকে আপনাদের এই বাজেট পেশ করতে হচ্ছে। অ্যাডমিনিস্ট্রেশনের উপর আপনাদের কন্ট্রোল নিশ্চয়ই রাখতে হবে। এই কয়টি কথা বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় একটা নূতন আবহাওয়া সৃষ্টি হয়েছে দেখলাম। গত বছর এই বিধানসভায় যে ব্যয় বরাদ্দের দাবি রাখা হয়েছিল তখন দেখেছিলাম যে জনতা পার্টির কোনও সদস্য বললে সি. পি. এম. সদস্যরা তা ঠান্ডা মাথায় শুনতেন। কিন্তু আজকে মনে হচ্ছে কোথাও যেন আঘাত লেগেছে। ঝন্ ঝন্ করছে। তাই আজকে যখন হরিপদ ভারতি মহাশয় বলছিলেন তখন দেখলাম চিত্রটা একটু পাল্টে গিয়েছে। তাই মনে হচ্ছে যে সম্পর্কটার মধ্যে বোধ হয় একটু চিড় খেয়েছে। আমি শুধু বলতে চাই যাদের সদিচ্ছায় আপনারা এই বিধানসভা অলঙ্কৃত করলেন তাদের সঙ্গে বিশ্বাসঘাতকতা করা আপনাদের পক্ষে খুবই স্বাভাবিক। কিন্তু দুঃখ হয় জনতা পার্টির জন্য।

আমরা এদের বৈশিষ্ট জানি। প্রাক স্বাধীনতার যুগে বৃটিশ সাম্রাজ্যের সময় এদের ভূমিকা কি ছিল তা আমরা জানি। সেই ভূমিকা এরা পাল্টাতে পারে না। জনতা পার্টি ভুল করেছিল, ভেবেছিল যে এটা বোধ হয় পেপার টাইগার, কিন্তু এরা পেপার টাইগার নয়, এরা মানুষ খায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার ভাগ্যাকাশে এটা খুবই দুর্ভাগ্য যে আমাদের বর্তমান অর্থমন্ত্রী মহাশয় ধাপ্পাবাজিতে খুব পটু, তার মতো ব্যর্থতার পরিচয় এবং এত অপদার্থ অর্থমন্ত্রী বোধ হয় আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে হয়নি। তিনি একদিন ছিলেন মহাত্মা গান্ধীর চেলা, এখন হয়েছেন কার্ল মার্ক্সের চেলা। একেবারে অহিংসা থেকে হিংসা—অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গ্রামে একটা কথা আছে যে হিন্দু যদি মুসলমান হয় সে পথে গরু খেয়ে বেড়ায়। তারা গরু খাবার ঠেলায় সব অন্ধকার। আমাদের অর্থমন্ত্রী মহাশয় সবে কমিউনিস্ট হয়েছেন তার ঘরে আমার একবার ঢোকবার সৌভাগ্য হয়েছিল। তার ঘরে গিয়ে দেখলাম এক জায়গায় মুস্তাফা আলির ফটো, কার্ল মার্ক্সের ফটো, আর রবীন্দ্রনাথের ফটো আছে। আর একটা কনস্টিটিউশন আছে, আর কিছু নেই।

[5-05 — 5-15 P.M.]

আর গান্ধীজি নেই, আর কিছু নেই। আর কোনও মন্ত্রীর কিন্তু কমিউনিস্ট দেখাবার ভাব নেই, হালে অর্থমন্ত্রী কমিউনিস্ট হয়েছেন কিনা, তাই বোস্টমের নামাবলি গায়ে দিতে হয়েছে, চন্দন টন্দন মাখতে হয়েছে, আসলে মতলবটা হচ্ছে যাতে বাইরের লোক ধরতে না পারে, সেটাই সাজ পোষাকে বোঝাবার চেষ্টা করছেন—আমি সাচ্চা কমিউনিস্ট, তাই জ্যোতিবাবু আপনি যেন আমাকে ফেলে না দেন, ইন্দিরা গান্ধী ফেলে দিয়েছে, কিন্তু আমার মতো সাচ্চা কমিউনিস্ট আর নাই। আজকে কদিন ধরে নগর কীর্তন শুনছি, যাত্রা হচ্ছিল ট্রেজারি বেঞ্চের বাগাড়ম্বর মন্ত্রী সুধীন কুমারের, ওর মতো বাগাড়ম্বর করতে পারে এমন লোক পশ্চিম বাংলায় নেই. আমি তাই ওকে বলি বাগাড়ম্বর মন্ত্রী।

**মিঃ স্পিকার ঃ** আপনি বাজেটের উপর বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি বাগাড়ম্বর বক্তৃতা দেখে আসছিলাম, সব মন্ত্রীই একটি ভাষণ দিচ্ছেন, এমন কি হাফ মন্ত্রী, সিকি মন্ত্রী তারাও একটা করে ভাষণ পাঠ করেন, তাদের ভাষণের ঠেলায় রাত দশটা পর্যন্ত....

**(জনৈক সদস্য, সরকার পক্ষ থেকে ঃ আপনি কি পাগল হয়েছেন?)** পাগল হলেতো আপনার মতো চুল পেকে যেত। আজকে দেখলাম মন্ত্রীকে ভাষণ দিতে, রথ চালাচ্ছেন সারথি, স্বয়ং জ্যোতিবাবু, টিকটিকি আছে, গিরগিটি আছে। কি বললেন বিরোধিতা? বিরোধিতা করলে তো খাদে ফেলে দেবেন না। পাওয়ার ফেইলিওর মুখ্যমন্ত্রী স্বয়ং, পাওয়ার দেখছেন পুলিশ, তারও মন্ত্রী মুখ্যমন্ত্রী, কিন্তু সুদীর্ঘকাল ধরে এই যে এত অন্ধকার তা সারা পশ্চিম বাংলায় কোনও দিন হয়নি। যেই প্রশ্ন করি কেন এটা হচ্ছে? উত্তর দেন কংগ্রেসি আমলে ব্যাটারি নাকি পাল্টায়নি, তাই কারেন্ট পাওয়া যায় না। এই দোষ চাপাবার জন্যই কি লোকে আপনাদের এখানে পাঠিয়েছে? আপনারা কি করেছেন একটা বছর, বাজেটের কথাই যদি বলি মন্ত্রীদের বক্তৃতায় কি আছে। আপনারা সকল সদস্যেরাই জানেন আপনাদের বিরোধিতা করার সুযোগ নাই C. P. I. (M) আপনারা ১৭৭ জন আছেন শরিকদল বিরোধিতা করবেন না।

যদি করার মতো হত তো পালাতেন। যুক্তফ্রন্টের সময় জানি আপনাদের কীর্তিকলাপ পালাতে পারছেন না আপনাদের বেঁধে মারছে। বাজেটে বক্তৃতা দিতে পারেন, কিন্তু সব চেয়ে ব্যর্থতার পরিচয় দিয়েছেন খাদ্যমন্ত্রী। তিনি বললেন ধান চালের দাম সস্তা করে দিয়েছেন, আ মাস এসেই তিনি ধান চালের দাম সস্তা করে দিয়েছেন। সবুজ বিপ্লব কে করলেন? পাম্প সেট, রিভার লিফটিং-এর ব্যবস্থা কে করলেন? আজ তিনি এসেই দেড় দিন পশ্চিম বাংলায় ধান চালের দাম কমিয়ে দিলেন? আমরাই সেটা করেছিলাম এবং তারই ফল ভোগ করছে আপনারা পশ্চিম বাংলার গ্রামবাসী লোকদের জন্য ধান চাল সস্তা করে দিয়ে আপনি জোতদারদের জব্দ করবেন? উনি গ্রামবাংলায় যাননি, দু' বিঘা চাষ করে চাষী যে ধান পায় তা দিয়ে সারা বছর নিত্য প্রয়োজনীয় জিনিস কেন, চালের দাম কমিয়ে আপনি চাষী মারার যন্ত্র করেছেন, অন্যান্য জিনিসের দাম বাড়িয়েছেন, তা কন্ট্রোল করার আপনার ক্ষমতা নাই এই করে আপনি চাষী মারার ক্ষেত্র করেছেন আর বাগাড়ম্বর বক্তৃতা দিচ্ছেন—চালের দাম ধানের দাম কম রেখেছি। অন্যান্য জিনিসপত্রে দাম যদি কমাতে পারতেন তবে দুঃখ থাকত না। আমরা জানি আপনার জনতাকে কিরূপে দেখছেন, পশ্চিম বাংলার মানুষকে কিভাবে দেখবেন। যাদের আশীর্বাদে এখানে এসেছেন, যাদের প্রস্তাবে এসেছেন, তাদের যদি এত শীঘ্র ফেলতে পারেন, আমরা বুঝতে পারি, আপনারা পশ্চিম বাংলার মানুষকে ছেঁড়া চটি জুতোর মতো ফেলতে পারেন। C. P. I. (M)-এর এখানে রাজ্য সম্মেলন হয়ে গেল, প্রতিদিন সন্ধ্যাবেলা দেখে আসতাম। বলুন তো এই গাড়ি ব্যবহার করা হত কার কাজে? পার্টির কাজে না জনসাধারণের কাজে? প্রত্যেকদিন দেখতাম সব ফ্ল্যাগওয়ালা গাড়ি ওখানে দাঁড়িয়ে আছে। কিসের জন্য? আজকে যেই বলছি পাটির কাজে লাগছে, পার্টির কাজ করছে, এই কথায় সকলেই চমকে উঠছেন, আতঙ্কগ্রস্থ হচ্ছেন। একজন মন্ত্রী শ্রী প্রভাসচন্দ্র রায় মহাশয় তিনি একটা মিটিংয়ে পার্টির কাজ করেছেন বলে দুই মাস তিনি ডিপার্টমেন্টের কাজ দেখতে পারেন নি। তিনি স্বীকার করেছেন যেদিন সাগরিকায় মিটিং হয়েছিল। সেখানে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ছিলেন, এস. ডি. ও. ছিলেন। তিনি স্বীকার করেছেন যে পার্টির কাজ করছি। আমার কিন্তু প্রশ্ন দু' মাসের যে টাকা পাবলিক এক্সচেকার থেকে যাবে তার মাইনে হিসাবে, সে মাইনে তিনি নেবেন কিনা। মন্ত্রীরা যেখানে ঘুরছেন পেট্রোল খরচ হচ্ছে। মুখ্যমন্ত্রী পার্টির কাজে সবচেয়ে বেশি পেট্রোল খরচ করেছেন। দোষী কে? তারা দোষী নয়? আজকে যেই পার্টির কথা বলি ওমনি ওরা চমকে উঠেন। ওরা বলেন আমরা পার্টি মোটেই করছি না, ওরা আমাদের শুধু বলছে।

(সরকার পক্ষ হইতে গোলমাল।)

সত্যি কথা বেরিয়ে গেলে চেঁচামেচি তো উঠবেই। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির সারা পশ্চিমবাংলায় পার্টিবাজি করার জন্যই এই বাজেট। সেইজন্য আমি বলব, এটা পশ্চিমবঙ্গ সরকারের বাজেট নয়, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বাজেট। এই বাজেটের টাকা তাদের ক্যাডারের জন্য, তাদের উপকারের জন্য অথবা তাদের কাজের জন্য ব্যয় করা হবে। এই বাজেটে একজন মন্ত্রীর বক্তৃতাতেও নূতন কি কাজ করবেন তার কোনও পরিকল্পনা নেই। কেন নেই বলুন তো? আমরা যে টাকা দিলাম পরিকল্পনায় তারা কি করবেন। আমরা যা করে গিয়েছি সেগুলো আপনারা করে যাচ্ছেন ভাল কথা। কিন্তু আপনারা নূতন কি পদক্ষেপ

নিলেন? পার্টির কথা কি বলবেন, আর লজ্জা দেবেন না। ১৯৬৭ সালে সেভেন্থ ইউনিট যেটা দুর্গাপুরে খোলার কথা ছিল জ্যোতিবাবু সেটা বন্ধ করে দিয়েছিলেন এবং ১১০ মেগাওয়াট বিদ্যুৎ তার ফলে হতে পারল না। সেই ১৯৬৭ সালে সেটা যদি দুর্গাপুরে খোলা হত, তাহলে আজকে এত লোডশেডিং হত না। বলবেন না, আপনারা সেই সময় যে কীর্তি করেছেন, পশ্চিমবাংলাকে অন্ধকারে ডুবিয়ে দিয়েছেন। আজকে আপনারা বলেন ৩০ বছরের কথা, অনেকে মাঝে মাঝে যেমন ভক্তিবাবু ২৫ বছরের কথা বলেন। ভাল কথা। আর সকলে ৩০ বছর, ৩০ বছর বলেন। পাঁচ বছরে আপনারা যে অপরিষ্কার জঞ্জাল পশ্চিমবাংলায় করেছেন, নিজেরা কাটাকাটি মারামারি করে, নিজেদের আখের গোছাবার জন্য পশ্চিমবাংলাকে অন্ধকারে ডুবিয়ে গেলেন। কার জবাবদিহি কে করবে? পাবলিকের কাছে জবাবদিহি আপনারা করেন নি। আপনারা ভাঁওতা দিতে পারেন তাই দিয়েছেন। আমি একটা কথা বলি, সেই পাঁচ বছরের দুর্দিনের কথা ভাবুন। আজকের জ্যোতিবাবু সেই সময় বলতেন। তিনি ১৯৬৭ সালে বলতেন "পশ্চিমবঙ্গের এই পুলিশ বাহিনী, এরা পশ্চিমবাংলার লোকেদের উপকার করতে পারবেন না"। বলতেন "এই দিয়ে চলবে না"। আবার এখন বলছেন, পুলিশ বাহিনী "সেবামূলক কাজ করবে"। ধুয়ে মুছে পরিষ্কার করে দেওয়া হয়েছে। একজন মানুষ দিনের পর দিন কি রকম বিভিন্ন কথা বলতে পারেন সেটা পশ্চিমবাংলার মানুষ দেখতে পাচ্ছি। সব জায়গায় ধাপ্পাবাজি। আপনারা রাজনীতি করছেন, দলবাজি করছেন। অত্যন্ত সায়েনটিফিক্যালি এবং মেথডিক্যালি আপনারা পার্টির কাজ করে যাচ্ছেন। আপনারা জানেন কেন্দ্রের সঙ্গে ঝগড়া করতে হবে, এটা আজকের কথা নয়, ১৯৬৯ সালের কথা স্মরণ করিয়ে দিই, জ্যোতিবাবু নিজে বলেছিলেন, "কেন্দ্রের কাছে বলছি, আমাদের আরও ক্ষমতা দিতে হবে"। কিন্তু আজকে অঘোষিত নয়, স্বয়ং সিদ্ধার্থশঙ্কর রায়ের সঙ্গে রাত্রিতে এমারজেন্সির সময় ইন্দিরা গান্ধীর বাড়িতে গিয়ে কে দু-দুবার দেখা করেছিল। ড্রাইভার সিদ্ধার্থবাবু আর পাশে বসে থাকতেন জ্যোতিবাবু। ইন্দিরা গান্ধীর কাছে গিয়ে বলতেন, "কিভাবে চলব ম্যাডাম বলে দিন"। সেই সময়, আজকে আমরা জানি.....

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পয়েন্ট অফ অর্ডার। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত নেই। তাঁর সম্পর্কে মাননীয় কংগ্রেস সদস্য এই মুহূর্তে যে ডাহা মিথ্যে কথাটা বললেন, সেটা আশা করি তিনি প্রত্যাহার করবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ মিত্র উত্তেজিত হয়ে আরও ভক্তির পরিচয় দিতে গেলেন তাতে যা আমি আগে বলেছি, সেটাই প্রমাণিত হল। কোনও সদস্য হাউসে উপস্থিত না থাকলে তার সম্পর্কে বলা যাবে না—এই রকম কোনও বিধি নেই। তিনি যদি সভ্য না হতেন তাহলে আলাদা কথা।

[5-15 — 5-25 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি এই হাউসেরই সদস্য, এবং তিনি যদি উপস্থিত না থাকেন তাহলে আমি তার সম্বন্ধে কিছু বলতে পারব না। তিনি হাউসে উপস্থিত না থেকে যদি পালিয়ে বেড়ান আমি কিছু বলতে পারব না। আমি জানি এ রকম রীতি নাই যে তিনি উপস্থিত না থাকলে আমি এই কথা বলতে পারব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অশোক মিত্র মহাশয় এত উত্তেজিত হচ্ছেন কেন। আমি পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি সত্য বাপুলি মিথ্যা বলে

না সে সত্য কথা বলে।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় উনি যা বলছেন এটা সম্পূর্ণ অসত্য।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি না মাননীয় অর্থ মন্ত্রী মহাশয়ের এত ক্রুদ্ধ হবার কারণ কি। এত সকলেই জানেন কি ঘটেছিল। আমি বলতে বাধ্য এবং একথা বলতে পারি যে তিনি দু' দু' বার সিদ্ধার্থশঙ্কর রায়ের সঙ্গে ইন্দিরা গান্ধীর কাছে গিয়েছিলেন এবং লগ বুকে ওঁনার সহি আছে। তিনি বলেছেন পুলিশ প্রশাসনকে ঢেলে সাজাতে চান। কারণ সারা পশ্চিমবাংলা কারাগারে পরিণত হয়েছে। সেই বীর পুরুষ কোথায় ছিলেন যখন ইমারজেন্সি হয়েছিল। আজকে বীর দর্পে বক্তৃতা লোকের সমস্যা তুলে ধরবার সাহস ছিল না। তিনি সেদিন মাটির তলায় গিয়েছিলেন, ইঁদুরের গর্তে ঢুকে গিয়েছিলেন। তিনি সাহসের কথা বলেন।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এত উত্তেজিত হবার কারণ কি? আমরা পশ্চিমবাংলার মানুষকে জবাবদিহি করবার জন্য এখানে এসেছি এবং আমরা জবাবদিহি করে যাব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইমারজেন্সির সময় ঐ বীর পুরুষের বাড়িতে এক ব্যাটেলিয়ান সি. আর. পি. বসিয়ে রাখতে হয়েছিল। ঐ সাহসী পুরুষকে পাহারা দিয়ে রাখতে হয়েছিল। এর খরচ কে দেবে কার খরচে এটা করা হয়েছিল? সেদিনের কথা আমরা ভুলি নাই। পশ্চিমবাংলার মানুষ জানে যে ঐ বীর পুরুষ পুলিশ পাহারায় ছিলেন। আর এস. পি.-র বন্ধুরা যখন বিপদগ্রস্ত হয়েছিল তখন তিনি পালিয়ে বেড়িয়েছিলেন—ঐ বন্ধুদের তিনি সেদিন রক্ষা করতে আসেননি।

**মিঃ স্পিকার ঃ** আপনি বাজেট সম্বন্ধে বলুন। আমি গভর্নমেন্ট পার্টিকে অনুরোধ করছি যে আপনাদের এখনও ৭ জন বক্তা আছেন। আপনারা তাদের নাম নিতে পারেন। যদি কিছু জবাব দেবার থাকে আপনারা তাদের বলে দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার দক্ষ প্রশাসক যিনি সবচেয়ে বড় রাজনীতিবিদ তার যে যে দপ্তর আছে আমি সেই কয়টি নিয়ে আলোচনা করব। আমি ছোটখাট জিনিসে যেতে চাচ্ছি না। পশ্চিমবাংলায় পাওয়ার সম্বন্ধে বলতে গিয়ে বলতে চাই। আজকে দক্ষ প্রশাসকের দক্ষ প্রশাসনের ফলে পশ্চিমবাংলায় সাড়ে সাত শত কটেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ বন্ধ হয়ে গেছে। পাওয়ারের অভাবে লিফ্‌ট ইরিগেশন বন্ধ হয়ে গেছে এবং যার ফলে আজকে বোরো ধানে জল দেওয়া যাচ্ছে না। এই পাওয়ারের অভাবে চাষীরা হাজার টাকা খরচ করে সার কিনে মাথার ঘাম পায়ে ফেলে চাষ করে আজকে মাথায় হাত দিয়ে বসে পড়েছে। পাওয়ারের অভাবে জল তোলা যাচ্ছে না এবং সেই জলের অভাবে ধান গাছ সব শুকিয়ে যাচ্ছে। এই হচ্ছে সব চেয়ে বড় প্রশাসক যিনি পাওয়ার নিয়ে বসে আছেন।

তাঁর জ্যোতিতে নাকি সারা বাংলাদেশ জ্যোতির্ময় হয়ে যাবে। তাঁর পাওয়ারে নাকি সারা পশ্চিমবাংলায় আলো জ্বলে যাবে। আজ তার পাওয়ারের ফলে সারা পশ্চিমবাংলায় অন্ধকার নেমে এসেছে। পুলিশ অ্যাডমিনিস্ট্রেশনের কথা বলি—মাননীয় অধ্যক্ষ মহাশয় পশ্চিমবাংলার

প্রত্যেক থানায় সি. পি. আই. এম. কমিটি নির্ধারিত হয়েছে। সকাল থেকে বসে থাকে যেন কোনও কেস না হয়, ডায়রি না হয়। কংগ্রেস কর্মীকে যদি মারা হয়, জনতা পার্টির কর্মীকে যদি মারা হয়—যে কোনও লোককে মারুক না কেন, তার কেস হবে না। আর. এস. পি.-র কথা বলছি না, আপনাদের কথা বলছি না, ফরোয়ার্ড ব্লকের কথা বলছি না, আমার জানা নেই। জানা থাকলে আপনাদেরও ছাড়তাম না, ধরতাম। সেই জন্য বলি আপনাদের ঐ নামাবলি আবার খুলে দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ প্রশাসন সম্পূর্ণভাবে কব্জায় রাখা হয়েছে। কারণ হাজার হাজার কেস উঠছে সেটা তো বড় কথা নয়, আশু যে সমস্যা, পশ্চিমবাংলার সাধারণ মানুষের নিরাপত্তা বলতে কিছু নেই। তাহলে কোটি কোটি টাকা আমরা দেব কিসের জন্য, মন্ত্রীদের পার্টি করার জন্য, না মানুষের স্বার্থে? সাধারণ মানুষ কোনও উপকার পাচ্ছে না। তাই আজকে যে সমস্ত ব্যয় বরাদ্দ এখানে রেখেছেন তাতে পশ্চিমবাংলার সাধারণ লোকের উন্নতি হবে, পশ্চিমবাংলার লোকের ভাল হবে? পরিকল্পনাহীনভাবে তো মন্ত্রীরা পরিচয় দিয়েছেন। হালিম সাহেব এই এলেন। উনি আমার বন্ধু লোক। উনি এতক্ষণ দূরে দূরে ছিলেন। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম মন্ত্রীদের বাজেট যখন উঠল তখন অনেক মন্ত্রীই ছিলেন না, পরিষদীয় মন্ত্রীকে তার ব্যয় বরাদ্দের কথা বলতে হল, অশোকবাবুকে ব্যয় বরাদ্দের কথা বলতে হল। যে মন্ত্রীর ব্যয় বরাদ্দ প্লেস করার মতো সাহস নেই, ধৈর্য নেই, পশ্চিমবাংলার ভার তাদের হাতে ঠেলে দিয়ে মানুষ নিশ্চিন্তে থাকতে পারে? নিশ্চয় থাকতে পারে না। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা হল পার্টি বাজেট, সরকারি বাজেট নয়—পার্টি বাজেট বলে আমি এর সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অতিরিক্ত বাজেট বিতর্কে অংশ গ্রহণ করে আমি প্রথমেই কয়েকটি অসত্য কথার জবাব দিতে চাই। কংগ্রেস সদস্য সত্য বাপুলি মশাই বললেন জ্যোতিবাবু নাকি ইন্দিরা গান্ধীর সঙ্গে দেখা করেছিলেন গোপনে। আমি আপনার মাধ্যমে জানাতে পারি যে আমি সেই সময় লোকসভার সদস্য ছিলাম। জ্যোতিবাবু এবং লোকসভার সদস্যরা সবাই মিলে ইন্দিরা গান্ধীর কাছে যাওয়া হয়েছিল। কেন যাওয়া হয়েছিল? ইমার্জেন্সি জারি করে মানুষের কণ্ঠরোধ করা হয়েছিল, পশ্চিমবাংলা থেকে মানুষের ব্যক্তি স্বাধীনতা নষ্ট করা হয়েছিল, প্রতি জেলায় জেলায় বেছে বেছে কর্মী খুন করা হয়েছিল, গীতা চ্যাটার্জির মতো এক মহিলার স্বামীকে খুন করে তাঁকে সেখানে ধর্ষণ করা হয়েছিল—এই অত্যাচারের প্রতিকার করার জন্য জ্যোতিবাবু সেদিন গিয়েছিলেন ইন্দিরা গান্ধীর কাছে দেখা করতে। জ্যোতিবাবু যাবেন কেন মহিলার কাছে গোপনে? যাবার কোনও প্রয়োজন হয় না। শ্রীমতী ইন্দিরা গান্ধীর কাছে যাদের গোপনে যাওয়া অভ্যাস ছিল তারা নিজেদের মতো করে সবই দেখতে যান। উনি সোজাসুজি যদি এই কথা বলেন যে পশ্চিমবাংলার কিছুই হয়নি, পশ্চিমবাংলার অবস্থা খারাপ হয়েছে তাহলে আমি মাননীয় সদস্যকে ইমার্জেন্সির দিনগুলির কথা স্মরণ করতে বলব এবং তার আগে যে শাসন চলে এসেছে, সেই শাসনে বিনা বিচারে বন্দী করতে বলব এবং রাস্তা ঘাটে মানুষকে গুলি করে মারা, জেলখানার অভ্যন্তরে মারা এবং গভীর রাতে গিয়ে মেয়েদের প্রতি অত্যাচার করা—এই ঘটনা প্রচুর ঘটেছে। আমি আর সেই ঘটনার প্রতিযোগিতায় যেতে চাই না। এখানে শ্রদ্ধেয় জনতা দলের নেতা তিনি আমাদের অত্যন্ত শ্রদ্ধাভাজন—তিনি যে বক্তব্য রাখলেন, আমি খুব মনোযোগ সহকারে শুনেছি।

*শোনবার পর আমার ঐ আসন দেখে বারবার মনে পড়ছিল অতীত দিনের কথা। আমি ভাবছিলাম এবং সে দিক থেকে আমি নিশ্চিতও ছিলাম—গত বাজেটের সময় আমাদের শ্রদ্ধেয় হরিপদ ভারতি মহাশয়-এর যখন বক্তৃতা শুনছিলাম* আমার মনে পড়ছিল আমাদের শ্রদ্ধেয় নেতা কমরেড বঙ্কিম মুখার্জির কথা। যখন আমরা বিরোধীদলে ছিলাম তখন তিনি ওখানে বসতেন। তিনি যখন বক্তৃতা দিতে উঠতেন তখন আমরা দেখতাম সমস্ত হাউস চুপ করে যেত। তাঁর সুললিত ভাষা এবং তাঁর যুক্তি এত ক্ষুরধারা ছিল যে ডাঃ বিধানচন্দ্র রায় পর্যন্ত অত্যন্ত শ্রদ্ধা সহকারে শুনতেন। গত বাজেট অধিবেশনে যখন শ্রীযুক্ত হরিপদ ভারতি মহাশয়ের বক্তব্য শুনছিলাম তখন বারবার আমার মনে পড়ছিল সেই কমরেড বঙ্কিম মুখার্জির কথা। কিন্তু আজকে তিনি যে বক্তব্য রাখলেন তাতে দেখলাম অতীত দিনের—গত বাজেটে—যে বক্তৃতা তা থেকে অনেক অনেক নিচে তিনি নেমে এসেছেন। তিনি কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা তুললেন এবং তুলে বললেন কেন্দ্রের ঘাড়ে আমরা সব চাপাতে চাইছি। স্যার, আমরা দেখলাম তিনি উদ্বাস্তুদের জন্য এখানে খুব অশ্রু বিসর্জন করলেন। আমি একটি কথায় তাঁকে জবাব দেব যে এই উদ্বাস্তু সমস্যা সম্পর্কে আমাদের এখান থেকে এই সরকার কেন্দ্রের কাছে ৫শো কোটি টাকা চেয়েছেন—আমি বলব, কেন্দ্রের কাছে চাইলে যদি অপরাধ হয় তাহলে উদ্বাস্তুদের পুনর্বাসন আপনি করবেন কি করে? অথচ এই সমস্যাজর্জরিত পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ উদ্বাস্তু এসেছে। এরা পূর্ববাংলার ছিন্নমুল মানুষ। কে তাদের এখানে আনতে বাধ্য করেছিল? আমরা ইতিহাস জানি, আজকে জাতীয় নেতাদের সেই পাপের প্রায়শ্চিত্ত করতে হবে ঐ গরিব পূর্ব বাংলাবাসীদের এ আমরা ভাবিনি। আমরা জানি, প্রথম মহাযুদ্ধের পর সমস্ত বলকান রাষ্ট্রগুলি পুনর্গঠিত হয়েছিল। সেখানে তারা ছিন্ন বিছিন্ন হয়ে তারপর গঠিত হয়। কই সেখানে তো বাস্তুহারা সমস্যা হয়নি। সেখানে অর্থ, সম্পদ এবং মানুষ—সব নিয়ে ভাগ করা হয়েছিল। আর আমাদের জাতীয় নেতারা দেশভাগ যখন করলেন লোক বিনিময়, সম্পত্তি বিনিময় এসব কিছু করলেন না। তা না করার ফলে পূর্ব বাংলা থেকে বাংলা ভাষাভাষি মানুষ, আমাদের সঙ্গে যাদের রক্তের সম্পর্ক আছে তারা এখানে যখন এলেন তখন এই সমস্যা জর্জরিত পশ্চিমবাংলাকেই সেই দায়ভার গ্রহণ করতে হল। কেন কেন্দ্র সে ব্যাপারে ভার গ্রহণ করবেন না? তারা গোড়ায় বলেছিলেন, দেশ ভাগের কেন্দ্র সে ব্যাপারে ভার গ্রহণ করবেন না? তারা গোড়ায় বলেছিলেন, দেশ ভাগের ফলে যেসব মানুষ আসবে তার সমস্ত দায়িত্ব আমাদের। সেখানে সে দায়িত্ব কি আজকে চলে গিয়েছে? আজকে হাসনাবাদের কথা, দন্ডকারণ্যের কথা যখন বলেন, শিয়ালদহে মারা গিয়েছে বলে যখন বলেন—এই বাস্তুহারারা যখন এসে আশ্রয় পায়নি তখন কাদের গভর্নমেন্ট ছিল? কারা কেন্দ্রীয় সরকারে ছিলেন—এসব কথা আজকে একটু ভাবতে হবে। আজকে উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য আমাদের সরকার যদি কেন্দ্রীয় সরকারের কাছে ৫শো কোটি টাকা চায় তাহলে আমাদের সরকার কি অপরাধ করবে হরিপদবাবুর মতে? স্যার, আমি মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বইটা পড়তে পড়তে একটি অদ্ভুত জিনিস দেখলাম, সেখানে একটা জায়গাতে রয়েছে যে লোকসভার নির্বাচনের ব্যালট পেপার ছাপতে হয় পশ্চিমবাংলাকে। আজকে যদি পশ্চিমবাংলা সেই টাকা চায় তাহলে সে কি অপরাধ করবে? আজকে আমাদের পশ্চিমবাংলার চা, পাট, বন্দর, ইনকাম-ট্যাক্স থেকে কেন্দ্রে টাকা চলে যাচ্ছে আর সেই টাকা চাইলে যদি হরিপদবাবুর মতে আমরা অপরাধ করি তাহলে আমি হরিপদবাবুকে বলব, আপনি দিল্লিতে গিয়ে বসবাস করুন,

*সেখানে কেন্দ্রীয় সরকারের একটি চাকরি নিন। তারপর স্যার, উনি বলেছেন, আমরা দলবাজি* করেছি। তার বোঝা উচিত এই হাউসে এমন সদস্য ছিলেন যিনি তাদের গান্ধীর সমান নেতা—সেই নেতার রাজনৈতিক পুনর্বাসন হয়েছে এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির জন্য। শ্রী প্রফুল্লচন্দ্র সেন আরামবাগের নিরাপদ আসন থেকে লোকসভায় যেতে পারতেন না, এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টি তাঁকে না পাঠালে। যেখানে আমাদের নিশ্চিত আসন শ্রদ্ধেয় প্রফুল্লচন্দ্র সেনকে ছেড়ে দিতে পেরেছি সেখানে আমরা কি দলবাজি করেছি?

আমরা দলবাজি করলাম, ত্যাগ করলে দলবাজি হয়। আর বিরোধী দলে বসে বক্তব্য রাখলে সেটা দলবাজি হয় না—আশ্চর্যের কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরও কয়েকটি কথা আমি এখানে বলতে চাই। মাননীয় হরিপদবাবু বললেন যে আমরা কিছু করিনি এবং সত্যরঞ্জন বাপুলি মহাশয় বললেন যে কিছু হচ্ছে না—এই দুই কণ্ঠস্বর কিন্তু এক। কংগ্রেস এবং জনতা আজকে একই সুরে কথা বলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে একটা কথা বলতে চাই, ওরা বলেছেন যে কিছু দেখতে পাননি। ওরা পিছন দিয়ে ছুঁচ গেলে দেখতে পান আর সামনে দিয়ে হাতি গেলে দেখতে পান না, এই রকম ওদের দৃষ্টিভঙ্গি। কাজেই ওরা কিছু দেখতে পাবেন না। ওরা বলেছেন যে নুতন কিছু করা হচ্ছে না। বামফ্রন্ট সরকারের নীতি, একটা নুতন কাজ নিয়েছে, যদিও সেটা খুব সামান্য কাজ, সেটা হচ্ছে, কাজের বদলে খাদ্য। এই কাজে কি হচ্ছে, এর ঐতিহাসিক পটভূমিকা কি সেটা বুঝতে হবে। আমাদের জাতীয় নেতা এবং জাতির পিতা, মহাত্মা গান্ধী, তিনি বারবার বলেছেন যে আমাদের ক্ষেত-মজুররা বেকার থাকে বর্ষা থেকে ধান কাটার সময় পর্যন্ত। মহাত্মা গান্ধী, তার নিজের চিন্তা অনুযায়ী, নিজের মত অনুযায়ী তিনি একটা বিকল্প জিনিস ধরেছিলেন এবং চরকা, কোথায় তুলো, মানুষ সে দিকে যেতে পারেনি। ৩০ বছর কংগ্রেস রাজত্ব করেছেন তারপর এই রকম পরিস্থিতিতে এল। আজকে বামফ্রন্ট সরকার হবার পরে প্রথমেই সেপ্টেম্বর মাসে কাজের বদলে খাদ্য তারা চালু করেছেন। এর ফলে কি হল? সারা বাংলা দেশের ক্ষেত মজুররা যেখানে ভিক্ষা করে বেড়ায়, তাদের মনুষ্যত্ব অপমানিত হয়ে ঠিক সময়ে যখন এই বামফ্রন্ট সরকার কাজের বদলে খাদ্য চালু করলেন, একটা পরিকল্পনা চালু করলেন তখন তারা কাজ পেল, খেতে পেল এবং তার ফলে তাদের আর ভিখারিতে পরিণত হতে হল না। শুধু তাই নয়, প্রত্যেক জায়গায় এই কাজের ফলে যে মাইগ্রেশন লেবার অঞ্চলে অঞ্চলে আসত বাইরে থেকে সেই মাইগ্রেশন লেবার আর এল না। তার কারণ হচ্ছে, তারাও খেতে পেল, তাদেরও অন্নের সংস্থান হল। এর ফলে লোকাল লেবারের দাম বাড়ল, লোকাল লেবার মালিকদের সঙ্গে যুক্তি করতে পারল। আগে একটা বিরাট ক্ষেত মজুর আন্দোলন হয়েছিল এবং তার মাধ্যমে কংগ্রেস সরকার ৮.১০ পয়সা মজুরি করে গেলেন। তারা অতি বিপ্লবী—৮.১০ পয়সা মজুরি দেবার মতো গ্রামাঞ্চলে কোনও মধ্যবিত্ত লোকের সামর্থ নেই কিন্তু বিপ্লব দেখাতে হবে, অন্তত দৃষ্টিভঙ্গি তাদের এই ছিল যাতে না দিতে হয়, কাজেই ৮.১০ পয়সা মজুরি করে দাও, এই আইন কোনও দিন চালু হবে না। কিন্তু সেখানে ক্ষেত মজুররা পরিষ্কার ভাবে দেখল, এই তো বাইরে থেকে আর মজুররা আসছে না, আজকে আমরা এদের সঙ্গে একটা বোঝাপড়া করতে পারব। এই রকমভাবে বহু জায়গায় মজুররা নিজেরাই— আমাদের কৃতিত্ব নয়, বামফ্রন্ট সরকারের সমস্ত দল যেখানে আছে সেখানে কিন্তু সব জায়গায় আমাদের কতিত্ব ছিল না—মিছিল করে গিয়ে বড় বড় জোতদার,

বহু ব্যবসায়ীর কাছে মজুরি দাবি করল যে ৮.১০ পয়সা সরকারি আইনে আছে দিতে হবে। আমরা দেখলাম যে বিপদজনক অবস্থা হতে পারে, এইরকমভাবে গ্রামের ইউনিটি ভেঙ্গে যাবে। আমরা সেখানে বললাম, অঞ্চলে যে রকম অবস্থা তাতে আপোষ কর। তারপর একটা আপোষ হল এবং এই গরিব ক্ষেত মজুর, বর্গাদার, গরিব কৃষক, মধ্যবিত্ত কৃষক, তারা ঐক্যবদ্ধ হওয়ার ফলে আজকে ওদের দাঁড়াবার জায়গা নেই। তাই, কোথায় লাগছে সেটা আমরা বুঝতে পারি। গ্রামাঞ্চল থেকে কংগ্রেস এবং জনতার যেটুকু প্রভাব প্রতিপত্তি ছিল সেটুকুও যেতে বসেছে। তাই, প্রফুল্লচন্দ্র সেন মহাশয় প্রত্যেক দিন একটা করে বিবৃতি দিচ্ছেন। সেই বিবৃতিতে আমরা দেখছি যে বলা হচ্ছে বামফ্রন্ট সরকারের আমলে একেবারে সন্ত্রাসের রাজত্ব চলছে। শ্রদ্ধেয় প্রফুল্লদাকে চিঠি লিখছেন যে সব লোকেরা আমাদেরও চিঠি লেখেন, এমন কি কোর্ট ফি স্ট্যাম্প দিয়ে চিঠি লিখেছেন। তাতে বলেছেন যে, মজুররা আমাদের মজুরি খাটতে চাইছে না বা ভয়ানক দাবি করছে। তারা তো দাবি করবেই। আমরা সেখানে বড় বড় জোতদারদের এবং ধনী কৃষকদের একথা বলেছি যে, খোলের দাম বেড়েছে, ভূষির দাম বেড়েছে, খড়ের দাম বেড়েছে, তবুও আপনারা গরুকে খেতে দেন, মেরে ফেলেন না ; গরুর বেলা তাদের খেতে দিচ্ছেন, আর মানুষ দাবি করলেই এ কথা বলছেন যে, পারব না! তা মানুষের দাম কি গরুর চেয়ে কমে গিয়েছে? এই পরিস্থিতি আজকে গ্রামাঞ্চলে। আজকে গ্রামাঞ্চলে একটা শক্তি গড়ে উঠছে এবং বামফ্রন্ট সরকার যে পরিকল্পনা নিয়েছেন সেই পরিকল্পনার মাধ্যমে আজকে নতুন একটা পরিস্থিতি সৃষ্টি হয়েছে, সেটা ওঁরা বুঝতে পারছেন। কিন্তু আসলে যে শ্রেণীর ওঁরা সেবা-দাস-কংগ্রেসিরা চিরদিন একচেটিয়া পুঁজি আর জমিদার, জোতদারদের দালালি করে এসেছে, তাদের স্বার্থ রক্ষা করে এসেছে—জনতা নতুন দল হলেও অভ্যাসটা সেই পুরনোই রয়ে গিয়েছে। কাজে কাজেই সেদিক থেকে সেই দৃষ্টিভঙ্গি নিয়ে আজকে বামফ্রন্ট সরকারকে ওঁরা দেখছেন।

[5-35 — 5-45 P.M.]

আমি এবারে বিদ্যুত সম্পর্কে কিছু বলব। শ্রদ্ধেয় হরিপদবাবু বিদ্যুত সম্পর্কে কিছু বলেছেন এবং সে সম্পর্কে আমি একটু জবাব দিতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী বার বার এখানে বলেছেন এবং তা সত্ত্বেও তিনি যখন বলছেন তখন একটু অতীতে ফিরে যেতে হবে। আমি তখন পার্লামেন্টে আছি, আমি দেখলাম সাঁওতালদিতে উদ্বোধন করতে এলেন শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং উদ্বোধন করে যাওয়ার তিন ঘণ্টা পরেই সেখানকার কল বিকল হয়ে গেল। এই যদি পরিস্থিতি হয় তাহলে বেচারা জ্যোতিবাবুকে দোষ দিয়ে লাভ কি? জ্যোতি-বাবু আজীবন কাজকর্ম করার লোক, তিনি এই অবস্থায় ভাঙা মেশিনের জায়গায় নতুন মেশিন আনার চেষ্টা করছেন, করেছেনও এবং কেন্দ্রের সঙ্গে কথা বলছেন এবং তাঁরাও সেখানে সাহায্য নিয়ে আসছেন, পরামর্শ দিচ্ছেন। কাজেই এখানে জ্যোতিবাবুকে আক্রমণ করে ব্যক্তিগত ক্রোধ চরিতার্থ করা হচ্ছে। জ্যোতিবাবুকে ছোট করার মতো যদি কোনও কিছু থাকে যা দিয়ে নিজে বড় হওয়া যায় এবং সেই খোঁজ যদি কেউ করেন, তাহলে তাঁকে বলব যে তা হবে না, সেটা অত্যন্ত অবাস্তব ব্যাপার হবে। মাননীয় স্পিকার মহাশয়, আমি পরিশেষে একটা কথা বলছি পঞ্চায়েত নির্বাচন সম্পর্কে। এ বিষয়ে আজকেও অর্থমন্ত্রীর বাজেট বর্ক্তৃতার মধ্যে

উল্লেখ আছে। পঞ্চায়েতের আজ ২০ বছর প্রায় নির্বাচন হয়নি সারা ভারতবর্ষে। আমাদের পশ্চিমবাংলার ১৫ বছর নির্বাচন হয়নি এবং এই নির্বাচন না হওয়ার কারণটা কি? মন্টেগু চেমস্‌ফোর্ড রিফর্মস অ্যাক্টের পর থেকে গ্রাম দুই ভাগে ভাগ হয়ে আছে, এক শ্রেণী এই দিকে, আর এক শ্রেণী ঐদিকে। এই রকম অবস্থায় তাদের মহামহোপাধ্যায়গুলি জোত্‌দার শ্রেণী, বৃহৎ কৃষক শ্রেণী, যারা সুদখোর মহাজন তারা কংগ্রেসের নমিনেশন পেয়ে সমস্ত অঞ্চলগুলি দখল করে রেখেছেন। ওরা যদি আজকে ক্ষমতায় না থাকতে পারে তাহলে কংগ্রেস নির্বাচনী বৈতরণী পার হতে পারবে না এবং জনতায় যারা তৎকালীন কংগ্রেসি ছিলেন তারাও এটাকে মেনে নিয়েছিলেন। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর পঞ্চায়েত নির্বাচনের কথা ঘোষণা করা হয়েছে, যার ফলে আজকে গ্রামে সাড়া এসেছে। সেই জন্য কয়েক দিন আগে কংগ্রেস অফিস মিটিং হয়েছে, সেখানে মিটিং করে গনিখান চৌধুরি মহাশয়ের সভাপতিত্বে কংগ্রেসিরা ঠিক করেছেন সি. পি. এম.-কে খতম করতে হবে। এটা একটা সস্তার বাজে রাজনৈতিক বুলি। সি.পি.এম-কি একাই এই গভর্নমেন্ট করেছে। সি.পি.এম. বামফ্রন্ট সরকার নয়, সি.পি.এম. তার শরিক মাত্র। তাদের এই কথার অর্থ হচ্ছে, গ্রামের মানুষ এখনও পর্যন্ত হয়ত ঠিকমতো রাজনৈতিক চেতনা সম্পন্ন হয়নি তাদের নিজেদের স্বার্থ রক্ষা করবার জন্য, তাই তাদের মধ্যে বিভ্রান্তি সৃষ্টির জন্য এইসব কথা বলা হচ্ছে। আমরা আমাদের শরিকদলগুলিকে নিয়ে এই পঞ্চায়েত নির্বাচন লড়ব। তারা সি.পি.এম. বিরোধী শক্তি তৈরি করছে। কিছু দিন আগে জনতা দলের নেতা বললেন সেখানে আমরা রাজনৈতিক লোক দেব না। তারা রাজনৈতিক লোক দেবেন না, তাহলে কাদের দেবেন? যারা গ্রামের মাথায় বসে গ্রামের মানুষকে শোষণ করেছে, কংগ্রেসের দালালি করেছে তাদের দেবেন? আমরা জানি এ ব্যাপারে আজকে তাদের সঙ্গে কংগ্রেসের ঐক্য হতে চলেছে। আমি আজকে বলতে চাই যে আগামী পঞ্চায়েত নির্বাচনের সময়ে বামফ্রন্ট সরকারের প্রত্যেক শরিক দলগুলি দুর্ভেদ্য প্রাচীরের মতো এক সঙ্গে দাঁড়াব জনতা কংগ্রেসের বিরুদ্ধে। জনতা বন্ধুদের আমরা আমাদের সঙ্গে আসতে বলেছিলাম, কিন্তু তারা আমাদের সঙ্গে এলেন না। পঞ্চায়েত নির্বাচনের মাধ্যমে বাংলাদেশের নতুন চেহারা আমরা করব, এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-45 P.M.]

**শ্রী মধু ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অতিরিক্ত ব্যয়-বরাদ্দকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। দীর্ঘদিন ধরে পশ্চিমবাংলায় যখন কংগ্রেস রাজত্ব ছিল তখন আমরা দেখেছি কিভাবে শোষণ হয়েছে, কিভাবে অত্যাচার হয়েছে, কিভাবে নির্যাতন হয়েছে। আজকে আমরা দেখছি মাননীয় এই কংগ্রসি সদস্যরা বক্তৃতা করতে উঠে পশ্চিমবাংলার জনসাধারণের জন্য কথা বলছেন। তারা নির্যাতনের বিরুদ্ধে কথা বলছেন, অত্যাচারের বিরুদ্ধে কথা বলছেন। তারা আজকে জন-জাগরণের জন্য এইসব কথা বলছেন। আজকে একটু আগে এক কংগ্রেসি সদস্য বললেন যে মন্ত্রীর বক্তব্যে কোনও নতুন কথা নেই। আমরা দীর্ঘদিন ধরে কংগ্রেসি আমলে দেখেছি মিথ্যা ভাষণ দেওয়া হয়েছে জনগণের কাছে। সত্যিকারের কোনও কাজ না করে শুধুমাত্র মিথ্যা ভাষণ এবং কতকগুলি প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল। কিন্তু

আমাদের বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা কোনও মিথ্যা ভাষণ, কোনও মিথ্যা প্রতিশ্রুতি না দিয়ে যেটুকু কাজ করতে পেরেছেন ঠিক সেইটুকুই জনগণের কাছে তুলে ধরছেন। একটু আগে শুনলাম জনতা পার্টির মাননীয় সদস্য বামফ্রন্ট সরকারের উচ্চ শিক্ষামন্ত্রী বিশ্ববিদ্যালয় যে অধিগ্রহণ করেছেন সেই সম্বন্ধে বলতে গিয়ে বলেছেন শিক্ষা ক্ষেত্রে শিক্ষা মন্ত্রী নাকি পার্টি বাজি করছেন। কিন্তু এই প্রসঙ্গে আমি বলব ভূমির ক্ষেত্রে যেমন সামন্ততান্ত্রিক শোষণ আছে ঠিক তেমনি পশ্চিমবাংলায় কংগ্রেসি রাজত্বে শিক্ষা ক্ষেত্রে, সংস্কৃতির ক্ষেত্রে এই ধরনের সামন্ততান্ত্রিক জের তারা কায়েম করার চেষ্টা করেছেন। আমরা দেখেছি স্কুলগুলিতে, কলেজগুলিতে তারা চেষ্টা করছেন যাতে সাধারণ মানুষের ছেলেরা শিক্ষা না পায়, ভর্তি হতে না পারে সেই প্রচেষ্টা কংগ্রেসি আমলে করা হয়েছিল। স্কুল এবং কলেজগুলিতে যে সমস্ত ম্যানেজিং কমিটি ছিল তারা সাধারণ ঘরের ছেলেদের, কৃষক ঘরের ছেলেদের, শ্রমিক ঘরের ছেলেদের কিভাবে ব্যবহার করেছেন, সেই সমস্ত অভিজ্ঞতা আমাদের আছে। আজকে একথা ঠিক যে অধিগ্রহণ করা হয়েছে এবং এই অধিগ্রহণের প্রয়োজন ছিল তার কারণ আমরা দেখেছি বিশ্ববিদ্যালয়ে নৈরাজ্য, বিভিন্ন বিদ্যালয়ে নৈরাজ্য। আজকে যারা সামন্ততান্ত্রিক সংস্কৃতি বিশ্বাস করেন, সামন্ততান্ত্রিক শিক্ষায় বিশ্বাস করেন তাদের কেন্দ্র করে আজ বিভিন্ন জায়গায় অধিগ্রহণের মাধ্যমে যেভাবে ম্যানেজিং কমিটি তৈরি হচ্ছে, যেভাবে শিক্ষাবিদদের নিয়ে কমিটিগুলি তৈরি হচ্ছে তাতে প্রমাণ হচ্ছে পশ্চিমবাংলা বামফ্রন্ট সরকার সত্যি-সত্যিই শিক্ষাক্ষেত্রে যে অন্যায় হয়েছে, যে দলবাজি হয়েছে তার জায়গায় যাতে সত্যিকারের শিক্ষা হয় যাতে সাধারণ মানুষ শিক্ষা পায় তারজন্য এই ব্যবস্থা অবলম্বন করেছেন। আমরা মনে করি শিক্ষা দিয়ে সাধারণ মানুষের মান উন্নয়ন করতে হবে যাতে সাধারণ মানুষ মাথা উঁচু করে দাঁড়াতে পারে, শ্রমিক, কৃষক যাতে মাথা উঁচু করে দাঁড়াতে পারে। সেইদিকে লক্ষ্য রেখে আজকে বামফ্রন্ট সরকার যে ম্যানেজিং কমিটি বাতিল করে দিয়েছেন সেটা উপযুক্ত পরিবর্তন এনেছেন বলে আমি মনে করি। আমরা দেখেছি শিল্পের ক্ষেত্রে কিভাবে নৈরাজ্য আনবার চেষ্টা হয়েছে।

[5-45 — 5-55 P.M.]

যখন আজকে বিদ্যুৎ সংকটের কথা বলা হচ্ছে—জনতা পার্টির নেতারা অথবা মাননীয় সদস্যরা জানেন না কিভাবে কংগ্রেস আমলে বিদ্যুৎ সংকট এবং বিদ্যুৎ কেন্দ্রগুলোতে খারাপ যন্ত্রপাতি রেখে দলবাজি করে প্রপার ম্যানেজমেন্টের গণ্ডগোল হয়েছিল। সাঁওতালদিহি, দুর্গাপুর প্রোজেক্ট, ব্যান্ডেল থার্মোপ্ল্যান্ট প্রভৃতি বিভিন্ন জায়গায় আনস্কিল্ড রেখে দলবাজি করা হয়েছে। যেখানে যে প্ল্যান্ট এ' দুর্গাপুর প্রোজেক্ট এ' ব্যান্ডেল থার্মোপ্ল্যান্ট, এ' জলঢাকা হাইডেল প্ল্যান্ট এ' সব জায়গায় আনস্কিল্ড ওয়ার্কার রেখে সেখানে অদক্ষ কর্মী রেখে গিয়েছেন। এমন ধরনের যন্ত্রপাতি কিনেছেন যে যা দিয়ে কোনও কাজ হয় না। সেখানে দেখা গেছে অসৎ কন্ট্রাক্টরদের মাধ্যমে অসৎ ফার্মের সঙ্গে চুক্তি করে সেখানে এমন ধরনের ব্যবস্থা করা হয়েছে যাতে বিদ্যুৎকেন্দ্রগুলিতে আজকে রক্ষণাবেক্ষণ করতে গিয়ে দেখা যাচ্ছে মেন্টানেন্সের অসুবিধা হচ্ছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তিনি বিদ্যুৎ সংকটের সম্বন্ধে বিন্দুমাত্র দ্বিধা না করে তিনি পরিষ্কার বক্তব্য জনগণের সামনে রেখেছেন। সেই বক্তব্য রাখতে কোনও রকম তার মধ্যে তিনি কোনওরকম সংকীর্ণতার পরিচয় দেন নি, সত্যকে গোপন করার চেষ্টা করেন নি। বিদ্যুৎ সংকটের সম্বন্ধে পরিষ্কার কথা মুখ্যমন্ত্রী মহাশয় রেখেছেন।

আজকে এই কথা বলা হচ্ছে আপনারা জানেন পশ্চিমবঙ্গে দীর্ঘদিন ধরে এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে পাইকারি হারে দুর্নীতি ছিল, সেখানে দেখা গেছে সাধারণ মানুষের ঘরের ছেলেরা চাকরি পায় না, অথচ হাজার হাজার টাকা ওরা নিয়েছে। সেখানে দেখা গেছে এ' সমস্ত ধনীর ঘরের ছেলেরা কায়েমী স্বার্থবাদীদের ছেলেরাই চিরকাল চাকরি পেয়েছে। কৃষকের ঘরের ছেলেরা, শ্রমিক ঘরের ছেলেরা চাকরি পায়নি। এই হচ্ছে পশ্চিমবঙ্গে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির বাস্তব চেহারা। তাই আজকে যখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির পরিবর্তন করা হচ্ছে, আজকে যখন সেখানে উপদেষ্টা কমিটি তৈরি করা হয়েছে, তখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে বেকার ভাতা দিয়ে একটা নতুন পদক্ষেপ নেওয়া হচ্ছে। কংগ্রেস আমলে এই বেকারভাতা দেবার জন্য কোনও প্রচেষ্টা হয়নি। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার বেকারভাতা প্রবর্তন করলেন তখন দেখা যাচ্ছে—আমরা জানি ওঁরা আমাদের সমালোচনা করেন, আমাদের সঙ্গে ওঁদের সংঘাত—সংঘাত এইজন্য যে ভারত সরকার পশ্চিমবঙ্গের পুঁজিবাদী সমাজ একদিকে যে শোষণ করেছে সেই শোষণের বাহক হিসাবে তাদের এজেন্ট হিসাবে বৃহৎ পুঁজিবাদী সমাজবাদের তল্পীবাহক হয়ে আজও কাজ করে যাচ্ছে। অতীতে যেমন চক্রান্ত করেছে আজও সেইরকম চক্রান্ত করে যাচ্ছে, ষড়যন্ত্র করছে। যখন পশ্চিমবঙ্গে তথা ভারতবর্ষে যেহেতু শ্রেণীহীন শোষণহীন মানব সমাজ গড়ে তোলার চেষ্টা করা হচ্ছে সেইজন্যই ওঁরা সমালোচনা করেন। কংগ্রেস জ্যোতিবাবুর সম্বন্ধে বলেন, আমরা জানি সাধারণ মানুষের সংগ্রামের মধ্য দিয়ে, শ্রমজীবীদের সংগ্রামের মধ্য দিয়ে ক্ষেতমজুরের সংগ্রামের মধ্য দিয়ে মধ্যবিত্তদের সংগ্রামের মধ্য দিয়ে ঐক্যবদ্ধ হতে হবে। আমি মনে করি পশ্চিমবঙ্গে তথা ভারতবর্ষে কায়েমী স্বার্থবাদী একচেটিয়া পুঁজিপতিরা আজও রয়েছে, তাদের বিরুদ্ধে বামফ্রন্টের সমস্ত দলগুলিকে ঐক্যবদ্ধ হয়ে কাজ করতে হবে। পশ্চিমবাংলায় যে বামপন্থী ঐক্য গড়ে উঠেছে সেটা পশ্চিমবাংলার বাইরেও ছড়িয়ে পড়েছে। সারা ভারতবর্ষে কৃষক শ্রমিকদের মধ্যে বামফ্রন্টের কথা ধীরে ধীরে ছড়িয়ে পড়ছে। আমরা জানি কংগ্রেস একচেটিয়া পুঁজিপতি ও জমিদার, জোতদারদের এজেন্ট হিসাবে কাজ করে বলে তারা কোনও ভাল কাজকে সমর্থন করে না। সেইজন্য সেইখানেই তাদের সঙ্গে আমাদের সংঘাত লাগে। জনতা পার্টির স্বৈরতন্ত্রের বিরুদ্ধে গণতান্ত্রিক সংস্কারের কথা বললেও কায়েমী স্বার্থের সঙ্গে তাদের চরিত্রের কোনও পার্থক্য নেই। অতএব জনতা পার্টির মধ্যেও কংগ্রেসের মতন একচেটিয়া পুঁজিপতিদের অনুপ্রবেশ ঘটেছে। সেইজন্য কংগ্রেস এবং জনতা পার্টিকে বিচ্ছিন্নভাবে মনে করলে হবে না। উভয় দলই একই রকমের কথা বলেন। জনতা পার্টি যখন দলহীন গণতন্ত্রের কথা বলেন তখন শুনেই অবাক লাগে। কংগ্রেস পঞ্চায়েত নির্বাচন করেন নি বরং তারা চেষ্টা করেছিলেন ইউনিয়ন বোর্ড ও তথাকথিত গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে সামন্ততান্ত্রিক শোষণকে জিইয়ে রাখা এবং কৃষক শ্রমিক ইত্যাদি শ্রেণীর প্রতি অত্যাচার চালান। এই একই চেহারা গ্রামে ও শহরে ছিল। সুতরাং পঞ্চায়েত-এর নির্বাচনের মাধ্যমে গ্রামের মানুষ মুক্তিলাভ করবে। বিশেষ করে ক্ষেতমজুর যারা দীর্ঘদিন ধরে অত্যাচারিত হচ্ছিল তাদের অবস্থার পরিবর্তন হবে। আমরা জানি পঞ্চায়েত আগামী দিনে বৃহত্তর গণ সংগ্রামের হাতিয়ার হিসাবে কাজ করবে। সেজন্য যখন দলহীন গণতন্ত্রের কথা শুনি তখন ইতিহাসের শিক্ষা আমাদের স্মরণ করিয়ে দেয় যে, কংগ্রেস ও জনতা পার্টির মধ্যে বিশেষ কোনও পার্থক্য নেই। সাধারণ মানুষ ক্ষেত মজুর, শ্রমিক ইত্যাদিদের সম্পর্কের কথা বলায় দুই পক্ষ এক। সেই জন্য বামপন্থী সরকারের অতিরিক্ত ব্যয়-বরাদ্দকে

*সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।*

[5-55 — 6-05 P.M.]

**শ্রী তারকবন্ধু রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি আমি সমর্থন করছি। এর কারণ যে সকল ব্যয়-বরাদ্দের একটা উল্লেখযোগ্য অংশ প্রকৃত জন কল্যাণের কাজে ব্যয়িত হচ্ছে। এর জন্য বামপন্থী সরকারকে অভিনন্দন জানাচ্ছি। প্রকৃত গরিব মানুষ, বুভুক্ষ মানুষ ও স্বল্প আয়ের মানুষের আ"ের কল্যাণের জন্য কতকগুলি বলিষ্ঠ কর্মসূচি কার্যকর করতে গিয়ে এই ব্যয় হয়েছে। এই প্রসঙ্গে বলতে চাই এফ. এফ. ডব্লু স্কীমের কথা। এই স্কীম খুব কম সময় উপযোগী হয়েছিল। এই স্কীমের মাধ্যমে গ্রামের লক্ষ লক্ষ কর্মহীন মানুষকে কাজের মাধ্যমে তাদের খাবার ব্যবস্থা করা হয়েছিল। কংগ্রেস রাজত্বে এই সব মানুষরা কাজ চাইতে গেলে তারা জেলে গিয়েছিল এবং বুভুক্ষু মানুষরা খাবার চাইলে তারা লাঠি, গ্যাস, গুলি খেয়েছিল। ১৯৬৯ এবং ১৯৬৬ সালের কংগ্রেসের পৈশাচিক রাজত্বের কথা ভুলি নি। এবার মানুষ দুঃখের দিনে কাজের বিনিময়ে খাদ্য পেল। গ্রামের মানুষের জন্য পানীয় জল সরবরাহ করা বামপন্থী সরকারের অন্যতম একটা নজির। মন্ত্রী সভার এই উদ্যোগকে উল্লেখ না করে পারছি না। কিন্তু এই শ্রেণীর ক্ষুদে আমলা যারা এ প্রচেষ্টাকে বানচাল করবার জন্য লিপ্ত আছে তাদের কথাও আমাদের মনে রাখতে হবে। ভবিষ্যতে এদের কথা চিন্তা করে আমাদের এগোতে হবে। এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দের আলোচনা করতে গিয়ে ওদের কাছে কয়েকটা কথা উল্লেখ করব। স্বল্প বেতনভোগী কর্মচারী ও শিক্ষকদের শ্রদ্ধা জানাতে গিয়ে সরকার একটা একসগ্রাসীয়া দিয়েছেন। এর জন্য টাকা ব্যয়িত হয়েছে। আবার অন্ধ্র, তামিলনাড়ুর সাইক্লোন বিধ্বস্ত এলাকায় সহমর্মিতার নিদর্শন স্বরূপ কিছু টাকা ত্রাণের জন্য ব্যয় হয়েছে। এ ছাড়া ন্যাশনাল স্যাম্পল সারভে প্রোগ্রাম ইকনমিক স্যাম্পল সারভে প্রোগ্রাম অধিগ্রহণ করার জন্য অর্থব্যয় হয়েছে। কল্যাণী স্পিনিং মিল লিমিটেড, ওয়েস্টবেঙ্গল সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড, গ্রেট ইস্টার্ন হোটেল ইত্যাদিকে টাকা ধার দিয়ে পরিচালন ব্যবস্থায় সহায়তা করা অবশ্য প্রশংসনীয়। কিন্তু মনে রাখা দরকার এই সব প্রতিষ্ঠানে কোথাও যেন বাস্তুঘুঘুরা না থাকে, দুর্নীতি অপচয় ও অপব্যয় না হয়। আলোচ্য এই ব্যয় বরাদ্দের একটা উল্লেখযোগ্য অংশ বিগত কংগ্রেস সরকারের কাজের জন্য খেসারত দিতে হয়েছে। উত্তরবঙ্গ বিশেষ করে জলপাইগুড়ি জেলায় তারা প্লাস্টার প্রোগ্রাম করেছিলেন—গুচ্ছ নলকূপ করেছিলেন। সেখানে ৩৩৯টি গুচ্ছ নলকূপ প্রকল্প আছে। বিদ্যুত পরিচালিত মোটর সেখানে বসান হয়েছে, ক্ষুদ্র প্রান্তিক চাষীকে তারা বলেছিল ২৫ থেকে ৫০ পারসেন্ট সাবসিডি দেওয়া হবে, এইভাবে তাদের উদ্বুদ্ধ করা হয়। তারপর কল বসল, বিদ্যুত গেল, কিন্তু কল ঘোরেনা, এক ফোঁটা জল সেখানে বেরুচ্ছে না। পক্ষান্তরে আমরা দেখতে পাই লক্ষ লক্ষ টাকা সেখানে তছনছ হয়ে গেল। আরও শোনা যাচ্ছে এইসব প্রান্তিক ক্ষুদ্র চাষীদের ঘাড়ে ৯/১০ টাকার লোনের খড়্গা ঝুলছে। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যারা এইসব প্রান্তিক গরিব চাষীকে আবার নতুন করে উদ্বাস্তুতে পরিণত করার পরিকল্পনা গ্রহণ করেছিল তার সম্বন্ধে তদন্ত হওয়া দরকার। ওদের কেচ্ছা-কেলেংকারীর কথা আর কত উল্লেখ করব, উল্লেখ করে আর এই মূল্যবান সময় আমি নষ্ট করতে চাই না। পরিশেষে আমি বলতে চাই বামফ্রন্ট সরকার সদিচ্ছা

প্রণোদিত হয়ে যে যে কাজগুলির জন্য অর্থ ব্যয় করেছেন সেগুলি যথাযথ হয়েছে কিনা সেটা দেখবেন, যদি না হয়ে থাকে, যদি কোনও অন্তরায় ঘটে থাকে তাহলে তার অনুসন্ধান করার ব্যবস্থা করবেন। পরিশেষে আমি বলতে চাই যে পরিচ্ছন্ন প্রশাসন করবেন বলে বামফ্রন্ট সরকার এই পশ্চিমবঙ্গের মানুষকে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেটা হচ্ছে কিনা, তার অন্তরায় কোথায় এবং তার অন্তরায় দূর করার কি ব্যবস্থা সেটা চিন্তা করতে হবে এই আবেদন রেখে এবং অতিরিক্ত ব্যয়-বরাদ্দকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করছি। কতকগুলি বিশেষ প্রয়োজনে এই ব্যয়-বরাদ্দ উপস্থাপিত করা হয়েছে। সমর্থন না করার বা বিরোধিতা করার কোনও সঙ্গত কারণ বিরোধীপক্ষ দেখিয়েছেন তাঁদের বক্তব্যে তা মনে হল না। জনতা পার্টির বক্তা কিছু ক্ষোভ প্রকাশ করেছেন, কিছু দাবি করেছেন এবং দু'একটা ক্ষেত্রে অন্যায়ভাবে দায়িত্ব আরোপ করেছেন সরকার পক্ষের উপর, বলেছেন কিছু ত্রুটি হয়েছে। বেকারভাতা সম্বন্ধে আশংকা প্রকাশ করেছেন যে সরকার পক্ষের দলের লোকেরা পাবে। কেন পাব না, একটা নিয়ম করে দেওয়া হয়েছে যে ৫ বছর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যাদের নাম লেখা আছে তাঁরা পাবেন। তারজন্য একটা কমিটি হচ্ছে, তাঁরা এটা দেখবেন। ৫ বছর আগে তো বামফ্রন্ট সরকার রাজত্ব ছিল না, যাঁরা তাঁদের নাম রেজিস্ট্রিভুক্ত করেছেন, অগ্রাধিকারের ভিত্তিতে ৫ বছর যাঁদের নাম আছে তাঁরাই পাবেন, সে জনতা পার্টির হতে পারে, কংগ্রেস দলের হতে পারে, সি পি এম-এর হতে পারে, অন্য যে কোনও দলের হতে পারে, যে কোনও লোক হতে পারে। সুতরাং আশংকা কেন হল তা আমি বুঝতে পারলাম না। কিছু ক্ষোভ রয়েছে, সরকারের তরফ থেকে আমরা হয়ত বিবেচনা করতে পারি, যে জেলা স্কুল-বোর্ডগুলিতে উপযুক্ত প্রতিনিধিত্ব নেই। মেদিনীপুরে সংখ্যায় তারা বেশি, উপযুক্ত প্রতিনিধিত্ব তাদের দেওয়া হয়নি। এই ধরনের ক্ষোভগুলি সরকার নিতে পারেন যদি তাঁরা ন্যায়সঙ্গতভাবে বলেন যে এটা হওয়া উচিত, এটা হয়নি, ত্রুটিগুলি বামফ্রন্ট বিবেচনা করবেন না এটা তো নয়। ক্ষোভ যদি থাকে তাহলে বামফ্রন্ট নিশ্চয়ই বিবেচনা করবেন, এতে তাঁদের আশংকার কোনও কারণ নেই। যদি ন্যায়সঙ্গত কোনও কথা বলেন তাহলে সেকথা নিশ্চয়ই আমাদের বিবেচনায় থাকবে, থাকা উচিত। একজন বেশি আশা পোষণ করেছেন, তিনি পুলিশ প্রশাসনের কয়েকটি উদাহরণ দিলেন। পুলিশ প্রশাসন একেবারে এক বছরে হয়নি, বামফ্রন্ট সরকার পুলিশ প্রশাসন ব্যবস্থাকে সম্পূর্ণ দোষমুক্ত করে ফেলবেন ৯ মাসে সেটা হয় না। এই পুলিশ প্রশাসন যে অনাচার, যে বিশেষ ব্যবস্থার সঙ্গে জড়িত, যে অর্থনৈতিক ব্যবস্থার সঙ্গে জড়িত তাতে গত ৭ বছরে যেটুকু বিচ্ছিন্নভাবে সৌজন্য বোধ ছিল, যেটুকু ন্যায়সঙ্গত বোধ ছিল সেটা ভেঙ্গে গেছে। সেই ভেঙ্গে যাওয়া প্রশাসনিক ব্যবস্থা বিশেষ করে পুলিশ ব্যবস্থা সেটাকে নতুন করে ঢেলে সাজিয়ে একেবারে নিখুঁত করে দেওয়া, এই ব্যবস্থাতে হবেনা। কতটা করা যায় সেই সম্পর্কে বামফ্রন্ট সরকারের চিন্তা আছে কিনা, প্রয়াস আছে কিনা, এটা আপনারা লক্ষ্য করবেন। সেই প্রয়াস আছে। আমার এলাকাতে একটা জায়গায় অনেক নোংরা কাজ হচ্ছে, পুলিশ সেখানে উল্টো কাজ করছে। আমি একটা উদাহরণ দিচ্ছি, পুলিশের সেখানকার প্রধান, তাকে বলা হয়েছিল যে সমাজ বিরোধীরা বেপরোয়া ভাবে ঘুরে বেড়াচ্ছে, আপনারা টহল দিতেন, সেই টহল দিচ্ছেন না কেন? তারপর টহল দিতে শুরু করলেন কিন্তু সমাজ বিরোধীদের গ্রেপ্তার করলেন না। শুনতে পাচ্ছি তাঁতি পাড়ায় ছেলেরা

রকে বসে ছিল তাদের ধরে নিয়ে গিয়ে থানায় হাজির করলেন। কাজেই এই সম্পর্কে আমাদের ব্যবস্থা নিতে হচ্ছে এবং সে জন্য আমরা গণ আন্দোলনের কথাও বলেছি। সুতরাং পুলিশকে এত সহজে শায়েস্তা করা যাবে এবং তাদের দিয়ে খুব ভাল কাজ করানো যাবে, এটা নয়। তবে চেষ্টাটা আমাদের তরফে আছে কিনা সেটা লক্ষ্য রাখবেন। সেখানে যদি ত্রুটি থাকে নিশ্চয়ই সে কথা বলবেন, আমরা সেটা খুঁটিয়ে দেখব। জ্যোতিবাবু বারবার সেই কথাই বলেছেন যে আমাদের কাছে দিন, আমরা দেখছি খুঁটিয়ে আমরা বিচার করি, খবর নেই, তদন্ত করি তারপর ব্যবস্থা করি। এটা নানা ক্ষেত্রে পুলিশমন্ত্রী হিসাবে তিনি করেছেন, জনতা পার্টি ছাড়াও কংগ্রেস দল থেকেও অদ্ভুত সমস্ত কথা বললেন। তারা ব্যয়-বরাদ্দের সমালোচনা করলেন, না কি করলেন আমি ঠিক বুঝতে পারলাম না। তারাও ভেবেছিলেন যে আমাদের ভিতরে একটা ভাঙ্গন ধরিয়ে দেবেন। আপনারা ভাঙ্গনের জন্য যে চেষ্টা করলেন, পারলেন কি? কালকে রাজ্যসভার ভোট হয়ে গেল। কারা ভাঙ্গলেন? ঐক্যবদ্ধ রূপটা বামফ্রন্টের ছিল, না কাদের ছিল? আর কাদের ভিতরে অনৈক্য ছিল? এই জিনিস ভোটের চেহারা দিয়ে, কে কোথায় কতখানি ভোট দিয়েছে, সেটা দিয়ে নিজেরাই বুঝতে পারবেন। ৫টি আসনেই আমরা পেয়েছি। আমাদের ফ্রন্টই ঐক্যবদ্ধ ছিল। মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বলেছেন যে জনতা পার্টি আগে যে রকম ঠাণ্ডা কথাবার্তা বলছিলেন, সমালোচনা খুব বেশি করছিলেন না এবং আমরাও একটুও বিরক্ত হতাম না কিন্তু বর্তমানে জনতা পার্টির তরফ থেকে সমালোচনার ধারাটা বদলে গেছে এটা ঠিক, এটা বদলাবে আমরা জানতাম। আমরা দেখেছি যে কংগ্রেসের সঙ্গে জনতার ঐক্য হয়ে গেছে। বাইরেও দেখেছি এবং কালকেও ভোটে দেখেছি, আজও এখানে বিধানসভায় দেখছি, আসামের নির্বাচনেও দেখেছি। নানা জায়গায় আমরা দেখছি যে জনতা পার্টি এবং কংগ্রেস এক হয়ে যাচ্ছে। এটা হবে। কারণ একই স্বার্থের প্রতীক তারা। কিন্তু ঐ ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. ইত্যাদি নাম করে কি করলেন? আমাদের বামফ্রন্ট সরকার ৫টি আসনের সব কয়টিই আমরা পেয়েছি। আপনারা পান নি। আপনাদের মধ্যে ভাগাভাগি হয়েছে। মজা দেখুন, এখানে জনতার শুভেচ্ছা নিয়ে আমরা নাকি এখানে এসেছি। জনতার শুভেচ্ছা কোথায় ছিল? বিধানসভা নির্বাচনের সময় জনতা উল্টো দিকে ছিলেন। কংগ্রেস আলাদা ছিল, জনতা আলাদা ছিল, এবং বামফ্রন্ট আলাদাভাবে লড়েছিল। তারা দাবি করেছিলেন যে সব আসনেই তারা লড়বেন, পশ্চিমবাংলায় বামপন্থীদের কোনও সংগঠন নেই। তারা আলাদা হলেন। আলাদা হয়ে কি চেহারা হয়? আজকে তাদের এখানে টিমটিমে চেহারা। আমাদের সঙ্গে থাকলে অনেক ভাল চেহারা হত। আমাদের সঙ্গে থাকলেন না তার ফল আপনারা পেয়েছেন। বাপুলি মহাশয় কি সব গরু-টরুর কথা বললেন। আমরা দেখছি, গরু-টরু এসব আর কিছু নেই। গাই-বাছুর—সেটাতো কমে গেছে। গাই-বাছুরের চেহারা এখন আর থাকছে না। আর যে কথাগুলি উনি বললেন, এগুলি অত্যন্ত অশালীন কথা। এগুলি দায়িত্বশীল যারা তাদের পক্ষে কোনও বাজেট বরাদ্দ আলোচনা করতে গিয়ে বলা চলে না। এক ব্যাটেলিয়ান কথাটা বলেছেন। এক ব্যাটেলিয়ান কাকে বলে জানেন কি? এক ব্যাটেলিয়ান পুলিশ বাহিনী, তারা নাকি আমাদের কোনও একজন নেতাকে পাহারা দেবার জন্য মোতায়েন থাকতেন।

যদি সত্যই তাই হয়ে থাকে তাহলে তারা কেন দেশে সন্ত্রাসের আবহাওয়া সৃষ্টি করেছিলেন, অরাজকতা সৃষ্টি করেছিলেন এবং কংগ্রেসের নামে সমাজবিরোধীদের হাতে অর্থ

তুলে দিয়েছিলেন? এই যে অবস্থা হয়েছিল তার ফলে কোনও দায়িত্বজ্ঞান সম্পন্ন মানুষ, সাধারণ মানুষ যিনি রাজনীতি করেন না, কোনও মহিলা কেউই ভদ্রভাবে, শান্তভাবে থাকতে পারত না। কাজেই আজকে তাদের লজ্জা করা উচিত। আজকে পিঠ বাঁচানোর কথা বলছে। তারা পিঠ বাঁচানোর মতোই অবস্থা সৃষ্টি করেছিলেন। আমি নিজে দেখেছে অনেক স্বনামধন্য প্রফেসরকে উলঙ্গ করে তার বুকে, পিঠে "আমি কুকুর" একথা লিখে তাকে রাস্তা দিয়ে টেনে নিয়ে যাওয়া হয়েছে। এবারে আমি যুব কংগ্রেসের এক লিডারের কথা বলছি। আমি যে বাড়িতে থাকি তার নিচের তলায় এক ভদ্রলোক কিছু জিনিসপত্র রেখেছিলেন ঘর বন্ধ করে। আমি সেইসময় কিছুদিন ওই বাড়িতে ছিলাম না। কিন্তু দেখা গেল রাত্রে সিঁদ কেটে ওই বাড়ি থেকে ফার্নিচারগুলো তুলে নিয়ে গেল এবং তারা হচ্ছে যুব কংগ্রেসের নেতা। বাড়ির মালিকের ছেলে যখন গেল তখন ওই লিডার ঘুপটি মেরে ছিল এবং তার হাতে ছিল পিস্তল। ছেলেটি যখন ডায়রি করতে গেল তখন লোকেরা তাকে বলল, তুমি ডায়রি করতে যেও না কারণ ওর হাতে পিস্তল রয়েছে, তোমাকে মেরে ফেলবে। এর ফলে সে আর ডায়রি করতে গেল না। স্যার, ও এই অবস্থা ওরা সৃষ্টি করেছিলেন। বামপন্থীরা কখনও ভয় পায় না। কখন প্রকাশ্যভাবে চলতে হয়, কখন গণতান্ত্রিক পথে যেতে হয় সেটা মার্ক্সবাদীরা ভালভাবে জানে। কখন ভোটে যেতে হয়, কখন ভোট বয়কট করতে হয় সেটা কমিউনিস্টরা ভালভাবে জানে, সেটা আপনাদের কাছে শিখতে হবে না। আপনারা এমন অবস্থা সৃষ্টি করেছিলেন যার ফলে দেশের মানুষ সহজভাবে, নির্ভিকভাবে রাস্তায় বেরুতে পারত না, নেতারা মিটিং করতে পারত না এবং মানুষকে মিসায় আটক করা হত। আপনারা একটা টেরর সৃষ্টি করেছিলেন। আজকে আপনাদের মতো যমদুতরা ফিরে আসবে বলেই পিঠ বাঁচাতে হয়েছিল। তবে এখন আপনাদের পিঠের চামড়া দেশের মানুষ নিতে যাচ্ছে। আপনারা কাজের কথা বলছেন, কাজের কথা বিচার করবে, দেশের মানুষ। আপনাদের জানাচ্ছি আমরা কাজ শুরু করতে চাই। আমার এলাকায় গিয়ে দেখে আসুন একটি তাঁতের মালিককে সুতো দেওয়া হয়েছে হ্যান্ডলুম ডেভেলপমেন্ট কর্পোরেশনের তরফ থেকে এবং তিনি সুন্দর শাড়ি তৈরি করছেন এবং তিনি মহাজনের হাত থেকে বেরিয়ে আসছেন। আমার এলাকায় ২ হাজার তাঁতিকে সুতো দেবার ব্যবস্থা হচ্ছে। এই ধরনের ছোট ছোট কাজ আমরা করছি। এই ধরনের ছোট ছোট কাজের ভেতর দিয়ে অনেক উপকার হচ্ছে এবং তাঁতিদের সাহায্য করার ফলে তারা মহাজনদের হাত থেকে বেরিয়ে আসছে এবং এগুলো সাধারণ মানুষের কাছে একটা বিরাট কাজ। তবে বিরাট কাজের জন্য যে বিরাট টাকার দরকার সেটা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে দেওয়া সম্ভব নয়। তবে কম টাকায় কিভাবে ভাল কাজ করার যায় সেটা আমাদের দেখতে হবে। তারপর, পাওয়ার সম্পর্কে, ইরিগেশন সম্পর্কে অনেক কর্মসূচি নেওয়া হয়েছে সেটা আমরা দেখতে পাচ্ছি। একথা বলে আমি আর একবার এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করে আমরা বক্তব্য শেষ করছি।

[6-15 — 6-25 P.M.]

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি আজকে এই হাউসের সামনে পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। কংগ্রেস বেঞ্চ থেকে সত্য বাপুলি মহাশয় অনেকগুলি কথা বলে

গেলেন—মাননীয় সদস্যরা সকলেই জানেন সত্য বাপুলি সম্পর্কে যে, তিনি কখনই সত্য কথা বলেন না, সব সময়ে অসত্য কথা বলেন। তিনি বলে গেলেন যে, জনতা পার্টির নেতারা আজকে বেসুরো গাইছেন বলে আমাদের নাকি গা চিন্‌চিন্ করছে। আমি শুধু একটা কথা বলতে চাই, সেদিনের জনতা পার্টির নেতাদের গায়ে কাটা দাগ ছিল, রক্ত ঝরছিল, তারা সেদিন কাটার জালা অনুভব করতে পেরেছিলেন বলেই সেদিন আমাদের সঙ্গে এক জায়গায় এসে দাঁড়াতে পেরেছিলেন। কিন্তু আজকে চামড়া শুকিয়ে গিয়েছে, জালা শুকিয়ে গিয়েছে বলেই তারা আজকে ঝাঁকের কৈ ঝাঁকে ফেরবার চেষ্টা করছেন। আমরা গত কাল থেকে দেখতে পাচ্ছি সেই একই সুরে গেয়ে চলেছেন এবং এটা পরিষ্কারভাবে প্রকাশ পেয়েছে গত কালের নির্বাচনের মধ্যে দিয়েও। কোনও কোনও সাংবাদিক জয়নাল আবেদনি সাহেবকে জিজ্ঞাসা করেছিলেন যে, আপনারা কাকে ভোট দিয়েছেন, তিনি বলেছেন যে, আমরা জনতা পার্টিকে ভোট দিয়েছি। সব কংগ্রেসিরা জনতা পার্টিকে ভোট দিয়েছে। এবং জনতা পার্টির নেতারা বলছেন যে, না, আমরা সব আমাদের ভোট পেয়েছি। জনতা পার্টির সদস্য সংখ্যা হল ২৯ এবং এক জন কম ২৮ জনের ভোট পেয়েছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ্ অর্ডার, কালকে রাজ্যসভার ভোট হয়েছে এবং সেটা গোপন ব্যাপার, কেউ এই নিয়ে কিছু বলতে পারেন না। ২য় কথা উনি বলেছেন যে, জয়নাল আবেদিন সাহেব বলেছেন যে, তিনি জনতা পার্টিকে ভোট দিয়েছেন। এটা সম্পূর্ণ মিথ্যা কথা, তিনি একথা বলেননি, আমি এর প্রতিবাদ করছি, উনি মিথ্যা কথা বলছেন।

**মিঃ স্পিকার ঃ** আপনি কেন কন্ট্রোভারসরি রেস্ করছেন, এটা না করলে কি আপনার ঘুম হচ্ছে না? আপনি বাজেট সম্বন্ধে বলুন।

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** স্যার, ওরা বলছেন বলে বললাম। যাই হোক হরিপদ ভারতি মহাশয় বেশ বললেন, সুললিত ছন্দে বললেন, আমি শুধু এই কথা বলতে চাই যে, তিনি খুব মধুর মধুর কথা বলেন, বেশ ঘুরিয়ে ফিরিয়ে কথা বলেন, কিন্তু যা বলার তাই বলেন, আমি তাকে একথা বলতে চাই যে আট নয় মাস আগে কি পরিস্থিতি ছিল, আপনি একবার ভাবুন তো সেই পরিস্থিতি এখন আছে কিনা? পুলিশ সম্পর্কে অনেক কথা এখানে বলে গেলেন, মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশ বাজেটের সময়ে সেসবের জবাব দিয়েছেন। কিন্তু আমি এখানে একটি কথা বলতে চাই যে, মাননীয় জ্যোতিবাবু যখন মিটিং করতে গিয়েছেন, তখন তার গাড়ি ভেঙ্গে দেওয়া হয়েছিল, মাইকের তার কেটে দেওয়া হয়েছিল, মিটিং-এ গুন্ডামি করা হয়েছিল, মিটিং-এ লোক আসতে দেওয়া হয়নি। কে এই কাজ করেছিল? ইন্দিরা গান্ধী এই কাজ করেছিল। কিন্তু সেদিনের ইন্দিরা গান্ধী ব্রিগেড প্যারেড গ্রাউন্ডের মিটিং-এ কোনও উচ্ছৃঙ্খলতা হয়নি, গোলমাল হয়নি। এর থেকে কি প্রমাণ হয় না যে, অবস্থা অনেক ভাল হয়েছে। জনতা পার্টির নেতারা কি আজকে জানেন যে, '৭৫ সালের জরুরি অবস্থার সময়ে থানার থানায় ৫-জন করে নন্ অফিসিয়াল, ও. সি. কাজ করছিলেন, তাদের লাইসেন্স ছাড়া রিভলভার দেওয়া হয়েছিল। কিন্তু আজকে সেসব কিছু নেই। তাই বলে কি আমি বলতে চাই যে পুলিশ সব পাল্টে গিয়েছে? তা পাল্টায়নি, কিন্তু আমরা পরিবর্তন করবার চেষ্টা করছি। আমরা পুলিশকে কাজে লাগাচ্ছি না। এই সব কার্যক্রম কি তিনি দেখতে পাচ্ছেন

না। ৪/৬ একর জমির খাজনা মকুব হয়েছে, সেটা কি হরিপদ বাবু দেখতে পাচ্ছেন না? কৃষককে ভরতুকি দেওয়া হচ্ছে, সেটাকি তারা দেখতে পাচ্ছেন না, তাদের সুদ ছেড়ে দেওয়া হচ্ছে, এটা কি ওরা দেখতে পাচ্ছেন না? কি প্রোগ্রাম আমরা নিয়েছি, কি কার্যসূচি আমরা নিয়েছি তা কি ওরা দেখতে পাচ্ছেন না? বেকার ভাতার ব্যাপারটা কি তিনি দেখতে পাচ্ছেন না? গ্রামাঞ্চলে ২৫ কোটি টাকা গ্রামের উন্নয়নের জন্য দেওয়া হচ্ছে, এটাও কি ওরা দেখতে পাচ্ছেন না? আমরা আশা করেছিলাম যে, হরিপদবাবু অন্তত এই সব কথাগুলি বলবেন।

বেকার ভাতা নিয়েও কথা তুলেছেন, আমি তাতে যাচ্ছি না। কিন্তু গ্রামে যে ২৫ কোটি টাকা কৃষকদের ব্যবহারের জন্য কাজে লাগানো হচ্ছে সেটা ওরা দেখতে পেলেন না, একবারও সে কথা মুখে বললেন না। হরিপদ ভারতি মহাশয় একজন শিক্ষিত লোক, জ্ঞানী লোক, গুণী লোক, অন্তত তার কাছে আশা করেছিলাম যে তিনি এই কথাগুলি বলবেন যে হ্যাঁ, বামফ্রন্ট সরকার বেকার ভাতার কথা বলে পড়েছেন, গ্রামের কৃষক ও গ্রামের উন্নতির জন্য ২৫ কোটি টাকা খরচ করা হবে—৮ মাস আগে—আমরাও কৃষক আন্দোলন করেছি, গ্রামের ছেলে বলে আমরা দেখেছি যে ওরা অনেক কথাই বলেছেন, কিন্তু করে যান নি, এমন কি যে শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, পাম্প সেট ইত্যাদি খারাপ হয়ে পড়ে আছে—যাদের কাছ থেকে এই সব পাম্প সেট কেনা হয়েছিল তাদের কত টাকা দেওয়া হয়েছিল এবং তারা কারা—অনেক জায়গায় দেখা গিয়েছে এই পাম্প সেট আনার সঙ্গে সঙ্গেই তা খারাপ হয়ে গেছে। আমি কৃষি মন্ত্রী মহাশয়কে বলব যে এইগুলি কেনার সময় যাচাই করে নিতে হবে। এইভাবে শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল হলে দেশে কৃষকের কোনও উপকারে আসবে না। এর আগে আমরা গ্রামে গ্রামে গিয়ে দেখেছি যে হ্যাঁ লক্ষ লক্ষ টাকা খরচ করে পুকুর কাটিয়েছেন, কিন্তু কিভাবে কৃষকদের তা থেকে কোনও উপকার হয়নি। কৃষকরা যেখানে ছিল সেইখানেই দাঁড়িয়ে আছে। কিন্তু এখন দেখছি যে হ্যাঁ কাজ হচ্ছে। কম কাজ হলেও মাটি কাটা হচ্ছে, পুকুর কাটা হচ্ছে, জল সেচের ব্যবস্থা হচ্ছে। এবং সেই সেচ দিয়ে দু' ফসলা চাষ করার চেষ্টা হচ্ছে। এটা কি আপনারা দেখতে পান না? কি করে দেখবেন? আপনারা সব শহরে বসে আছেন, এই শহরে বসে অনেক কথা ভাবতে পারেন। আমরা তো গ্রামের লোক, গ্রামের মাঠে ঘাটে কাজ করি, আমরা এই জিনিস দেখছি। আমরা গত বছর পর্যন্ত কি দেখেছি? কংগ্রেস সরকারের আমলে দেখেছি ফসল উঠেছে, কিন্তু সেই ফসলের দাম কি কৃষক পেয়েছে? ফসল যখন উঠত সেই ফসল চলে যেত অন্য লোকের ঘরে এবং তারাই প্রচুর মুনাফা লুঠ করেছে, কৃষককে ধান ধার দেবার নাম করে তার যখন ফসল উঠেছে তখন সে সেই দাম পায়নি। এখানে তো কেন্দ্রীয় সরকার ৭৭ টাকা করে দিয়েছেন, কিন্তু বামফ্রন্ট সরকার তার বেশি দিতে পারবে না বলে কায়দা করে গাড়ি ভাড়ার নাম করে টাকা দিচ্ছেন, এটা কি তারা দেখতে পান না? আপনারা ছোট ছোট জমির মালিকের উপর লেভি ধার্য করে দিয়েছিলেন, এই বছর কি দেখতে পাচ্ছেন না যে সেই সব ছোট ছোট জমির মালিকদের লেভি দিতে হয়নি? এই বছর লেভির জুলুম তাদের উপর সৃষ্টি হয়নি। সরকার তো বলেছেন খাদ্যের ব্যাপারে আমরা ব্যবস্থা করব। সুতরাং খাদ্যমন্ত্রীর উপর আমরা দোষারোপ করব কি করে? আমরা বলি কৃষির ব্যাপারে, সেচের ব্যাপারে যে নূতন অবস্থার মধ্যে এনে এরা দাঁড় করিয়েছেন সেটা অস্বীকার করি কি করে। বাপুলি মহাশয় বলে গেলেন যে সমস্ত বিপ্লবের [illegible] ওরা দিয়েছিলেন এবং আমরা সেই কাজই করেছি, এবং বাহবা

নেবার কি আছে—কিন্তু আমরা যখন বলি বিদ্যুতের ব্যাপারে, তখন জনতা পার্টির নেতারা চিন চিনিয়ে উঠেন, কংগ্রেসের সদস্যরা চিন চিনিয়ে উঠেন, তারা বলেন ওটার দায়িত্ব আপনাদের। মাননীয় সদস্য মনোরঞ্জন হাজরা বললেন যে সাঁওতালদিতে যখন ইন্দিরা গান্ধী উদ্বোধন করতে গিয়েছিলেন সেই উদ্বোধন করার তিন ঘণ্টা পর সেটা বিকল হয়ে গিয়েছিল—তার দায়িত্ব কি জ্যোতিবাবুর? উনি বললেন যে সবুজ বিপ্লবের ডাক দিয়েছিলেন আমরা, আর বিদ্যুতটা আপনারা করেছেন। তাহলে রেলে যে এত দুর্ঘটনা ঘটল তার জন্য দায়ী কি জনতা পার্টি? আর একটা কথা বলি কোনও কাজ করতে গেলে অনেক টাকা লাগে। ইতিপূর্বেও আমরা দেখেছি যে বিভিন্ন ভাবে সরকারের টাকা খরচ হয়নি। পি. এ. সি. মিটিং-এও দেখেছি টাকার যেখানে প্রয়োজন সেখানে টাকা সারেন্ডার হয়েছে। কিন্তু এই বছর তো তা হচ্ছে না। আগে ওরা টাকা এনেছেন সেই টাকাই পড়ে আছে, রিভাইজড্ স্কীম করেছেন, কিন্তু সেই পুরানো টাকাই খরচ করতে পারেন নি। কিন্তু আমরা এখন দেখছি যে বাজেটে যে টাকা আছে তা খরচ করতে পারেন নি। কিন্তু আমরা এখন দেখছি যে বাজেটে যে টাকা আছে তা খরচ হয়ে যাচ্ছে এবং তার চেয়েও বেশি টাকা দরকার হচ্ছে। উন্নয়নমূলক কাজ করতে গেলে টাকা চাই। এক সময় চিনের নাম শুনলে ওরা চিন চিনিয়ে উঠতেন, এখন এই ৩০ বছরের কথা বললে ওরা চিন চিনিয়ে উঠেছেন। কিন্তু কি করব—গত ৩০ বছর ধরে দেশকে আপনারা যে অবস্থায় নিয়ে গেছেন সেটা কি একেবারে লোপাট করে দেওয়া যায়?

কোন মুক্তি? আমি তো বুঝতে পারছি না গত ৩০ বছরের প্রতি বছর আমাদের প্রতিটি রক্তবিন্দু ওরা নষ্ট করে দিয়েছেন, সে সমস্ত কি আমাদের চোখের সামনে থেকে ধুয়ে মুছে চলে যাবে? এটা হতে পারে না। ওরা কেন্দ্রীয় সরকারের নাম করলে এমন চিনচিনিয়ে উঠেন কেন? ওরা কাছে সব ক্ষমতা আমাদের হাতে থাকবে, যখন মনে করব টাকা দেব, যখন মনে করব না টাকা দেব না। এটাই কি চাচ্ছেন? ইন্দিরা গান্ধী চিফ ম্যাজিস্ট্রেট যেমন বানাতে চাইতেন? কেন্দ্রের হাতে সব ক্ষমতা থাকবে, তারাই সব খবরদারি করবে আমরা নির্বাচিত প্রতিনিধি হয়ে এসেছি, আমাদের কোনও ক্ষমতা থাকবে না? সেপ্টেম্বর মাসে আইন পাস হল বর্গাদারদের রক্ষার আইন, এটা কার্যকর করতে কেন এত দেরি হবে? সেটা ভেবে দেখতে হবে। বর্গাদারদের স্বার্থ রক্ষার জন্য আইন পাস হল, আমরা নির্বাচিত হয়ে এসেছি, সংখ্যাগরিষ্ঠ বলে আইন পাস হল, সাড়ে চার মাস হয়ে গেল, কংগ্রেসিরা জোতদারদের সঙ্গে জোট করে নিজেদের কাজ গুছিয়ে নিল, আমাদের বর্গাদারদের জন্য ভাবনা, তাদের স্বার্থ রক্ষার আইন কেন্দ্রীয় সরকার চেপে রাখলেন, ধান ফসল উঠে যাক, বর্গাদার উচ্ছেদ হয়ে যাক তারপর আসবে। এরাই তো জনদরদি, এরাই তো গরিবের জন্য চোখের জল ফেলেন। কিছুদিন আগে একটি ছেলে এসে বললে আমাদের সংসার স্টারভেশনে ভুগছে। আমি তাকে জিজ্ঞাসা করলাম স্টার্ভেশন মানে জান, তাকে বললাম আমরা জানি স্টার্ভেশনের জ্বালা কাকে বলে। গরিবদের কথা আপনারা বুঝেন না, আমরা সেটা বুঝি। আপনারা যখন তাদের জন্য চোখের জল ফেলেছেন সেটা কুম্ভিরাশ্রু ফেলেছেন এবং নানা মানুষকে বিভ্রান্ত করেছেন। নানা রকম কথা বলেছেন হরিপদবাবু, কথার ছন্দে অনেকে বিভ্রান্ত হয়, তারা কথার জালে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। পশ্চিম বাংলার মানুষ বুঝেছে, গ্রামের মানুষ বুঝছে বলেই আগামী দিনে তারা প্রস্তুত হচ্ছে, আগামী দিনে তাই আতঙ্ক বাড়ুক দুঃখ নাই, গ্রামের মানুষ তার উত্তর দেবে, এই বলে ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**श्री रमजन आली :** मिस्टर स्पिकर सर, मैं इस सप्लीमेन्टरी इस्टीमेट का समर्थन करते हुए, कुछ वातें हाउसके सामने रखना चाहूँगा। इस सरकार ने गद्दी में आने के बाद जिस अच्छे अन्दाज में बहुत सुन्दर तरीके से जो प्रोग्राम दिया, वह सगहने के लायक था, धन्यवाद के लायक था। लेकिन जो पैसा सेप्टेम्बर बजट में यहाँ मंजूर हुआ था, वह खर्च होना चाहिए था। वह सही तौर पर खर्च हुआ या नहीं हुआ, उसका सद्-उपयोग हुआ या नहीं हुआ, यह भी देखने की वात हैं। आज जो बजट पास हुआ, ३१ मार्च के अन्दर जो पैसा खर्च होना था, वह पैसा खर्च नहीं हुआ। डिफरेन्ट डिस्ट्रिक्ट सोर्स में—ब्लाक लेवुल में जो रुपया हैं, वह रुपया उन्नति के काम में खर्च होता, उन्नयन मूलक काम में खर्च होता, तो बहुत अच्छा होता। लेकिन वह पैसा आजतक खर्च नहीं हुआ। ऐसा मालुम होता हैं कि यह पैसा सरेण्डर कर दिया जायगा। यह आफिसियल डिफेक्ट क्यों हुआ, काम के वक्त में काम क्यों नहीं हुआ, ये मिनिस्ट्री के ध्यान देने की बात हैं।

एक सबसे बड़ी समस्या हमारे यहाँ हैं, जिसकी तरफ मिनिस्ट्री का ध्यान दिलाना चाहता हूँ। उसके वारें में मैं यहाँ हमेशा कहता भी आया हूँ—रीफ्यूजी रिहैबिलेशन की समस्या। कांग्रेस के अमल में जो लोग बंगल देश से आये हुए थे, वो शारणार्थी भाई जगह-जगह फैले हुए हैं, उनका रीहैविलेशन नहीं हुआ। बहुत से शरणार्थी भाई वेस्ट दिनाजपुर के इस्लामपुर सब-डिविजन में हैं। इस तरह से शरणार्थी लोग फैल गए—स्कैटर्ड हो गए। उनको पुनर्वासन न मिलने की बजह से वे लोग वहां के किसानों की जमीन को जबरदस्ती कब्जा करके वसे हुए हैं। इस तरह से वहाँ का गरीब किसान जमीन से महरुम हो गया। उनकी जमीन अन अथराइज्ड अकूपेशन में चला गया हैं। ये कांग्रेमी अमल में वहुत कोशिश की गई थी। लेकिन कांग्रेसी सरकार का वेमिस था, इन्साफ नहीं करें गे और अन्याय और अत्याचार के मातहत सरकार चलायेंगें। लेकिन फ्रान्ट की सरकार जो कांग्रेसी सरकार ने अत्याचार और अन्याय किया था, उसका प्रतिकार करती हैं, न्याय की वात करती हैं, उसको चाहिए कि उन गरीब किसानों की जमीन पर जो रिफ्यूजी वसे हुए हैं—जिनका पुनर्वासन कांग्रेसियों ने नहीं किया, उनका सुष्ट पुनर्वासन करके उन्हें जमीन दिला करके, जो किसान अपनी जमीन से वेदखल हो गए हैं और जो जमीन के असली मालिक हैं, उन्हें फिर उनकी जमीन का मालिक वना दे। उनका अगर रीस्टोर कर दिया जाय तो वहुत बड़ा काम होगा।

इस सिलसिले में मैं जनाव चौधरी साहब से मिला था, उन्होंने कहा भी कि आपके इलाके में ऐसा हुआ हैं। उन्होंने हमसे वादा भी किया। उन्होंने कहाँ कि ये जायज घटना हैं—सही घटना हैं। उन्होंने कहा कि तुम्हारी माँग जायज हैं। इसकों ठीक करना होगा।

इस्लामपुर सब-डिविजन के खास करके चकलिया थाना के कुछ इलाके में—ग्वाल पोखर थाने के कुछ इलाके में और पोखरा थाने के कुछ इलाके में ऐसी घटना घटी हैं। गरीब लोगों की जमीन जो अनएथराइज्ड अकूपेशन में चली गई हैं, उन्हें खाली करा करके जो जमीन के असली मालिक हैं, उन्हें दे दिया जाय, उन्हें रेस्टोर कर दिया जाय। लेकिन बड़े अपसोस की बात हैं कि अभीतक यह काम नहीं हुआ। रिहैबिलेशन डिपार्टमेन्ट के पास फण्ड हैं, पैसा हैं, फिर इनके पुर्नवासन की व्यबस्था क्यों नहीं की गई? सरकार के पास भेस्टेडलैण्ड भी मौजूद हैं, फिर सुस्ट व्यवस्था करके उनको बसाने का काम क्यों नहीं किया जाता? इस तरह से वहाँ के लोगों में अनरेस्ट पैदा हो गया हैं। वहाँ के लोग सोचते हैं कि हम लोगों के साथ जिस तरह का अन्याय कांग्रेसी सरकार के राज्य में हुआ, शायद बाम-फ्रान्ट सरकार न्याय नहीं करना चाहती हैं। मैं आशा करता हूं कि बाम-फ्रान्ट सरकार इसका प्रतिकार करेगी और उनके साथ न्याय करेगी।

इसके साथ-साथ मैं माननीय भूमि राजस्व मंत्री से गुजारिश करुँगा कि हमारे यहाँ आज भी भूमि की समस्या बनी हुई हैं। आज भूमि संस्कार की बात कही जाती हैं—कही जाती हैं कि किसानों को उनको भूमि का हक देदिया गया हैं, उनका रेकार्ड हो गया हैं। यह तो बहुत अच्छी बात हैं। मैं भी हमेशा से इसका समर्थन करता आया हूँ। लेकिन हमारे यहाँ ट्रान्सफर टेरीटरी का स्पेशल प्राब्लम हैं, जो वेस्ट बंगाल के किसी भी सब-डिविजन या किसी भी डिस्ट्रिक्ट में नहीं हैं। इसका एक मात्र कारण यह हैं कि बिहार का यह इलाका १९५६ में ट्रान्सफर होकर बंगाल में आया। और वहाँ जिस ढंग की जमीन्दारी थी, जिस ढंग का टेन्योर होल्डर था, टेनेन्सी राइट था, उस ढंग का यहाँ पर नहीं हैं। जिसकी बजह से आज जो सर्भे हो रहा हैं, स्टेट एक्यूजीशन एक्ट के मातहत जो सर्भे हो रहा हैं, उसे सेटेलमेन्ट आफिसर समझ नहीं पाते हैं। जो जमीन बिहार में सेटेल हो चुका था, आज उस जमीन को खास—खतियान में वहाँ के गरीब किसान जो दो बीघा—तीन बीघा—चार बीघा—पाँच बीघा का मालिक हैं, आज उसकी जमीन भेस्ट हो जाती हैं, पट्टा हो जाता हैं। आज इस तरह से जो हो रहा हैं, उसका बचाव होना चाहिए। आप का सिद्धान्त हैं कि भूमि हीनों को भूमि दी जायगी। लेकिन यह सिद्धान्त नहीं हो सकता हैं कि एक आदमी की भूमि दूसरे को देदिया जाय। सरकार की यह पौलिसी तो नहीं हैं—यह सिद्धान्त भी नहीं हैं। फिर क्या बजह हैं? मैं समझता हूँ कि ये टेक्निकल डिफेक्ट की बजह से, ये लीगल टेक्निकल डिफेक्ट की बजह से आज जो छोटे किसान २ बीघा—४ बीघा के मालिक हैं, वे जमीन के हो जाते हैं और वह जमीन दूसरे को दे दी जाती हैं। जो बहुत बड़ी बे इन्साफी हं—अन्याय हैं। मैं निवेदन करूँगा कि भूमि राजस्व मंत्री इसकी ...

बिशेष ध्यान देंगे।

[6-35 — 6-45 P.M.]

वहाँ का सर्भे आपरेशन वेस्ट बंगाल स्टेट एक्यूजीशन एक्ट के अनुसार नहीं होना चाहिए। वहाँ १९५३ का एक्ट इन्फोर्म नही हो सकता हैं। कूँकि वह इलाका फर्स्ट नम्बव १९५६ से बिहार मे ट्रान्सफर हो कर बंगाल में आया। और वेस्ट बंगाल गवर्नमेन्ट स्टेट एक्यूजीशन ऐक्ट आफ बिहार जमीन्दारी सिस्टम जो था, उसी के मुताविक यहाँ काम की। वटायेदारी सिस्टम वहाँ जिस तरह का था, टेनेन्सी एक्ट वहाँ जिस तरह का था बिहार में, उसी तरह का १९६४ तक लागू रहेगा और इसे मानकर यहाँ की सरकार काम कर रही थी लेकिन हमको वहुत ताज्जुव के साथ कहना पड़ता हैं कि वहाँ के लिए स्पेशल नोटिफिकेशन हुआ १४-४-१९६४ डेट आफ भेस्टिंग हैं। उसके वावजूद भी १९५३ का स्टेट एक्यूजीशन एक्ट ५।५।५५ का डेट आफ भेस्टिंग इम्पोज करके लोगों की जमीन को भेस्ट करके लोगों को भूमिहीन करके दूसरे आदमी को भूमि दी जाती हैं। यह कोई इन्साफ की वात नहीं हैं। यह कोई नियम और कानून नहीं हो सकता हैं? यह तो सिर्फ कानून का टेक्निकल डिफेक्ट हैं। जिसको अगर यह सरकार समझने की कोशिश करे तो दूर कर सकती हैं। वहाँ स्टेट एक्यूजीशन एक्ट के अनुसार सर्भे का काम नहीं करकें, सटेलमेन्ट का काम नहीं करके, उसे वाद दे करके विहार टेनेन्सी एक्ट को फोर्म करके १९६४ के डेट आफ भेस्टिंग को हर क्षेत्र मे मान्यता देकर के अगर रीजनल सर्भे का काम हो तो फिर यहाँ जो गोल-माल हो गया है, सुधर जायगा और इसका संस्कार हो जायगा और सही तौर पर जो वेनामी जमीन है, वह भी कैच में आयगा, और भूमि संस्कार का उद्देश्य जो आपका हैं, वह तभी पूर्ण होगा, नहीं तो अन्याय होता रहेगा।

इन सब वातों को कहते हुए, मैं अपना वक्तव्य खत्म करता हूँ।

**শ্রী জগদীশচন্দ্র দাস :** মাননীয় স্পিকার মহাশয়, সরকারের বিভিন্ন বিভাগ থেকে ৩৬টি ডিমান্ডের উপর যে ৩৬ কোটি ৭৬ লক্ষ টাকা দাবি করা হয়েছে আমি তাকে সমর্থন করছি। এই দাবি কংগ্রেস এবং জনতা পার্টি সমর্থন করতে পারেন নি। সমর্থন করতে পারেন নি তার কারণ খুবই স্পষ্ট। তারা পুলিশ বিভাগকে স্বরাষ্ট্র বিভাগকে সমালোচনা করেছেন। আমাদের শ্রদ্ধেয় শ্রী হরিপদ ভারতি মহাশয় অত্যন্ত সুললিত ভাষায় সমালোচনার সুর তুলেছেন, নানা বিভাগ সম্পর্কে সমালোচনার কথা তুলেছেন। তার পক্ষে এটা খুবই স্বাভাবিক। কংগ্রেস পার্টির পক্ষে এটা নিশ্চয় স্বাভাবিক। কিন্তু জনতা পার্টির পক্ষে এইভাবে সমালোচনা করা কতটা উচিত সেটা তাদের একবার চিন্তা করা উচিত। ১৯৭০ সালের মার্চের পর থেকে সারা পশ্চিমবাংলায় যে সন্ত্রাস সৃষ্টি হয়েছিল পুলিশের সহযোগিতায় যে গুণ্ডামি হয়েছে আজকে তার অবসান ঘটেছে। গত জুন মাস পর্যন্ত এই জিনিস চলেছে আজকে কিন্তু

তার অবসান ঘটেছে। স্বরাষ্ট্র বিভাগকে দিয়ে কোনও অপরহণমূলক কাজ করা হয়নি, রাজনৈতিক স্তরে কোনও অপহরণ করা হয়নি। সমস্ত দেশে একটা শান্তিপূর্ণ অবস্থা দেখা দিয়েছে। লোকে নির্ভয়ে কাজে যেতে পারছে স্বাভাবিকভাবে চলাফেরা করতে পারছে। এটা হয়ত কংগ্রেসের পক্ষে অস্বাভাবিক মনে হতে পারে কিন্তু জনতা পার্টির পক্ষে এটা মনে হওয়া উচিত নয়। তারা কেন এটা অস্বীকার করছেন তা বুঝতে পারছি না। অসুবিধা হবে কংগ্রেসের—কারণ এটা তারা চায় সন্ত্রাস গুণ্ডামি সাধারণ মানুষ দুরবস্থার মধ্যে থাকুক এইটাই তাদের মতে স্বাভাবিক অবস্থা। কিন্তু জনতা পার্টির পক্ষে আর একটু চিন্তা করা উচিত। গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ পাঠানো হয় না। কংগ্রেস প্রতিবার গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ পাঠিয়েছে। আজকে তারা স্বারাষ্ট্র বিভাগকে সমালোচনা করেন। আজকে তাহলে জনতা পার্টি সেই একই নৌকার যাত্রী। গণতান্ত্রিক আন্দোলনকে পুলিশ দিয়ে দেওয়া হোক এটা কি তারা চান? তাদের এটা চিন্তা করা উচিত। রাজনৈতিক কারণে যাদের গ্রেপ্তার করা হয়েছে মিসায় যাদের গ্রেপ্তার করা হয়েছে তাদের ছেড়ে দেওয়া হয়েছে। জনতা পার্টি সমালোচনা করেছেন আর তারাই বলেছিলেন মিসা চাই না। কংগ্রেস সমালোচনা করতে পারে কারণ তারাই অনেক রাজনৈতিক কারণে লোককে আটকে রেখেছিল। জনতা পার্টি কি তা জানেন না। আজকে তারা মুখে এক কথা বলছেন আর কাজে আর এক রকম করছেন। আজকে রাজনৈতিক হত্যা কান্ড একটিও হয়নি। দু' কংগ্রেসে মারামারি করে একজন খুন হয়েছে। তারা আজকে স্বরাষ্ট্র দপ্তরের সমালোচনা করছেন। এটা স্বাভাবিক কারণ খুন করা রাজনৈতিক হত্যা করা গুণ্ডামি করা এটা হচ্ছে ওদের পেশায় পরিণত হয়েছে। আজকে ছাত্রদের মধ্যে নির্বাচন সুষ্ঠুভাবে হচ্ছে। ছাত্র পরিষদের দুই দলের মধ্যে তারা দাঙ্গা করেছে।

প্রত্যেকটি কলেজে ওরা দুটি দলে ভাগ হয়ে কোনও নির্বাচন হতে দেয়নি। কাজেই ওদের পক্ষে সমালোচনা করা স্বাভাবিক। এটা তো ওরা করবেন, আমরা জানি। গণ টোকাটুকি শিক্ষার ক্ষেত্রে ছাত্র এবং শিক্ষক সংস্থাগুলির সাহায্য নিয়ে বন্ধ করার ব্যবস্থা করা হয়েছে। এতেই ওদের গাত্রদাহ হয়েছে। ওরা সমালোচনা করবেন বৈকি—ওরা তো চেয়েছিলেন সমাজ একটা অত্যন্ত খারাপ অবস্থার মধ্যে চলুক। ওরা তো চেয়েছিলেন আগামী দিনের ছাত্র, মানুষের মগজের মধ্যে খানিকটা মেধাবৃত্তি যেন না থাকে এবং সেই ভাবেই জাতিকে তৈরি করতে চেয়েছিলেন। সেখানে তো ব্যর্থ হয়েছেন। কাজেই তারা যে সমালোচনা করবেন এটা আমরা বুঝি। জনতা পার্টির একটু ভাবা দরকার যে তারাও ঐ একই নৌকায় চড়বেন কিনা—১৯৭০ সাল থেকে যাদের তারা কাজে যেতে দেয়নি, তারা সকলে কাজে ফিরে গেছে—সরকারি, বেসরকারি সমস্ত স্তরেই কাজে ফিরে গেছে মানুষ। স্বরাষ্ট্র দপ্তর সহযোগিতা করেছে সমস্ত দিক থেকে। পুলিশ বাজেটের দিন জনতা পার্টির পক্ষ থেকে শাশ্বতি বাগ বললেন পুলিশের ৩০ বছরের ঐতিহ্য নাকি নষ্ট করে ফেলছেন। আর আজ একটু আগে হরিপদবাবু বললেন পুলিশকে খবর দেওয়া সত্ত্বেও পুলিশ কাজ করছে না। পুলিশের ৩০ বছরের ঐতিহ্য কি—এই ঐতিহ্যের চরম বিকাশ ঘটালেন ইন্দিরা গান্ধী, সেটাও আমরা দেখেছি। জনতা পার্টির নেতাদের পর্যন্ত, গণতান্ত্রিক মানুষকে জেলে আটকে দিলেন। এই ঐতিহ্য কি আপনারা আবার চান? পুলিশকে দিয়ে কংগ্রেস যা করিয়েছে ৩০ বছরের সেই ঐতিহ্যকে কি আপনারা আবার ডেকে আনতে চাইছেন? হরিপদবাবু একটি মেয়ের কাহিনী

তুলে, মেয়েলি কাহিনী তুলে স্বরাষ্ট্র দপ্তরের কথা বললেন—বিচ্ছিন্ন ঘটনার কথা বললেন। ঘটনাটা কি? আমি যা শুনলাম জনতা পার্টির লোক এতে জড়িত, একটি মেয়েকে অপহরণ করা হয়েছে—স্বেচ্ছায় চলে গেলেন, নাকি অপহরণ করা হয়েছে—যাই হোক, বর্ষীয়ান শ্রদ্ধাভাজন নেতার বলা উচিত ছিল যে মেয়েটি স্বেচ্ছায় চলে গেছে, না অপহরণ করা হয়েছে—এই বিষয়ে একটি কথাও বলা হল না। শুধু হেঁয়ালি করে বলা হল মেয়েটিকে খুঁজে পাওয়া যাচ্ছে না, তার সম্পর্কে পুলিশ কোনও ব্যবস্থা গ্রহণ করছে না। এই ধরনের হেঁয়ালি তুলে মানুষকে বিভ্রান্ত করা অত্যন্ত অন্যায় বলে আমি মনে করি, অন্তত জনতা পার্টির দিক থেকে। পরিবহনের কথা উনি বলেছেন। আমি পরিবহনের একটু কথা বলি। মাননীয় সদস্য হরিপদবাবু বলেছেন আমাদের পরিবহন মন্ত্রী নাকি পরিবহনের কোনও সুষ্ঠু ব্যবস্থা এখন পর্যন্ত করেননি। তবে এটা ঠিক ৯ মাসের মধ্যে প্রচণ্ড পরিবর্তন, বিরাট পরিবর্তন করা সম্ভব নয়, কিন্তু মোডেস্ট চেঞ্জ তিনি করেছেন। ৫।। মাসের মধ্যে কি রকম চেঞ্জ তিনি করেছেন তার একটা ক্ষতিয়ান দিই। ৩০/৬/৭৭ তারিখে কলকাতার রাস্তায় চলমান বাস ছিল ৩৯৬টি, আর ১২/১২/৭৭ তারিখে চলমান বাস ছিল ৫৫১টি, অর্থাৎ ১৫৫টি বাস বেড়েছে। এটা কি তার কৃতিত্ব নয়? ৩০/৬/৭৭ তারিখে চলমান ট্রাম ছিল ২৫০টি, আর ১২/১২/৭৭ তারিখে চলমান ট্রাম ছিল ৩৩৯টি অর্থাৎ ৮৯টি ট্রাম বেড়েছে। ৩০/৬/৭৭ তারিখে একদিনে বাসের বিক্রি ছিল ১ লক্ষ ৩৮ হাজার ৩৫৭ টাকা, আর ১২/১২/৭৭ তারিখে একদিনে বাসের বিক্রি ছিল ২ লক্ষ ২০ হাজার ১০১ টাকা। ৩০/৬/৭৭ তারিখে একদিনে ট্রামের বিক্রি ছিল ১ লক্ষ ১৮ হাজার ৬১৫ টাকা, আর ১২/১২/৭৭ তারিখে একদিনে ট্রামের বিক্রি ছিল ১ লক্ষ ৪২ হাজার ৮৭৪ টাকা। এর থেকেই বোঝা যাচ্ছে আয় বেড়েছে। ট্রাম যে বেড়েছে, বাস যে বেড়েছে আর সেই সঙ্গে আয়ও যে বেড়েছে সেদিকে তো নজর পড়বে না। শিক্ষা ক্ষেত্রে কংগ্রেসের বিরোধিতা করা স্বাভাবিক। তারা দেশকে অন্ধকারে নিয়ে গিয়েছিল। আজকে পঞ্চম ও ষষ্ঠ শ্রেণী পর্যন্ত বিনা বেতনে পড়ানো শুরু হয়েছে। আগামী দিনে সপ্তম ও অষ্টম শ্রেণী পর্যন্ত পড়ানো শুরু হবে। যে গ্রামে স্কুল নেই, সেই সব গ্রামে প্রাথমিক স্কুল হচ্ছে এবং এইভাবে এক হাজার স্কুল তৈরি হচ্ছে। সেখানে ৪ হাজার শিক্ষক নিয়োগ করা হবে। আমরা তো জানি এইগুলিতে তারা বিরোধিতা করবেন। কিন্তু জনতা পার্টি নির্বাচনে বলেছেন আমরা তো বিরোধী নই, কাজেই তারা একটু ভেবে দেখবেন। আমার আর সময় নেই। আমি আজকে শুধু তাদের ভাবতে বলছি যে আপনারা ওদের সঙ্গে আবার একই নৌকায় চড়বেন কিনা, আবার গণতন্ত্র শেষ করবেন কিনা, আবার দেশকে অন্ধকারে ডুবিয়ে আনবেন কিনা—এটা আর একবার ভেবে দেখবেন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-45 — 6-55 P.M.]

**ডঃ অশোক মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভেবেছিলাম এই অতিরিক্ত বাজেট নিয়ে খুব ভাল বিতর্ক হবে কিন্তু তা হল না, হল অন্য ব্যাপারের উপর। যে কুৎসা রটনার প্রতিযোগিতা আমাদের বিরোধীদলের লোকরা করছেন সেখানে কে কতটা এগুতে পারেন সেটার প্রতিযোগিতাই হল। এক হিসাবে সেটা মন্দ হল না। কারণ বাইরে যখন ওরা সভাসমিতি করেন সেখানে লোকজন হয় না—২/৫ জন লোক হয়ত জড় হয়, আর আমরা

লোকে এই রকম সুযোগ নিতে পারে। এর প্রতিকারের কি গ্যারান্টি? তারজন্য প্যারেন্ট অ্যাক্ট সেকশন ৫২, সাবসেকশন (৩) তার সঙ্গে অ্যামেন্ডমেন্ট দিয়েছি, Provided that in the cases in which type copies shall be required to be filed, the executant/ executants shall authenticate the submitted true copy under his/their signature/signatures and it shall not be necessary for the registering authority to compare the text of the true copy with the text of the original at the time of registration. এর কোনও প্র্যাকটিকেবিলিটি থাকবে। কমপেয়ার করার সময় রেজিস্ট্রারের একেবারে কমা ফুলস্টপ দেখা সম্ভব হবে না। তাই আমি এখানে এই জিনিসটা দিতে চাইছি, also provided that in the event of any discrepancy between the original and the true copy, the text of the authenticated true copy shall prevail. এই বলে আমি আমার যে তিনটি এমেন্ডমেন্ট দিয়েছি সেগুলি মুভ করছি।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা যেসব বক্তব্য রেখেছেন সে সম্বন্ধে আমি এইটুকু বলতে পারি কোনও এক্সট্রা মোহরার নেওয়া হবে না। এবং কোনও লোকই ওখান থেকে ছাঁটাই হবে না আমরা তার ব্যবস্থা করেছি। যে কপি দেওয়া হবে সেটা ওদের দিয়েই কমপেয়ার করা হবে। ওদের দিয়েই কমপেয়ারের কাজ করানো হবে যাতে কোনও ভুল ত্রুটি না হয় তার জন্যই এই কমপেয়ারের ব্যবস্থা করা হয়েছে। সদস্যগণ একটি কথা মনে রাখবেন এই নদীয়া ডিস্ট্রিক্টে রেজিস্ট্রি কমপ্লিট করতে দু-তিন বছর লেগে যাচ্ছে ডেলিভারি দিতে দু-তিন বছর লেগে যাচ্ছে। জনসাধারণের স্বার্থেই এটা আমরা করেছি। আশা করি মাননীয় সদস্যরা এটা গ্রহণ করবেন।

The motion of Shri Hashim Abdul Halim that the Registration (West Bengal Amendment) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

### Clause 2

The question that clause 2 do stand a part of the Bill, was then put and agreed to.

### Clause 3

**Shri A. K. M. Hassan Uzzaman :** Sir, I beg to move that in clause 3(b), in the proposed sub-section (1A) of section 52 of the said Act, lines 4 and 5, for the words "without unnecessary delay" the words "as soon as practicable" be substituted.

Sir, I beg to move that in clause 3(b), in the proposed sub-section (1B) of section 52 of the said Act, lines 6 for the words "without unnecessary delay" the words "as soon as practicable" be substituted.

Sir, I beg to move that in clause 3, after the proposed sub-section (3) of section 52 of the said Act, the following provisos be inserted, namely :

"Provided that in the cases in which true copies shall be required

to be filed, the executant/executants shall authenticate the submitted true copy under his/their signature/signatures and it shall not be necessary for the registering authority to compare the text of the true copy with the text of the original at the time of registration :

Also provided that in the event of any discrepancy between the original and the true copy, the text of the authenticated true copy shall prevail,".

**Shri Hashim Abdul Halim :** Sir, I oppose the amendments.

The motion of Shri A. K. M. Hassan Uzzaman that in clause 3(b), in the proposed sub-section (1A) of section 52 of the said Act, lines 4 and 5, for the words "without unnecessary delay" the words "as soon as practicable" be substituted.

The motion of that in clause 3(b), in the proposed sub-section (1B) of section 52 of the said Act, lines 6 for the words "without unnecessary delay" the words "as soon as practicable" be substituted.

The motion of that in clause 3, after the proposed sub-section (3) of section 52 of the said Act, the following provisos be inserted, namely :

"Provided that in the cases in which true copies shall be required to be filed, the executant/executants shall authenticate the submitted true copy under his/their signature/signatures and it shall not be necessary for the registering authority to compare the text of the true copy with the text of the original at the time of registration :

Also provided that in the event of any discrepancy between the original and the true copy, the text of the authenticated true copy shall prevail,", were then put and lost.

The question that clause 3 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 4 to 7 and 1 and Preamble**

The question that clauses 4 to 7 and 1 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Hashim Abdul Halim :** Sir, I beg to move that the Registration (West Bengal Amendment) Bill, 1978, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8-02 p.m. till 1 p.m. on Wednesday, the 29th March, 1978, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 29th March, 1978 at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Abul Mansur Habibullah) in the Chair, 15 Ministers, 3 Ministers of State and 235 Members.

[1-00—1-10 P.M.]

### Starred Question

### (which oral answers were given)

### Distribution of Ganga Water

***283.** (Admitted question No. *160) **Shri Bhola Nath Sen and Dr. Motahar Hossain :** Will the Minister-in-Charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) whether it is a fact that the State Government has asked the Centre to arrange for an equitable distribution of Ganga water between Uttar Pradesh, Bihar and West Bengal ;

(b) if so, what are the suggestions placed before the Centre by the State Government in the matter , and

(c) the present position thereof ?

**Shri Pravas Chandra Roy :** (a) Govt of West Bengal had requested the Govt. of India to ensure that the dry season discharge in the Ganga is not reduced by upstream withdrawals.

(b) & (c) The Govt. of India is at present considering the requirement of water of different States in the Ganga Basin Then it is expected that augmentation of the Ganga water would be considered in details.

**Shri Suniti Chattaraj :** Will the Hon'ble Minister be pleased to answer whether the Central Government has accepted the proposal of the State Government?

**Shri Pravas Chandra Roy :** Not yet.

***284-Held over.**

### কল্যাণী স্পিনিং মিল

***২৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১০১৪।) **শ্রী সরল দেব ঃ** সরকারি সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কল্যাণী স্পিনিং মিলে প্রতি বৎসর লোকসান হওয়া সত্ত্বেও প্রায় আটশত কর্মচারী কোনও কাজ না করিয়া বেতন পাইতেছেন; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কল্যাণী স্পিনিং মিলে এই যে লক্ষ লক্ষ টাকা লোকসান হচ্ছে, তার অন্য কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটার জন্য অন্য কারণ থাকতে পারে, কিন্তু এই যে ৮০০ লোক কাজ করছেন না অথচ বেতন নিচ্ছেন, এই কথা ঠিক নয়, কল্যাণী স্পিনিং মিলে একসেস লোক আছে, সেই একসেস লোক নিয়ে অন্য কাজ করানো হচ্ছে এবং তারা কাজ না করে বেতন নিচ্ছেন, এই কথা ঠিক নয়।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে একসেস লেবার আছে, এদের অন্যভাবে ডিপ্লয় করার কথা চিন্তা করছেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এই বিষয় সরকার চিন্তা করছেন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কল্যাণী স্পিনিং মিলে এই যে একসেস লেবার আছে, এই একসেস হবার কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** কল্যাণী স্পিনিং মিলে এই যে একসেস লেবার আছে, এটা গত কয়েক বছর ধরে বিগত সরকার যাকে যখন পেরেছে ঢুকিয়ে দিয়ে গেছেন। এর ফলে একসেস হয়ে গেছে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, এই লোকসানের অন্য কি কারণ আছে, এই শ্রমিক ছাড়া।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** নোটিশ দেবেন, আমি জানিয়ে দেব।

**দক্ষিণবঙ্গে বন্যা-নিয়ন্ত্রণ বোর্ড**

***২৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৬।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার উত্তরবঙ্গে বন্যা-নিয়ন্ত্রণ বোর্ড-এর অনুরূপ দক্ষিণবঙ্গের জন্য একটি বণ্যা-নিয়ন্ত্রণ বোর্ড গঠন করিবার মনস্থ করিয়াছেন;

(খ) সত্য হইলে,—

(১) উক্ত বোর্ডের কাজ কবে নাগাত আরম্ভ হইবে; এবং

(২) কোন কোন এলাকা ইহার দ্বারা উপকৃত হইবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) না

(খ) ১ এবং ২ প্রশ্ন ওঠে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ঘাটালে বন্যা নিয়ন্ত্রণের জন্য কোনও পরিকল্পনা কি আপনার বিবেচনাধীনে আছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** হ্যাঁ আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** সেই পরিকল্পনার কাজ কবে শুরু হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে এখনও পর্যন্ত ক্লিয়ারেন্স পাওয়া যায় নি, পেলে হবে।

[1-10—1-20 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি বললেন যে দক্ষিণ বঙ্গের জন্য বন্যা নিয়ন্ত্রণ বোর্ড গঠন করবার কোনও পরিকল্পনা নেই। আপনি কি ভবিষ্যতে এই ধরনের চিন্তা করছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** সেন্ট্রাল গভর্নমেন্টের গঙ্গা ওয়াটার কমিশন বলে একটা কমিশন আছে, তারা এটা করেন। আমরা এই সম্পর্কে চিন্তা করছি না।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মধ্য বঙ্গের জন্য এই রকম কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** মধ্যবঙ্গ বলে কিছু নেই। এন্টায়ার ওয়েস্ট বেঙ্গল এবং অন্যান্য রাজ্য নিয়ে একটা গঙ্গা ওয়াটার কমিশন রয়েছে, তারা সব দেখাশোনা করেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** দক্ষিণ ২৪ পরগনার বন্যা নিয়ন্ত্রণের জন্য কোনও বোর্ড গঠন করবার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** প্রশ্ন ওঠে না। কোনও পরিকল্পনা আমাদের নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** দক্ষিণ ২৪ পরগনায় মাঝে মাঝে ফ্লাড হচ্ছে এবং শস্যের ক্ষতি হচ্ছে ওখানকার ফ্লাড কন্ট্রোল করবার জন্য কোনও পরিকল্পনা নিচ্ছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এই প্রশ্ন থেকে এটা আসে না।

## কৃষিভিত্তিক শিল্প

***২৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১১০১।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** সরকারি সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গ্রামাঞ্চলে কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় "কৃষিভিত্তিক শিল্প" গড়ে তোলার কোনও কর্মসূচি রাজ্য সরকারের আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** বর্তমানে (ওয়েস্টবেঙ্গল অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিঃ) এর কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় কতকগুলি কৃষিভিত্তিক শিল্প গড়ে তোলার পরিকল্পনা আছে। সেগুলি গ্রামাঞ্চলে, অথবা মিউনিসিপ্যালিটিতে গড়ে তোলা হবে, সে বিষয়ে এখনও কোনও সিদ্ধান্ত নেওয়া হয় নি।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি উত্তর-বঙ্গে কৃষিভিত্তিক কোনও শিল্প গড়ে তোলার পরিকল্পনা নিয়েছেন কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** হ্যাঁ নিয়েছি। একটা হচ্ছে শিলিগুড়িতে ২০ লক্ষ টাকার ফিড্ প্রসেসিং প্ল্যান্ট, আর একটা হচ্ছে দীনহাটা, কুচবিহারে ১০ লক্ষ টাকার সিগার অ্যান্ড সিগারেট ম্যানুফ্যাকচারিং কারখানা। এই দুটি শিল্প গড়ে তোলার পরিকল্পনা নেওয়া হয়েছে।

***288—held over.**

## Industries Involving Foreign Collaborations

***289.** (Admitted question No. *1207.) **Shri Krishna Das Roy :** Will the Minister-in-Charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) the total number of applications for industrial licenses/letter of intent for setting up of industries in this State and involving foreign collaborations or partnerships submitted to the Central Government during the period (i) from July 1977 to January 1978 and (ii) during the corresponding periods in 1976-77, and 1975-76; and

(b) what are the financial involvements in the aforesaid projects ?

**Dr. Kanailal Bhattacharya :**

| (a) Period | Total No. of applications for industrial licences letters of intent | No. of application involving foreign collaboration |
|---|---|---|
| From July 1977 to January 1978 | 57 | 12 |
| From July 1976 to January 1977 | 66 | 23 |
| From July 1975 to January 1976 | 73 | 18 |

| (b) Period | Estimated financial involvement in the above proposed projects | Estimated investment in the above proposed projects involving foreign collaboration |
|---|---|---|
| estimated cost | (Rupees in crores) | (Rupees in Crores) |
| July '77 to January '78 | 62.50 | 28.30 |
| July '76 to January '77 | 195.00 | 176.13 |
| July '75 to January '76 | 65.00 | 40.17 |

### ময়ূরাক্ষী সেচ খালের পুনর্বিন্যাস

*২৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৯।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, ময়ূরাক্ষী সেচ ব্যবস্থায় জল নির্গমনের পাইপসমূহের সাম্প্রতিক পুনর্বিন্যাসের ফলে দ্বারকা-ব্রাহ্মণী মূল খালের পুনর্বিন্যস্ত পাইপ হইতে বহু স্থানেই বর্তমানে সেচের জল আদৌ পাওয়া যাইতেছে না বা যে সামান্য পরিমাণ জল পাওয়া যাইতেছে তাহা রবিচাষের পক্ষে অপ্রতুল; এবং

(খ) অবগত থাকিলে, এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) এইরূপ কোনও ঘটনার কথা সরকারের জানা নেই। পুনর্বিন্যাস প্রত্যেকটি পাইপ হইতে রবি মরশুমে প্রচুর পরিমাণে সেচের জল সরবরাহ করা সম্ভব হইতেছে।

(খ) এ প্রশ্ন ওঠে না।

### বাঁকুড়া জেলায় নতুন শিল্প স্থাপন

***২৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৭।) **শ্রী নবনী বাউড়ি ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় নতুন কোনও শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে,—

(১) তাহা কি; এবং

(২) ঐগুলি কোথায় স্থাপিত হইবে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** (ক) আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না ১ এবং ২-এর।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** আপনি বললেন বর্তমানে কোনও পরিকল্পনা নেই, কিন্তু ভবিষ্যতে কি কোনও পরিকল্পনা নেবেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এখানে ভবিষ্যত সম্পর্কে আমি শুধু এইটুকু বলতে পারি যে এর পরে একটা শর্ট নোটিশ কোয়েশ্চেন আছে বাঁকুড়া জেলায় কয়লার সন্ধান সম্পর্কে, যখন সেটা ডেভেলপ করবে তখন সেখানে ইন্ডাস্ট্রি ডেভেলপ করার প্রয়োজন দেখা দেবে, তখন আরও বেশি করে এটা টেক আপ করব।

### গ্রেট ইস্টার্ন হোটেল

***২৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪১।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** সরকারি সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অধিগ্রহণের পর হইতে বর্তমান সময় পর্যন্ত গ্রেট ইস্টার্ন হোটেলের ক্ষতির পরিমাণ কত;

(খ) এই ক্ষতির কারণ কি; এবং

(গ) ইহাকে লাভজনক করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** (ক) অধিগ্রহণের পর হইতে ইংরাজি ১৯৭৮ খৃষ্টাব্দে ফেব্রুয়ারি মাস পর্যন্ত ক্ষতির পরিমাণ হইতেছে ২৩ লক্ষ ৮৮ হাজার টাকা। অবশ্য এই ক্ষতি হিসাব পরীক্ষা সাপেক্ষে ধরা হইয়াছে।

(খ) এই ক্ষতির প্রধান কারণগুলি হইতেছে আবাস কক্ষগুলির সংখ্যার তুলনায় আবাসিকদের অবস্থানের নিম্ন হার বেকারি বিভাগে অব্যবহৃত উৎপাদন মূল্য বৃদ্ধি, সরঞ্জামী খরচের এবং পরিচালন ব্যয়ের উর্দ্ধগতি এবং মূলধন বাবদ অর্থের জন্য উচ্চহারে সুদ প্রদান।

(গ) আবাস কক্ষগুলিতে আবাসের হার বৃদ্ধির উদ্দেশ্যে অতিথিদের জন্য উন্নত ধরনের সুযোগ সুবিধা প্রদানের ব্যবস্থা করা হইয়াছে। বাতানুকুল এবং জল সরবরাহ ব্যবস্থার আমূল সংস্কার করা হইয়াছে, শয্যাদ্রব্য সামগ্রী, গৃহসজ্জা সামগ্রী, আসবাব পত্রের আবরণ মৃন্ময় পাত্রাদি এবং অন্যান্য দ্রব্যাদির পরিপূরণ ও পরিবর্তন করা হইয়াছে। খাদ্য পরিবেশন ব্যবস্থার উন্নতি করা হইয়াছে। আর্থিক সঙ্গতির সঙ্গে সমতা রাখিয়া কক্ষগুলিকে সজ্জিত করা হইয়াছে।

সমাজ কল্যাণ বিভাগ এবং কলকাতা ট্রামওয়েজ কোম্পানির কাছ হইতে প্রচুর পরিমাণে রুটি সরবরাহের আদেশ সংগ্রহ করা হইয়াছে। তাহার ফলে বেকারি বিভাগে বিক্রয়ের পরিমাণ বাড়িয়াছে হোটেল মূল্য তালিকা যথাযথভাবে পরিবর্তন করা হইয়াছে। বিশেষ স্থলে দক্ষ কর্ম্মী নিয়োগ করিয়া নিবারনের জন্য সম্ভাব্য সকল রকম ব্যবস্থা নেওয়া হইয়াছে। হোটেল কর্ম্মচারিরা যাহাতে আরও ভালভাবে কাজ করিতে উৎসাহিত হন তজ্জন্য তাঁহাদিগকে অধিকতর আর্থিক সুযোগ সুবিধা দেওয়া হইয়াছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই যে বেকারি ডিপার্টমেন্ট এই বেকারির ডিপার্টমেন্টের ক্ষতির পরিমাণ কত?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা আলাদা করে বলা যাবে না। নোটিশ দিতে হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন বেকারি ডিপার্টমেন্টে বেশি চুরি হচ্ছে বলে এই লোকসান হচ্ছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা সত্য কথা নয়। বেকারি ডিপার্টমেন্টের জন্য আজকে এই হোটেল যে হোটেলে গত অক্টোবর থেকে আর কোনও ক্যাশ লস্ হচ্ছে না এবং নভেম্বর, ডিসেম্বর, জানুয়ারি এবং ফেব্রুয়ারিতে লাভ হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই হোটেলে সরকারি অতিথি রাখার জন্য মাঝে মাঝে হোটেল বুক করা হয় কিন্তু তারপর দেখা গেছে অতিথি এই হোটেলে না উঠে অন্য বেসরকারি হোটেলে ওঠেন—এটার কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এই রকম যদি ঘটনা ঘটে থাকে আপনি উদাহরণ দিন তবে আমার এই রকমের ঘটনা জানা নেই।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমি উদাহরণ হিসাবে ভিয়েতনামের প্রতিনিধিদের কথা বলতে পারি।

**মিঃ স্পিকার ঃ** এটা আপনি ইনফরমেশন দিচ্ছেন, এটা কোয়েশ্চেন হয় না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই হোটেলটি পর্যটন বিভাগের হাতে তুলে দেবার কোনও প্রস্তাব আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এ সম্পর্কে আমরা চিন্তাভাবনা করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি গ্রেট ইস্টার্ন হোটেলে ২৩ লক্ষ ৮৮ হাজার টাকা যে ক্ষতি হয়েছে বললেন এর পরিচালনা কমিটিতে কে কে আছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** চীফ্ সেক্রেটারি চেয়ারম্যান হিসাবে আছেন এবং অন্যান্য অফিসারও আছেন তবে নন অফিসিয়াল বিশেষ কেউ নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি কি দয়া করে জানাবেন এই যে এত লক্ষ টাকা ক্ষতি হয়েছে তারজন্য কি পরিচালনা কমিটিই দায়ী?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যর জানা উচিত ছিল যে তারা যখন ক্ষমতায় ছিলেন তখন এই হোটেলের লোকসান হচ্ছিল। আমরা আসার পর এই হোটেলে অক্টোবর মাস থেকে ক্যাশ লস হচ্ছে না। নভেম্বর মাস থেকে ফেব্রুয়ারি মাস পর্যন্ত লাভ হয়েছে এবং আগেকার যে লস হয়েছে তা এই লাভের দ্বারা মেক-আপ করা হয়েছে।

[1-20—1-30 P.M.]

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন কোনও বিশেষ বিশেষ বিভাগে নতুন কর্মচারী নিয়োগ করা হয়েছে তাদের নাম কি কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** নোটিশ দিলে জানাব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় বললেন লাভ হয়েছে। তিনি জানাবেন কি এই লাভ হওয়ার জন্য যে ইনফ্রাস্ট্রাকচার সেটা কারা তৈরি করেছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আপনারা ইনফ্রাস্ট্রাকচার যা তৈরি করে গিয়েছিলেন আমরা তার উপর কিছু কিছু অ্যারেঞ্জমেন্ট করেছি। এর ফলে উন্নতি হয়েছে। বেকারি বিভাগের কোনও কাজ ছিল না, সেই কাজের যোগাড় আমরা করেছি, তাদের উন্নতির জন্য ব্যবস্থা করেছি। হোটেলের আসবাবপত্র বদলেছি। এগুলো সব আমরা করেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে কোনও ব্যবসা করতে গেলে পাবলিক আন্ডার টেকিংয়ে সেটা নেওয়া দরকার। গত সরকারের আমলে সেটা করা হয়েছে, তবেই আপনারা লাভ করতে পেরেছেন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য ভুলে যাচ্ছেন যে কংগ্রেস আমলে এই হোটেলটিতে ২৫ লক্ষ টাকা লোকসান হয়েছিল। এখন আমরা এটা ভাল করে তৈরি করছি।

**শ্রী সরল দেব ঃ** বিগত কংগ্রেস আমলে মন্ত্রীদের জন্য মদ বাবদ কত টাকা বাকি আছে বলবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এ সাপ্লিমেন্টারী চলবে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বামফ্রন্ট সরকার আসার পর মন্ত্রীদের মদের কত বিল হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** এটা সাপ্লিমেন্টারী হয় না।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** কংগ্রেস সরকার যখন ছিলেন তার একটা হিসেব আমরা বার করছি।

### সুবর্ণরেখার বন্যা প্রতিরোধ

*২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫৪।) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুবর্ণরেখা নদীর বন্যা প্রতিরোধের জন্য কোনও প্রকল্প রূপায়ণের পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে,—

(১) এই প্রকল্পের রূপরেখাটি কি; এবং

(২) এই পরিকল্পনা রূপায়ণের ব্যাপারে সরকার কতদূর অগ্রসর হইয়াছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** (ক) হ্যাঁ, আছে।

(খ)(১) সুবর্নরেখা বন্যা নিয়ন্ত্রণ প্রকল্পের আওতায় পশ্চিমবঙ্গের মেদিনীপুর জেলা ও উড়িষ্যার বালাসর জেলা পড়ে। এই প্রকল্পের রূপায়ণের আনুমানিক খরচ হইবে ১২৮ লক্ষ টাকা। এই প্রকল্প রূপায়িত হইলে মেদিনীপুর জেলার বিস্তীর্ণ এলাকা বন্যাকবল থেকে মুক্তি পাইবে এবং ৯০০ বর্গমাইল এলাকার সেচের জল সরবরাহ সুনিশ্চিত হইবে এবং স্থানীয় জনসাধারণের প্রচুর কর্মসংস্থানের সুযোগ হইবে।

(২) এই প্রকল্পটি ১৯৭১ সালে যোজনা কমিশন কর্তৃক অনুমোদিত হইয়া ১৯৭০-৭১ আর্থিক বছরের রূপায়ণের জন্য গ্রহণ করা হইয়াছিল, কিন্তু স্থানীয় জনসাধারণ ও উড়িষ্যা সরকারের অভিযোগক্রমে এই প্রকল্পের কাজ স্থগিত রাখা হইয়াছে। কেন্দ্রীয় সেচ ও বিদ্যুৎ মন্ত্রীর নির্দেশক্রমে গঠিত সুবর্ণরেখা নদী নিয়ন্ত্রণ কমিটির সুপারিশ অনুযায়ী প্রকল্পটিকে পরিবর্তন করতে হয়। উড়িষ্যা সরকারের নিকট চাওয়া সংশ্লিষ্ট তথ্যাদি পাওয়া গেলে এবং যোজনা কমিশনের পুনরায় অনুমোদন পাওয়া গেলে এই প্রকল্পটি রূপায়িত হইবে বলিয়া আশা করা যায়।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** প্রকল্পটির রূপরেখাটি কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** সুবর্ণরেখা যে পরিকল্পনা করা হয়েছিল তাতে এমব্যাঙ্কমেন্ট তৈরি করার কথা ছিল। কিন্তু তাতে মেদিনীপুরের ক্ষতি হবে জেনে সেখানকার জনসাধারণ কংগ্রেস সরকারের কাছে আপত্তি করেছিলেন। কংগ্রেস সরকার তখন সেটা বন্ধ রাখেন। আমরাও এটা পরীক্ষা করে দেখি যে সত্যই এতে জনসাধারণের ক্ষতি হত। সেজন্য উড়িষ্যা গভর্নমেন্টকে লিখি কিন্তু তারা রাজি হন নি। বিহার গভর্নমেন্ট তারাও এর সঙ্গে জড়িত, তারা রাজি হয়েছেন। এর পরে সেন্ট্রাল গভর্নমেন্ট এর মারফত উড়িষ্যা গভর্নমেন্টকে ডাকা হয়, কিন্তু উড়িষ্যা গভর্নমেন্টের চিফ ইঞ্জিনিয়ার অসুস্থ বলে কিছু হয়নি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** সুবর্ণরেখার জল বন্টনের ব্যাপারে কোন কোন সরকারের মধ্যে চুক্তি হয়েছিল?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আমাদের সঙ্গে বিহার ও উড়িষ্যা গভর্নমেন্টের সঙ্গে। তারপর পশ্চিমবঙ্গ সরকার উড়িষ্যা গভর্নমেন্টের সঙ্গে একটা আলাদা চুক্তি করেন। কিন্তু মেদিনীপুর জেলা বন্যায় ভেসে যাবে এজন্য সেখানকার লোক আপত্তি করায় এটা বন্ধ করা হয়েছিল।

**শ্রী জন্মেঞ্জয় ওঝা :** বন্ধ করার আগে কত টাকার কাজ হয়েছিল?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** নোটিশ চাই।

**শ্রী জন্মেঞ্জয় ওঝা ঃ** আদৌ কাজ আরম্ভ হয়েছিল কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** নোটিশ চাই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** উড়িষ্যা গভর্নমেন্টের সঙ্গে আবার কবে আলোচনায় বসবেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** কেন্দ্রীয় সরকারকে লিখেছি, কিন্তু এখনও পর্যন্ত কিছু হয়নি।

### উমা অ্যালয় ফ্যাক্টরী

***২৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২১০৩।) **ডাঃ হরমোহন সিনহা ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলায় বর্ধমান-কাটোয়া সড়কের ধারে কর্জনা রেল স্টেশনের সন্নিকটস্থ অসমাপ্ত উমা অ্যালয় ফ্যাক্টরী-র জন্য সরকার কোনও অর্থ বিনিয়োগ করিয়াছিলেন কি;

(খ) করিয়া থাকিলে কোন কোন তারিখে কত টাকা বিনিয়োগ করা হইয়াছিল;

(গ) উক্ত শিল্পটির পরিচালন ব্যবস্থায় সরকারের কোনও কর্তৃত্ব আছে কি; এবং

(ঘ) উক্ত কারখানাটি সম্পূর্ণ করিয়া চালাইবার কোনও পরিকল্পনা আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** (ক) শিল্প ও বাণিজ্য বিভাগের তরফ হইতে উমা অ্যালয় ফ্যাক্টরী নামক সংস্থায় কোনও অর্থ বিনিয়োগ হয় নাই। উক্ত এলাকায় উমা কেমিক্যালস এর অ্যালয় প্রকল্পের জন্য WBIDC কিছু মঞ্জুরি করিয়াছিলেন, কিন্তু তাহা বিলি হয় নাই।

(খ), (গ) এবং (ঘ) প্রশ্ন উঠে না।

### আপার কংসাবতী পরিকল্পনা

***২৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২১১৬।) **শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আপার কংসাবতী পরিকল্পনা কবে নাগাদ শুরু হইবে বলিয়া নির্দিষ্ট আছে;

(খ) এই পরিকল্পনায় পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় কত একর জমি সেচপ্রাপ্ত হইবে;

(গ) ইহার জন্য আনুমানিক কত টাকা ব্যয় হইবে; এবং

(ঘ) পরিকল্পনাটি সমাপ্ত হওয়ার সম্ভাব্য সময় কখন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) আপার কংসাবতী পরিকল্পনাটি বর্তমানে কেন্দ্রীয় জলপর্ষদের বিবেচনাধীন আছে। কেন্দ্রীয় জল পর্ষদের অনুমোদনের পর প্ল্যানিং কমিশনের অনুমোদন পাওয়া গেলে রাজ্য অর্থ বিভাগের সম্মতি লইয়া পরিকল্পনাটি শুরু করা যাইবে। তবে পরিকল্পনাটির কাজ ১৯৭৮-৭৯ সাল নাগাদ শুরু করা যাইতে পারে বলিয়া আশা করা যায়।

(খ) এই পরিকল্পনায় পুরুলিয়া এবং বাঁকুড়া জেলায় যথাক্রমে ৬০,০০০ একর এবং ৮০,০০০ একর জমি সেচ প্রাপ্ত হইবে।

(গ) পরিকল্পনাটির জন্য আনুমানিক ১৭কোটি টাকা ব্যয় হইবে বলিয়া মনে হয়।

(ঘ) পরিকল্পনাটির কাজ শুরু হইবার পর উপযুক্ত অর্থ বরাদ্দ সাপেক্ষ ৭/৮ বছরের মধ্যে সমাপ্ত হইবে বলিয়া আশা করা যায়।

[1-30—1-40 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** এইসব এলাকা থেকে মোট কতজন লোক গৃহচ্যুত হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** নোটিশ চাই।

**শ্রী অনিল মুখার্জি ঃ** বাঁকুড়া এবং পুরুলিয়ার যে সব লোক গৃহচ্যুত হবে তাদের ক্ষতিপূরণ দেবার কথা চিন্তা করা হয়েছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** যারা বাস্তুচ্যুত হবে তাদের ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা তাড়াতাড়ি করব।

**শ্রী অনিল মুখার্জি ঃ** বিগত সরকারের আমল থেকে যে টাকা বহু দিন ধরে পড়ে আছে সে সম্বন্ধে বর্তমান সরকার কী করছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমার কাছে এ বিষয় বাঁকুড়া এবং পুরুলিয়া-এর জনপ্রতিনিধিরা অনেক দরখাস্ত দিয়েছেন। ১২ বছর ধরে অনেকে ক্ষতিপূরণ পায়নি—কংগ্রেস গভর্নমেন্ট দেয় নি। এর জন্য রেকর্ড তৈরি করেছি। আশা করছি এই কমপেনসেশন খুব তাড়াতাড়ি দিতে পারব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** যে টাকা খরচ হবে তার মধ্যে কত টাকা কেন্দ্রীয় সরকার দেবেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** কেন্দ্রীয় সরকার এই টাকার একটা বড় অংশ দেবেন। তবে কত দেবেন তা জানি না।

**শ্রী মহাদেব মুখার্জি :** কংসাবতী থেকে কোন জমিতে পুরুলিয়া জেলায় জল দেওয়া হয়েছে জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** কোন্ কোন্ জমিতে জল দেওয়া হয়েছে তা এখন বলা সম্ভব নয়। তবে, কংসাবতী থেকেই জল দেওয়া হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপার কংসাবতী প্রোজেক্ট থেকে ৮ হাজার একর জমিতে জল দেওয়া হবে, কিন্তু এরকম কোনও প্রোজেক্ট করা হবে কি না যাতে মেদিনীপুর জল পেতে পারে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** যে কমান্ড এরিয়া করা হয়েছে তাতে মেদিনীপুর জেলা এখনও পর্যন্ত অন্তর্ভুক্ত করা হয় নি, তবে চেষ্টা করা হবে।

*298—(Held over)

## Modification of Monopolies and Restrictive Trade Practices Act, etc.

***299.** (Admitted question No. *492.) **Shri Bhola Nath Sen and Dr. Motahar Hossain :** Will the Minister-in-Charge of the Commerce and Industries Department be pleased to state whether the present Government has been sent any proposal to the Centre for modification of the Monopolies and Restrictive Trade practices Act and/or Exchange Regulation Act?

**Dr. Kanailal Bhattacharya :** No.

**Dr. Motahar Hossain :** Will the Hon'ble Minister be pleased to state, how many monopoly houses are working in West Bengal?

**Dr. Kanailal Bhattacharya :** I want notice.

**Dr. Motahar Hossain :** Will the Hon'ble Minister be pleased to state whether these houses have expanded their activities or not, in the last 9 months?

**Dr. Kanailal Bhattacharya :** I require notice.

## ঘাটাল মাস্টার প্ল্যান

*৩০০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৭।) **শ্রী রজনীকান্ত দোলুই :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলায় ঘাটাল মহকুমার জন্য ঘাটাল মাস্টার প্ল্যান নামে একটি প্রকল্প প্রস্তুত হইতেছে; এবং

(খ) সত্য হইলে উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হইয়া কতদিনে কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মন্ত্রী মহাশয় বলবেন কি এই যে ঘাটাল মাস্টার প্ল্যান তৈরি হচ্ছে বললেন এটা কত টাকার প্ল্যান?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এটা ১৪ কোটি ৯১ লক্ষ টাকার প্ল্যান।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এটা কতদিন হবে বলে মনে হয়?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এটা নিশ্চয়ই হবে। যখন টেক আপ করেছি তখন আশা করি এটা করব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ১৯৩০ সাল থেকে এই প্ল্যান তৈরি হচ্ছে এই রকম খবর আমাদের কাছে আছে, আপনি দয়া করে জানাবেন কি কবে থেকে এই ঘাটাল মাস্টার প্ল্যান তৈরি হচ্ছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আপনারা ১০ বছর কাটিয়ে দিয়েছেন এই প্ল্যান তৈরি করতে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কংগ্রেসি আমলে ঘাটালে এই রকম পরিকল্পনা হয়েছিল কি না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** প্ল্যানটা ১০/১২ বছর আগে তৈরি করতে আরম্ভ করেছিলেন, কমপ্লিট করতে পারেন নি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি ঘাটাল মাস্টার প্ল্যানটা যখন কমপ্লিট হবে তখন কতটা জমি বন্যার হাত থেকে রক্ষা পাবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** নোটিশ চাই।

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জবাব দেবেন কি এই ঘাটাল মাস্টার প্ল্যানের কোন্ কোন অঞ্চলকে ইনক্লুড করা হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এটা ডিটেল বলতে গেলে নোটিশ চাই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। আমরা লক্ষ্য করছি মুখ্যমন্ত্রীর আসনে যতীনবাবু বসে আছেন, উনি কি ভাবী মুখ্যমন্ত্রী?

**মিঃ স্পিকার ঃ** দ্যাট ইজ নো পয়েন্ট অব অর্ডার।

**সরকারি টি ভি সেট বিতরণ**

***৩০১।** (অনুমোদিত প্রশ্ন নং *১০১৫।) **শ্রী সরল দেব ঃ** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বামফ্রন্ট মন্ত্রিসভা ক্ষমতাশীল হওয়ার পর বিভিন্ন প্রতিষ্ঠানে টি ভি সেট দেওয়া হইয়াছে কি;

(খ) হইয়া থাকিলে, এই টি ভি সেট দেওয়ার ব্যাপারে বর্তমান সরকারের নীতি কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন বিগত সরকারের আমলে নিয়ম বহির্ভূত উপায়ে যেসব টি ভি সেট দেওয়া হয়েছিল সে সম্পর্কে কোনও ব্যবস্থা গ্রহণ করার কথা এই সরকার চিন্তা করছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** বিগত সরকারের আমলে কলকাতা এবং তার পার্শ্ববর্তী এলাকায় ২১৩টি টিভি সেট দেওয়া হয়েছিল। আমরা অনুসন্ধান করে দেখেছি এর মধ্যে বেশ কিছু টিভি সেট যে উদ্দেশ্যে দেওয়া হয়েছিল সেই উদ্দেশ্য ব্যর্থ হয়েছে এবং যাদের দেওয়া হয়েছিল তাদের সেখানে নেই। সেজন্য তদন্ত করে একটা রিপোর্ট পেয়েছি, তার ভিত্তিতে সো কজ করেছি যে ৬০টি কেন্দ্রে কেন ফেরত দেওয়া হবে না।

**শ্রী সরল দেব ঃ** মন্ত্রী মহাশয় যেসব জায়গায় টিভি সেটের হদিশ পাচ্ছেন না, যাদের সুপারিশে সেই টিভি সেট দেওয়া হয়েছিল তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার কথা ভাবছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** হদিশ পাচ্ছি না এটা নয়, নোটিশ দেওয়া হয়েছে খবর পাবার পর। সেগুলি অন্য জায়গায় গেছে বা কারোর বাড়িতে চলে গেছে কিনা সো কজ হয়ে যাবার ১৫দিন পর যেভাবে তাঁরা উত্তর দেবেন তারপর পরবর্তী কাজ আমরা ঠিক করব।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কার কার বাড়ি চলে গেছে,

এই রকম দু-একটা নাম বলতে পারেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** নাম বলতে পারব না, এই ৬০টির মধ্যে শুনেছি তিন ভাগের এক ভাগ বাড়িতে আছে।

[1-40—1-50 P.M.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই সমস্ত টি ভি সেট যাদের বাড়িতে ব্যক্তিগতভাবে গেছে, তাদের বিরুদ্ধে কি চুরির মামলা দায়ের করার কথা ভাবছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সো কজ যা করা হয়েছে, তার উত্তর পাবার পর আমরা প্রয়োজনীয় ব্যবস্থা নেব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সরল বাবু যে সমস্ত টি ভি সেট পাবার জন্য ক্লাবগুলোকে রেকমেন্ড করেছেন, সেই ক্লাবগুলো টি ভি সেট পাবে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** অবান্তর প্রশ্ন, সরল বাবু আমার কাছে কোনও আবেদন করেন নি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কংগ্রেসি আমলে ২৩০ টি টি ভি সেট দেওয়া হয়েছে। আমি জানতে চাইছি, এর মধ্যে কতগুলো পঞ্চায়েতকে দেওয়া হয়েছিল?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পঞ্চায়েতের হিসাব আমি দিতে পারব না। জেলাভিত্তিক হিসাব আমার কাছে আছে, পঞ্চায়েত ভিত্তিক বলতে পারব না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এন এল সি সি অফিসে টি ভি দেওয়া হয়েছিল কি না এবং কোন কোন ট্রেড ইউনিয়ন অফিসে টি ভি দেওয়া হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** উনি যে প্রশ্নটা করেছেন সঠিক প্রশ্ন করেছেন। এন এল সি সি অফিসে একটা টি ভি সেট ছিল সেটা সম্বন্ধেও আমার সো কজ নোটিশের মধ্যে আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় মন্ত্রী মহাশয় এই মাত্র বললেন যে এন এল সি সি অফিসে টি ভি সেট আছে। মন্ত্রী মহাশয় জেনে শুনে হাউসকে মিসলিড করছেন। আমি এন এল সি সির প্রেসিডেন্ট, আমি বামফ্রন্ট সরকারের কাছে কোনও পিটিশন করিনি, টিভির ব্যাপারে, ওরা যতদিন আছেন করব না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার এই নিবেদন, কোয়েশ্চেন আওয়ারে কোনও পয়েন্ট অব অর্ডার তোলা যায় না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কিছুক্ষণ আগে আমাদের বললেন যে টি ভি গুলো বিভিন্ন ঘরে পাওয়া গেছে, এই ঘরের মালিক কারা?

**মিঃ স্পিকার ঃ** আই ডু নট অ্যালাও ইয়োর সাপ্লিমেন্টারী কোয়েশ্চেন। (তুমুল হট্টগোল)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, ওঁকে বলেছে শুয়োরের বাচ্চা।

**(ভয়েস ঃ— নো, নো।)**

**(আর.এস.পি. বেঞ্চ হইতে ঃ স্যার, ওঁরা জানোয়ার বলেছেন।)**

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমাকে ওঁরা গুন্ডা বলল কেন?

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আমি দেখেছি যখন অমল-বাবু কথা বলেন তখন তার পিছনে তিন চার জন উঠে দাঁড়ান। আবার যখন সত্যবাবু কথা বলছেন তখন তাঁর পিছনে চেঁচালে কি শুনব? আপনারা এক জন করে বলবেন তো। এক সঙ্গে চিৎকার করলে কোনও কথা শোনা যায় না। আপনি অভিযোগ করেছেন, কে বলেছেন বলতে পারেন? আমি প্রসিডিংস দেখব। যদি কোনও মাননীয় সদস্য ইনঅ্যাপ্রপিয়েট ওয়ার্ড বলে থাকেন, আই উইল আস্ক হিম ফার্স্ট টু উইথড্র, যদি তা না করেন তাহলে আমি তা এক্সপাঞ্জ করে দেব। আপনারা এক সঙ্গে উঠে দাঁড়াবেন না, যদি এক সঙ্গে উঠে দাঁড়ান তাহলে আমি চীফ হুইপকে জিজ্ঞাসা করব যে, এক সঙ্গে কত জন বলবে? সত্যবাবু যখনই উঠে দাঁড়ান তখনই তাঁকে ব্যাক করার জন্য তিন জন উঠে দাঁড়ায়। আমি কি বুঝব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, আমার পয়েন্ট অফ প্রিভিলেজ আছে। সেটা কি আমি কোয়েশ্চেন আওয়ারের পরে বলব, না এখনই বলব।

**মিঃ স্পিকার ঃ** কোয়েশ্চেন আওয়ারের পরে বলবেন।

**নতুন ট্যুরিস্টলজ স্থাপন**

*৩০২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৮।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পর্যটন দপ্তরের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের কোথাও নতুন টুরিস্টলজ বা সেন্টার স্থাপনের জন্য সরকারের কোনও প্রস্তাব আছে কি; এবং

(খ) চালু লজ/সেন্টারগুলির মধ্যে কয়টি লাভে এবং কয়টি লোকসানে চলিতেছে?

**শ্রী পরিমল মিত্র :** ১) বেথুয়াডহরীতে একটি ট্যুরিস্ট সেন্টার স্থাপনের জন্য এ বৎসর ১.৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন পর্ষদ এই প্রকল্পটির কাজ করবেন।

২) জলপাইগুড়ি জেলার মালবাজারে ৩৪ নং জাতীয় সড়কের উপর পর্যটকগণের বিশ্রাম ও স্নান-আহারাদির সুবিধার জন্য একটি কেন্দ্র স্থাপন করা হবে। ১.৫০ লক্ষ টাকা পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন পর্ষদকে এ বাবদ এ বৎসরে দেওয়া হয়েছে।

৩) তারাপীঠে তীর্থযাত্রীদের জন্য একটি পর্যটন কেন্দ্র স্থাপনের প্রস্তাব আছে। আগামী বছরে এ বাবদ ১ লক্ষ টাকা ধরা হয়েছে। প্রয়োজনীয় খাস জমি হস্তান্তরের ব্যবস্থাদি গ্রহণ করা হয়েছে।

৪) লালবাগে একটি পর্যটন কেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে। আগামী বছরে এ বাবদ ১ লক্ষ টাকা বাজেটে ধরা হয়েছে।

৫) কলকাতা লবন হ্রদ উপনগরীর ২নং অঞ্চলে একটি জনতা হোটেল ও যুবকাবাস নির্মাণের পরিকল্পনা আছে।

৬) কলকাতার কালীঘাটে তীর্থযাত্রীগণের সুবিধার্থে একটি বিশ্রামাগার সহ আবাসন কেন্দ্র স্থাপনের প্রস্তাব আছে।

৭) হলদিয়াতে একটি পর্যটকাবাস তৈরি করার পরিকল্পনা পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন পর্ষদ গ্রহণ করেছেন।

৮) দিঘাতে আরও অধিক সংখ্যক পর্যটক যাতে ভ্রমণসহ থাকার সুযোগ পান তারজন্য একাধিক শয্যাবিশিষ্ট কমপক্ষে আটটি কুটির তৈরি করার পরিকল্পনা পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন পর্ষদ করেছেন।

৯) বকখালিতে পরিবার পরিজনসহ ভ্রমণরত পর্যটকগণের সুবিধার্থে আরও ৩০-৩২টি শয্যা সংযোজনের পরিকল্পনা পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন পর্ষদ গ্রহণ করেছেন।

১০) কৃষ্ণনগরের নিকট জাতীয় সড়কের উপর পর্যটকগণের স্নানাহার ও বিশ্রামের জন্য একটি কেন্দ্র স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

(খ) পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন পর্ষদের অধীনে বর্তমানে চালু ১৪টি পর্যটন আবাসের মধ্যে বিগত আর্থিক বৎসরে ব্যবসায়িক হিসাবের ভিত্তিতে ৩(তিন) টি আবাসে লাভ এবং ১১(এগার)টি আবাসে লোকসান হইয়াছে।

শুধুমাত্র আয় এবং ব্যয় হিসাব করিলে বিগত আর্থিক বৎসরে ১০(দশ)টি আবাসে

লাভ এবং ৪(চারটি)টি আবাসে লোকসান হইয়াছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** আপনি কি জানাবেন যে জায়গাগুলি বাছাই করা হয়েছে সেগুলি কোন কোন নীতির ভিত্তিতে বাছাই করা হয়েছে?

[1-50—2-00 P.M.]

**শ্রী পরিমল মিত্র :** অনেক কারণে নীতি নির্ধারণ করা হয়েছে, যেমন ধরুন লবণহ্রদে আগেই জমি নেওয়া হয়েছিল এবং সেই জমি আমরা টাকা দিয়ে নিয়েছি, এখনকার সেন্ট্রাল গভর্নমেন্ট জনতা হোটেল তৈরি করবার যে পরিকল্পনা করেছেন, সেটা অনুযায়ী এখানে জনতা হোটেল তৈরি করা হবে এবং সে জন্য আমরা সেন্টার থেকে এড্ চেয়েছি। তারপর হলদিয়াতে একটা পর্যটকবাস তৈরি করা দরকার, তার কারণ হচ্ছে হলদিয়া ডেভেলপ হচ্ছে, যার জন্য পর্যটকরা যাতে সেখানে বাস করতে পারে, সেই জন্য পর্যটকাবাস তৈরি করা হচ্ছে। বেথুয়াডহরীতে একটা ডিয়ার পার্ক আছে, সেই পার্ক-এর ভিতরে লোক ঢুকতে চায়, যদিও সেখানে সাধারণ ভাবে একটা ট্যুরিস্ট লজ্ আছে এবং এখানে প্রচুর পিকনিক স্পট আছে, এখানে যদি তারা ভিতরে ঢোকে তাহলে ডিয়ারের পিছনে হরিণের পিছনে ছোটে সেই জন্য অসুবিধা হয়, সেইজন্য তার পাশে একটা জায়গা নেওয়া হয়েছে এবং সেই জায়গাটা ট্যুরিস্ট লজ্ হিসাবে ডেভেলপ করা হবে এবং সেখানে একটা অবজারভেটরি জায়গা করা হবে, যাতে সাধারণ লোক উপরে উঠে দেখতে পারে। তারপর মুর্শিদাবাদের লালবাগে আমরা জানি বহু লোক যেতে চায়, আমি আমার বিভাগের পুরনো ফাইল দেখলাম যে, সেখানে বিভিন্ন জায়গা আছে যেগুলি সকলে দেখতে যেতে চায়। কিন্তু লালবাগে কোনও থাকবার জায়গা নেই ফলে লোকেদের অসুবিধা হচ্ছে। সেইজন্য লালবাগ আমরা নিয়েছি। কালীঘাটে একটি বিশ্রামাগার সহ আবাসন কেন্দ্র স্থাপন করছি, কারণ সাউথ ইন্ডিয়া থেকে বা বিভিন্ন জায়গা থেকে যাত্রীরা ধর্ম করতে আসে বা মন্দির দর্শন করতে আসে, তারা বিভিন্ন ভাবে এক্সপ্লয়েট হয়, সেইজন্য কালীঘাটের কাছে একটা ধর্মশালা টাইপ করা হবে, সাউথ ইন্ডিয়া বা অন্যান্য জায়গায় গরিব লোকেরা যাতে কিছুটা প্রোটেকশন পায়, সেইজন্য এটা করা হবে। আপনাদের অভিজ্ঞতা আছে দিঘাতে কলকাতা বা তার আশেপাশের এলাকা থেকে বহু লোক যায়। সেখানে শয্যা বিশিষ্ট কুটির আছে তা বাড়াবার চেষ্টা হচ্ছে। তারপর বকখালিতে যে ডর-মিটারি আছে তার সম্বন্ধে অনেক অভিযোগ ছিল যে, পরিবার পরিজন নিয়ে থাকার অসুবিধা, তারা কটেজ্ টাইপ চায়। সেইজন্য ফার্স্ট ফেজে ৩০/৩২টি কটেজ করবার চেষ্টা করা হচ্ছে।

### তথ্য ও জনসংযোগ বিভাগের শিল্পী

*৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৭।) **শ্রী জয়ন্ত বিশ্বাস :** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তথ্য ও জনসংযোগ বিভাগের অস্থায়ী শিল্পী ও কলাকুশলীদের স্থায়ীকরণের জন্য

কোনও ব্যবস্থা সরকার গ্রহণ করছেন কিনা; এবং

(খ) উক্ত বিভাগে প্রতিবন্ধী গুণী শিল্পীদের চাকুরির ক্ষেত্রে অগ্রাধিকার দানের কোনও নীতি গৃহীত হয়েছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** (ক) এই বিভাগের কলাকুশলীদের সমস্ত পদ আগেই স্থায়ী করা হয়েছে এবং সেই সমস্ত পদে কর্মরত কর্মচারিদের প্রায় সকলকেই স্থায়ী নিয়মিত করা হয়েছে। সম্প্রতি শিল্পপদগুলো স্থায়ীকরণ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এসম্পর্কে সরকারি নির্দেশ শীঘ্র বের করা হবে। এরপর কর্মরত শিল্পীদের নিয়মানুযায়ী স্থায়ীকরণ করা হবে।

(খ) না কোনও নীতি গ্রহণ করা হয়নি। তবে, কয়েকজন এই ধরনের শিল্পীর কথা বিবেচনা করা হচ্ছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রী মহাশয় জানাবেন কি, এখানে অস্থায়ী শিল্পীদের সংখ্যা কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আর্টিস্টদের সকলকেই স্থায়ী করা হয়েছে।

## Short Notice Question
## (to which oral answers were given)

### বাঁকুড়া জেলায় কয়লা

*৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬৯ স্বল্পকালীন বিজ্ঞপ্তিতে প্রশ্ন।) **শ্রী অনিল মুখার্জি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলায় কয়লার সন্ধান পাওয়া গিয়েছে;

(খ) সত্য হইলে,—

(১) কতদিন পূর্বে এই সন্ধান পাওয়া গিয়াছে; এবং

(২) এ বিষয়ে রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** (ক) হ্যাঁ।

(খ)(১) কয়েকটি পুরাতন কোলিয়ারীর কথা বাদ দিলে মেঝিয়া ব্লক এলাকার নতুন কয়লাস্তরের সন্ধান জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়া তাহাদের ১৯৭৪ সালের রিপোর্টে উল্লেখ করিয়াছেন। এই রিপোর্ট ১৯৭৫ সালে রাজ্য সরকারের হস্তগত হয়।

(২) এবিষয়ে ঐ কয়লাখনি অঞ্চলকে রেলপথে বাঁকুড়া ও রানীগঞ্জের সহিত সংযোগ

স্থাপনের চেষ্টা করা হইতেছে। এ ব্যাপারে দক্ষিণ-পূর্ব রেলপথ তাহাদের প্রাথমিক জরিপের রিপোর্ট রাজ্য সরকারের কাছে পেশ করিয়াছেন। রাজ্য সরকার বর্তমানে ঐ রিপোর্ট পরীক্ষা করিয়া দেখিতেছেন।

সঙ্গে সঙ্গে খনির কাজের প্রস্তুতি তরান্বিত করার জন্য সেন্ট্রাল মাইন প্ল্যানিং ও ডিজাইন ইনস্টিটিউটকে আরও ব্যাপক কয়লা অনুসন্ধানের কাজ ও ড্রিলিং করিবার জন্য অনুরোধ করিয়াছেন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বিভিন্ন ব্যবস্থা নেওয়া হচ্ছে এই ব্যবস্থার উন্নতি করার জন্য যদিও ১৯৭৪ সালে এটা আবিস্কৃত হয়েছে। আমার প্রশ্ন মন্ত্রী মহাশয়ের কাছে যে এই কয়লা পাবার পর বাঁকুড়া জেলার উক্ত এলাকায় আর কোনও শিল্প গড়ে উঠবে কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা তো স্বাভাবিক। কয়লা যদি পাওয়া যায় বাঁকুড়া জেলায় অনেক শিল্প গড়ে উঠবে। কারণ এই কয়লার আনুমানিক পরিমাণ হচ্ছে ১৮ কোটি টন। অনেক দিন ধরে চলবে এবং অনেক শিল্প গড়ে উঠবে। বাঁকুড়ার চেহারা ফিরে যাবে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, যে কয়লা পাওয়া গিয়েছে সেটা কি উচ্চ মানের কয়লা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** খুব উচ্চ মানের না হলেও আমাদের বাংলা দেশে যে ধরনের কয়লা পাওয়া গিয়েছে সেই রকমই হবে।

*৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৪ স্বল্পকালীন বিজ্ঞপ্তিতে প্রশ্ন।) **শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় এবং শ্রী আবুল হাসনাৎ খান ঃ** গৃহ নির্মাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্ব জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে রাজ্য সরকারি কর্মচারিদের জন্য নির্দিষ্ট সরকারি আবাসনগুলিতে রাজ্য সরকারি কর্মচারী নহেন এমন কিছু বাসিন্দা আছেন,

(খ) সত্য হইলে, কোন কোন স্থানে এইরূপ কতজন বাসিন্দা আছেন;

(গ) তন্মধ্যে ভূতপূর্ব কোনও মন্ত্রীর কোনও আত্মীয় আছেন কি;

(ঘ) থাকিলে, (১) উক্ত ব্যক্তিদের নাম কি;

(২) উহারা কোনও ভূতপূর্ব মন্ত্রীর আত্মীয়;

(৩) উক্ত ব্যক্তিগণ কোনও প্রতিষ্ঠানে কর্ম্মরত এবং উহাদের বর্তমান মাহিনা কত; এবং

(৪) উক্ত ব্যক্তিগণ কোন তারিখে উক্ত ফ্ল্যাটগুলি পাইবার জন্য আবেদন করিয়াছিলেন এবং কোন তারিখে ঐ ফ্ল্যাটগুলির দখল পাইয়াছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** (১) (ক) হ্যাঁ, সত্য।

(খ) কলকাতায় ও আশেপাশে অবস্থিত এস্টেট সম্পর্কে খবর সংগ্রহ করা হয়েছে। আপনাদের বলছি যে খিদিরপুর এস্টেটে ২ জন এবং পশ্চিমবড়িশা, বেহালার এস্টেটে ১ জন, অর্থাৎ মোট ৩ জন। অন্য জায়গার কোনও খবর এখনও পর্যন্ত পাওয়া যায় নি।

(গ) হ্যাঁ।

(ঘ) শ্রী আনোয়ারউল আবেদিন।

(২) শ্রী জয়নাল আবেদিন।

(৩) তৎকালীন সংবাদ অনুযায়ী তিনি নিম্নলিখিত অফিসে কাজ করতেন—দি জেনারেল ইন্ডাস্ট্রিয়াল সোসাইটি লিমিটেড, ইন্ডিয়া এক্সচেঞ্জ প্লেস কলকাতা-১। এঁর মাইনে ছিল মাসিক ৪৫০ টাকা।

(৪) ১৪.৮.৭৪ তারিখে ফ্ল্যাটের জন্য আবেদন করেছিলেন এবং ১৬.৮.৭৪ তারিখের আদেশ অনুযায়ী ফ্ল্যাটটি দখল লইবার জন্য সরকারি অনুমতি পত্র বাহির হইয়াছিল।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** আপনি খিদিরপুরের ফ্ল্যাটে যে তিন জন আছেন তাঁদের নাম কি বলতে পারেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** একটা নাম বললাম আনোয়ারুল আবেদিন, তিনি হলেন আমাদের ভূতপূর্ব মন্ত্রী শ্রী জয়নাল আবেদিনের ভ্রাতা। আর একজন হলেন আমাদের ভূতপূর্ব মন্ত্রী, তাঁর নাম হচ্ছে শ্রী জ্ঞান সিং সোহনপাল।

[2-00—2-10 P.M.]

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি এই যে বে-আইনিভাবে দখল করেছে, তাদের উচ্ছেদের জন্য কি ব্যবস্থা নেবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** তাদের ইতিমধ্যে নোটিশ দেওয়া হয়েছে, সময় দেওয়া হয়েছে, সেই সময়ের মধ্যে না উঠলে পুলিশ দিয়ে ঘাড় ধরে বার করে দেওয়া হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন এই যে উদ্দেশ্য প্রণোদিতভাবে প্রশ্নটা এসেছে, অন্য ফ্ল্যাটে যে বে-সরকারি লোক আছে তাদের খবর নিলেন না কেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** অন্যান্য ফ্ল্যাটেও যারা অবৈধভাবে অন্যায়ভাবে দখল করে আছে, তাদের পুলিশ দিয়ে উৎখাত করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তাদের সম্বন্ধে খবর রাখতে পারলেন না কেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমাদের সরকারি কর্মচারিদের জন্য যে ফ্ল্যাট কলকাতা এবং আশে পাশে আছে, তার তিনটি ক্ষেত্রের মধ্যে দুটির জবাব দিয়েছি আর একটিতে সে সেখানে ছিল, সেখানে থেকে চলে গেছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** খিদিরপুরে দুজনের নাম করলেন, অন্য কোনও বে-সরকারি লোক সেখানে আছেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উদ্দেশ্য প্রণোদিতভাবে শুধু চরিত্র হননের জন্যই এই উত্তরটা দিলেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** চরিত্রই নেই, তার আবার হনন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি তিনি যেখানে আছেন, ন্যায়সঙ্গতভাবে আছেন কিনা, থাকেন কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** যখন ১৯৬৯ সালে যুক্ত ফ্রন্ট সরকারের মন্ত্রী ছিলাম তখন পর্যন্ত ভাড়া বাড়িতে ছিলাম অন্য জায়গায়, এবং যখন সেই মন্ত্রী সভার পতন ঘটে, তার দু' মাস পরে, আমি এই ফ্ল্যাটে যাই।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি তিনি যে দুজনের নাম করলেন, তাদের ফ্ল্যাট দেবার সময় যে কন্ট্রাক্ট বা এগ্রিমেন্ট করা হয়, সেটা মডিফাই করা হয়েছিল কি না?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** কোনও এগ্রিমেন্ট হয়নি, অবৈধভাবে কোনও এগ্রিমেন্ট না করে জবরদখল করেছে এমনি অর্ডার নিয়ে তখন যে হাউসিং মিনিস্টার ছিলেন তার কাছ থেকে অর্ডার নিয়ে সেখানে ঢুকেছে।

## Unstarred questions
## (to which written answers were laid on the Table)

### Petro-Chemical Complex at Haldia

**81.** (Admitted question No. 227.) **Dr. Saswati Prasad Bag :** Will

the Minister-in-Charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) the present position, in details, regarding development of infrastructure for setting up of a petro-Chemical Complex at Haldia with particular reference to (i) road, (ii) power supply, (iii) sweet water supply, (iv) hospital, (v) markets, and (vi) schools and colleges;

(b) the present position of (i) payment of compensation, and (ii) providing a chance to those persons whose lands have been acquired for the said complex?

**Minister in-charge Commerce and Industries Department :** (a) The question of preparing a detailed feasibility report is under consideration of the Advisory Committee for the Haldia Petro-Chemical Complex set up by the State Government. After the detailed feasibility report is prepared and specific requirements are known, the development of necessary infrastructures for the complex will be taken up.

(b) Does not arise at this stage.

**Benami Lands**

**82.** (Admitted question No. 411.) **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-Charge of the Land Utilisation and Reforms and Land and Land Revenue Department be pleased to state the districtwise break-up of the total area of benami lands or lands held in clandestine manner in excess of prescribed ceiling, detected and or recovered during the period from June to December, 1977 and in the corresponding period in 1976 and 1975?

**Minister-in-chagre Land Utilisation and Reforms and Land and Land Revenue Department :** A statement showing the particulars is given as follows :-

**Statement referred to in question No. 82 (Admitted question No. 411)**

Statement showing the districtwise break-up of the total area of benami lands or lands held in clandestine manner in excess of the prescribed ceiling, detected and /or recovered during the period from June to December, 1975, 1976 and in 1977 under the West Bengal Estates Acquisition Act, 1953.

| Name of the district | From June 1975 to December, 1975 (Land in acres) | From June, 1976 to December 1976 (Land in acres) | From June 1977 to December 1977 (Land in acres) |
|---|---|---|---|
| Malda .. .. .. | 54.91 | 125.22 | 17.51 |
| West Dinajpur .. .. | 3,725.34 | 4,312.85 | 315.14 |
| Burdwan .. .. .. | 83.12 | .. | 1,091.88 |
| Bankura .. .. .. | 3,709.36 | .. | 3,474.02 |
| 24-Parganas.. .. .. | 927.22 | 529.69 | 1,495.83 |
| Midnapore .. .. .. | 137.63 | 277.90 | 1,355.38 |
| Murshidabad . .. .. | 154.34 | .. | 12,191 57 |
| Birbhum .. . | 43.32 | 2,986.87 | 973 77 |
| Howrah . .. | . | 39.09 | . |
| Hooghly .. .. . | .. | .. | . |
| Nadia . .. . | . | .. | |
| Cooch Behar .. .. | .. | .. | |
| Jalpaiguri . . .. | .. | .. | . |
| Darjeeling .. .. .. | .. | .. | .. |
| Purulia .. .. .. | 4,680.65 | 2,055.44 | 8,649.73 |
| Total .. | 13,515.89 | 10,327.06 | 29,564.83 |

**Project involving foreign collaboration**

**83.** (Admitted question No.491.) **Shri Bholanath Sen and Dr. Motahar Hossain :** Will the Minister-in-Charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) the details of the involving foreign collaboration approved by

the present Government in West Bengal and or recommended to the Centre by the State Government after July, 1977; and

(b) the details of the projects involving foreign collaboration that are being considered or examined by the present Government as on 31st January, 1978?

**Minister-in-charge of Commerce and Industries Department:** (a) The Government of India is the sanctioning authority. The State Government only recommended the cases to the Centre. After July, 1977, this State Government recommended the following proposals for approval of foreign collaboration:

| Name of the applicant | Date of application for foreign collaboration | Item of manufacture | Date of recom-mendation |
|---|---|---|---|
| 1. Pavi Electrical Industries Pvt. Ltd.—SE, 24-Parganas. | 23-8-77 | Heat Treatment Furnaces, etc. | 12-9-77 |
| 2. Bhartia Electric Steel Co. Ltd.—NA, Calcutta. | 18-11-77 | Alloy Iron Casting | 26-12-77 |
| 3. Machinery Manufactures Corporation Ltd.—NA, Calcutta | 30-11-77 | Micro-processor based Data Processing Equipments. | 4-1-78 |
| 4. Saber Tools Ltd.—NU,Kalyani | 28-11-77 | Industrial Machines Knives and Shear Blades | 28-12-77 |
| 5. West Bengal Industrial Development Corporation—NU, Kalyani (joint sector). | 14-3-78 | Fungsten Filaments, | 14-3-78 |

(b) As on 31st January, 1978, the following two projects involving foreign collaboration are being examined :

| Name of applicant | Date of application for foreign collaboration | Items of manufacture |
|---|---|---|
| 1. Messrs Rosoi Vanaspati Ltd.—NU, Kalyani | 12-8-77 | Furfurol |
| 2. Air-conditioning Corporation Ltd.—NA 24-parganas. | 2-11-77 | Air pollution control equipments |

**Shipyard at Haldia**

**84.** (Admitted question No.499.) **Shri Bholanath Sen and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-Charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the State Government is aware that a high power committee headed by Mr. Vinod B. Seth, M.P., is currently conducting studies in the feasibility of different locations on shipyards and ship repairing yards;

(b) if so,—

(i) whether the case of setting up a shipyard at Haldia has been referred to this Committee, and

(ii) the suggestions/demands if any placed by the State Government before the Committee?

**Minister for Commerce and Industries Department :** (a) No.

(b) (i) and (ii) Do not arise.

**Joint Sector Project**

**85.** (Admitted question No. 505.) **Shri Bholanath Sen :** Will the Minister-in-Charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the West Bengal Industrial Development Corporation ınd/or any other agency set up by the Government has decided to aunch any joint sector project after 20th June, 1977; and

(b) if so,—

(i) the particulars including proposed location, cost and employment ɔotential of the project,

(ii) the names of monopoly houses or multinationals, if any, in-/olved therein,

(iii) the amount proposed to be investment by the financing insti-utions, State Government, joint sector collaboration in these projects, ınd

(iv) in case of foreign collaboration, if any, the terms therefor?

**Minister-in-charge Commerce and Industries Department :** a) Yes, West Bengal Industrial Development Corporation Ltd. executed ın agreement in October, 1977 with Scindia Steam Navigation Co. Ltd SCINDIA) for setting up a new shipping project in West Bengal as a oint venture.

(b) (i) The project estimated to cost about Rs.600 crore, is based ɔn shipping traffic emanating from the new Haldia Port. Employment ɔotential for the project is not yet estimated.

(ii) Messrs. The Scindia Steam Navigation Co. Ltd., a company to which the provisions of the Monopolies and Restrictive Trade Practices Act, 1969, applies, will be the joint sector collaborator for this project.

(iii) The Company to be incorporated will have a share capital of Rs.1.00 crore to be fully subscribed in equal proportion by WBIDC and he SCINDIA Steam Navigation Company. The amount to be invested ɔy the financing institutions has not yet been worked out.

(iv) No foreign collaboration is envisaged.

### Free Text Books

**86.** (Admitted question No. 514.) **Shri Bholanath Sen :** Will the Minister-in-Charge of the Education (Primary, Secondary and Library)

Department be pleased to State—

(a) the total number of text books distributed to the students free of cost during the period from July, 1977 to February, 1978;

(b) the number of such text books in (i) Bengali (ii) English, (iii) Nepali, (iv) Urdu, and (v) Hindi; and

(c) the number of such text books which are proposed to be distributed during the financial year 1978-79?

**Minister for Education (Primary, Secondary and Library) Department :** (a) 10,618,075 copies.

(b) (i) 9,058,514 copies, (ii) 1,499,611 copies, (iii) 59,950 copies and (iv) Nil.

(c) 12,500,000 copies.

### কৃষি বিভাগের কর্মীর চাকরির নিরাপত্তা

৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯১।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রায় বিশ বৎসর ধরিয়া চাকরি করা সত্ত্বেও কৃষি বিভাগের বিভিন্ন স্তরে অসংখ্য কর্মীর নিয়োগ এখনও অ্যাড হক পর্যায়ে রহিয়াছে,

(খ) সত্য হইলে—

(১) এইরূপ কর্মীর সংখ্যা কত, এবং

(২) এইরূপ কর্মীর চাকরির নিরাপত্তাবিধান ও উন্নতিসাধনের নিমিত্ত এ সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বিশ বৎসর ধরিয়া অ্যাড হক ভাবে নিযুক্ত কোনও কর্মচারী কৃষি বিভাগে নাই। তবে ১৯৬১ সাল হইতে কিছু অফিসার 'অ্যাড হক' ভাবে নিযুক্ত রহিয়াছেন।

(খ) (১) প্রশ্ন ওঠে না। তবে ১৯৬১ সাল হইতে বর্তমান সময় পর্যন্ত বিভিন্ন সময়ে বিভিন্ন স্তরে নিযুক্ত অফিসারের সংখ্যা ২১৭।

(খ) (২) এইরূপ কর্মীর চাকরির নিরাপত্তা যে কোনও অস্থায়ী সরকারি কর্মচারীর

**Shri Suniti Chattaraj :** Sir, I did not mention Dinesh Babu personally. I have said against Government.

**Mr. Speaker :** You have mentioned, "Chief Whip should not be allowed to deprive members of their privilege to discuss the motion." That is an aspertion against the Chief Whip.

**Shri Sunit Chattaraj :** Sir, the main allegation in against the Government.

**Mr. Speaker :** The question of main subsidiary does not arises.

## CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

১) স্যাক্সবী অ্যান্ড ফার্মার কারখানায় সংকট—শ্রী সুমন্তকুমার হীরা এবং শ্রী মহঃ নিজামুদ্দিন।

২) কলকাতা সহ পশ্চিমবঙ্গে ব্যাপক লোডশেডিং—শ্রী সুনীতি চট্টরাজ

৩) বীরভূম জেলায় সিদ্ধেশ্বরী সেচ প্রকল্প চালু না করা—শ্রী সুনীতি চট্টরাজ।

৪) বর্তমান সরকারের বিদ্যুৎ বিভাগের শোচনীয় অবস্থা—শ্রী সুনীতি চট্টরাজ

৫) বারাসত রেল স্টেশনে উদ্বাস্তু ও পুলিশের সংঘর্ষ—শ্রী হাবিবুর রহমান, শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী কৃষ্ণদাস রায় এবং শ্রী হাজি সাজ্জাদ হোসেন।

৬) মুর্শিদাবাদ জেলায় নওদা জুনিয়র হাই স্কুলের শিক্ষকগণ দুষ্কৃতকারী দ্বারা ঘেরাও—শ্রী হাবিবুর রহমান।

৭) শিলিগুড়ি শহরে শ্রমিক ধর্মঘটকে কেন্দ্র করে সংঘর্ষ হওয়াব ঘটনা— শ্রী এ.কে.এম হাসানুজ্জামান

আমি বারাসত রেল স্টেশনে উদ্বাস্তু ও পুলিশের সংঘর্ষ বিষয়ের প্রতিলিপি শ্রী হাবিবুর রহমান, শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী কৃষ্ণদাস রায় এবং শ্রী হাজি সাজ্জাদ হোসেন কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

**সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় যদি সম্ভব হয়, আজকে বিষয়ের উপর একটি** বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি** ঃ আমি আজকেই একটি বিবৃতি দিচ্ছি।

Government instructions had been issued to the District Officers, 24-Parganas, and IG of police to ensure that deserters from Dandakaranya are not allowed to proceed to Hasnabad from Barasat and other railway stations in view of the already over-crowding and consequent difficulty at Hasnabad. Accordingly, the Addl. District Magistrate and the Addl. Sp., Barasat, 24-parganas, arranged interception of deserters halting at Barasat Railway Station platform from proceeding to Hasnabad on and from 27.3.78 evening. No deserters could board train on that day. On 28.3.78 there were about three thousand deserters at Barasat Railway Station. By persuasion it was possible to intercept the deserters from boarding Hasnabad locals which left Barasat at 08-30 and 13-10 hrs. When the Hasnabad-bound trains arrived at Barasat Railway Station at 16-00 hrs., some deserters started shouting slogans, asking all to board this train due to leave at 17-30 hrs. Police tried to intercept the deserters. With instigations from some agitators who came from Hasnabad and some local rowdies, all of a sudden the deserters with others started pelting stones at police from all directions. Some of them took lathis and other weapons whichever came handy and attacked the police party. The police did not resort to lathi charge as this would have injured women and children in the congested railway platform. The police force was kept under restraint in spite of grave provocative attack. Shri A.B. Banerjee, DSP., SI-Mahendra, Constable Gurudas Mali had to be admitted to Barasat Subdivisional Hospital. The injuries of Shri Banerjee are serious. SDPO, Barasat, with nine others received minor injuries and had first-aid from Barasat Subdivisional Hospital. Two refugee deserters received injuries in the melee and were admitted in Barasat Hospital. Most of the others left by the other train for Hasnabad.

Over the incident a complaint has been lodged at Bongaon GRPS under sections 147/148/149/325/353/337/307/IPC.

The report appearing in a section of the press alleging lathi charge by the police is not correct. However, as per Government instructions interception of the refugee deserters from Dandakaranya at Barasat will continue.

*Pursuant to the above, the following action are proposed :*

Transit camps will be opened at places other than Hasnabad where the refugees who have already arrived will be shifted as far as possible. In these camps the refugees will be provided with relief against work as far as practicable. The scale of relief will be two kgs. of wheat and one rupee per adult. Milk distribution should be arranged for the children. Necessary expenditure for this purpose should be met from the budget of the Relief Department.

An Additional SDO will be posted at Hasnabad to maintain law and order and for co-ordinating health, water supply and other measures. Officers and staff to the extent necessary should be provided at the Transit Camps.

Relief in the Transit Camps will be arranged by the Relief Department, while the movement etc. to these camps will be arranged by the Rehabilitation Department. Health Department will arranged the sinking of tubewels and necessary public health and medical measures

A sum of Rupees five lakhs per transit camp may be placed at the disposal of the District Magistrate concerned for contingent expenditure.

Instruction will be issued to the local police to stop all attempts by the refugees to move to the subdarbans

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে সভার পূর্বে এই বিষয়টা উত্থাপন করতে চেয়েছিলাম। আমি মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি, তিনি এই ব্যাপারে একটা বিবৃতি দিয়েছেন। কিন্তু সংবাদপত্রে যে বিবরণ প্রকাশিত হয়েছে, তার পরে মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিলেন তাতে কিন্তু আমাদের দুশ্চিন্তার নিরসন হয়নি। প্রথমত দেখছি যে পুলিশ এবং উদ্বাস্তুদের মধ্যে সংঘর্ষে ৫০জন লোক আহত হয়েছে। তাদের কি অবস্থা, সেটা আমরা বুঝতে পারছি না। এতবড় একটা ঘটনা ঘটল, কিন্তু সরকারি তরফে ব্যবস্থা পর্যাপ্ত আছে বলে মনে হচ্ছে না। দ্বিতীয়ত সংবাদপত্রে যেভাবে খবর বেরিয়েছে। আজকে দেখা যাচ্ছে একজন মন্ত্রীর সঙ্গে মুখ্য সচিবের মত বিরোধ দেখা দিয়েছে, ব্যাপারটা অত্যন্ত গুরুতর—

**মিঃ স্পিকার ঃ** মিনিস্টারের স্টেটমেন্টের পর আলোচনা হয় না। এটা একটা আর্জেন্ট মেনশনের আকারে এসেছে, মিনিস্টার উত্তর দিয়েছেন। তারপর আর কোনও আলোচনা করার স্কোপ নেই।

[3-00—3-10 P.M.]

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হাউসের শুরুতে একটা কথা আপনার কাছে বলছিলাম।

**মিঃ স্পিকার ঃ** আপনি তো হাউসের দৃষ্টি আকর্ষণ করেছেন এবং ব্যাপারটার প্রতি হাউসের দৃষ্টি আকর্ষিত হয়েছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** আপনি যদি বলেন তাহলে আমি বসে পড়ব, তবে ব্যাপারটা খুব গুরুতর কাজেই আমাকে ১ মিনিট বলতে দিন। আমাদের অর্থমন্ত্রী কালকে কটাক্ষ করে বলেছেন অন্যান্য জায়গায় জনতা দলের সঙ্গে সি পি এম—এর সংঘাত হয়েছে তাই তাঁরা তার সঙ্গে উদ্বাস্তুর ব্যাপারটা এনেছেন। আমি জানতে চাই এই নাগরিক সমিতি কারা?

**মিঃ স্পিকার ঃ** খবরের কাগজে বেরিয়েছে বলে আপনি বলছেন। আপনি মেনশন না করলেও অন্য লোক এই ব্যাপারে কলিং অ্যাটেনশন নোটিশ দিয়েছেন এবং তার উপর বিবৃতিও দেওয়া হয়েছে। কাজেই এর উপর আর কোনও আলোচনা চলে না, আপনি আমাকে ক্ষমা করুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি কারণ আপনি অনেকগুলো কলিং অ্যাটেনশনের মধ্যে যে সাবজেক্টের উপর মন্ত্রী মহাশয় স্টেটমেন্ট দিলেন সেটা সিলেক্ট করেছেন। আপনি যে বিষয়টা চুজ করেছেন সে সম্পর্কে আমাদের এখান থেকে অ্যাডজোর্নমেন্ট মোশন দেওয়া হয়েছে। আমরা মনে করি এই সমস্যা একটা মানবিক সমস্যা।

**মিঃ স্পিকার ঃ** ইফ ইউ রেইজ পয়েন্ট অব অর্ডার এভরি টাইম হাউ ক্যান আই প্রসিড উইথ মাই বিজনেস?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি জানি এই হাউসের নিয়ম হল কলিং অ্যাটেনশনের উত্তর দেবার পর সেই বিষয় নিয়ে আর আলোচনা চলে না। তবে আপনার কাছে আমার নিবেদন হল, যেহেতু এই ব্যাপারটা একটা সিরিয়াস ব্যাপার সেহেতু আপনি এই বিষয়টা নিয়ে আমাদের ২ ঘন্টা আলোচনা করার সুযোগ দিন।

**মিঃ স্পিকার ঃ** ইউ ক্যান্ট রিওপেন দি ম্যাটার এগেন অ্যান্ড এগেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এরকম একটা সিরিয়াস ব্যাপারে আপনি যদি আমাদের বলবার অধিকার না দেন তাহলে তার প্রতিবাদে আমরা ওয়াক আউট করতে বাধ্য হচ্ছি।

## *MENTION CASES*

*(At this Stage the Members on the Congress Banches walked out of the chamber)*

**শ্রী রজনীকান্ত দোলুই** ঃ মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাটা ইন্ডিয়া লিমিটেডের ১২ হাজার কর্মী ৯-৩-৭৮ তারিখ থেকে তাদের ন্যায়সঙ্গত দাবির ভিত্তিতে ধর্মঘট চালিয়ে যাচ্ছে। এই ব্যাপারে মালিক পক্ষ এবং সরকার উভয়েই নীরব। এই ধর্মঘটের ফলে ১২ হাজার কর্মচারীর বাড়িতে প্রায় ৬০ হাজার তাদের ফ্যামিলি মেম্বার্স যারা রয়েছে তারাও এফেকটেড হচ্ছে। আমার অনুরোধ হচ্ছে ইমিডিয়েটলি যেন এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হয়। এই বাটা ইন্ডিয়া লিমিটেড একটা বিদেশি কোম্পানির অধীনে রয়েছে কাজেই একে অবিলম্বে টেকওভার করা হোক। এবং সেখানকার শ্রমিকদের ন্যায়সঙ্গত দাবিদাওয়া যেগুলো রয়েছে সেটা অবিলম্বে পূরণ করা হোক।

**ডাঃ গোলাম ইয়াজদানি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মালদহ জেলার চাচল থানায় চাচল বলে একটা পরীক্ষা কেন্দ্র রয়েছে স্কুল ফাইনাল ছেলেদের জন্য। গভর্নমেন্টের নীতি হচ্ছে হোম সেন্টার পরীক্ষা দিতে পারবেন এবং সেইজন্য চাচল স্কুলের ছেলেদের জন্য সেন্টার ঠিক হয়েছে আর ডি গার্লস স্কুল। ওখানে কোনওদিন কোনও রকম গোলমাল হয়নি অথচ কি জানি কোনও অজানিত কারণে সেই সাবভেনু পরিবর্তন করা হল। গভর্নমেন্টের নীতি অনুসারে এই সাব-ভেনু পরিবর্তন করার কি কারণ থাকতে পারে আমি বুঝতে পারছি না। সেখানে যেতে ছাত্রদের খুবই অসুবিধা হবে কারণ গাড়ির কোনও ব্যবস্থা নেই। এখানে ছাত্রসংখ্যাও বেশি নয়, মাত্র ২৬টি ছেলে পরীক্ষা দেবে। তাদের নীতি অনুযায়ী সাব-ভেনু যেটা ছিল সেটা কেন অন্য জায়গায় ট্রান্সফার করা হল আমি বুঝতে পারছি না। ৪ তারিখ থেকে পরীক্ষা আরম্ভ হবে কাজেই অনুরোধ জানাচ্ছি এই সেন্টারটা বদল করে আগের সেন্টার করে দিন।

**শ্রী জয়কেশ মুখার্জি** ঃ মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সে বিষয়টা হচ্ছে হাওড়া-আমতা যে রাস্তা আছে তার উপরেই ডোমজুড় হাসপাতাল আছে এবং এই রাস্তায় প্রচুর যানবাহন চলাচল করে এবং প্রায়ই দুর্ঘটনা হচ্ছে। কিন্তু এখানে তাদের ঠিকমতো ওষুধ ও চিকিৎসা করা সম্ভব হয় না। অধিকাংশ সময়ে তাদের স্থানান্তর করার দরকার হয়ে পড়ে কলকাতায় কিম্বা হাওড়ার হাসপাতালে। কিন্তু সেখানে কোনও অ্যাম্বুলেন্স নেই যারজন্য বহু অসুবিধা হচ্ছে। অবিলম্বে যাতে সেখানে একটা অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করা হয় তারজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[3-10—3-20 P.M.]

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা ব্যাপারে আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার মহম্মদ বাজার ব্লকের পঞ্চায়েত এক্সটেনশন অফিসার অবসর নেন এবং অবসর নেওয়ার পরে তিনি ঐ ব্লকেই একজন প্রাক্তন এম.এল.এ.র কাঠে চাকরি নিয়েছিলেন, এখন চাকরি নেই, কিন্তু গত জানুয়ারি মাস থেকে তাকে এখানে পুনর্নিয়োগ করা হয়েছে। সেখানকার লোকরা সন্দেহ প্রকাশ করছে যে সে ওখানে থাকলে আগামী যে পঞ্চায়েত নির্বাচন হবে তা নিরপেক্ষভাবে বা সুষ্ঠুভাবে হবে না। সেইজন্য এই ব্যাপারে আমি পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অজয়কুমার দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধামে কৃষি বিভাগের মন্ত্রী এবং সেচ বিভাগের মন্ত্রী মহাশয়দের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগের ডিভিসির ১৮ নং ক্যানেল জল নিকাশের জন্য করা হয়েছিল। এই ক্যানেল দিয়ে চাষীদের চাষের জল সরবরাহ করা হয় না। অথচ দেখা যাচ্ছে সেখানে চাষীদের উপর জলকর চাপানো হচ্ছে এবং এখন সার্টিফিকেট ইস্যু করে তাদের উপর চাপ দেওয়া হচ্ছে। গরিব চাষীদের অন্যায়ভাবে জুলুম করে তাদের গরু ছাগল নিয়ে যাওয়ার ব্যবস্থা হচ্ছে। আমি সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবি রাখছি যে তিনি এটা তদন্ত করুন। কারণ এটা ইরিগেটেড ক্যানেল নয়, ড্রেনেজ ক্যানেল। যার ফলে বর্ষার সময় চারিদিকে জলে ভেসে যায় চাষীরা বাস করতে পারে না। অথচ এই ক্যানেলের চারধারে যেসব চাষী আছে তাদের উপর কর ধার্য হচ্ছে। এটা ঠিক মড়ার উপর খাঁড়ার ঘা দেওয়া হচ্ছে। তিনি অবিলম্বে এটা বন্ধ করুন এই দাবি রাখছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রী এবং ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে গ্রামাঞ্চলে, আমার এলাকায় এবং সর্বত্র পশ্চিমবঙ্গে দেখছি যে খাজনা আদায় এবং কৃষিঋণ আদায় করার জন্য সরকারের তরফ থেকে চাষীদের উপর জোর জুলুম চালাচ্ছে। ইন্দিরা গান্ধীর জরুরি অবস্থার সময় যেমন জোর জুলুম চালানো হয়েছিল খাজনা ও কৃষিঋণ আদায় করার জন্য ঠিক সেই অবস্থা হচ্ছে। সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** প্লিজ টেক ইয়োর সিট, আপনি তো মেনশন করছেন না, সাধারণভাবে আলোচনা করছেন। কোনও ঘটনা উল্লেখ করুন, আপনি কোথাকার কথা বলছেন, It is about West Dinajpur? It is about 24 Parganas? আপনি যদি কোনও ঘটনা না উল্লেখ করেন তাহলে আমি কোন ডিপার্টমেন্টে পাঠাব বলুন?

**শ্রী সমরেন্দ্রনাথ সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার একটা ঘটনা আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের নজরে আনছি। নদীয়া জেলা বাংলাদেশের সীমান্তে অবস্থিত। আমরা

দীর্ঘদিন ধরে লক্ষ্য করছি সেখানে ব্যাপকভাবে গরু চুরি হচ্ছে এবং ডাকাতি হচ্ছে। এই ঘটনা দীর্ঘদিন ধরে হচ্ছে বলে সীমান্তবর্তী এলাকার হিন্দু-মুসলমান সকলেই অত্যন্ত ভীত সন্ত্রস্ত হয়ে পড়েছে। ৪ঠা হতে ১০ই মার্চ তারিখের মধ্যে ৩ টা ডাকাতি হয় এবং তার ফলে দুজন গ্রামবাসী নিহত হয় এবং ১জন ডাকাত নিহত হয়। এই জায়গাটা বি এস এফ-এর পঃবঃ পুলিশ এখানেও টহল দিতে পারে না নিয়ন্ত্রিত এলাকা এবং পুলিশ এই জিনিস বন্ধ করতে পারছে না। কাজেই আমি এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নিতে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী হারানচন্দ্র হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার সাঁকরাইল থানায় হুগলি নদীর বাঁধ ভাঙ্গতে শুরু করেছে। সেখানে যদি অবিলম্বে বাঁধের ব্যবস্থা না হয় তাহলে আগামী বছর চাঁচল, সাঁকরাইল, জগৎবল্লভপুর এলাকায় বন্যা দেখা দেবে বলে আমি মনে করছি। আমি সেচমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি তিনি অবিলম্বে এই বাঁধ বাঁধবার জন্য ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া শহরে নাসোপাড়া হইতে তেলকল পাড়া যাইবার রাস্তার(পুরুলিয়া—হুড়া রোড) মাঝখানে রেললাইন অতিক্রম করায় এপাড়া থেকে ওপাড়া যাবার সময় প্রায়ই আধঘন্টা পর্যন্ত লোককে আটক থাকতে হয়। এই রাস্তায় রেললাইনের উপর ওভারব্রিজ তৈরি করার পরিকল্পনা প্রায় ১০ বছর থেকে অচল অবস্থায় পড়ে আছে। এই কাজ তরান্বিত করার জন্য আমি পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি আদ্রা রেলওয়ের সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার ও পুরুলিয়া হাইওয়ে ডিভিসন-এর একজিকিউটিভ ইঞ্জিনিয়ার এবং আমি সকলে মিলে একটা প্ল্যান তৈরি করা হয়েছে। এজন্য কিছু জমি অধিগ্রহণ আবশ্যক এবং কাজ শুরু করার জন্য আদেশ দেওয়া একান্ত আবশ্যক। এই ব্যাপারে বিভিন্ন সময় জনসাধারণের তরফ থেকে আবেদন নিবেদন এবং আন্দোলন করা সত্ত্বেও কোনও সুরাহা আজ পর্যন্ত হয় নি। কাজটা সম্পন্ন হলে জনসাধারণের একটা সমস্যার সমাধান হবে। আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে কাজটি তরান্বিত হয়।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার একটা স্বাস্থ্যকেন্দ্রে কিছুদিন আগে একটি রোগী অ্যাম্বুলেন্স-এর অভাবে মারা গেছে। কাজেই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি পূর্বে যেভাবে দূর গ্রাম থেকে রোগীদের স্বাস্থ্যকেন্দ্রে আনা হত সেই ব্যবস্থা যেন করা হয়।

**শ্রী কালিদাস বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই ২৪ পরগনার জেলার গোসাবা থানায় কংগ্রেসি মস্তান, পুলিশ এবং জোতদারদের কথা মুখ্যমন্ত্রীকে জানানো হয়েছে। ওই থানার বড়মোল্লাখালী গ্রামের আব্দুল মজিদ মোল্লার সঙ্গে গ্রামবাসীদের বিরোধকে কেন্দ্র করে যে ঘটনা ঘটেছে তার পরিপ্রেক্ষিতে তার বাড়িতে একটি

পুলিশ ক্যাম্প বসানো হয়েছে। মসজিদ মোল্লার প্ররোচনায় পুলিশ গ্রামবাসীদের ভয় দেখাচ্ছে এবং পুলিশ ক্যাম্প বসার ফলে মজুরি বৃদ্ধি আন্দোলন, গণতান্ত্রিক আন্দোলন সব বন্ধ হয়েছে। আমার আবেদন হচ্ছে অবিলম্বে সেখান থেকে পুলিশ ক্যাম্প সরানো হোক।

**শ্রী সুকুমার মন্ডল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করি। নদীয়া জেলার হাসখালি ব্লক, দুর্গাবাড়ি গ্রামে ২৭ তারিখে ভয়াবহ অগ্নিকান্ডের ফলে ৩০টি বাড়ি ভস্মিভূত হয়েছে, বাড়ির মালিকেরা অত্যন্ত অসুবিধার মধ্যে আছে, অবিলম্বে যাতে তাদের ত্রাণের ব্যবস্থা হয়, তার জন্য আমি মাননীয় ত্রাণমন্ত্রীকে অনুরোধ করছি।

[3-20—4-00 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, আজকে আনন্দবাজার পত্রিকার প্রথমপৃষ্ঠায় একটা খুব উদ্বেগজনক খবর প্রকাশিত হয়েছে ঃ "ডাকাতি মস্তানি করব।" আমরা চুরি ডাকাতি করব। মস্তানি করব। আপনাদের বাধ দেওয়া চলবে না। এই সব স্লোগান দিতে দিতে মঙ্গলবার দিন দুপুরে উল্টোডাঙ্গা এলাকার গুরুপদ সরকার লেনের এক ভিজিলেন্স পার্টি অফিসে একদল সশস্ত্র যুবক আক্রমণ চালায়। তাদের বোমায় ঐ অফিসের দুই যুবক আহত হন। তাদের আর জি কর হাসপাতালে স্থানান্তরিত করা হয়। বোমা, বড, পাইপগান ইত্যাদি অস্ত্রে সজ্জিত হয়ে আক্রমণকারীরা বোমা ছুড়তে ছুড়তে চলে যায়। পুলিশ কাউকে ধরতে পারেনি।" এরা কারা? আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আমরা কোন রাজত্বে বাস করছি?

**শ্রী কৃপাসিন্ধু সাহা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এক গরিব সরকারি কর্মচারীর ছেলে শ্রীমান পার্থ চক্রবর্তী একজন কৃতী ছাত্র, সে কবিতা লিখতে পারে, খেলাধূলা করতে পারে, ক্লাশে প্রথম হয়, তার এমন রোগ হয়েছে যে তার চিকিৎসা ভারতবর্ষে করা যায় না। সে বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, তিনি সহানুভূতির সঙ্গে দেখবেন বলেছেন, কিন্তু স্বাস্থ্য দপ্তর থেকে এখন পর্যন্ত কোনও সাড়া শব্দ নাই, আজকে প্রায় দু' মাস হতে চলেছে, খোঁজ খবর পাওয়া যায় না। স্বাস্থ্য দপ্তরের মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যাতে ভারতবর্ষের এই জাতীয় কৃতি ছাত্র মৃত্যুর দিকে না এগিয়ে যায়, সে বিষয়ে দৃষ্টি দেবেন।

**শ্রী বঙ্কিমবিহারী পাল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি—মেদিনীপুর জেলা হাসপাতালে একটি সেবিকা শিক্ষণ কেন্দ্র আছে। তাতে নতুন নতুন শিক্ষার্থীরা ও স্টাফ নার্স থাকেন এবং এই কেন্দ্রটি জেলা হাসপাতালের মধ্যে অবস্থিত। এই কেন্দ্র ভবনটির কোনও বাউন্ডারি ওয়াল নাই। দিবারাত্র ঐ কেন্দ্রের চতুর্দিক দিয়ে মানুষের গমনাগমন হয়ে থাকে। এমন কি রাতের দিকেও।

*ঐ কেন্দ্রটির জানালা রাস্তার দিকে থাকায় শিক্ষার্থীনীগণ ও স্টাফ নার্স কেউ জানালা* খুলে একটু জিরোতে বা ঘুমুতে পারেন না। বহিরাগত লোকদের নানা বিদ্রুপের জন্য। তাই অনুরোধ অবিলম্বে এই এন টি সি-র চতুর্দিকে একটি বাউন্ডারি ওয়াল তৈরি করে তাঁদের একটু শান্তিতে বাস করতে সাহায্য করুন।

আর একটি নিবেদন স্বাস্থ্য দপ্তর থেকে গ্রাম গ্রামান্তরে নতুন মহিলাদের ধাত্রী বিদ্যায় শিক্ষিত করে গ্রামে গ্রামে মায়েদের সাহায্য করার প্রকল্প নিয়েছেন। আমার নিবেদন মেদিনীপুর রেড ক্রস হাসপাতালে প্রতি বছর ৮/১০ জন করে শিক্ষার্থীনিদের ধাত্রী বিদ্যায় শিক্ষা দিয়ে পারদর্শিনী করা হচ্ছে, অথচ তাদের চাকুরি কোথাও জুটছে না। তাই স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ, দয়া করে এইসব শিক্ষার্থিনীদের যদি আপনার ঐ প্রকল্পে নিয়োগ করেন তবে নতুন করে ধাত্রী বিদ্যা তাদের শেখাতে হবে না, এটা সরকারের সুবিধা, অন্য দিকে তারা একটা চাকরি পেয়ে অন্ন সংস্থান করতে পারবে।

**শ্রী কৃষ্ণদাস রায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বাঁকুড়া জেলার ইন্দাস ব্লক একটা গুরুতর হত্যাকান্ডের ব্যাপারে আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ৩-৩-৭৮ তারিখে সোমেন নামে একটা ছেলেকে সেখানে গুরুতরভাবে জখম করে ব্লকের যে বি.ডি.ও তার বাসার পশ্চাতের দিকে ফেলে দেওয়া হয়। থানা সেখান থেকে ৫০ কি ১০০ গজ দূরে হবে। এই বিষয়ে অবগত হয়েও থানার লোকেরা কিছু করে না। ছেলেটা বাঁকুড়া হাসপাতালে মারা যায় এবং সেখানে সন্ত্রাসের রাজত্ব বিরাজ করছে। সেকেন্ড অফিসার এসে ব্লকের এ.ই.ও এবং অন্যান্য সরকারি কর্মচারীকে গ্রেপ্তার করছে এবং ওভারসিয়ার এখনও পলাতক আছেন। এই অবস্থা সেখানে। ওখানে যে সন্ত্রাস বিরাজ করছে সে সম্বন্ধে ওখানকার নাগরিক কমিটির একটা স্মারকলিপি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীকে দিতে চাই এবং ও সির এই নির্মম ব্যবহারের প্রতিকারের জন্য উপযুক্ত তদন্ত চাই এবং যে নাকি রক্ষার ব্যবস্থা করেছিল তাকে টেলিগ্রাম করে ট্রান্সফার করা হয়েছে। নাগরিকবৃন্দ তার প্রতিবাদ করছেন, আমি তার কপি আপনাকে দিচ্ছি।

**মিঃ স্পিকার :** আপনি দিন, আমি পাঠিয়ে দেব।

**শ্রী হাবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে মুর্শিদাবাদের নওদা জুনিয়ার হাই স্কুলে কতিপয় শিক্ষককে বামফ্রন্ট সরকার বেআইনিভাবে ছাঁটাই করেছিল। তারা আইনের আশ্রয় নেয় এবং হাইকোর্টের একটি অর্ডার পায়। গত ২৩-৩ তারিখে সেই স্কুলে তারা যখন কাজ করতে যান সেখানকার আর এস পির গুন্ডাবাহিনী বোমা, ছোরা, পাইপগান প্রভৃতি মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে .........

**মিঃ স্পিকার :** তাদের গায়ে কি আর এস পি লেখা ছিল?

**শ্রী হবিবুর রহমান :** তারা আর এস পি জিন্দাবাদ স্লোগান দিচ্ছিল।

**মিঃ স্পিকার ঃ** ডাকাতরা যদি স্লোগান দেয় আর এস পি জিন্দাবাদ তাহলে তারা আর এস পি হয়ে যাবে।

**শ্রী হবিবুর রহমান ঃ** তারা অস্বীকার করুন—আর এস পি নয় বলে—তাহলে হয়ে যাবে। তারা মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে শিক্ষকদের উপর আক্রমণ চালায়। পুলিশ সেখানে গিয়ে সেই গুন্ডাবাহিনীকে ছত্রভঙ্গ করার জন্য ১০ রাউন্ড গুলি চালায়, তবু তারা ছত্রভঙ্গ হয় নি। তারপর পুলিশ গিয়ে সেই শিক্ষকদের উদ্ধার করে। প্রধান শিক্ষক তিনি সাংঘাতিকভাবে আহত হন। ও সি তাকে হেফাজতে নিয়ে হাসপাতালে নিয়ে যান। সেখানে দুস্কৃতকারীরা পুলিশকে আক্রমণ করে এবং পুলিশের ও সি নিজে সেখানে ছিলেন। আমাদের এক্স এম এল এ নাসিরুদ্দিন খানকে তারা আহত করে। আমার মূল বক্তব্য হচ্ছে গুন্ডারা এই রকম কাজ করল, অথচ তাদের চাপে পড়ে আমাদের এক্স এম এল এ নাসিরুদ্দিন খানকে অ্যারেস্ট করা হল। এর ফলে সেখানে সন্ত্রাস বিরাজ করছে। মানুষ গ্রামে থাকতে পারছে না। তাই আপনার মাধ্যমে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি গ্রামে যাতে শান্তি ফিরে আসে এবং এর উপযুক্ত তদন্ত করা হোক এবং দুস্কৃতকারীরা যাতে শাস্তি পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৪ পরগনা জেলার বারাসাত মহকুমার পানসিলা গ্রামে এবং দেগঙ্গা থানার ওয়াই সেতু গ্রামে দুটো সাব হেলথ সেন্টার অনেকদিন পূর্বে নির্মিত হয়ে পড়ে আছে। কিন্তু সাব হেলথ সেন্টার চালু হচ্ছে না। আমি ডিস্ট্রিক্ট মেডিক্যাল অফিসার এবং সাব-ডিভিসন্যাল মেডিক্যাল অফিসারকে বলা সত্ত্বেও এই হেলথ সেন্টারের উদ্বোধন হচ্ছে না। এই হেলথ সেন্টারের যাতে উদ্বোধন হয় সেইজন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে আগে বলেছিলাম যে অত্যন্ত জরুরি পয়েন্ট অফ অর্ডার আছে।

**মিঃ স্পিকার ঃ** আবার শুরু করব তখন বলবেন। এখন বিরতি দেব। আরও অনেকে বলেছেন। এখন কোয়েশ্চেন পয়েন্ট অফ প্রিভিলেজ ইত্যাদি হল। নেক্সট বিজনেসের আগে তুলতে পারেন।

**শ্রী মতীশ রায় ঃ** স্যার, আমার একটা বিষয় ছিল।

**মিঃ স্পিকার ঃ** বিরতির পর বসলে এইসবগুলো শুনব। কিন্তু আমাকেও সময় দিতে হবে। হাউস শেষ হতে রাত্রি ১০টা ১১টা হয়ে যেতে পারে।

এখন বিরতি আবার আমরা ৪টের সময় মিলিত হব।

(At this Stage the House was adjourned till 4-00 P.M.)

[4-00—4-10 P.M.] (After recess)

## (POINT OF ORDER)

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কাল আলোচনা প্রসঙ্গে মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি যখন বক্তৃতা করছিলেন সেই বক্তৃতা প্রসঙ্গে তিনি কতকগুলি অপ্রাসঙ্গিক এবং অবমাননাকর উক্তি করে গিয়েছিলেন যে উক্তি আমি মনে করি প্রসিডিংস থেকে এক্সপাঞ্জ হওয়া উচিত। বিশেষ করে শ্রদ্ধেয় জননেতা ও মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু সম্পর্কে বলা হয়েছে যে যখন জরুরি অবস্থা ছিল সেই সময় তিনি ইন্দিরা গান্ধীর সঙ্গে দেখা করে নতি স্বীকার করে এসেছেন, এই রকম অসত্য কথা বাপুলি মহাশয় বলেছেন। স্যার, আপনি দয়া করে নিজে মিনিটস পড়ে দেখে যদি দেখেন এই রকম উক্তি আছে তাহলে সেটা এক্সপাঞ্জ করে দেবেন। কারণ এই রকম উক্তি একজন চীফ মিনিস্টারেব বিরুদ্ধে যদি লিপিবদ্ধ হয়ে যাবে সেটা মিনিটস থেকে এক্সপাঞ্জ হওয়া উচিত বলে মনে করি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** স্যার, মাননীয় সদস্য কমল সরকার যে প্রস্তাব করলেন আমি সেটা সমর্থন করে বলছি যে এটা এক্সপাঞ্জ করা দরকার। কারণ এই রকম জিনিস হাউসে চলতে পারে না।

**মিঃ স্পিকার ঃ** এই জিনিসটা আপনি যেটা বললেন আমি দেখব। চীফ মিনিস্টার আনফরচুনেটলি কালকে উপস্থিত ছিলেন না। তাঁর পার্সোনাল এক্সপ্ল্যানেশন দেওয়ার থাকলে দিতে পারেন। অবশ্যই আমি এটা দেখব এবং এ সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করব।

## PERSONAL EXPLANATION

**শ্রী অজয়কুমার দে ঃ** মিঃ স্পিকার স্যার, অন এ পয়েন্ট অফ পার্সোনাল এক্সপ্ল্যানেশন। বর্গাদারদের মধ্যে স্বল্প মেয়াদী ঋণ দেওয়ার ব্যাপারে বর্গাদার সার্টিফিকেট দেওয়া সম্বন্ধে মাননীয় কৃষি মন্ত্রী বিভিন্ন সময়ে বিভিন্ন উক্তি করে বিভ্রান্তির সৃষ্টি করেছেন। গত ৩-১-৭৭ তারিখে আমি একটা চিঠি পাই যে বর্গাদার সার্টিফিকেট সাধারণত এম এল এদের দেওয়া চলবে। এই সার্টিফিকেট ইস্যু করতে আমি অস্বীকার করি। কারণ আমি বেশ ভাল করে বুঝেছি যে এতে জেনুইন বর্গাদারের স্বার্থ হানি হতে পারে তারা হয়ত প্রতারিত হতে পারে। এম এল এরা এইভাবে সার্টিফিকেট দিতে পারে না এবং এটা এভাবে দেওয়াও ঠিক কি না। তাতে বর্গাদারের স্বার্থ ক্ষুন্ন হতে পারে লিটিগেশন আসতে পারে। এই বিষয় নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় রাজনীতি টেনে এনেছেন। আমি একটা চিঠি ডেপুটি সেক্রেটারির কাছ থেকে পেলাম—একটা [illegible]

রিভাইজড অর্ডারে পরিষ্কার বলা আছে। After careful review of this provision of the said G.O. the Governor has now been pleased to order in partial modification of the aforesaid sub-para(b) of para (2) of G.O.No. 1922-Inpt.dated 3-11-77 that henceforth the unrecorded bargadars applying for short-term loan for the purpose of agricultural inputs will not have to produce certificates from the local M.L.A. or his duly authorised representative and all such applications for loans from unrecorded bargadars will be consiered and disposed of finally and expeditiously at meetings of the Block Committees. এই কথা বলার পরে ২০শে জানুয়ারি গভর্নমেন্ট অর্ডার বেরল। তারপর আবার বিরত করে উক্তি ৬ই মার্চ আনন্দবাজারে বলছেন, কেবল স্থানীয় নয়, জেলার যে কোনও এম এল এ বর্গাদার সার্টিফিকেট দিতে পারবেন। আগে শুধু স্থানীয় বিধানসভা সদস্য ওই সার্টিফিকেট দিতে পারতেন। সম্প্রতি আরামবাগ এলাকার এম এল এ অজয় দে বর্গাদার সার্টিফিকেট দিতে অস্বীকার করায় পুরানো আদেশ বদলাতে হল। এই কথা একেবারে অসত্য, আমি এই কথা বলিনি। আমি বলেছি যে প্রথায় আইন আছে তাতে আফটার কেয়ারফুল অবজারভেশন দিতে হয়, জে এল আর ও-র সরেজমিনে তদন্ত করে বর্গা রেকমেন্ড করেন ঘরে বসে সার্টিফিকেট দেওয়া যায় না। এই ভাবে না হলে বর্গাদারদের স্বার্থ ক্ষুন্ন হতে পারে। ২৭শে ফেব্রুয়ারি যে চিঠি লিখি। তাতে আমি বলেছিলাম নন-রেজিস্টার্ড বর্গাদারদেব যদি ঋণ দিতে হয় তাহলে তার সহজ প্রথা পড়ে রয়েছে, বোধ হচ্ছে সেল্ফ কাল্টিভেশনে আন্ডারটেকিং-এ বি.ডি.ও নিতে পারেন চাষীদের কাছ থেকে। কাজেই এটা নিয়ে যে ভাবে রাজনীতি করছেন—এম.এল.এ সার্টিফিকেট দেবার ক্ষমতা দিলেন—মনোরঞ্জনবাবুর মতো এম.এল.এ. সেটা নিয়ে পুরোপুরি রাজনীতি করছেন। এই সার্টিফিকেট নিয়ে রাজনীতি করছেন। তাঁরা আইনটা দেখুন এবং মগজটা একটু খেলান—খেলালেই আপনারা বুঝতে পারবেন, আমি যে কথা বলেছি সেটা ঠিক কিনা। উনি যে রাজনীতি টেনে এনে তার দুরভিসন্ধিমূলক এই যে জিনিস করছেন, আমি তার তীব্র প্রতিবাদ করছি।

**মিঃ স্পিকার** ঃ আপনি বসুন। হাউসে যখন অধিকার দেওয়া হবে তখন সেটা অতিক্রম করে বলতে আরম্ভ করবেন।

**শ্রী মতীশ রায়** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আজকে হয়ত নিশ্চয় লক্ষ্য করেছেন হাউসের একজন মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ ট্রেজারি বেঞ্চের দিকে অঙ্গুলী দেখিয়ে কতকগুলি কটূক্তি করেছেন এবং যে কটূক্তিগুলি খুবই আপত্তিজনক এবং অপমানজনক। পরিষদীয় ভাষায় এইগুলি কখনও ব্যবহৃত হওয়া সম্ভব নয়। আপনি নিশ্চয় শুনেছেন তিনি উত্তেজিত হয়ে ট্রেজারি বেঞ্চের বামফ্রন্টের অমল রায়কে লক্ষ্য করে বলেছেন এইগুলি জানোয়ার—খালি জানোয়ার এই ধরনের কাজ করে—আমি বলছি আপনি এই ঘটনাটি তদন্ত করে মাননীয় সদস্যের সেই প্রসিডিংসটি দেখুন এবং দেখে তাকে একটু সতর্ক করে দিন এবং তার স্পিচের ভিতর তিনি যে রিমার্কস করেছেন সেটা প্রসিডিংস থেকে এক্সপাঞ্জ করার নির্দেশ দিন।

***মিঃ স্পিকার ঃ** এর আগে উনি বলেছেন, ওখান থেকে কি বলা হয়েছিল সেটা সম্পর্কে যে রুলিং দিয়েছি, আপনার সম্বন্ধেও সেই কথা বলছি, আমি দেখব—প্রসিডিংস-এর* ভিতর যদি এই রকম শব্দ ব্যবহার হয়ে থাকে তাহলে আমি যথাবিহিত ব্যবস্থা করব এবং আমি দেখেছি মেম্বাররা নিজেদের এক্সপ্ল্যানেশন ঠিক দেন, তারপর বক্রোক্তিগুলি আরম্ভ করে দেন। তখন যতসব ঝড় তুফান আরম্ভ হয়ে যায়। যদি মেম্বাররা নিজেদের অধিকার নিয়মিত জায়গায় রাখেন তাহলে আমার মনে হয় এই অসুবিধাগুলি সৃষ্টি হয় না।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে পার্সোনাল এক্সপ্ল্যানেশনের নামে অজয় দে মহাশয় যে বক্তব্য রাখলেন সেটা সম্পর্কে আমার প্রথম কথা হচ্ছে পার্সোনাল এক্সপ্ল্যানেশন অ্যাসেম্বলির ভিতর কোনও কথা হয়েছে, একমাত্র সেই সুবাদেই আসতে পারে। খবরের কাগজে কি উঠল—অনেক দলীয় কাগজ আছে। অনেক উদ্দেশ্য প্রণোদিত কাগজ আছে, অনেক রকমের কাগজ আছে, যেখানে বহু রকম বক্তব্য বেরতে পারে। সেই কথা নিয়ে পার্সোনাল এক্সপ্ল্যানেশনের সুযোগ যেটা উনি বলে গেলেন, এইভাবে হলে তো বাহিরের কাগজপত্রে অনেক রকম কথা বেরোয়, সেটা নিয়ে বহু সময় এখানে আসতে পারে—সেই জন্য উনি পার্সোনাল এক্সপ্ল্যানেশনের নামে যে কথাগুলি রেখেছেন গোটা বক্তৃতাটাই এক্সপাঞ্জ হবার উপযুক্ত। বাইরের খবরের কাগজে অনেক কিছু থাকতে পারে, তা নিয়ে হাউসে এইভাবে থাকতে পারে না। এটা এক্সপাঞ্জ হয়ে যাওয়া উচিত।

[4-10—4-20 P.M.]

**মিঃ স্পিকার ঃ** প্রিভিলেজের আকারে উনি বলতে পারতেন যদি মনে করতেন প্রিভিলেজ ভঙ্গ হয়েছে। যাই হোক, উনি পার্সোনাল এক্সপ্ল্যানেশন বলে বলেছেন, আমি তাতে আর এখন আপত্তি করছি না। তবে এটাই নিয়ম যে, পার্সোনাল এক্সপ্ল্যানেশন সেখানেই হতে পারে যেখানে একজন সদস্য মনে করবেন হাউসে তার সম্বন্ধে অসত্য কথা বলা হয়েছে সে সম্বন্ধে বলা যেতে পারে।

**শ্রী হবিবুর রহমান ঃ** অন এ পয়েন্ট অব ইনফরমেশন, স্যার, আজকে ওয়াগনের অভাবে গ্রামীণ ছোট ছোট শিল্পগুলির নাভিশ্বাস উঠেছে। সেখানে গ্রামীণ ছোট ছোট শিল্পগুলিতে চরম অসুবিধা দেখা দিয়েছে। স্যার, ফেব্রুয়ারি মাসের ২০ তারিখ থেকে অদ্যাবধি যেখানে এই শিল্পের ১০/১২ টি করে ওয়াগন দরকার সেখানে কোনও কোনও ক্ষেত্রে মাত্র ২/১টি করে ওয়াগন দেওয়া হয়েছে। এর ফলে স্যার, কোনও মাল সরবরাহ হচ্ছে না, এই সমস্ত শিল্পগুলি বন্ধ হতে চলেছে। আপনার মাধ্যমে স্যার, এই সরকারের কাছে আবেদন করছি, কেন্দ্রীয় সরকারের সঙ্গে অবিলম্বে যোগাযোগ করে এই ওয়াগন যাতে সাপ্লাই করা হয় তার ব্যবস্থা করে গ্রামীণ শিল্পগুলিকে বাঁচান। স্যার, এর আগে কংগ্রেসি আমলে আমরা দেখেছি, ওয়াগনের জন্য বিজ্ঞাপন দেওয়া হত—জিজ্ঞাসা করা হত কার ওয়াগন চাই এবং সেখানে সেই ওয়াগন প্রচুর সাপ্লাই দেওয়া হত বর্তমান সরকারের প্রতি আমার অনুরোধ, এই দিকে

লক্ষ্য দিন। এখানে রেস্ট্রিকশন তুলে দেওয়া হোক।

**মিঃ স্পিকার ঃ** আপনি তো এটা মেনশনের সময় বলতে পারতেন। যাই হোক, আপনি এটা মেনশন হিসাবে লিখে দিন, আমি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে এটা পাঠিয়ে দেব।

## Laying of Report

**Annual Report on the working of the West Bengal Financial Corporation for the year 1976-77.**

**Dr. Ashok Mitra :** Sir, I beg to lay the Annual Report on the working of the West Bengal Financial Corporation for the year 1976-77.

## Legislation

**The West Bengal Appropriation Bill, 1978**

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1978

..(Secretary then read the Title of the Bill)..

**The West Bengal Appropriation (No.2) Bill, 1978**

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Appropriation on (No 2) Bill, 1978.

. (Secretary then read the Title of the Bill)

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1978, be taken into consideration

Sir, I beg to move that the West Bengal Appropriation (No 2) Bill, 1978, be taken into consideration.

আমার সামান্য দু'চারটি কথা বলবার আছে প্রারম্ভে। আমরা একটা কথা মেনে নিয়েছি। সংবিধানে ইংরাজরা যে প্রথা প্রবর্তন করে গেছেন আইন ঘটিত ব্যাপারে সেটা আমরা মোটামুটি মেনে নিয়েছি। সুতরাং আজকে যে নাটকটা হচ্ছে, তার কারণও তাই। মাননীয় সদস্যরা গত পরশুদিন যে সমস্ত ব্যয় মঞ্জুরি অনুরোধ মঞ্জুর করেছেন আগামী ১৯৭৮-৭৯ সালের জন্য, তারপর গতকাল এইবছর অর্থাৎ আগামী পরশু যে বছর শেষ হয়ে যাচ্ছে, সেই বছরের জন্য কিছু অতিরিক্ত ব্যয় বরাদ্দ-এর অনুরোধ তারা মঞ্জুর করেছেন। কিন্তু এই

*মঞ্জুর করার মধ্যে আমাদের কর্তব্য শেষ হয়ে যায়নি। এই মঞ্জুর করার পর মঞ্জুরীকৃত যে অর্থ তা আমাদের রাজকোষ থেকে আমরা যাতে নিষ্কাশন করে নিয়ে এসে ব্যবহার করতে* পারি তারজন্য আলাদা অনুরোধ এই বিধানসভার প্রয়োজন। সেই অনুরোধের জন্য আজকে আলোচনা হচ্ছে। অর্থাৎ রাজ কোষ থেকে যাতে ঐ টাকা বার করে নিয়ে খরচ করতে পারি, আপনাদের নির্ধারিত ব্যয় বরাদ্দ অনুযায়ী তারজন্য একটা অনুমতি আমাদের প্রয়োজন। সেই উপলক্ষ্যে আজকে এই আলোচনার উত্থাপন। এই মুহূর্তে এই দুটি বিল সম্বন্ধে কিছু বলতে চাই না। আজকে এক হিসাবে এই অধিবেশনের শেষ দিন, শুনতে পেলাম অধিবেশন তিন সপ্তাহের জন্য বন্ধ থাকবে এবং আমরা গত পাঁচ সপ্তাহ ধরে বাজেটের নানা বিষয়ে আলোচনা করেছি এবং তাহলেও আমার মনে হয় কিছু কিছু বিষয় নিয়ে মাননীয় সদস্যরা আর একবার হয়ত বলতে চাইবেন। তাঁদের কিছু কিছু আবেগ হয়ত এখনও নিষ্কাশিত হয়নি, তাঁরা নিষ্কাশন করতে চাইবেন আমি অনুরোধ করব, তাঁরা তা করুন, আমি শ্রদ্ধার সঙ্গে তা শুনব এবং আমার যদি কোনও অবশিষ্ট বক্তব্য থাকে, আমি বিতর্কের জবাবে তা বলব।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে দুটি বিল এই মাত্র বিবেচনার জন্য মাননীয় অর্থমন্ত্রী ডঃ মিত্র রাখলেন, সেই বিল সম্বন্ধে আমি কতকগুলো মোটামুটি আমাদের দৃষ্টিকোণ থেকে বক্তব্য রাখব। প্রথমেই বলছি, আমি ডঃ মিত্রের সঙ্গে একমত হতে পারছি না, কারণ তিনি খুব হালকা সুরে বললেন যে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাস করানোর প্রথাটা নাকি একটা নাটক। তা কিন্তু নয়। পার্লামেন্টারি প্র্যাকটিস অ্যান্ড প্রসিডিওরে অ্যাপ্রোপ্রিয়েশন বিলে গুরুত্ব অত্যন্ত বেশি। আমাদের সংবিধানে এই ব্যবস্থা স্বীকৃত রয়েছে। বিরোধীপক্ষের হাতে একটা হাতিয়ার জনমত তৈরির ক্ষেত্র সুতরাং এটা এই সুরে বলা বা ব্যাখ্যা করা ঠিক নয় বলে মনে করি। যাই হোক, সেটা ডঃ মিত্রের স্বাধীনতা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিধানসভার মাননীয় সকল সদস্যদের কাছে বলতে চাই, মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বক্তব্য আমি খুব মনোযোগ সহকারে শুনেছি ও পরে পড়েছি। এবং এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলে বলবার জন্য প্রস্তুত হবার সময় আবার গতকাল রাত্রে ইংরাজি এবং বাংলা দুটো ভাষাই ভাল করে পড়েছি। ইংরাজি এবং বাংলা দুটো আলাদা ভাবে পড়তে হল এই জন্য—যদিও আজকে এই বিষয়ে আমার বলবার সুযোগ নেই, তবুও আমি ব্যক্তিগতভাবে আপনাকে চিঠি লিখে জানাব এবং এই হাউসের বিশিষ্ট অপর পক্ষের সদস্য যারা আছেন তাঁদের কাছে এই ব্যাপারটা জানাব যে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বক্তব্য ইংরাজিতে রেখেছিলেন, বহু জায়গায় ইংরাজি মন্তব্য কয়েকটা আন একসেপশনেবল, যেভাবে বলেছেন, ত্রুটি নেওয়ার কোনও কারণ নেই। কিন্তু তার বাংলা তর্জমার মধ্যে এমন একটা পলিটিক্যাল ওভারটোন এনেছেন যার ঠিক ইংলিশ রেন্ডারিং হয় না। এটা তিনি করেছেন। আমি বলব, এখানে তাঁর দুটো উদ্দেশ্য থাকতে পারে। এখানকার গ্যালারি প্লেয়িং-এর জন্য, ফর হোম কনজামশন, একরকম জিনিস বলা হয়েছে বাংলায়, আর ইংরাজিতে বলা অন্য ঢং-এ হয়েছে, দিল্লিতে যাতে মিসুআন্ডারস্ট্যান্ড করতে না পারে তার জন্য। এটা হতেও পারে, নাও হতে পারে। কিন্তু এরকম বলার স্কোপ থেকে যাচ্ছে। যেমন ধরুন, অর্থমন্ত্রীর বক্তব্যের

মধ্যে, তাঁর রিফ্রেন অব দিস যেটা, সেটা আমি বুঝি, সেন্টার স্টেট সম্পর্কের ফিসক্যাল পলিসি কি হওয়া উচিত। এই হাউসে আমরা বার বার বলেছি এবং আজও বলছি।

[4-20—4-30 P.M.]

প্রত্যেকটা অঙ্গরাজ্য তার রাজস্ব সম্পর্কে সজাগ থাকবে, সচেতন থাকবে কিসে তাদের রাজস্ব বৃদ্ধি হয়, কিসে রাজ্যের মানুষের অসুবিধা দূর করা যায়, আর্থিক মুক্তি কিভাবে দ্রুত ত্বরান্বিত করা যায়, আর্থিক বৈষম্য দূর করা যায়, দারিদ্রের বিরুদ্ধে লড়াই জোরাল করা যায়, এই সমস্ত জিনিস রাজ্যের দায়িত্বে বিধানসভার দায়িত্বে আছে। সুতরাং অর্থমন্ত্রী নিশ্চয়ই এই দিকে দৃষ্টি দেবেন। না দিলে ত্রুটি হবে, অবহেলা করা হবে। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী যে সমস্ত বক্তৃতা রেখেছেন তাতে আমরা খুব খুশি হতাম যদি দেখতাম ডঃ মিত্র বা বিধানসভায় তিনি ট্রেজারি বেঞ্চের কোনও মাননীয় সদস্যের মাধ্যমে বলতেন যে, আমরা রি-ওরিয়েন্টেশন অফ সেন্টার স্টেট রিলেশনশিপ চাইছি, ফাইনান্সিয়াল পলিসি সম্বন্ধে নতুন মূল্যায়ন চাইছি। সেটা যদি করা যায় তাহলে রাজ্য সরকার ফাইনান্স কমিশনের কাছ থেকে ৫ বছর অন্তর অন্তর ফাইনান্স কমিশন বসে—ফাইনান্স কমিশনের কাছ থেকে যে টাকা পায় যে অ্যাওয়ার্ড পায় তার থেকে অনেক বেশি টাকা পাবে। তাহলে আমরা বুঝতে পারতাম যে, রাজ্যের বহুবিধ সমস্যা এবং সমস্যা জর্জরিত রাজ্য সরকার কোনও কোনও খাতে কিভাবে টাকা বরাদ্দ করবে এবং কিভাবে বরাদ্দ করা উচিত, সেটা আমরা ধরতে পারতাম। আমরা বুঝতে পারতাম যে শিক্ষাখাতে আগামী ৫ বছরের জন্য এত টাকা আসছে এবং আমরা বলতে পারতাম তখন যে তাহলে আপনারা শিক্ষা খাতে কেন এই পরিমাণ বরাদ্দ করলেন, আরও বেশি করলেন না কেন, সোশ্যাল সার্ভিসের সামাজিক অর্থনৈতিক উন্নয়নের জন্য এত টাকা আসছে, তাহলে আপনারা তার জন্য কেন আরও বেশি করলেন না। বেকারদের জন্য আরও বেশি করলেন না কেন, কেন মাত্র ৯ কোটি টাকা মাত্র বরাদ্দ করলেন ১৯৭৮/৭৯ সালের জন্য বেকার ভাতা বাবদ। আমরা এই রকম নানা প্রশ্ন তুলতে পারতাম। আমরা পঞ্চায়েত সম্বন্ধে আরও বেশি টাকা, স্বাস্থ্য বিভাগ সম্বন্ধে আরও বেশি টাকা কেন বরাদ্দ হল না, গ্রামের রাস্তার জন্য আরও বেশি টাকা কেন বরাদ্দ হল না, পানীয় জলের জন্য বেশি করে বরাদ্দ হল না, বলতে পারতাম। কিন্তু এখন তার কোনও সুযোগ নেই। ডঃ মিত্র এ-সম্বন্ধে কিছুই মনে করেননি, চিন্তা করেননি। তিনি একজন অর্থনীতিবিদ, অথচ তিনিই এখানে কতগুলি কথা বলে গিয়েছেন, কোনও জায়গায় কংক্রিট ইস্যু করেন নি। তিনি কি চান কেন্দ্র রাজ্যকে যে টাকা বরাদ্দ করছেন সেটাই বহাল থাকুক না রাজ্যের জন্য পরেও বেশি টাকা চান? আরও বেশি টাকা পাবার জন্যই কেন্দ্র অর্থনৈতিক পুনর্মূল্যায়ন তার সরকার চান না কি? অর্থাৎ তাঁর এই গুরুত্বপূর্ণ ভাষণের মধ্যে ছিল, তিনি যে বাজেট বক্তৃতা ২৫শে ফেব্রুয়ারি দিয়েছিলেন সেই বক্তৃতার ৭ পৃষ্ঠায় তিনি বলছেন, 'মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, পশ্চিমবঙ্গ সরকার এ বছর এই সর্বনেশে ফাঁদে পা দেন নি। আমরা সপ্তম অর্থ কমিশনকে জানিয়েছি যে, পশ্চিমবঙ্গ বিভাজ্য অর্থভান্ডারের বেশি অংশ এমনভাবে দাবি করতে

চায় না যার ফলে মধ্যপ্রদেশ, ওড়িশা, আসাম, ত্রিপুরা, বিহার বা মেঘালয়ের মতো অনুন্নত রাজ্যগুলির ন্যায্য দাবি অস্বীকৃত হয়। গরিব ও বঞ্চিত মানুষ, তাঁরা দেশের যেখানেই থাকুন না কেন, তাঁদের আমরা আপনজন বলে মনে করি এবং আমরা রাজস্ব বন্টনের ব্যাপারে কোনও সঙ্কীর্ণ বিভেদমূলক দৃষ্টিভঙ্গি গ্রহণ করব না। আমরা অর্থ কমিশনকে পরিষ্কার জানিয়ে দিয়েছি যে, ঐ বিভাজ্য অর্থভান্ডারকে পুষ্ট করার জন্য সমগ্র জাতীয় রাজস্ব বর্ধিত হারে বিভাজ্য ভান্ডারে হস্তান্তরের উপরই আমরা বিশেষ জোর দিচ্ছি। রাজ্যগুলির মধ্যে কিভাবে সেই ভান্ডার থেকে তা বন্টিত হল সে প্রশ্নটি অপেক্ষাকৃত কম গুরুত্বপূর্ণ।"

ডঃ মিত্র তাহলে বলছেন যে, আমরা কেন্দ্রের কাছে যে প্রতিবেদন রেখেছি, আমরা যে সেন্ট্রাল স্টেট ফাইনান্সিয়াল রিলেশন চাইছি, সেন্ট্রাল স্টেট সম্পর্কের যে রি-ওরিয়েন্টেশন চাইছি, তাতে সেই প্রশ্নটা হচ্ছে থিয়োরিটিকাল, তাত্বিক প্রশ্ন। বিভিন্ন রাজ্যর মধ্যে ৭৫/৪৫/২৫ পারসেন্ট রেশিওতে এনটায়ার ভিসব পুল অফ্ ট্যাক্সেস-এর যে বিভাগ স্টেন হবে তার ৭৫ পারসেন্ট রাজ্য পাবে, ২৫ ভাগ পাবে কেন্দ্র। এই যে রেশিও ৭৫ পারসেন্ট আর ২৫ পারসেন্ট এর জনাই কি বিধানসভায় এত তর্ক করেছি, লড়াই করেছি? আমরা নিশ্চয়ই বলতে পারি, অপর পক্ষের ট্রেজারি বেঞ্চের সদস্যারা নিশ্চয়ই জানেন যে, এই লড়াই-র পর, দীর্ঘ দিনের লড়াই-এর মূল উদ্দেশ্য এরাজ্যের অর্থনৈতিক বঞ্চনা করে এরাজ্যকে কেন্দ্রীয় অর্থভান্ডার থেকে তার ন্যায্য আরও বর্ধিত অর্থ পাবার পথ প্রশস্ত করে। তাই এরাজ্য কেন্দ্র থেকে কতটা পশ্চাৎ সেটা সেকেন্ডারি কনসিডারেশন আদৌ নয়। সেটা প্রাইমারি কনসিডারেশন। কিন্তু আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই যে, এটা সেকেন্ডারি বলাতে তিনি রাজ্যের স্বার্থের ক্ষতিই করেছেন। আর্থিক ক্ষমতার দাবি কি নিছক তত্বগত? আসল প্রশ্ন কিভাবে টাকার বিভাজন হবে, আসল প্রশ্ন হল সেন্ট্রাল ডিভিসিবল পুল অফ ট্যাক্সেস। কিন্তু এই ডিস্ট্রিবিউশন নীতির মধ্যে, এই ডিভলিউশনের মধ্যে যে রেশিও দাবি করা হয়েছে ৭৫:২৫ এর মধ্যে এমন অস্ত্র রয়ে গিয়েছে, সেটার দ্বারা আগামী দিনে যে কোনও বুরোক্রেট পশ্চিমবাংলার ন্যায়সঙ্গত দাবিকে হটিয়ে দেবার সুযোগ পাবেন। অর্থমন্ত্রী সেই সুযোগ নিজেই তুলে দিচ্ছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবিধান সম্পর্কে আমি বলতে চাই যে, আমাদের যে সংবিধান সেই সংবিধানে যে ধারাগুলি রয়েছে সেই ধারার মধ্যে থেকেই এই সরকার একাই চেষ্টা করতে পারেন। যে কোনও সরকারই এর মধ্যে থেকেই কাজ করতে পারেন। এবং অনেক র‍্যাডিক্যাল স্কীম, অনেক রেডিক্যাল মেসার্স তারা নিতে পারতেন। আমি ট্রেজারি বেঞ্চের মাননীয় সদস্যদের কাছে বিনীত ভাবে অনুরোধ করছি যে আপনারা ডিরেক্টিভ প্রিন্সিপলস অফ্ স্টেট পলিসি-টা একবার পড়ুন। এটা খুবই দুঃখের বিষয় যে, গণপরিষদ যে বিরাট ঐতিহাসিক দলিল আমাদের কাছে দিয়ে গেলেন গত ৩০ বছর ধরে কিন্তু তার প্রকৃত মূল্যায়ন হল না। সবাই বলে গেলেন এটা বুর্জোয়া সংবিধান, বুর্জোয়া সংবিধান। প্রগতিশীলতার মুখোশ পরে আপনারা বামফ্রন্টের সদস্যারা বলছেন সীমাবদ্ধতার জন্য আমরা একটুও কাজ করতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং

আপনার মাধ্যমে মাননীয় সমস্ত সদস্যবৃন্দকেও আর্টিকেল ৩৯তে দৃষ্টি দিতে অনুরোধ করছি। ভারতের সংবিধানের আর্টিকেল ৩৯তে বলছে, ...Certain principles of policy to be followed by the State... The State shall, in particular, direct its policy towards securing—

(a) that the citizens, men and women equally, have the right to an adequate means of livelihood;

(b) that the ownership and control of the material resources of the community are so distributed as best to subserve the common good;

(c) that the operation of the economic system does not result in the concentration of wealth and means of production to the common detriment;

(d) that there is equal pay for work for both men and women;

(e) that the health and strength of workers, men and women, and the tender age of children are not abused and that citizens are not forced by economic necessity to enter avocations unsuited to their age or strength,

(f) that childhood and youth are protected against exploitation and against moral and material abandonment.

আর্টিকেল ৪০তে বলা হচ্ছে পঞ্চায়েতি রাজ প্রতিষ্ঠিত করতে এবং পঞ্চায়েতকে যে সমস্ত ক্ষমতা দেওয়া দরকার সেই সমস্ত ক্ষমতা দিতে হবে। কাগজে দেখলাম গতকাল যুব সংস্থার পক্ষ থেকে আমার অত্যন্ত প্রীতিভাজন বন্ধু সরকার পক্ষের চীফ্ হুইপ শ্রী দীনেশ মজুমদার বক্তৃতা করেছেন এবং মাননীয় মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ও ভাষণ দিয়েছেন ঐ যুব সমাবেশে। ওঁরা বলেছেন রাইট টু ওয়ার্ক সংবিধানে এটাকে গ্যারান্টির ব্যবস্থা করতে হবে। আমি বলব ঠিক কথা কিন্তু একবার দেখুন আর্টিকল্ ৪১ তে বলা হচ্ছে, The State shall, within the limits of its economic capacity and development, make effective provision for securing the right to work, to education and to public assistance in cases of unemployment, old age, sickness and disablement, and in other cases of underserved want.. এর চেয়ে ব্যাপক উদার কথা আর কোথায় আছে? প্রয়োজনীয় ব্যবস্থা নেবার ক্ষমতা আমাদের সরকারের রয়েছে। যে কথা আপনারা কাল যুব সমাবেশে বলেছেন, যেকথা আমি বলছি, মানুষের বাঁচার অধিকারের জন্য, যে কথা জনতা পার্টির নেতারা ঘোষণা করেছেন এবং সকল সদস্যরাই বলেছেন, সেই কথা সংবিধানে উচ্চারিত রয়েছে। শুধু প্রয়োজনীয় আইন প্রণয়ন ও কার্যকির করা। আর্টিকেল

৪২তে বলা হচ্ছে the state shall make provision for securing just and humance conditions of work and for maternity relief. আর্টিকেল ৪৩তে বলা হচ্ছে লিভিং ওয়েজ ফর ওয়ার্কস রাজ্যকে ক্ষমতা দেওয়া হচ্ছে, প্রত্যেক রাজ্য সরকার শ্রমিকদের জন্য তাদের মজুরির জন্য এমনভাবে কাঠামো বাঁধবেন যাতে তারা লিভিং ওয়েজ পায়, বাঁচার মতো মজুরি পান। তারপরে বলা হচ্ছে provision for free and compulsory education for all children. আর্টিকেল ৪৫ এবং ৪৬ এ বলা হচ্ছে promosion of educational and economic interest of the scheduled castes and scheduled tribes and other weaker section. পিছিয়ে পড়া সমাজের মানুষ পিছিয়ে পড়া দুর্গত মানুষদের জন্য, অনগ্রসর শ্রেণীর মানুষদের জন্য সমস্ত উন্নয়নমূলক কাজ করার জন্য রাজ্য সরকারগুলিকে ক্ষমতা দেওয়া হচ্ছে। আর্টিকেল ৪৭ তে বলা হচ্ছে duty of the state to rise the level of nutrition and the standard of living and to improve public health. এই সংবিধানের কাঠামোর ভিতর প্রচুর কাজ করার সুযোগ ছিল। ডঃ জিজ্ঞাসা করছি মানে বলুন এই মহান দেশের একটি অঙ্গ রাজ্য ছিল কোন কোন ক্ষমতার অভাব জনিত কারণে জনহিতকর গর্ব আপনাদের ফ্রন্ট সরকার করতে পারছেন না? আর্টিকেল ৪১ এ রাইট টু ওয়ার্ক বি গ্যারান্টি আছে—আপনারা বেকার সমস্যার সমাধানের জন্য ভাতার কথা বলেছেন। এটা আমি চাই নিশ্চয়ই আপনারাও চান। আমরা প্রত্যেকেই চাই, এপক্ষ এবং ওপক্ষ। আনুন সেই বিল। এতে মতানৈক্য হবে না। মহারাষ্ট্রের যে আইন সেই আইনটা আমি আনিয়ে নিয়েছি—আমি বলছি সত্য কথা বলতে কি ৩০ বছর চলে গেল, কেন কংগ্রেস সরকার ৩০ বছর ধরে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে এই রকম আইন করতে পারলেন না? একটা মডেল বিল, বিল নং ২৮ অফ ১৯৭৭ তাতে বলা হচ্ছে, A Bill to make effective provision for securing the right to work by guaranteeing employment to all adult persons who volunteer to do unskilled, manual work in the rural areas in the state of Maharashtra. অদ্ভুত সুন্দর একটি পরিকল্পনা এবং কোন ধারায় মহারাষ্ট্রের এই আইন করেছেন জানেন? মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনাকে একটি কপি দিয়ে দেব টাইপ করে, তবে আমার মনে হয় আপনি নিশ্চয়ই পেয়েছেন। এই আইন করা হয়েছে মহারাষ্ট্রে। আর্টিকেল ৪১ অফ দি কনস্টিটিউশনকে কেন্দ্র করে একটা তর্ক উঠেছিল যে ডাইরেকটিভ প্রিন্সিপল অফ স্টেট পলিসি। আর্টিকেল ৩৯এ থেকে যেগুলো আরম্ভ ওগুলো not enforceable by a court of law.

[4-30—4-40 P.M.]

তাই যদি হয় তাহলে আমি জানতে চাই আজ পর্যন্ত এমন একটা আইন ভারতবর্ষের রাজ্য বিধানসভা করেছে, ভারত সরকারের যে কোনও অঙ্গরাজ্য যেখানে বেকারদের কর্মসংস্থানের জন্য গ্যারান্টির ব্যবস্থা করা হয়েছে আর হাইকোর্ট, সুপ্রীম কোর্ট স্ট্রাইক ডাউন করে বলে দিয়েছে এটা সংবিধান বিরোধী? এমন একটা আইন কোনও রাজ্য সরকার করেছেন যার

দ্বারা লিভিং ওয়েজ বাঁচার মতো মজুরি শ্রমিক এবং কৃষক শ্রমিকদের সুনিশ্চিত করা হয়েছে। অথচ হাইকোর্ট বা সুপ্রীম কোর্ট বা কোনও আদালত বলেছেন যে এই ধরনের আইন এক্তিয়ার বহির্ভূত বা সংবিধান বিরোধী? এমন একটা আইন ভারতের কোন রাজ্য সরকার করেছেন যার দ্বারা নারী পুরুষের সমান অধিকার চাওয়া হয়েছে, অথচ হাইকোর্ট সুপ্রীম কোর্ট তার বিরুদ্ধে রায় ঘোষণা করেছেন? তা করেনি, অযথা হাইকোর্ট, সুপ্রীম কোর্টের বিরুদ্ধে উদ্দেশ্য প্রণোদিতভাবে বিষোদ্গার করা হয়েছে। এবং এইজন্যই এই চেষ্টা হয়েছিল উদ্দেশ্য প্রণোদিতভাবে যে আদালতের অধিকার কেড়ে নাও, আদালতের মর্যাদা ভূলুণ্ঠিত হোক। আদালতকে বুলডোজার দিয়ে গুড়িয়ে দাও। দেওয়ার ব্যবস্থা হয়েছিল। এলাহাবাদ হাইকোর্টের একটা ঐতিহাসিক রায়ে যা ঘটেছিল ৩০ বছরের স্বাধীনতা প্রাপ্তির গুনে, ৩০ বছরের কোনও আন্দোলনেও তা হয় নি। এলাহাবাদ হাইকোর্টের মাননীয় জগমোহন সিনহার নির্ভীক রায় ভারতবর্ষের একটা নিঃশব্দ, নীরব গণবিপ্লব সমতুল্য ব্যাপার। আদালতকে উপেক্ষা যাঁরা করেছিলেন তাঁদের হাল কি হয়েছে দেশবাসী দেখেছেন। আপনাদের ফ্রন্ট সরকারের ব্যর্থতা—মহারাষ্ট্রের মতো, আপনারা কোনও আইন করতে পারলেন না। আর দোষ দিচ্ছেন সংবিধানকে, কেন্দ্রকে। মহারাষ্ট্র বলেছে যে আমরা বেকারদের কাজের গ্যারান্টি দিচ্ছি এই আইন প্রণয়ন করে। সারা মহারাষ্ট্রে, গ্রামীণ উন্নতির জন্য কর্মসূচি মহারাষ্ট্র নিয়েছে। তাঁরা বলেছেন অ্যাডাল্ট অর্থাৎ যাদের বয়স ১৮ বৎসর তাদের জন্য কাজ সুনিশ্চিত করা হবে, প্রাপ্ত বয়স্ক সকলকে কাজ সুনিশ্চিত করা হয়েছে। সরকার তাদের কাজ দিতে না পারলে ভাতা দেবে। বামফ্রন্ট এরকম আইন করবেন না কেন? এন্টাইটেল্ড টু গেট এমপ্লয়মেন্ট। আমরাও সেটা চেয়েছিলাম যে আপনারাও সেটা করবেন, কিন্তু আপনারা কি করলেন? ঠিক উল্টোটা, উল্টো পথ নিলেন। গ্যারান্টি অফ এমপ্লয়মেন্টের ধারে কাছে গেলেন না, আপনারা বললেন যে আমরা ভাতা দেব ৫০ টাকা করে দেড় লক্ষ লোককে। ৫০ টাকা করে ভাতা দেব দেড়লক্ষ লোককে কন্ডিশন ৫ বছর পর পর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিস্টারে তাদের নাম থাকা চাই। কত জনের পক্ষে সম্ভব? পাঁচ বছর একটানা যে বা যারা নিজেদের নাম বেকার তালিকার নামভুক্ত না রাখতে পারল তারা বিচার পাবে না? কোনও যুক্তিতেই আমি বলছি আমার নিজের এলাকা, ধরুন কৃষ্ণনগরে আমার বাড়ি, কৃষ্ণনগরের মাননীয় মন্ত্রী শ্রী অমৃতেন্দু মুখোপাধ্যায় আছেন, ১৯৭৫ সালে বোধহয় সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অফিস খুলেছিল তার আগে ছিল কল্যাণীতে, আর ছিল ব্যারাকপুরে। ধরুন কৃষ্ণনগরের ঘরে ঘরে বেকার ছেলে রয়েছে, বিপুল সংখ্যক বেকার, বিপুল সংখ্যক উদ্বাস্তু সেখানে এসেছে। নদীয়া জেলায় তাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম রেজিস্টারী হয়েছে কিন্তু কল্যাণীতে—আমি বলছি আপনাকে যে করিমপুর, তেহট্ট, নাকাশীপাড়া, কালিগঞ্জ, কৃষ্ণনগর, হাঁসখালি সমস্ত নাম পেতে গেলে হয় তাকে ছুটতে হবে কল্যাণীতে নয়তো ব্যারাকপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে। সেখানে কৃষ্ণনগরের এম.এল.এ.র স্থান নাই, নাকাশীপাড়ার এম.এল.এ.র স্থান নাই, নদীয়ার অন্যান্য কোনও জায়গার এম.এলের স্থান হবে না, শুধু মাত্র চাকদা কল্যাণীর মধ্যে যে কেন্দ্র সেখানকার এম.এল.এ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কমিটিতে আসবে—একে জাস্টিস বলে না। হতে পারে, আমি বলছি

না যে আগের সরকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ স্থাপন করেছিলেন, ৩৬টা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ করেছিলেন, সমস্ত আসবে রুটেড হবে আইদার থ্রু কল্যাণী এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে অব থ্রু ব্যারাকপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ। কিন্তু মহারাষ্ট্রে সে রাজ্যের সরকার কর্মসংস্থানের যে গ্যারান্টি দিচ্ছে আমরা আশা করেছিলাম এখানে অর্থমন্ত্রী সেইসব কথা বলবেন, কিন্তু তিনি সেদিক দিয়ে গেলেন না। বেকারত্বকে জিইয়ে রাখতে চাইবেন কিছু বিশেষ বিশেষ ক্ষেত্রে ভারতের অর্থমন্ত্রী যেসব প্রশ্ন তুললেন শুধুমাত্র সাউন্ড অ্যান্ড ফিউরী ইজ টেলফুল সাউন্ড অ্যান্ড ফিউরী। একেবারে সোডা ওয়াটারের এফারভেসেন্স। খুললেই ভচ করে ওঠে। বিধানসভায় বাজেট পাস হওয়ার পর ভোটের পর যেমন ভচ করে না বোতল, এই যে এফারভেসেন্স আজকে যেটা নাটক বললেন সেই নাটকের এফারভেসেন্স যা কিছু আজ সব শেষ হয়ে যাচ্ছে। কাল থেকে এই নিয়ে আর কোনও আওয়াজ হবে না, উত্তেজনা থাকবে না। কারণ যেসব বক্তব্য উনি বলেছেন আমার দৃঢ় বিশ্বাস মার্কসবাদী কমিউনিস্ট বন্ধুদের যাঁরা এই নিয়ে দীর্ঘদিন আন্দোলন করেছেন, তাঁরা নিশ্চয়ই এটার মধ্যে কোনও স্যাটিসফ্যাকশন খুঁজে পেতে পারেন না। কারণ আপনারা চেয়েছেন গ্যারান্টি অফ ওয়ার্ক, গ্যারান্টি অফ এমপ্লয়মেন্ট। তার কিন্তু হুইসপার এই বেকার ভাতা ঘোষণার চমকের মধ্যে নেই। দ্বিতীয়ত সেল্ফ ডিফিটিং হয়ে গেছে। আপনারা দেবেন মাত্র ৫০ টাকা—সপ্তাহে দুদিন করে আসতে হবে, আমি বলছি ধরুন কৃষ্ণনগরের কিছু ভাগ্যবান যুবক, সিউড়ির কিছু ভাগ্যবান এই ভাতা পেলেন। ৫বছর এদের নাম একটানা সরকারি বেকারদের নথি বই-এ থাকা চাই। কৃষ্ণনগর, সিউড়ি থেকে এই বেকার যুবকরা এলেন কলকাতায়, কাজ কি? বস্তি উন্নয়নের কাজ। কৃষ্ণনগরে বস্তির কি কাজ আছে? গোটা মফঃস্বল শহরগুলো ৩০ বছর বস্তির মতো হয়ে গেছে। আমি ডঃ মিত্র কে এই কথা বলছি, বস্তি উন্নয়ন করতে কলকাতায় কারা আসবে, ৫০ টাকা ভাতার বিনিময়ে কৃষ্ণনগর বা সিউড়ি থেকে? ট্রেনের ভাড়া—ডব্লিউ টি তে যদি আসে আলাদা কথা—দণ্ডকারণ্যের জন্য দেখছি পুলিশ পাঠিয়ে দিয়েছেন, কাগজে দেখলাম পুলিশ লাঠি চার্জ করেছে, কাজেই বিনা টিকিটে আসতে নিশ্চয় বলবেন না। যদি কৃষ্ণনগর থেকে মাসে আট বার আসতে হয় চার সপ্তাহে আসা যাওয়ার ট্রেন ভাড়া দিয়ে কত থাকবে তার পকেটে? তাহলে ভাতা সে কতটা পাবে বলুন? এটা একটা নিছক তামাশা। প্রাইমারি শিক্ষকতার কাজ করবে কলকাতার বস্তিতে বস্তিতে? আপনারা তো এক হাজার প্রাথমিক স্কুল স্থাপন করার পরিকল্পনা নিয়েছেন এবং নতুন শিক্ষক নিয়োগ করতে চলেছেন। তাহলে এ কথা আসে কি করে? সুতরাং সমস্ত জিনিসটা হচ্ছে ভাঁওতা। যদি আপনারা মনে করেন ক্যালকাটা কর্পোরেশন ইলেকশন খুব সামনে রাউন্ড দি করনার এর আগে একটা জিনিস করে আর্বান এরিয়ার কিছু লোককে আমাদের হাতে রাখা দরকার। শহরাঞ্চলে পার্টি ক্যাডার আকর্ষণের টোপ এটা। বেকারদের কর্মসংস্থান সুনিশ্চিত করার পথে পা না বাড়িয়ে অসহায় বেকারদের বেকারত্বকে জিইয়ে রাখার ব্যবস্থাই নিলেন। এতে দলের ভোটের রাজনীতিতে কিছু ফল হতে পারে—সাময়িকভাবে দলের প্রভাব পড়তেও পারে। কিন্তু দেশের কল্যাণ হবে না। আপনি যখন করছেন এইভাবেই করুন দেড় লক্ষ বেকার পশ্চিমবাংলার ১৫টা জেলায় প্রোপ্রোরশনেটলি

ভাগ করবেন। অর্থাৎ যে রকম ধরনের বেকার সমস্যার চাপ আছে সেই রকম ভাবে ভাগ করবেন এবং সেইভাবে তারা বেকার ভাতা পাবে। এ বিষয়ে আপনার কি পরিকল্পনা আছে জানি না। এ বিষয়ে আপনি যদি সিনসিয়ার হতেন তাহলে বুঝতাম। আমি এজন্য কথাটা বলছি যে, বিধানসভায় তাঁর প্রথম বাজেট বক্তৃতায় একটা বক্তব্য শুনে মনে খুব তারিফ করেছিলাম। তিনি বলেছিলেন গোটা ভারতবর্ষের সেন্ট্রাল বাজেটে ডিফেন্সে এর জন্য ৩ হাজার কোটি টাকার বাজেট বরাদ্দ হয়ে থাকে। সেখানে সমগ্র ইস্টার্ন রিজিয়ানে তার কত টাকা ব্যয় করা হচ্ছে? Very pertinent, very legitimate question that out of this outlay of Rs.3,000/- crores on defence, we can legitimately expect that as far as eastern region States are concerned there should be proportionate investment in Bengal, in Assam, in Orissa, in Meghalaya and Bihar কি হত তাহলে? ৩ হাজার কোটি টাকা থেকে যদি খরচ ৫০০ কোটি টাকা হত তাহলে আর্মিতে ১০ হাজার ছেলে যেতে পারত। এখানে যদি ডিফেন্স ইনস্টলেশন হত তাহলে বাংলার তথা পূর্বাঞ্চলের ছেলেরা কাজ পেত। ক্যানটনমেন্ট হলে অনেকের এমপ্লয়মেন্ট হতে পারত। কিন্তু বিধানসভায় আলোচনার পরই দেখলাম মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় ডিফেন্স মিনিস্টারকে লিখলেন, কালিম্পং এ ডিফেন্স এস্টাবলিশমেন্ট করতে গেলে তার জন্য যে জমি একোয়ার করতে হবে তাতে লোকের বিক্ষোভ হবে--যেটা আমরা চাই না। তখনই প্রতিরক্ষা মন্ত্রী এটা নাকচ করলেন। সুতরাং এক দিকে বলছেন ৩ হাজার কোটি টাকা খরচের একটা অংশ আমরা পাচ্ছি না, আবার অন্যদিকে যখন কেন্দ্রীয় ডিফেন্স বাজেট থেকে পশ্চিমবাংলার জন্যই একটা অংশ খরচ করবার জন্য বরাদ্দ করতেন তখন তারা প্রতিরক্ষা মন্ত্রীর কাছে তদ্বির করলেন এটা বন্ধ করুন। গালভরা চটকদারী কথাগুলো দিয়ে সাময়িকভাবে চোখ ধাধানো যায় কিন্তু ফাঁকি ধরে ফেলতে অসুবিধা হয় না। প্রকারন্তরে রাজ্যের স্বার্থের বিরুদ্ধে গেল আপনাদের কাজটা।

প্রত্যেকটা ফাইনান্স কমিশনের কাছে প্রত্যেক রাজ্যের অর্থমন্ত্রী ও মুখ্যমন্ত্রী মেমোরান্ডাম রাখেন। তার মূল কথা হল আমরা কতটা পাচ্ছি এবং তারা কতটা উপুড় হস্ত করছেন সেটা জানতে চাওয়া হয়। আমি বলছি যে আমরা সমস্ত পূর্বাঞ্চলের জন্য কি করতে চাই সেটা একসঙ্গে সমস্ত দলের পক্ষ থেকে বসে আমরা বলতে পারতাম। অর্থাৎ ইস্টার্ন রিজিয়নের প্রবলেমগুলিকে শর্ট আউট করে বাছাই করে আমরা তাদের কাছে তুলে ধরতে পারি। এর সঙ্গে সেন্ট্রাল স্টেট সমস্যা নিয়ে জটিল তাত্ত্বিক তর্ক তুলে আসল কাজগুলো নিভিয়ে দেওয়া হচ্ছে কেন? এটা করতে পারলে পূর্বাঞ্চলের কাজগুলি উপকৃত হত এবং কেন্দ্রের সঙ্গে এর জন্য তিক্ত সম্পর্ক সৃষ্টির কোনও কারণ নেই। ১৯৬৭ সালে তৎকালীন যুক্তফ্রন্টের উপমুখ্যমন্ত্রী তাঁর বাজেট স্পীচে কোথাও বলেন নি কোন কোন অধিকার কেন্দ্রীয় সরকার এরাজ্যের প্রতি করে আসছেন। যেদিনের শ্রী জ্যোতি বসুর বাজেট ভাষণ পড়ুন। যুক্তফ্রন্টের পক্ষ থেকে সেদিন এইসব তত্ত্ব কথা বলি বলা হয় নি। তিনি সেদিন অনেক টেম্পারড ওয়েতে তাঁর বক্তব্য রেখেছিলেন। আপনারা সি পি.এম বন্ধুরা যখন অপোজিশন ছিলেন তখন এই বক্তব্যগুলি

যদি বলতেন তাহলে পশ্চিমবাংলার কেস আরও স্ট্রং হত। যেমন অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন যে পশ্চিমবাংলায় ১০টা জিনিসের দাম বেঁধে দাও—এটা খুব ভাল কথা। কিন্তু এই প্রশ্নটা যদি উইদাউট এনি প্যাশন, উইদাউট এনি টেম্পার আর অ্যানগার আলোচনা করি তাহলে দেখব এই যুক্তিতে প্রফুল্ল সেন মহাশয় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন বলা হয়েছিল—চাল, ডাল, তেল, নুন, চিনি, কাঁচালঙ্কা, পিঁয়াজ, পাতিলেবু ইত্যাদিগুলির জন্য যদিও পশ্চিমবাংলা অন্য রাজ্যের উপর সম্পূর্ণভাবে নির্ভরশীল ছিল—ইত্যাদি যাবতীয় নিত্য ব্যবহৃত জিনিসের দাম সস্তা দরে রাজ্যবাসীকে দিতে হবে। এ দায়িত্ব সম্পূর্ণ রাজ্য সরকারের। তখন কিন্তু কেন্দ্রীয় সরকারের উপর এর দায়িত্ব চাপানো হয়নি।

[4-40—4-50 P.M.]

এ বিষয়ে কেন্দ্রেরই যদি দায়িত্ব আছে এই কটা জিনিস ন্যায্য দামে দেওয়ার তাহলে তখন তাঁরা এসব কথা বলেন নি কেন? আজকে যে যুক্তি তাঁরা দিচ্ছেন সে যুক্তি প্রযুক্ত হওয়া উচিত ছিল। আমি মনে করি যে Life Insurance Corporation, General Insurance Corporation, Industrial Development Bank of India, Industrial Credit Development Corporation, Agricultural Re-finance Corporation of India. অফিস আমাদের এখানে আসুক পূর্বাঞ্চলে আসুক, ডিসপারশন হোক। Eastern regions will be well looked after will be taken due note of আমরা এসব কথাগুলি বলতে পারতাম। এর সঙ্গে কেন্দ্র রাজ্য কোনও সম্পর্ক নেই, সংবিধানে অলটারেশন এর কোনও প্রয়োজন নেই।

আমি বলেছি কেন তুলা ও সুতোর দাম সমস্ত রাজ্যে এক হল না? ইকুইলাইজেশন অব কটন অ্যান্ড ইয়ার্ন প্রাইস না হওয়ার জন্য পশ্চিমবাংলায় টেক্সটাইল ইন্ডাস্ট্রি মার খাচ্ছে। এটা সংবিধানের দোষে নয়। একটা পাওয়ারফুল লবি দিল্লিতে আছে, সেই লবির জন্য এটা হচ্ছে না। এই লবির বিরুদ্ধে সংগ্রাম করতে হলে আমাদের অ্যালার্ট হতে হবে। এখানে কোনও কেন্দ্র রাজ্য সম্পর্কে তাত্ত্বিক তর্ক জড়িত নেই। এখানে একটা প্রিন্সিপাল আমরা চাই সারা ভারতে এর জন্য একটা নীতি নির্ধারণ করা হোক। তুলোর দাম এক হলে সিক টেক্সটাইল মিলগুলো বেঁচে যেত। তা না হলে কোনও রকম পেনিসিলিন দিয়েও বাঁচানো যাবে না। লৌহ কয়লার দাম যদি সারা ভারতে এক হয় তাহলে তুলো ও সুতোর বেলায় এই নীতি গ্রহণ অবশ্যই করা উচিত। এর সঙ্গে কেন্দ্র রাজ্যের সংঘাতের সংবিধানের কোনও ত্রুটির ব্যাপার নেই। Believe me Sir, as an humble observer I feel that there nothing to do that it has nothing to do with re-orientation of the relationship between the Centre and the States. এটা আমরাই পারি, উইদিন দি ফ্রেম ওয়ার্ক অব দি কনস্টিটিউশন আমরা এটা পারি। কিন্তু আমরা করছি না, আমরা কতকগুলি প্রশ্ন আননেসেসারিলি তুলছি, একটা ঝগড়ার ক্ষেত্র তৈরি করছি। এতে দেশের কল্যাণ হবে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্য সরকারকে, ডঃ মিত্রকে বলছি যে উত্তর প্রদেশ এগ্রিকালচারাল রি-ফাইনান্সিং কর্পোরেশন করে তাঁরা কিছু করেছেন, ভারতবর্ষের একটি মাত্র রাজ্য এটা করেছে, এটা আপনারা পশ্চিমবঙ্গে করতে পারতেন। এর উপর পশ্চিমবঙ্গের কৃষকের, কৃষির সব কিছুর ভবিষ্যত নির্ভর করছে, অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিতে লক্ষ লক্ষ মানুষের এমপ্লয়মেন্ট নির্ভর করছে, ৩০ লক্ষ খেত মজুরদের ভবিষ্যত নির্ভর করছে, সেই কৃষি উন্নয়নের জন্য আপনাদের স্টেট এগ্রিকালচারাল রি-ফাইনান্স কর্পোরেশন করতে বাধা কোথায় আছে? ডঃ মিত্রের এইসব আইডিয়াজ নেই, তিনি এগুলি দেখছেন না। উত্তর প্রদেশ বড় বড় তত্ত্বের কথা বলছে না, কিন্তু কাজ ঠিক করে যাচ্ছে, তাঁরা এগ্রিকালচারাল রিফাইনান্স কর্পোরেশন করেছেন। আমরা কি একথা বলতে পারি না এল আই সি'র যে টাকা তার একটা অংশ রুরাল এরিয়ার রুরাল বেল্টে ইনভেস্টমেন্ট হোক? তাহলে গ্রামবাংলা বেঁচে যাবে।

স্টেট ফাইনান্স কর্পোরেশন যেটা আছে তার হেড অফিস কলকাতায় আছে, আর একটা অফিস আসানসোলে আছে, আর একটা শিলিগুড়িতে আছে। ডিস্ট্রিক্টে ডিস্ট্রিক্টে স্টেট ফাইনান্স কর্পোরেশনের অফিস হলে মফস্বল জেলার গ্রাম বাংলার ছোট ছোট কুটির শিল্প, মাঝারি শিল্প উন্নতি করতে পারত, তাদের প্রসেসিং-এর জন্য কলকাতায় ধর্ণা দিতে হত না, জেলা অফিস থেকে টাকা পেতে পারত এবং তাতে তাদের তাড়াতাড়ি উন্নতি হতে পারত। সেইসব আপনারা কিছু করছেন না। আমি মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির বর্ষীয়ান নেতা কমল সরকারের কাছে, রবীন মুখার্জির কাছে এবং আরও বিশিষ্ট নেতাদের কাছে জিজ্ঞাসা করছি আমাদের এখানকার ক্লাশ থ্রি, ক্লাশ ফোর এমপ্লয়ীদের জন্য কি একটা নবেল স্কীম করা যায় না? প্রভিডেন্ট ফান্ডে টাকা প্রত্যেকে জমা দিচ্ছে, তাদের জন্য যদি আমরা গ্রুপ লাইফ ইনসিওরেন্স পলিসির ব্যবস্থা করতে পারি অর্থাৎ ধরুন এগ্রিকালচার সার্ভিসে ক্লাশ থ্রি, ক্লাশ ফোর ১০ হাজার এমপ্লয়ী আছে, তাদের প্রভিডেন্ট ফান্ডে যে টাকা জমছে তার একটা মাইক্রোস্কপিক ফ্যাকশন, একটা নমিন্যাল টাকা দিয়ে যদি গ্রুপ লাইফ ইনসিওরেন্স পলিসি করে দিতে পারি তাহলে সে যদি মারা যায় তার উত্তরাধিকারীরা সেই ইনসিওরেন্সের টাকাটা পাবে। এটা আমরা করতে পারি। এরজন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে লড়াই করতে হবে না। তারপর আমরা আরও বেশি ব্যাপক টিউবওয়েল স্কীম গ্রাম বাংলার মানুষের জন্য করতে পারি। ১০টা পরিবার পিছু একটা করে টিউবওয়েল বসিয়ে ক্লাসটার টিউবওয়েলের স্কীম নিতে পারি। মাননীয় মুখ্যমন্ত্রী নির্বাচিত হয়ে আসার পর আবেগপূর্ণ ভাষায় রেখেছিলেন যে আমরা গ্রামে যাই, গ্রামের লোক বলে আমরা আর কিছু চাই না, আমাদের জন্য পানীয় জলের ব্যবস্থা করুন। He said with a lot of passion which influenced many of us, at least, I was very much influenced. কিন্তু আমরা কি দেখছি—নদীয়া জেলায় ১৯৭৬ সালে প্রত্যেকটি ব্লকে ৩০টি টিউবওয়েল আর ২২ হাজার টাকা অ্যালট করা হয়েছিল। আমরা গ্রামের লোকের কথা বলছি, অর্ধেক ক্ষমতার কথা বলছি, পাওয়ার টু দি পিপল, পাওয়ার টু দি পঞ্চায়েত এর কথা বলছি, অথচ নদীয়া জেলায় যদি ভুল হয়ে থাকে

তাহলে আমাদের জেলার মন্ত্রী আছেন, তিনি কারেকশন করে দেবেন, আমি স্বীকার করে নেব, আমার ইনফর্মেশন হচ্ছে ১২ শো টাকা পার ব্লকে টিউবওয়েলের জন্য দেওয়া হয়েছে যেটা আগে ছিল ২২ হাজার টাকা পার ব্লক এবং ৩০টা করে টিউবওয়েল হবার কথা। তারপর কিন্তু ছাঁটাই-এর জন্য সর্বনাশ দেখা দিয়েছে। এই পাওয়ারের জন্য অনেক বক্তৃতা এর আগে করেছেন, আমি তার রিপিটিশনে যাব না, আমি বলছি আমার নদীয়া জেলার কৃষ্ণনগর, শান্তিপুর, রানাঘাট, চাকদা। কল্যাণীতে দিনের পর দিন ঘন্টার পর ঘন্টা লোডশেডিং। আপনারা কৃষ্ণনগরে যে কোনও দিন যান দেখবেন লোডশেডিং, আমি শেষ দিনে এখানে আসা পর্যন্ত দেখে এসেছি ৪/৫ ঘন্টা লোডশেডিং চলছে। শুধু তাই নয়, আমার জেলায় ৩২ হাজার শ্যালো টিউবওয়েল চলে, ডিপ টিউবওয়েল ৫৪৮ টা, তার মধ্যে ২০০টা অকেজো হয়ে পড়ে আছে ট্রান্সফরমার চুরি গেছে বলে, সেখানে রিভার লিফ্‌ট পাম্প ইলেকট্রিক্যালি ইনারজাইজড ৬ হাজার ৩ শো, বিদ্যুতের অভাবে সেখানে একটা অসম্ভব অবস্থা দাঁড়িয়েছে। ৬২ হাজার একর জমিতে বোরো চাষের জন্য পরিকল্পনা চাষীরা নিয়েছে, আজকে জল না পেলে সর্বনাশ হয়ে যাবে। এরই মধ্যে দেখা যাচ্ছে গভর্নমেন্ট সার্কুলার গেছে গভীর নলকূপের অপারেটরদের জন্য ৮ ঘন্টা ডিউটি। রাত্রিবেলায় যখন পাওয়ার আসবে তখন ডিপ টিউবওয়েল অপারেটরদের ডিউটি নয়, তাদের ওভারটাইম না দিলে তারা কাজ করবে না। একটা সার্কুলার গেছে, ওভার টাইমের উল্লেখ তাতে আছে। কিন্তু জেলা প্রশাসকরা বলছেন, আমরা এইরকম স্পেসিফিক কোনও সার্কুলার পাইনি। কিছু ভেগনেস আছে, আমরা ক্লারিফিকেশন চেয়েছি। একটা কাগজ লিখেছে—এটা আমার কথা নয়, আমার কথা হলে হয়ত বলবেন আনভেরিফায়েড, কিন্তু খুব দায়িত্বপূর্ণ একটা কাগজ, সেখানে সাংবাদিক তাঁর নিজের নাম দিয়ে লিখেছেন যে চাষীদের রাত্রি বেলায় কাজ করবার জন্য দেড় টাকা থেকে দু' টাকা তাকে দিতে হবে, যারা ডিপ টিউবওয়েল চালাবে। এবং তার ডেইলি ফরটি রুপিস কালেকশন অ্যাট each deep irrigation for supplying water to the farmers. এবং চাষী বলছে যদি আমাকে ৪০ টাকা করে প্রতিদিন এইভাবে দিতে হয় তাহলে আমি চাষ করতে পারব না। আমার ধানের দাম নেই, অথচ প্রত্যেক দিন জিনিসের দাম বাড়ছে। কিছু মনে করবেন না, মুখ্যমন্ত্রী মহাশয় একথা বলেন নি, খাদ্যমন্ত্রী নেই, আমি একবার বলেছিলাম—যে জোতদারদের কণ্ঠস্বর শোনা যাচ্ছে, ধানা চাষী ন্যায্য দাম পাচ্ছে না—সে মার খাচ্ছে। খাদ্য মন্ত্রী ব্যঙ্গ করে বললেন। আমি বলেছিলাম চাষীরা ন্যায্য দর পাচ্ছে না—আপনারা বললেন যে হ্যাঁ, পাচ্ছে। ডঃ মৈত্র, আপনি ভুল বলছেন, তথ্য দিয়ে বলুন আমি মেনে নেব, যুক্তি দিয়ে বলুন আমি মেনে নেব, শুধু এইটুকু বলুন। কিন্তু ডঃ মৈত্রকে আমি বলছি, আপনি ১৯৬৭ সালের তৎকালীন অর্থমন্ত্রীর ভাষণটা একটু পড়বেন। শ্রী জ্যোতি বসু বলেছিলেন খাদ্যের ব্যাপারে যারা প্রডিউসার, তারা ন্যায্য দর পাচ্ছে না, তারা বঞ্চিত হচ্ছে। এটা হওয়া উচিত নয়, এটা বন্ধ করা উচিত। অথচ সেই ফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি পালটিয়ে গেল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি কর্মচারিদের ব্যাপারে আপনারা কমিশন বসিয়েছেন, কিন্তু বিভিন্ন রাজ্যে তারা কেন্দ্রীয় সরকারের সমহারে মহার্ঘ ভাতা দিচ্ছেন। আমি আশা করেছিলাম সরকার এই সম্পর্কে একটা ঘোষণা

করবেন, কবে এই পে কমিশনের রেকমেন্ডেশন বেরোবে আমরা জানি না, কিন্তু আপনারা সে সম্বন্ধে বলে দিয়েছেন পে কমিটির রেকমেন্ডেশন যা হবে, সেই অনুযায়ী করবেন। কিন্তু এখনও পর্যন্ত কিছু করছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশাসন সম্বন্ধে দু-একটা কথা বলব, এটা যে কোনও প্রশাসনই আসুক, তার দলের একটা ইমপর্ট্যান্স থাকবে। অনেকে বলেন যে মাননীয় প্রমোদ দাশগুপ্ত মহাশয়, তিনি নাকি এক্সট্রা কনস্টিটিউশনাল অথরিটি হিসাবে কাজ করেন। কিন্তু আমি সেই যুক্তির সঙ্গে একমত হতে পারি না। কারণ আমি মনে করি একটা পলিটিক্যাল পার্টি যখন গভর্নমেন্ট ফর্ম করে, তখন সেই পলিটিকাল পার্টি তার গভর্নমেন্টকে ডাইরেক্ট করে, প্রমোদ বাবু তাঁর দলের নেতাদের নিশ্চয়ই ডাইরেক্ট করবেন, অশোক ঘোষ মহাশয় ফরওয়ার্ড ব্লককে করবেন, আর এস পি র নিখিল দাস, মাখন পাল তাঁদের দলকে ডাইরেক্ট করবেন, এরমধ্যে অসঙ্গতি কিছু দেখি না। কিন্তু আমার সেখানে প্রশ্ন, It is always the dog that wags the tail, the tail never wag the dog রেখে যাচ্ছিল যা চাইছে চোখ বুঝে তাই করছে। দলীয় শাসনে শাসক দলের প্রাধান্য থাকে। কিন্তু আপনারা মুখে নিরপেক্ষতাব কথা বলছেন। কাজের বেলায় চরম পক্ষপাতিত্ব দেখাচ্ছেন। আপনাদের সরকারে কিছু মনোমতো টপ অফিসার থাকবেন, আপনাদের চাকরি পাবে, ক্ষতি কি আছে, হোক না। আপনাদের লোকেরা চাকরি পাবে, ক্ষতি কি আছে, হোক না। আপনাদের শুরু হলে অন্যরা পাবে, আমরা জানি। হোক না, তাতে কি? কিন্তু যদি এই কথা কেউ বলেন যে আমরা absolutely impartial, absolutely non-partisan আমাদের মধ্যে কোনও পক্ষপাতিত্ব নেই, তাহলে কিন্তু চরম পক্ষপাতিত্ব হচ্ছে। প্রত্যেক জায়গাতেই আপনারা ক্ষমতা কুক্ষিগত করছেন। ক্ষমতা পেয়েই যদি একটার পর একটা বডিকে সুপারসিড করেন তার স্বাধীনতা কেড়ে নেব, নিজেদের দলের লোককে বসান, তাহলে ক্ষমতার অপব্যবহার হচ্ছে এ অভিযোগ ন্যায় সঙ্গতভাবেই উঠবে।

আমি অভিযোগ করছি, যেদিন অর্থমন্ত্রী বাজেট বক্তৃতা করলেন, আমি সেদিনই সন্দেশখালিতে গিয়েছিলাম। আমি নৌকায় নাজার থেকে দীর্ঘ ২ ঘন্টার নদীপথ অতিক্রম করে খুলনা গ্রামে গেলাম। আমরা সেখানে দেখেছি, সেখানকার প্রবলেম কি? আপনি শুনলে অবাক হয়ে যাবেন—আমি বলছি বিশ্বাস করুন, আমি কোনও উত্তেজক মনোভাব নিয়ে কথা বলিনা, নিজে না জানলে কোনও কথা বলি না। বিশ্বাস করুন, আমি সেখানে গিয়েছিলাম, রাত্রিবেলায় মিটিং করেছি, মানুষ বলেছে সেখানে একের পর এক ডাকাতি হয়ে যাচ্ছে, কোনও প্রটেকশন নেই, চাষীদের জমির ধান লুঠ হয়ে যাচ্ছে, কোনও প্রটেকশন নেই, গ্রামবাসীদের কাছ থেকে সেখানে জোর জুলুম করে চাঁদা নিয়ে যাচ্ছে সি.পি.এম. দলের সমর্থকরা। গ্রামবাসীরা অসহায়, নীরব। তাদের কিছু করবার নেই। তারা রসিদ দিয়েছে আমাকে তার ফটোস্ট্যাট কপি আমাকে তারা দিয়েছে, অরিজিন্যাল রসিদ তারা দিয়েছে। শুধু তাই নয়, তারা অভিযোগ করেছিল, কার জমির ধান কে কাটবে, সেটাও সি.পি.এম দলের লোকাল পার্টি অফিস ঠিক করে দেবে। মজুরির টাকা-এ ৮.১০ পয়সা পার্টি অফিসে জমির

মালিককে জমা দিয়ে আসতে হবে। তবে তারা লোক ঠিক করে দেবে। এই রকম জিনিস চলছে, তারা বলছে সি.পি.এম দলের লোকেদের জমিতে ক্ষেতমজুরদের জন্য চার টাকা মজুরি, আর অন্যের বেলায় ৮.১০ পয়সা মজুরি। এই বিষয়ে তদন্ত হোক, সত্য হলে তার ভিত্তিতে ব্যবস্থা করুন। এই বিষয়ে একটা ত্রাসের মনোভাব ব্যস্ত। তার পরের দিন সকাল বেলায় মিটিং করতে গিয়েছিলাম যে স্কুল বাড়িতে—কর্মীদের মিটিং, সেখানে গিয়ে দেখি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কয়েকজন কর্মী তাঁরা এসেছেন। আমি তাঁদের বললাম, আমি মুখ্যমন্ত্রী জ্যোতিবসুর সঙ্গে দেখা হলে বলব—আপনি নিশ্চয়ই এটা পছন্দ করেন না, অনুমতি দিতে পারেন না। আমার দলের ঘরোয়া মিটিং-এ তাঁরা এসে খাতা কলম নিয়ে নোট নেবেন। শুধু তাই নয়, মিটিং এর পর তারা এসে চ্যালেঞ্জ করল, আমি তাঁদের বললাম, আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে এই বিষয়ে জানাব, তাঁরা বললেন, না, এটা তাঁকে জানাবেন কেন? আমি তাঁদের বললাম, আমি জানাব কি জানাব না, সেটা আপনাদের কাছে কৈফিয়ত দেব না। এটা যদি হয় তাহলে রাজনৈতিক নীতি বলে কিছু থাকে না—বিভিন্ন মানুষের মধ্যে আতঙ্ক দেখা দিয়েছে, বিভিন্ন জায়গায় হত্যা হচ্ছে, খুন হচ্ছে আমরা দেখছি। অমৃতেন্দু বাবু নিশ্চয়ই নিয়মিত কৃষ্ণনগর গেছেন, কয়েকদিন আগে সুবোধ ঘোষ বলে চকের পাড়ার একটি ছেলে শিব রাত্রির প্রশেসনে মার্ডার হয়ে গেছে, তেহট্টে অজিত হালদার মার্ডার হয়ে গেল। এরকম কত হত্যা খুন জখম ডাকাতি লুঠ-তরাজের ঘটনা ঘটছে, প্রশাসন নীরব। প্রশাসনিক নিরপেক্ষতা ও আইনের আসন যদি স্বাক্ষরিত না হয় তাহলে বিপন্ন হবে, স্বৈরতন্ত্রের পথ প্রশস্ত হবে। এ ব্যাপারে সাবধান হবার সময় এসেছে আমাদের। একের পর এক ঘটনা ঘটছে অথচ পরিষ্কারের কোনও ব্যবস্থা নেই। এরকম হলে প্রশাসন তো ভেঙ্গে পড়বে। মামলা হলে যদি প্রত্যাহার করে নেন তাহলে আদালতের অধিকার কোথায় থাকবে? আদালতের অধিকার তাহলে তো নষ্ট হবে। কমিটেড জুডিসিয়ারি থাকতে পারে না, কমিটেড প্রেস থাকতে পারে না, কমিটেড সিভিল সার্ভেন্টস থাকতে পারে না। কমিটমেন্ট যদি কারুর কিছু থাকে তাহলে সেটা কমিটমেন্ট টু দি কনস্টিটিউশন, Commitment to the basic values to the democratic values adumbrated and ensrined in the Constitution of India.

[4-50—5-00 P.M.]

কমিটমেন্ট কোনও দলের প্রতি নয়। সরকারি কর্মচারিদের কমিটমেন্ট টু দি পিপল, টু দি কান্ট্রি, জুডিসিয়ারি কমিটমেন্ট টু দি কনস্টিটিউশন, প্রেস—এর কমিটমেন্ট টু দি কনস্টিটিউশনাল ভ্যালুস। কিন্তু আমরা প্রায়ই দেখছি খবরের কাগজ সম্বন্ধে ব্রিচ অফ প্রিভিলেজ এর অভিযোগ কারণ তাঁরা নাকি ভুল লিখছেন। কত ঘটনাই তো বেরুচ্ছে, কিন্তু কে তার কৈফিয়ত তলব করছে। আপনারা মনে রাখবেন সংবাদপত্র যতদিন নিরপেক্ষ ভূমিকা নিতে পারবে ততদিন দেশে গণতন্ত্র থাকবে। কিন্তু সংবাদপত্র যদি হিজ মাস্টার্স ভয়েস হয়, অল ইন্ডিয়া রেডিওর সরকারের গ্রামোফোন যন্ত্র হয় তাহলে সংবাদপত্রের ভূমিকা থেকে সংবাদপত্র এ সাংবাদিকরাই সরে আসবেন। আমাদের মনে রাখা উচিত সংবাদপত্রকে স্বাধীনতা

দিতে হবে, সংবাদপত্র লিখে যাবে এবং আমরা তার সমালোচনা রেখে বিচার করব। সমালোচনা দেখলেই ভয় পেলে চলবে না। আমরা ইন্দিরা গান্ধীর সময় দেখেছি সংবাদপত্র সমালোচনা করছে এই জিনিস সহ্য করব না, তাদের মার, ডাঙ্গা। হাইকোর্ট এই রায় দিয়েছে, আজকে ট্রান্সফার কর, বিচারালয়ের ক্ষমতা মর্যাদা কেড়ে নাও। আমি একটা ঘটনা এখানে বলছি। শ্রী রমেন রায়, বহরমপুর কোর্টের একজন বিশিষ্ট তরুন আইনজীবী। পরীক্ষায় উচ্চ নম্বর পেলেন এবং হাইকোর্টের বিচারপতি তাঁকে অ্যাডিশন্যাল ডিস্ট্রিক্ট জজ নিযুক্ত করলেন। কিন্তু আপনারা শুনলে অবাক হবেন সি বি আই এবং পুলিশ রিপোর্টের জন্য তাঁর চাকুরি হল না। আমাদের আইন মন্ত্রী আমাদের অভিযোগ অত্যন্ত মনোযোগ দিয়ে শোনেন এবং তারজন্য তাঁর প্রতি আমার গভীর শ্রদ্ধা আছে, অন্যান্য মন্ত্রীদের প্রতিও আমার গভীর শ্রদ্ধা আছে। তাকে ওই ঘটনাটা বলায় তিনি বললেন ১৫ দিনের বেশি সময় নেব না, এ চাকরিটা তো দিতেই হবে। আমাকে তিনি আরও বললেন আপনি এটা নিয়ে আর হাউসে বলবেন না। কিন্তু আসলে দেখা গেল নাথিং হ্যাজ বিন ডান। এসব জিনিস তো আগেকার দিনে চলেছিল। তারপর বলা হচ্ছে ফরওয়ার্ড লুকিং জাজেজ,—ব্যাকওয়ার্ড লুকিং জাজেজ, ফরওয়ার্ড লুকিং জার্নালিস্ট—ব্যাকওয়ার্ড লুকিং জার্নালিস্ট, ফরওয়ার্ড লুকিং সিভিল সারভেন্টস্ ব্যাকওয়ার্ড লুকিং রিঅ্যাকশন্যারি সিভিল সার্ভেন্টস। এসব খেলা তো সেদিন চলেছিল। এসব এখন কেন চলছে? এটা কি রিভার্স করা যায় না? আপনারা তো জনগণের ম্যাসিভ ম্যানডেট নিয়ে এসেছেন কাজেই এদিক ওদিক হবার কোনও কারণ নেই। আপনাদের দলে ১৭৮ জন মেম্বার আছেন, আপনারা ৫ বছর কাজ করবেন। আপনারা প্রেস এবং অপজিশন সম্বন্ধে অবলিকলি বলেন কেন? এরকম বলার তো কোনও কারণ নেই। আমি একটা জিনিস লক্ষ্য করেছি অর্থমন্ত্রী তাঁর বক্তৃতার মধ্যে কোনও জায়গায়ই পশ্চিমবাংলার উন্নতির জন্য কোনও বলিষ্ঠ কর্মসূচি নিয়ে আসেন নি। তারপর, সেন্টার—স্টেট-এর ব্যাপারটা নিয়ে এখানে একটা বিতর্ক হওয়া উচিত ছিল এবং আমাদের দলের পক্ষ থেকে হরিপদ বাবুও একথা বলছেন। আমরা বলেছিলাম এখানে এত বিষয় নিয়ে আলোচনা হচ্ছে, এটা নিয়ে কেন আলোচনা হবে না। কিন্তু আমার বক্তব্য হচ্ছে রাজ্যগুলিকে কেন্দ্রের উপর নির্ভরশীল থাকতেই হবে। এই যে আমাদের ভাবধারা সংবিধানে কেন্দ্র রাজ্য সম্পর্ক যে বিন্যস্ত হয়েছে সেটা আমাদের সংবিধানের অন্যতম মূল বৈশিষ্ট বটে। সেটা ধ্বংস করার চেষ্টা হবে মারাত্মক। বিচ্ছিন্নতাবাদী শক্তি তাতে প্রেরণা পাবে, মাথা চাড়া দেবে। Dependence on the centre is desirable because it represents a centripetal force. But I give a caution that too much of dependance is not desirable because it breeds irresponsibility and operational inefficiency. Centre's needs should be given due notice of by the states as well as states needs should also be taken due notice of. Fourthly, the States should be made to realise the advantages of thrift and they should be advised not to be parochial and irresponsible and they should be particularly careful to ensure that the scarce resources of the nation are not frittered away. Then fifthly, Sir, I feel the rela-

tionship between the centre and the state as far as devolution of financial resources is concerned should be governed by certain uniform norms, standards and principles. There are two bodies, one is constitutional body, the Finance Commission and the other is political body, the planning commission. There is admitted overlapping between the Finance Commission and Planning Commission. This overlapping between the Finance Commission and Planning Commission should be avoided at all costs. The Finance Commission being a creature of the Constitution should be urged, should be entrusted with the task of determining and formulating the principles of sharing the distribution of national resources between the Centre and the States and between the States. The Planning Commission should be asked to extend and apply the principles formulated from time to time by the Finance Commission. The Finance Commission cannot adopt the standard as a measuring rod which is not applicable to the planning Commission. In an identical situation the same principle should be adopted and sixthly, all the regional imbalances should go.

[5-00--5-10 P.M.]

এই কয়েকটা মূল প্রিন্সিপলের কথা আমি আপনার কাছে রাখছি। এবং রাজ্যগুলির এই ব্যাপারেতে দায়িত্ব আছে যে কেন্দ্রের হাত জোরদার করা। কেন্দ্রের হাতে পর্যন্ত ক্ষমতা থাকা চাই নতুবা বিচ্ছিন্নতাবাদীরা মাথা চাড়া দেবে। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন, কমপিউটার করতে গেলে টাকা লাগে, কেন্দ্র ঝট করে টাকা মঞ্জুর করে না। বলা হচ্ছে কমপিউটার বসানোর অর্থ কেন্দ্র থেকে মেলে কিন্তু জনহিতকর কাজের জন্য নাকি অর্থ জোটে না। আমি জিজ্ঞাসা করি ডঃ মিত্রকে বুকে হাত দিয়ে বলতে পারেন, Can you refute it I say today that it is your Ministry which has sanctioned large sums money for installation of computer machine in the police office? Can you deny I would stand corrected if you deny this information. I say that has been done. আমি দেখেছি কাগজে যে বোর্ডের পরীক্ষা, খাতাপত্র, রেজাল্ট পাবলিশ করার জন্য কমপিউটারের সাহায্য নেওয়ার কথা বলা হয়েছে। অন্যায় কিছু দেখছি না, এর ভিতর কিন্তু নীতির কথা আনছেন কে? উন্নত টেকনোলজি ছাড়া দেশ বড় হতে পারে না—বৈজ্ঞানিক উন্নয়ন ব্যাহত হয়। কমপিউটারের সঙ্গে সমিতির সংঘাত নেই। একদিন একথা যারা বলতেন তারা বলতেন, চিন দেশে মেকানাইজেশন বন্ধ করেছে, ম্যানপাওয়ারের ইউটিলাইজেশন চাইছে, হিউম্যান বাজেট তৈরি করছে, ম্যানপাওয়ার বাজেট তারা তৈরি করছেন। মানুষকে বাঁচাবার জন্য তারা সেই পথে যাচ্ছে। কিন্তু আমরা এর গভীকালে কি দেখলাম? স্যার, যারা ইতিহাসের ছাত্র, যারা পড়াশুনা করেছেন, তারা জানেন, এই তো কয়েকদিন আগেই কাগজে

বেরিয়েছে, চিনে দলের জাতীয় সম্মেলনের পর তারা বলছে 70% of China's agriculture shall be mechanised completely. তারা উন্নত টেকনোলজির ও বিজ্ঞানের প্রয়োগের দিকে যাচ্ছে। তারা রাশিয়া, আমেরিকার সঙ্গে প্রতিদ্বন্দ্বিতা করবেন। স্বভাবতই তারজন্য দরকার টেকনোলজিক্যাল অ্যাডভান্স, টেকনোলজির উন্নতি করতেই হবে, আমাদেরও। আপনারা যদি সেই টেকনোলজির উপর নির্ভরশীল হন তাতে অন্যায় কিছু হবে না, সেটা করা দরকার। কিন্তু এই তর্কগুলি তোলবার চেষ্টা করবেন না যে কেন্দ্র এই ব্যাপারে এটা করেন নি আমরা যেটা চাই। কেন্দ্র সর্ব ব্যাপারে আপনাদের দিকে হাত প্রসারিত করে আছে। আপনারা বিভিন্ন কমিটি করেছেন। মুখ্যমন্ত্রী মাঝে মাঝে উষ্মা প্রকাশ করে কংগ্রেস সদস্যদের দিকে এবং আমাদের দিকেও বলেন, দেখুন, আমরা জিতে এসেছি, আমরা কিন্তু ঐ কমিটিতে আপনাদের মেজরিটি দিতে পারব না—কে বলেছে এই হাস্যকর কথা? কেউ এটা দাবি করতে পারে? কিন্তু এটা তো ভাবতে হবে আপনাদের বিবেচনা করতে হবে, আপনারা কমিটিতে বিরোধী দলের সদস্যদের না রাখেন কিছু বলবার নেই। নদীয়া জেলায় স্কুল বোর্ড হয়েছে তাতে জনতার কাউকে কি রেখেছেন? না। নদীয়া থেকে জনতা পার্টির যদি কেউ থাকে এই জেলা স্কুল বোর্ডে থাকেন আমার কিছু বলবার নেই। কিন্তু আমি জানি, জনতা পার্টির কেউ নেই।

**(ডঃ অশোক মিত্র ঃ আপনি আছেন।)**

আমি থাকি কি না থাকি সেটা কথা নয়। প্রত্যেক জেলার হিসাব নিয়ে বলছি এমন ইমব্যালেন্স, আপনারা সমর্থন করছেন কি করে? আবার আপনারা বলছেন আপনারা নাকি সেন্টার, স্টেট ইমব্যালেন্স দূর করবেন। আপনাদের নিজেদের বেলায় ভিসা ভিস, আদার পার্টিস, যেখানে আপনারা এত প্রচণ্ড ইমব্যালেন্স জিইয়ে রাখবার চেষ্টা করছেন এটা অদ্ভুত। আপনাদের কথা ও আচরণের মধ্যে ব্যবধান ক্রমেই প্রকট হয়ে উঠছে। মাননীয় অর্থমন্ত্রী সেদিন হাল্কা সুরেই বললেন, আমরা দেখছি জনতা দলের রাজ্য বিধানসভার বহু সদস্য সেন্টার থেকে সিসিড করে, সেন্ট্রাল পলিসি থেকে সরে যাচ্ছেন। জনতা দলের নীতির ব্যাখ্যাটা জনতা পার্টির নেতারাই দিন না কেন? আমাদের দলের ব্যাপারটা আমরা বুঝব। সমালোচনা আপনারা নিশ্চয়ই করতে পারেন এবং করবেন। আমরা যেমন আপনাদের সমালোচনা করছি। আমি সেইদিন—মাননীয় নিখিল দাস নেই, অবশ্য একথা মাননীয় জ্যোতি বসুও বলেননি, তিনি একধাপ এগিয়ে গিয়ে বললেন, আমরা বিশ্বাস করি ইন্ডিয়া একটা মাল্টি-ন্যাশনাল স্টেট এবং বললেন যে রাশিয়াতে রাইট টু সিসেশন আছে, ফেডারেশনে সিসেশন থাকবে না সিসেশনের কথা কেন তিনি এখানে বললেন আমি জানি না। কিন্তু একটা ফেডারেল পার্টিতে আমাদের ডিফারেন্স নিশ্চয়ই পোজ করতে পারব। যেমন আমি কেন্দ্রীয় সরকারের আমাদের রাজ্যের ব্যাপারে যা যা করা দরকার বলে মনে করছি সে ব্যাপারে কেন্দ্র কি ভাবছে আমি জানি না। কিন্তু আমার যে একটা দায়িত্ব আছে রাজ্যের প্রতি এবং রাজ্যবাসীর স্বার্থে সেকথা আমাকে বলতেই হবে। জনতার স্বার্থে, তাদের স্বার্থ রক্ষা করার

জন্য আমাদের সোচ্চার হতেই হবে একথা আমি বলব।

কিন্তু এখানে আমি মাননীয় অর্থমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই আপনারা ফেডারেশনের কথা বলবেন, আপনারা ফেডারেশন পলিসির কথা বলবেন, আপনার পার্টির স্ট্রাকচারটা রাখবেন মনোলথিক। এটা কি পরস্পর বিরোধী ব্যাপার নয়? নিজেদের দলে ডিভলিউশন অব পাওয়ার ক্ষমতার বিকেন্দ্রীকরণ রুখবেন সেখানে পলিসিগুলি পলিটব্যুরোর মধ্যেই সীমাবদ্ধ থাকবে, পলিট ব্যুরো যা করবে এক অঙ্গুলি হেলনে তা এক বাক্যে সমস্ত দলকে দলের কমরেডদের মেনে চলতে হবে। সেখানে কোনও রাজ্যে, কোনও ফেডারেশন ইউনিটে, কোনও অটনমি থাকবে না, কোনও স্বায়ত্ব শাসনের অধিকার থাকবে না, স্বাভাবিকভাবে মত প্রকাশের অধিকার থাকবে না এবং ডিসেন্ট করারও অধিকার থাকবে না। অদ্ভুত কথা। আপনারা ভারতবর্ষের ফেডারেশন চাচ্ছেন আর নিজের পার্টিকে একটা মনোলেথিক পার্টি করে রাখবেন, ডেমোক্রাটিক সেন্ট্রালিজম এর কথা বলবেন, আপনাদের দলীয় কাঠামোর ফেডারেলিজমএর বাঁধন জাগ্রত নেই—আর ভারতবর্ষে আদর্শ একটা প্রোকাস্টিয়ান ফেমের মধ্যে অ্যাবস্ট্র্যাক্ট কেতাবী ফেডারেল বা কাঠামো নেই বলে হৈ চৈ করবেন। এ চালাকি ধরে ফেলবে জনসাধারণ অচিরেই। নিজেদের দলকে বাঁধতে চান। স্যার, আপনি ঐ প্রকাস্টিয়ান-এর গল্পটা জানেন। সে রাস্তায় এসে বসে থাকত তার লোহার বিছানার পিছনে। সেই রাস্তা দিয়ে যেই যেত সঙ্গে সঙ্গে সে তার উপর ঝাঁপিয়ে পড়ে টেনে নিয়ে আসত এবং বিছানার মধ্যে শুইয়ে দেখত যদি বিছানার বাইরে তার পা চলে যাচ্ছে তাহলে তার পা কেটে দিত, মাথা বাইরে চলে গেলে মাথা কেটে দিত। সেই প্রকাস্টিয়ান ফ্রেম ওয়ার্কের মধ্যে তাকে চাইত। রাখত। আপনারা এখানে ফেডারেল পলিসি ফেডারেল পলিসি বলে চিৎকার করছেন, আর নিজেদের দলের টোট্যালিটোরিয়ান একটা ফ্রেমের মধ্যে সকলকে স্কুইজ ইন করবার চেষ্টা করছেন।

যেখানে আপনাদের নিজেদের কাঠামোটা হচ্ছে একেবারে টোটালেটারিয়ান, একেবারেই একনায়কতন্ত্রী ছাঁচে ঢালা—মনোলেথিক স্ট্রাকচার এর যে অসঙ্গতি এর যে বৈষম্য, সেটা আপনাদের উপলব্ধি করতে হবে। আপনি আচরি ধর্ম পরে শেখাও। নিজেরা গণতান্ত্রিক আচরণ করে দেখান আগে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর তিন চারটি কথা বলেই শেষ করছি, স্যার, আমাকে কয়েকজন বন্ধু বলেছেন ফিশারিস এক্সটেনশন অফিসারদের কথা—মাননীয় ফিশারিস মিনিস্টার নেই, অনেক দিন ধরে, ৬৫ সাল থেকে তাদের কনফারমেশন এবং কেডারের দাবি তারা করে আসছে। এখনও সেটা হয়নি, সেটা যাতে হয় দেখবেন।

এখানে আমি বলতে চাই বক্তৃতা শেষ করার আগে যে আপনারা বলেছেন আমাদের বিরোধী দলগুলির নাকি কোনও কনস্ট্রাকটিভ আইডিয়াস নেই। আমাদের কনস্ট্রাকটিভ আইডিয়াস আছে। আমি অনেকগুলি গঠনমূলক রচনার কথা এই সভাকক্ষে বলেছি। কিন্তু ফলই হয়নি। আজও বলছি স্যার, আপনারা পন্ড ফিশারিস স্কীম নিন। পশ্চিমবাংলায় প্রচুর আপনার ট্যাঙ্ক ফিশারিস আছে। এই মজা পুষ্করিনীগুলির সংস্কার আমি করতে পারলে গ্রাম বাংলার চেহারা পাল্টে যাবে। তিন বৎসরের ট্যাঙ্ক ফিশারিস স্কীমে ৩৪ কোটি টাকার ইনভেস্টমেন্ট লাগবে

এবং এই ৩৪ কোটি টাকা ইনভেস্ট করলে লক্ষ লক্ষ মানুষের কর্ম সংস্থান আপনারা করতে পারবেন এবং গ্রাম বাংলা ও পশ্চিমবাংলার চেহারার রূপান্তর ঘটবে। মাছের উৎপাদন বাড়বে। আপনারা পশ্চিম বাংলায় ২৯২৬ টি অঞ্চলের যদি প্রতি অঞ্চলে একটি করে ক্ষুদ্র কুটির শিল্প করে ১০ জন লোকের কাজ দিতে পারেন তাহলে অন্তত ৩০ হাজার মানুষের কর্মসংস্থান আপনারা করতে পারবেন। পশ্চিমবাংলার গ্রামীণ রাস্তা—প্রায় ৩৮ হাজার গ্রামের সঙ্গে যোগাযোগ করতে গেলে এক গ্রাম থেকে আর একটা গ্রামে যেতে গেলে, যদি দেড় মাইল রাস্তা ব্যবধান হয় তাহলে ৬০ হাজার কিলোমিটার রাস্তা লাগবে। শুধু যদি কাঁচা রাস্তাই ভাল করে তৈরি করেন গ্রামের বেকারদের ৮/১০ পয়সা হারে দৈনিক মজুরি দিয়ে, স্টেট রিলিজএর মতো কাঙালি বিদায়ের স্কীমে নয়, তা যদি করতে পারেন, ২১ কোটি টাকা যদি ব্যয় করতে পারেন তাহলে লক্ষ লক্ষ মানুষের গ্রামে কর্ম সংস্থান হতে পারবে। আমরা গ্রামে গ্রামে ক্ষুদ্র কুটির শিল্পের সঙ্গে যদি একটি করে পানীয় জলের ব্যবস্থা করতে পারি তাহলে আমাদের গ্রাম বাংলার প্রচুর উপকার হবে এবং তাতে প্রচুর কর্মসংস্থান হবে। এর জন্য কেন্দ্রের সঙ্গে আপনাদের লড়াই এর কোনও প্রশ্ন নেই এবং এই যাত্রার দলের অলীক লড়াই করে কোনও লাভ নেই। আমি শেষ করার আগে আবার বলছি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বিবেচনা করবার জন্য এই কয়েকটি বক্তব্য রাখলাম। পরিশেষে সাংস্কৃতিক ব্যাপারে, আমার বন্ধু বুদ্ধদেব বাবু রয়েছেন, তিনি যদি এই সম্বন্ধে কিছু করেন তাহলে ভাল হয়। আমার প্রস্তাব আপনার কাছে, স্বামী বিবেকানন্দের জন্মভিটা আজ পর্যন্ত—এই ৩০ বৎসরে এ কাজ সরকার করলেন না, অন্য কোনও সরকারও করলেন না, তাঁকে আমার অনুরোধ তিনি যেন এটা জাতীয় সম্পদ হিসাবে গ্রহণ করেন, জাতীয় স্মৃতি সৌধরূপে রূপায়িত করেন। সারা দক্ষিণ ভারত এত করেছে স্বামীজির মহাকীর্তির স্মরণে—আমরা বাঙালিরা কিছুই করিনি।

[5-10—5-20 P.M.]

রাজা রামমোহনের বাড়িটা কিভাবে পড়ে আছে, দেখলে চোখের জল আসে, এর প্রতি কি আমাদের কোনও কর্তব্য নেই? এই বাড়িটিকে কি আমরা ন্যাশনাল মিউজিয়ামে পরিণত করতে পারি না? এগুলি আমি রাজনীতির উর্ধ্বে রেখে বিবেচনা করতে বলি। বিপ্লবী বিদ্যাসাগরের বাড়িটা অধিগ্রহণ করতে পারেন, সেটা করে আমরা মহাবিপ্লবীর প্রতি কিছুটা কর্তব্য পালন করতে পারি। চতুর্থত বিপ্লবী কবি নজরুল যে জায়গায় থাকতেন, সেটাও আমরা নিতে পারি তাঁর স্মৃতি রক্ষার জন্য, পঞ্চমত মাইকেল মধুসূদনের বাসভবনকে কি আমরা জাতীয় স্মৃতি হিসাবে রূপান্তরিত করতে পারি না? শেষে আমি উদ্বেগ প্রকাশ করছি জোঁড়াসাকোর ঠাকুরবাড়ি সম্বন্ধে আশঙ্কা হয় কোনদিন না কোন বড় ব্যবসায়ী টাকা দিয়ে সেটা কিনে নেন। আমি বাংলার তথা ভারতের ঐতিহ্য বিজড়িত ঠাকুরবাড়ি এবং অন্যান্য স্মৃতিগুলি রক্ষা করার জন্য প্রস্তাব সরকারের কাছে রাখলাম। যদি মনে করেন যে বিবেচনাযোগ্য, তাহলে গ্রহণ করে নেবেন। এই কথাগুলি বলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন

বিল রেখেছেন, নীতিগতভাবে আমি তার বিরোধিতা করছি। স্যার, আপনি এবং মাননীয় সদস্যগণ এতক্ষণ আমার বক্তব্য ধৈর্যসহকারে শুনেছেন, সেজন্য সকলকে আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় নিজেই স্বীকার করেছেন তিনি একজন অভিনেতা, কারণ তিনি বললেন যে অভিনয় হয়েছে। আশ্চর্যের কথা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ যদি না থাকত সংসদীয় গণতন্ত্রে, তাহলে তো অ্যাসেম্বলি করার কোনও মানেই হত না এবং আজকে যে মাননীয় অর্থমন্ত্রী এই বিল এনেছেন সমর্থন নেওয়ার জন্য তার সম্বন্ধে বক্তব্য রাখতে হত না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংসদীয় গণতন্ত্রে সরকার পক্ষ এবং বিরোধীপক্ষ দুটিরই ভূমিকা আছে। কিন্তু বিরোধী পক্ষের পরামর্শকে সরকার পক্ষের ব্রুট মেজরিটি দিয়ে পদদলিত করার যে আকাঙ্খা অর্থমন্ত্রীর দেখতে পাচ্ছি, তাতে তিনি যে খুব বড় বিদ্যান লোক সেটা মনে হচ্ছে না। যাই হোক আমি একথা বলব যে ব্রুট মেজরিটি চিরদিন থাকে না থাকবে না। এই প্রসঙ্গে মাননীয় সদস্যরা যাঁরা এখানে বসে আছেন তাঁদের একটা কথা স্মরণ করিয়ে দিচ্ছি। ১৯৬৪ সালে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর স্বর্গত এবং স্মরণীয় আমাদের হেমন্তকুমার বসু মহাশয় বলেছিলেন একটা কথা, সেটা আমি লক্ষ্য করছিলাম, তিনি বলেছিলেন—চিরকাল যা ইচ্ছা মনোভাব চলতে পারে না, সেজন্য যারা মেজরিটি তাঁদের সব সময় মাইনরিটির কথা শুনে ভাবা উচিত এবং যতদূর সম্ভব তাঁদের সঙ্গে কথাবার্তা বলে কাজ করা উচিত। সুতরাং এখানে যে মনোভাব যা ইচ্ছা করব, মেজরিটি চিরদিন থাকবে, তা থাকবে না। তবে বিরোধী পক্ষের মনোভাবকে পদদলিত করার যদি আপনাদের ইচ্ছা থাকে তাহলে সেটা পরিষ্কার করে বলুন—সুপারসেশনের ব্যাপার, অ্যাসেম্বলিকে হাতে নিয়ে নিন, নিজেরা বসে যা খুশি করুন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাইছি যে বাজেট অধিবেশনে যে আলোচনা আমরা করেছি, সমালোচনা আমরা করেছি, আমরা যে সব কথা খারাপ বলেছি এমন নয়, যে কথাগুলি ভাল বলেছি, সেগুলি নিয়ে আপনারা এগুতে পারেন, না এগোলে মনে করবেন না যে এর পরিণতি ভাল হবে, কেন না ব্রুট মেজরিটি আছে বলে যা খুশি তাই করতে পারেন তা নয়, কেননা আপনাদের বাইরে যেতে হবে মানুষের কাছে, এবং মানুষের কাছে গেলে বুঝতে পারবেন তার পরিণতি কি। বাজেট অধিবেশনে অনেক আলোচনা হয়েছে, আর মাননীয় অর্থমন্ত্রী যা বলেছেন কি দরকার ছিল আলোচনার যদি অভিনয় হয়? বোতাম টিপলেই তো পাস করিয়ে নিতে পারেন, পাসতো হয়েছেই, তবু এক্সচেকারের কি ব্যাপার আছে যার জন্য আইনমতো করবার জন্য মাননীয় অর্থমন্ত্রীকে এখানে আসতে হয়েছে। এখানে সেই প্রসঙ্গে ছিঁটেফোঁটা আলোচনা করি। কারণ বহু আলোচনা হয়েছে আগে বিভিন্ন ডিমান্ড যখন আলোচনা হয়েছে তখন। এইবার যেটা আলোচনার প্রাণকেন্দ্র সেটা হচ্ছে মুখ্যমন্ত্রী নিজে। এইজন্য বলছি যে মুখ্যমন্ত্রীর হাতে আছে পাওয়ার বা বিদ্যুৎ এবং সেই বিদ্যুৎ থেকে আরম্ভ হয়েছে প্রতিক্রিয়া সর্বত্র। বিদ্যুৎ ছাড়া তো চলে না, বৈজ্ঞানিক পরিকল্পনা চলে না।

এটা সর্বজন স্বীকৃত এবং বিদ্যুতের অবস্থা দিনের পর দিন কি দেখতে পাচ্ছি। লোডশেডিং শব্দটা আর কাগজ থেকে বোধ হয় দূর হবে না এবং এই বিদ্যুৎ বিশেষ করে বীরেনবাবুর মতো যারা শহরে আছেন তাদের চলে না। তাদের পুত্র সন্তান আছে এবং সামনে মাধ্যমিক পরীক্ষা এবং অন্যান্য পরীক্ষা আসছে। বীরেনবাবুর ছেলেপিলেদের জন্য কি ব্যবস্থা হয়েছে ইলেকট্রিসিটির ব্যাপারে? বিদ্যুতের অভাবে কি করছেন—মোমবাতি বা হ্যারিকেন জ্বেলে দিচ্ছেন। কিছুদিন পড়ার পর তাদের চোখ খারাপ হচ্ছে, তার সঙ্গে পেট খারাপ হচ্ছে, হাসপাতালে যেতে হচ্ছে। আমার মনে হয় এই রকম লোডশেডিং চললে অনেককেই হাসপাতালে যেতে হবে। হাসপাতালে গেলে কি হবে ওখানে ঔষধ পাওয়া যাবে না। তার প্রমাণ কলকাতার হাসপাতালে যে সমস্ত রুগী আছেন তাদের বিভিন্ন জায়গায় ধর্ণা দিয়ে ঔষধ কিনতে হচ্ছে পয়সা দিয়ে। বিদ্যুতের ফলে এইসব প্রতিক্রিয়া দেখা দিচ্ছে। ছেড়ে দিলাম এই কথা। আজকে খাবেন কি বোরোচাযে জল নেই, লোন নিয়ে সোসাইটি করেছে, কিন্তু কৃষকরা যারা মেম্বার আছেন তাদের লোন দিতে পারছেন না, ফলে বোরোচাষ হচ্ছে না। এখানেও বিদ্যুৎ আসছে। মাননীয় কৃষিমন্ত্রী অনেক কথা বলেছিলেন, লং টার্ম লোন, শর্ট টার্ম লোন ইত্যাদির কথা। কিন্তু কৃষকরা তা পাচ্ছে না। বীরেনবাবুর দলের লোকেরাই পাচ্ছে। এই নিয়ে দলবাজি হচ্ছে, কৃষকরা পাচ্ছে না। কৃষকদের নাম করে বিভিন্ন লোকেরা ওদের দলের লোন নিয়ে যাচ্ছে এবং ওরাই বলেছিলেন লোন নিলে ফেরত দিতে হবে না। কিন্তু এমন কি করছেন? যারা লোন নিয়েছিল তাদের ঘটি-বাটি বিক্রি করে নিচ্ছেন। কৃষকরা তাদের কৃষি কাজের জন্য সার, কীটনাশক ঔষধ ইত্যাদি পাচ্ছে না। ফলে আপনি খাবেন কি, সেটা ভাবুন। ল অ্যান্ড অর্ডারের প্রসঙ্গে আসছি। পুলিশের হাত তুলে দিয়ে রেখেছেন। একেবারে দাঁড় করিয়ে রেখেছেন। এই অবস্থায় আছে। সাধারণ প্রশাসনকে নিস্ক্রীয় করার ফল কি হয়েছে তার একটা ঘটনা বলছি। হত্যাকান্ডের ঘটনা, জলপাইগুড়িতে যারা আছেন, তারা জানেন। যোগেশচন্দ্র টি এস্টেটের একজন কর্মী শ্রী রামকুপ মুন্ডাকে হত্যা করা হয় ১৮-২-৭৮ তারিখে। কিন্তু তার পূর্বে পুলিশ সাহেব থেকে আরম্ভ করে ১৯৭৭ সালের ডিসেম্বর অনেককে সতর্ক করে দেওয়া হয়েছিল। তা সত্ত্বেও মুন্ডাকে হত্যা করা হয়েছে। তার বোন এফ.আই.আর করেছে।

[5-20—5-30 P.M.]

সুতরাং এই যে মজদুর সভা, এর নামে বহু চেষ্টা করেছে বহু যোগাযোগ করেছে—কিন্তু এখনও পর্যন্ত কোনও সুরাহা হয় নি। ঐ যে অবস্থা, পুলিশ দাঁড়িয়ে আছে হত্যাকান্ড চলছে ১০ জন লোক সেখানে এফেকটেড হল কোনও কিছুই হল না। এই রকম ঘটনা কত পাওয়া যাবে। আজকেই সংবাদ পত্রে দেখেছি শ্লোগান দিচ্ছে আমরা চুরি করব, ডাকাতি করব কিছু বলতে পারবে না, ভিজিল্যান্স পার্টি অফিসে গিয়ে ডান্ডা নিয়ে, বোমা নিয়ে গিয়ে প্রকাশ্য দিবালোকে বলছে চুরি করব ডাকাতি করব। সেখানে সেই অফিসের দুজন জখম হল এবং শ্লোগান দিতে দিতে চলে গেল পুলিশ কিছুই করতে পারল না। এই ঘটনা কোথায় ঘটেছে? উল্টোডাঙ্গা এলাকায় যেটা আজকে মেনশন হয়েছে কলিং অ্যাটেনশন দেওয়া হয়েছে, আপনি

সেটা অ্যালাউ করেন নি। ভিজিলেন্স পার্টি অফিস যে দেখাশুনা করবে সেখানে ঐ রকম স্লোগান দিয়ে দু' জন লোককে জখম করল পুলিশ কিছুই করতে পারল না এখনও পর্যন্ত কাউকে ধরতে পারল না। আপনারা আইন শৃঙ্খলার কথা বলছেন। এই আইন শৃঙ্খলা সম্বন্ধে এখানে অনেক আলোচনা হয়েছে আপনারা ডিফেন্ড করেছেন। ঐ যে স্কুলে ১০ রাউন্ড গুলি চললো তাতেও সেখান থেকে লোক ভাগানো গেল না। পুলিশকে রিপোর্ট করা হল, পুলিশ এল গুলি চালালো তবুও তাদের ঘেরাও করে রেখে দিল। বাইরে থেকে লোক এসে পুলিশকে উদ্ধার করল ও সি-কে উদ্ধার করল। আর আপনি বলছেন ল অ্যান্ড অর্ডারের কথা। উল্লসিত হয়ে বলছেন অন্যান্য স্টেটের তুলনায় এখানে ল অ্যান্ড অর্ডারের অবস্থা ভাল। তুলনামূলকভাবে ভাল তাহলেও ল অ্যান্ড অর্ডারের অবনতির কথা আছে। বীরেনবাবু আপনি তো গ্রামে যান না একবার গিয়ে দেখে আসুন আপনারা যে কৃষকদের কথা বলেন তাদের কি অবস্থা সেখানে। ঐ বর্ডার অঞ্চলে আজকে কি অবস্থা। আপনারা তো কৃষকদের কদরে একেবারে মরে যাচ্ছেন। বিভিন্ন অঞ্চলে বর্ডার এলাকায় যে বি.এস.এফ আছে তারা সেখানে কিছুই করতে পারছে না। প্রতি দিন কোনও না কোনও কৃষক কাঁদছে। খুব মারাত্মক সমস্যা এই বর্ডার অঞ্চলে। হাসির কথা নয়। কৃষক সকালে উঠে দেখছে গরু চুরি গেছে—কিংবা ডাকাতি হয়েছে। আপনারা সেখানে গিয়ে দেখুন এর নমুনা। বর্ডার এলাকায় আইন শৃঙ্খলা রক্ষা করার দায়িত্ব বি.এস.এফ.-এর। আপনারা বলবেন এটা সেন্টারের দায়িত্ব। কিন্তু রাজ্য সরকারের কি কোনও দায়িত্ব নেই আমাদের প্রাণ ও সম্পত্তি আমাদের সব কিছু রক্ষা করার? কোথায় আছে? আমি আবুল ভাইকে বলি আপনার সিনেমায় কি হয়েছিল। টিকিট নিয়ে বোমাবাজি হল তার কি ব্যবস্থা হল? এবার একটা কথা বলছি—আপনারা প্রচুর ভোট পেয়ে এখানে এসেছেন বলছেন অনেক কিছু করতে চান কিন্তু কিছুই করতে পারছেন না। আমরা কিন্তু বিদেশ থেকে অনেক কথা শুনছি আর এখানে শুনছি ইয়া করেঙ্গে ওয়ো করেঙ্গে আর একটা মূলধন পেয়েছেন আপনারা। ৩০ বছরে কংগ্রেস কিছুই করেনি এই কথা বলছেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কতকগুলি সংবাদ পেয়েছি তার থেকে বলছি। আজকের আনন্দবাজারে কি দেখছি? হেডিং আছে, ভারত আত্মপ্রত্যয়ে তৎপর (টগ বগ) এবং সেটা ডেলি টেলিগ্রাফ এবং তার থেকে আনন্দবাজারে আমরা দেখছি। আমি তার থেকে কতকগুলি অংশ পড়ে আমার বক্তব্য শেষ করব। বিগত ৩০ বছরে ভারত উন্নয়নের বিভিন্ন ক্ষেত্রে যে সাফল্য লাভ করেছে তার উচ্ছ্বসিত প্রশংসা করে ডেলি টেলিগ্রাফে কতগুলি প্রবন্ধ প্রকাশিত হয়েছে। প্রবন্ধটি লিখেছেন শ্রীমতী তায়া জিনকিন। তিনি ভারতে এসেছেন এবং ভারতের সমস্ত কিছু দেখেছেন। তারপরে তিনি এই কথা বলেছেন ভারত আত্মপ্রত্যয়ে টগ-বগ করছেন। জিনকিন লক্ষ্য করেছেন ভারত টুকরো হয়ে যেতে পারে বলে যে ধুয়ো তোলা হয়েছিল তা পুরোপুরি দূর হয়েছে। ভারত দিন দিন এক জাতি হয়ে উঠছে। জিনকিন লিখেছেন গত ৩০ বছরে চারটি যুদ্ধ এবং বেশ কতকগুলি মর্মান্তিক দুর্ভিক্ষ সত্ত্বেও বছরে ৩ শতাংশ হারে ভারতীয় অর্থনীতির প্রসার ঘটেছে। এই বৃদ্ধির হার জনসংখ্যা বৃদ্ধির চেয়ে এক শতাংশ বেশি। আর এক জায়গায় বলেছেন, গ্রামাঞ্চলে গেলেই ৩ শতাংশ বৃদ্ধির প্রমাণ

মিলবে। রাস্তা, সেতু, টিউবওয়েল, গ্রামে বিদ্যুৎ, ছোট ছোট শহরে কলেজ, আর এক ফসলের জায়গায় দুই ফসল। তিনি আর একটি জায়গায় বলেছেন, সাম্প্রদায়িকতার বিষ অনেক কমে গিয়েছে। পার্শি, ক্রিশচিয়ান, অ্যাঙ্গলো ইন্ডিয়ান ভারতীয় হিসাবে সুখে বসবাস করছেন। এমন কি মুসলিমরাও আসতে আসতে সংহত হচ্ছেন। জরুরি অবস্থার সময় আইন শৃঙ্খলা ও নিয়মানুবর্তিতার কথা মাঝে মাঝে মনে পড়ে। খাদ্য আর বিদেশি মুদ্রায় ভারত এখন সমৃদ্ধ। মজুত খাদ্য শস্যের পরিমাণ এখন ১৭০ লক্ষ টন। আর ব্যালেন্স অব পেমেন্ট রয়েছে উদ্বৃত্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে সমর্থন করতে পারছি না বলে দুঃখিত।

**শ্রী লক্ষ্মীচরণ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এবং অ্যাপ্রোপ্রিয়েশন দু' নং বিল উত্থাপন করেছেন এই দুটিকেই আমি সর্বান্তকরণে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, যখন বাজেট উত্থাপন করা হয় তখন সেই বাজেট সমর্থন করে বক্তব্য রাখতে গিয়ে আমি বলেছিলাম আমাদের জাতীয় জীবনে সর্ব প্রধান সমস্যা হচ্ছে কৃষি এবং কৃষক সমস্যা এবং বিগত ৩০ বছব কংগ্রেস শাসনে সেই সমস্যার সমাধান তো দূরের কথা, বরং সেই সমস্যা তীব্র থেকে তীব্রতর হয়েছে এবং ব্যাপক থেকে ব্যাপকতর হয়েছে। রাজ্যের শতকরা ৭৫ ভাগ মানুষ গ্রামাঞ্চলে বসবাস করেন এবং এর মধ্যে শতকরা ৫০ ভাগেরও বেশি মানুষ ভূমিহীন। তাদের কোনও জমি নেই, তারা ক্ষেত মজুর এবং এই সংখ্যা দিনের পর দিন বাড়ছে। আর ২০ ভাগ কৃষিজীবী মানুষ তাদের খুবই সামান্য জমি আছে, তাতে তাদেরই চলে না। এরা হলেন দরিদ্র কৃষক।

[5-30—5-40 P.M.]

অর্থাৎ বলা যায় যে গ্রামাঞ্চলের মানুষ যারা কৃষির উপর নির্ভরশীল তাদেব ৫০ ভাগের বেশি মানুষ অত্যন্ত দুঃখ দুর্দশার মধ্যে আছেন, তাঁরা দুর্বিষহ জীবন যাপন করছেন। কংগ্রেসি অপশাসনের ফলে দেশের ৭০ ভাগ মানুষ দারিদ্রসীমার নিচে বসবাস করে। এই অবস্থায় আমরা কি চাই? আমরা চাই রাজ্যের যে আর্থিক সঙ্গতি আছে তাই নিয়ে এই সংখ্যাগরিষ্ঠ অংশের মানুষ যারা দুঃখদুর্দশার মধ্যে আছেন, যারা দাবিদ্রসীমার নিচে বসবাস করেন আমাদের সীমিত অর্থভান্ডার নিয়ে তাদের কাছে যাতে আমরা পৌছাতে পাবি, কিছুটা সাহায্য যাতে তাদের করতে পারি, তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা দরকার। কিন্তু আজকে যে কারণে দেশের এই সমস্যার সৃষ্টি হয়েছে এই সমাজ ব্যবস্থার মধ্যে তার মৌলিক সমাধান সম্ভব নয়। সমাধান সম্ভব কেবলমাত্র বর্তমানে যে সমাজব্যবস্থা আছে সেই সমাজব্যবস্থার পরিবর্তনের মাধ্যমে এবং তারজন্য কঠিন, কঠোর সংগ্রাম দরকার। সেই সংগ্রামে বামফ্রন্টের দলসমূহ সামিল আছে। কাজেই মূল সমস্যার দিকে নজর রেখেই বাজেট তৈরি করা হয়েছে। এবং যে ব্যয়বরাদ্দ করা হয়েছে তা যথাযথভাবে বিনিয়োগ করা হবে। আমরা মনে করি, ভূমিসংস্কার ও সেচ ব্যবস্থার ব্যাপক সম্প্রসারণ করা এবং দরিদ্র কৃষিজীবী মানুষের কাছে শিক্ষা ও স্বাস্থ্যের সুযোগ পৌছে দেওয়া, তাদের ঋন দানের ব্যবস্থা করা, কৃষির উপকরণ

তাদের কাছে পৌঁছে দেওয়া আশু কর্তব্য, অবশ্য করণীয় কর্তব্য যা রাজ্য সরকার করতে পারে যতদিন না মৌলিক সমাধানের দিকে যাওয়া যায়। কাজেই এই কর্তব্যের প্রতি অবিচল থেকেই আমাদের বাজেট তৈরি হয়েছে এবং এই বাজেটের মাধ্যমে গ্রামীণ উন্নয়নের জন্য এবং জনগণের মধ্যে, বঞ্চিত মানুষদের কাছে যথাসম্ভব বেশি সাহায্য যাতে পৌঁছে দিতে পারা যায় সে ব্যবস্থাও করা হয়েছে। সংকট শুধু কৃষিক্ষেত্রেই নয়, সংকট শিল্প ক্ষেত্রেও আছে। উৎপাদনের অগ্রগতি যথেষ্ট নয়, বেসরকারি বিনিয়োগের ক্ষেত্রেও নানান সমস্যা, রুগ্ন শিল্পের যে সমস্যা তা একটা ব্যাধিতে পরিণত হতে চলেছে—হাজার হাজার শ্রমিক লক-আউট লে-অফ ক্লোজারের ফলে কর্মচ্যুত হয়েছেন। কেন্দ্রীয় সরকার শিল্পপতিদের ভরতুকি দিচ্ছেন, কর হ্রাস করছেন—নানান ভাবে তাদের সাহায্য করছেন—কিন্তু বিনিয়োগের ক্ষেত্রে অগ্রগতি পরিলক্ষিত হচ্ছে না। সংকট ক্রমশ স্ফীততর হয়ে উঠছে। সর্বস্তরে এই সংকট পরিব্যাপ্তি লাভ করছে। আমাদের বর্তমান সমাজ ব্যবস্থায় যে শ্রেণীশাসন চলেছে তার মধ্যেই নিহিত আছে এই সংকটের কারণ। আমরা জানি আমাদের ক্ষমতা সীমিত সেই সীমিত ক্ষমতা নিয়েই বামফ্রন্ট এখানে দায়িত্ব গ্রহণ করেছে। স্যার, আমাদের সরকারের লক্ষ্য হচ্ছে, সমাজের খেটে খাওয়া মানুষদের সর্বাধিক মঙ্গলের জন্য রাজ্যের হাতে যে সীমিত অর্থভান্ডার আছে সেই অর্থভান্ডার নিয়ে কাজ শুরু করা। অর্থভান্ডারের সম্প্রসারণ এবং রাজ্যের হাতে অধিক ক্ষমতার প্রশ্নের সঙ্গে দেশের ব্যাপক জনগণের স্বার্থের প্রশ্ন জড়িত। কাজেই রাজ্যের অর্থভান্ডারের সম্প্রসারণ ও অধিকতর অধিকারের দাবি—কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের দাবির সঙ্গে অবিচ্ছেদ্যভাবে যুক্ত। এদুটি প্রশ্ন পৃথকভাবে আলোচনা করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বার্ষিক পরিকল্পনার ক্ষেত্রে যে পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে বিগত বছরগুলিতে যে পরিমাণ বরাদ্দ করা হয়েছিল তার চেয়ে বেশি। বিদ্যুতের জন্য ১৫ কোটি বরাদ্দ করা হয়েছে, যেমন সেচের উপর অগ্রাধিকার দেওয়া হয়েছে, তেমনি কৃষি ও সমষ্টি উন্নয়নের উপরও অগ্রাধিকার দেওয়া হয়েছে। শিক্ষা, স্বাস্থ্যকে অগ্রাধিকার দেওয়া হয়েছে, বেকারভাতা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। খাজনা মকুবের ব্যবস্থা করা হয়েছে সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর পর্যন্ত খাজনা মকুব করা হয়েছে। আমি যতদূর জানি তাতে এটা বলতে পারি, ভারতবর্ষের আর কোনও রাজ্যে এটা করা সম্ভব হয়নি। এই সমস্ত কাজের জন্য আমরা যে ব্যয়বরাদ্দ করেছি সেটা আমাদের বামফ্রন্টের যে কর্মসূচি সেই কমসূচির সঙ্গে সঙ্গতিপূর্ণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতদিন ধরে যারা নির্যাতিত হয়েছেন, অবহেলিত তাদের স্বার্থেই আমাদের সীমিত অর্থভান্ডার নিয়ে আমরা অগ্রসর হচ্ছি, কাজেই এখানে যারা কায়েমী স্বার্থের প্রতিনিধি তারা বাজেটের বিরুদ্ধে কণ্ঠ সোচ্চার করছেন, সুললিত ভাষায় তাদের বক্তব্য রাখছেন। তারা যে ক্ষিপ্ত হবেন, তারা যে খানিকটা উত্তেজিত হয়ে তাদের বক্তব্য রাখবেন এটাই স্বাভাবিক।

কারণ শ্রেণী স্বার্থ মানুষকে এইভাবে প্রভাবিত করে এবং এইভাবে উন্মাদ করে তোলে। যখন আমাদের এই বাজেট শুধু পশ্চিমবাংলায় নয়, গোটা ভারতবর্ষের জনসাধারণের দৃষ্টি

আকর্ষণ করতে সমর্থ হয়েছে এবং তাদের সমর্থন অর্জন করছে—তখন আমরা দেখছি এই বিধানসভার মধ্যে বিরোধীদলে যারা আছেন জনতা, কংগ্রেস এবং এস.ইউ.সি তারা ক্ষিপ্ত হয়ে গেছেন। একেবারে অদ্ভুত ঘটনা, বিপরীত ঘটনা। এটাই স্বাভাবিক। কারণ জনমুখি বাজেট যদি হয় তাহলে তার সমর্থনে যারা জনস্বার্থ বিরোধী তারা কখনই তাদের কণ্ঠ সোচ্চার করতে পারে না। কাজেই কংগ্রেস আমাদের বিরোধিতা করবে এটা স্বাভাবিক। কারণ জনসাধারণের বিরুদ্ধে এবং প্রতিক্রিয়াশীলের পক্ষে যারা কাজ করেছে তারা এই জনমুখি বাজেট সমর্থন করবে, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করতে পারবে, এটা আমরা আশা করতে পারি না। কিছু কিছু বন্ধু অন্যভাবে বলেছেন আমি কিন্তু সেইভাবে বলতে চাই না যে কংগ্রেস কিছুই করেনি। কংগ্রেস কিছু কাজ করেছে, যেমন কংগ্রেস দেশে ভয়াবহ বেকারি সৃষ্টি করেছে, দেশের ৭০ ভাগ মানুষকে দারিদ্র সীমার নিচে নামিয়ে এনেছেন, বিদ্যুৎ সংকট তৈরি করেছেন। সমগ্রভাবে দেশের সর্বনাশ তারা করেছেন। কিছুই করেন নি এই কথা ঠিক নয়। এই সমস্ত অপকর্ম, কুকর্ম, জনস্বার্থ বিরোধী কাজ তারা করে গেছেন। আমার কথা হচ্ছে আজকে দুই কংগ্রেসই এক। জনতা পার্টি স্বৈরতন্ত্রের বিরুদ্ধে যখন একটা ভূমিকা গ্রহণ করেছিল, দেশের মানুষ তাদের সমর্থন করেছিল, কিন্তু এক বছর পার হতে না হতেই তারা তাদের সুর পাল্টে দিয়েছে, ভূমিকা পাল্টে দিয়েছে। দৃষ্টিভঙ্গি পাল্টে দিয়েছে এবং স্বৈরতন্ত্র যারা সৃষ্টি করেছিল সেই শক্তির সঙ্গে হাত মিলিয়ে বামফ্রন্ট সরকারের যে জনমুখি বাজেট, তাদের যে স্ট্যান্ড, যে বক্তব্য, তার বিরোধিতা করতে শুরু করেছেন—এটাও একটা অদ্ভুত ব্যাপার। বামফ্রন্ট সরকারের বিরোধিতা করা, জনমুখি কর্মসূচির বিরোধিতা করার একমাত্র অর্থ স্বৈরতন্ত্রকে সাহায্য করা, তার পুনরাবির্ভাব ঘটানো যাতে আবার স্বৈরতন্ত্র জনগণের ঘাড়ে চেপে বসতে পারে। এই ব্যবস্থাই তারা করছেন। বাম গণতান্ত্রিক শক্তির মধ্যে আগাছার মতো কাজ করেছিলেন যারা সেই আগাছা এস.ইউ.সিকে আজ জনতা এবং কংগ্রেস তাদের আঙ্গিনায় তুলে এনেছে এবং বাম ও গণতান্ত্রিক শক্তির বিরুদ্ধে নিয়োগ করার অপচেষ্টা শুরু করেছে। প্রতিক্রিয়ার পক্ষ হয়ে কাজ করলে এই হয়—কারণ এছাড়া তাদের অন্যকোনও পথ নেই। কোথায় যাবেন তারা? আমি কাল মাননীয় সদস্য অধ্যাপক হরিপদ ভারতীর বক্তব্য শুনেছি, তিনি অনেকগুলি কথা বলেছেন। আমি জানি এবং এই বিধানসভার অনেকেই জানেন দীর্ঘকাল ধরে তিনি চেষ্টা করেছেন। সুললিত ভাষায় তিনি জনগণের কাছে বক্তব্য রেখেছেন। চেষ্টা করেছেন ১৯৫২ সাল থেকেই এখানে আসবার জন্য এবং এই তার প্রথম আসা। রবার্ট ক্রুসকেও তিনি হার মানিয়েছেন। অনেক বার তিনি জামানতের টাকা পর্যন্ত ঘরে নিয়ে যেতে পারেন নি। এত করে তিনি এখানে এসেছেন। কারও অজানা কিছু নেই। বামফ্রন্ট সরকার জনগণের স্বার্থে একটা গণতান্ত্রিক কর্মসূচি নিয়ে একটি বিকল্প কর্মসূচি নিয়ে শ্রমজীবী মানুষের পক্ষে, কৃষক সমাজের পক্ষে—একটি আদর্শ নিয়ে কাজ শুরু করেছে। এই আদর্শই হচ্ছে আমাদের পাথেয়। অন্য দিকে কি দেখি? জনসংঘে, হিন্দু-মহাসভার প্রতিক্রিয়াশীল ভাবাদর্শে এবং জনবিরোধী দৃষ্টিভঙ্গি দ্বারা এতদিন যিনি লালিত পালিত হয়েছেন, যার মানসিক গঠনও অনুরূপ, তার কণ্ঠে সুললিত ভাষা হলেও তা কখনও জনগণের স্বার্থের

অনুকূল হতে পারে না। তিনি কালকে বলেছেন হাওড়ার একটা ঘটনার কথা, শিপ্রা চ্যাটার্জির কথা। মাননীয় সদস্য অধ্যাপক হরিপদ ভারতী বলেছেন, তাই এত কথা বলতে হয়—তিনি কি বলেছেন? আমি জানি যারা কাল ছিলেন কংগ্রেসের, পরবর্তীকালে অর্থাৎ লোকসভার নির্বাচনে ইন্দিরা গান্ধীর পরাজয়ের পর তারা জনতা পার্টিতে যোগ দিয়েছেন। জার্সি বদল করে জনতায় চলে গেছেন। তা তারা চলে যান, তাতে কোনও ক্ষতি নেই। বালিতে গিয়ে দেখুন, যারা আপনাদের পক্ষে তারাই বলবে শিপ্রা চ্যাটার্জির ঘটনাকে কেন্দ্র করে যখন দুটো ছেলেকে গ্রেপ্তার করা হয় তখন জনতা পার্টির পক্ষ থেকে কি ভূমিকা গ্রহণ করা হয়েছিল। ওখানকার থানায় গিয়ে একটু জিজ্ঞাসা করে আসুন, মাননীয় হরিপদ ভারতী মহাশয়কে এই অনুরোধ আমি করছি। তিনি যেন মাননীয় সদস্য পতিতপাবন পাঠকের সঙ্গে থানায় এবং এলাকায় যান। জেনে আসুন জনতা পার্টির সদস্যরা কি করেছেন। লজ্জায় মাথা উঁচু করে দাঁড়াতে পারবেন না, অবশ্য আপনাদের যদি বিন্দুমাত্র লজ্জা থাকে।

[5-40—5-50 P.M.]

কাজেই আপনাদের বেশি কথা বলা শোভা পায় না। কি কাজ আপনারা করেছেন? ওঁরা অনেক কথা বলেছেন উদ্বাস্তুদের সম্বন্ধে। কিন্তু ওঁরা কি জানেন যে, পশ্চিমবঙ্গে ইউ.সি.আর.সি. বলে একটা সংগঠন আছে? বিভিন্ন বামপন্থী দলের প্রতিনিধিরা সেই সংগঠনে আছেন এবং প্রথম থেকে আজ পর্যন্ত পূর্ব-বঙ্গের উদ্বাস্তুদের জন্য তাঁরা অক্লান্ত পরিশ্রম করছেন, সব সময়ে তাঁদের কণ্ঠ সোচ্চার। ইতিপূর্বে কিন্তু উদ্বাস্তুদের জন্য জনতা পার্টির কথা শুনিনি, কংগ্রেসের কথা তো কখনই শুনিনি। তাঁরাই আজ বলছেন আপরুটেড ও হিউম্যানিটির কথা। ৩০ বছর পর। আজ উড়িষ্যা ও মধ্যপ্রদেশে জনতা পার্টির সরকার রয়েছে। উদ্বাস্তুদের জন্য আমরা সাধ্যানুযায়ি করেছি এবং করব। কিন্তু জনতা পার্টির মাননীয় সদস্য যাঁরা আছেন তাঁদের কাছে বলব যে, তাঁদেরও এবিষয়ে দায়িত্ব গ্রহণ করতে হবে। জনতা সরকারকেও এই দায়িত্ব গ্রহণ করতে হবে। এ দায়িত্ব তারা খতিয়ে খেতে পারেন না। আমাদের প্রশ্ন মধ্যপ্রদেশের জনতা সরকার কি করছে, উড়িষ্যার জনতা সরকার কি করছে? রাজ্য সরকার যদি নাও বলেন তাহলেও কেন্দ্রীয় সরকারকে দায়িত্ব গ্রহণ করতে হবে এবং রাজ্য সরকার যে কাজ করেছে তা সমর্থন করা তাঁদের উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিল সম্পর্কে আরও দু-একটি কথা বলতে চাই, কারণ ওঁদের বক্তৃতার জবাব আমরা দিয়েছি এবং বিধান সভার অধিবেশন শেষ হবার পর জনগণের কাছে আমরা বলব অতীতে কি হয়েছে এবং আগামী দিনে কি হবে। তবুও মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দু-একটি বিষয়ে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, কারণ অ্যাপ্রোপ্রিয়েশন বিল সম্বন্ধে এখানে আলোচনা হচ্ছে। আজকে আমাদের সতর্ক হওয়া দরকার, সতর্ক হওয়া দরকার এই জন্য যে, বিগত দিনে আমরা দেখেছি, আমাদের অভিজ্ঞতা বলে করা যে বাজেট হয় এবং বাজেটের মধ্যে যে স্কীমগুলি গ্রহণ করা হয়, যে প্রজেক্টগুলি গ্রহণ করা হয় সেগুলি কার্যে রূপায়িত হতে বিলম্ব হয়। নানা ভাবে বিলম্ব হয় এবং যার ফলে সেগুলি যথাযথ ভাবে বাস্তবায়িত হতে পারে না।

আমি এখানে একটি উদাহরণ দেব, ১৯৭০/১৯৭১ সালে ৬০০০ পাওয়ার লুমের জন্য ১৮ লক্ষ টাকা বাজেটে ধরা হয়েছিল এবং সে বিষয়ে একটি কমিটি গঠন করা হয়েছিল, কিন্তু শেষ পর্যন্ত তা আর ডিস্ট্রিবিউট হয়নি। কেন হল না? কারণ এই স্কীমকে বিভিন্ন জায়গা থেকে বাধা দেওয়া হয়েছিল। কাজেই সদিচ্ছা থাকলেও বাজেটের মধ্যে সেই অনুযায়ী অর্থ বরাদ্দ থাকলেও সেই স্কীম যাতে বাস্তবায়িত হয় সেদিকে নজর রাখা দরকার। বিভিন্ন কাজের সঙ্গে বিভিন্ন ডিপার্টমেন্ট যুক্ত। কিন্তু বিভিন্ন ডিপার্টমেন্টের কাজের কো-অর্ডিনেশন না থাকার ফলে সেই কাজ বিলম্বিত হচ্ছে এবং অনেক সময় কাজ হচ্ছে না। ফ্রি অ্যান্ড কম্পালসরি প্রাইমারি এডুকেশন এবং এক্সপানসন অফ ফেসিলিটিস যেগুলি ছিল তার জন্য কোনও বারে ৭৮ লক্ষ টাকা, কোনওবার ৬৩ লক্ষ টাকা করে ব্যয় হতে পারেনি। কারণ টিচারস রিক্রুট করা হয়নি। কেন হয়নি তার উত্তর নেই। বছরের শেষে এব্যাপারে খেয়াল হয়েছিল; কিন্তু যেহেতু সময়ে টিচার অ্যাপয়েন্ট করা হল না, তার জন্য সমস্ত স্কীমটাই ব্যর্থ হয়ে গেল। পূর্ববর্তী আমলে আমরা দেখেছি এই রকম বিভিন্ন ক্ষেত্রে কাজ হয়েছে। এছাড়াও নানা স্কীম আছে যেগুলির জন্য সময়মতো কিছু লোক অ্যাপয়েন্ট করা দরকার, টেন্ডার ডাকা দরকার ছিল, কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা যায় যে, মার্চ মাসে বাজেট হল, আর ডিসেম্বর মাস চলে গেল পাবলিক সার্ভিস কমিশনের কাছে যাওয়া হয়নি, রিক্রুটমেন্ট টেন্ডারও সময় মতো ডাকা হয়নি, ফলে স্কীম বরবাদ হয়ে গেল। সরকার একটা সুষ্ঠু দৃষ্টিভঙ্গি নিয়ে একটা পরিকল্পনা বা স্কীম করলেন, কিন্তু সেই স্কীম যদি চালু না হয়, তাহলে সে পরিকল্পনার মূল্য কি? সুতরাং এই সব দিক গুলি চিন্তা করে বাজেট হয়ে যাবার পর প্রতিটি ক্ষেত্রে যখন বাজেট অনুযায়ী টাকা বিনিয়োগ করা হবে তখন সেই কাজের একটা পিরিওডিকাল বা অন্তত কোয়ার্টারলি চেক-আপ হওয়া দরকার এবং এটা আপনাদেরই গভর্নমেন্টের তরফ থেকেই করতে হবে। গভর্নমেন্ট থেকে দেখতে হবে কাজ ঠিকমতো হচ্ছে কিনা—কোথায় কি বাধা আছে, সেগুলি রিমুভ করা যায় কিনা এবং সেই স্কীমের জন্য যে অর্থ বরাদ্দ করা হয়েছে সেই ব্যয় বরাদ্দ যথাযথভাবে বাস্তবায়িত হচ্ছে কিনা, সেটা দেখতে হবে। বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ডিপার্টমেন্টাল চেক-আপ এর ব্যবস্থা রাখা দরকার। একাজ করা সম্ভব না হলে বিগত দিনে যে রকম জনসাধারণের স্বার্থের স্কীমগুলির কাজে বিঘ্ন ঘটেছে, সেই রকম বিঘ্ন ঘটবে। কারণ আজকে যাঁরা এই বাজেটের বিরোধিতা করেছেন, এই ব্যয় মঞ্জুরির বিরোধিতা করেছেন, তারা নিশ্চয়ই এই ব্যয় বরাদ্দের অন্তর্গত স্কীমগুলি যখন বাস্তবায়িত হতে যাবে তখন চুপ করে থাকবে না, তারা বিরোধিতার ভূমিকা গ্রহণ করবে। কাজেই তাদের সেই ভূমিকা যাতে ব্যর্থ করা যায় তারজন্য জনগণের স্বার্থে যে কাজ করতে যাচ্ছি তার প্রতি যথাযথ দৃষ্টি সব সময়ে দেওয়া দরকার, চেক-আপ-এর ব্যবস্থা, ও কড়া নজর রাখা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন এই কাজ গভর্নমেন্টের সমস্ত শক্তিকে সমবেত করেন এবং সজাগ দৃষ্টি রাখেন। এই কয়টি কথা বলে উত্থাপিত ২টি ব্যয় মঞ্জুরি বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে এসেছেন তাকে সমর্থন করতে গিয়ে আপনার মাধ্যমে এই হাউসের কাছে কিছু কথা উপস্থাপিত করতে চাই। বিরোধীদলের সদস্য মাননীয় কাশীকান্তবাবু কতকগুলি বক্তৃতা বা কতকগুলি পয়েন্ট হাউসের সামনে উপস্থিত করলেন। তিনি প্রথম থেকে শুরু করলেন কেন্দ্র রাজ্য সম্পর্ক দিয়ে এবং শেষ করলেন কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে। তিনি এক জায়গায় বলতে বলতে বললেন যে কেন্দ্র কি ভাবছে আমরা জানি না কিন্তু আমার দায়িত্ব রাজ্যের প্রতি। একটা জনতা পার্টির নেতা হয়ে তিনি কেন্দ্র কি ভাবছেন জানেন না এবং রাজ্যের দায়িত্ব পালন করতে গিয়ে বিরাট আগ্রহ প্রকাশ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউস বোধ হয় ভুলে যান নি তিনি রাজনীতির লোক বলেছেন, নিশ্চয়ই মানি, ফরোওয়ার্ড ব্লক, কে.এম.পি., এস.পি. এস.এস.পি এবং কংগ্রেসের রাজনীতি করে এখন জনতা পার্টিতে দেখতে পাচ্ছি। এখন জনতা পার্টিতে আমরা দেখব। তিনি বলেছেন যে সংবিধান সংশোধন না করে তিনি নাকি পশ্চিমবাংলাকে স্বর্গ রাজ্যে পরিণত করে দিতে পারেন। তিনি একজন আইনজ্ঞ ব্যক্তি, কনস্টিটিউশন সম্বন্ধে জানেন। তিনি এই যে ডাইরেকটিভ প্রিন্সিপ্যাল অফ স্টেট পলিসি সম্বন্ধে বললেন তার প্রসঙ্গে আমি বলতে চাই ডাইরেক্টিভ প্রিন্সিপ্যাল অফ স্টেট পলিসি এগুলি রেকমেন্ডেচরি পায়াস উইসেস এগুলি সংবিধানে অন্তর্ভুক্ত না হলে কার্যকর করা যায় না। একথা জেনেও তিনি হাউসের সামনে বললেন—নিশ্চয়ই সংবিধান আলাদা দেখে কতকগুলি কর্পোরেশনের মাধ্যমে তিনি স্বর্গ রাজ্য তৈরি করতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাঁর কাছে প্রশ্ন করতে চাই—তিনি একদিন মন্ত্রী ছিলেন, কংগ্রেসের খাদ্যমন্ত্রী ছিলেন, সেই সময়ে পশ্চিমবাংলার মানুষ তার কাছ থেকে আর কিছু চায়নি শুধু সিদ্ধ চাল চেয়েছিল এবং তিনি এই বিষয়ে কেন্দ্রের কাছে দরবার করেছিলেন, ভিক্ষা করেছিলেন, কেন্দ্রীয় মন্ত্রীর পায়ে মাথা পর্যন্ত রেখেছিলেন কিন্তু কেন্দ্র সিদ্ধ চাল ওনাকে দেননি। তিনি খাদ্যমন্ত্রী থাকাকালীন যদি এই অবস্থা হয়ে থাকে—পশ্চিমবাংলার মানুষ আতপের পরিবর্তে সিদ্ধ চাল চেয়েছিল সেটা যদি আদায় করতে না পারেন, পশ্চিমবাংলার হাতে যদি কোনও সাংবিধানিক অর্থনৈতিক ক্ষমতা না থেকে থাকে তাহলে কেমন করে পশ্চিমবাংলার সরকার সেই অর্থনৈতিক কাঠামো বাদ দিয়ে মানুষের অর্থনৈতিক উন্নতি করতে পারেন?

[5-50—6-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিরোধীদলের সদস্য কাশীকান্ত বাবুকে মনে করিয়ে দিতে চাই যে তিনি এক নিশ্বাসে, এক মিনিটে এক লক্ষ লোকের চাকরি দেখিয়ে দিলেন হিসাব কষে। ট্যাঙ্ক ফিশারীর কথা তিনি বললেন—ট্যাঙ্ক ফিশারী, স্মলস্কেল ইন্ডাস্ট্রিজ, রোডস ইন ভিলেজেস ইত্যাদির কথা বলে গেলেন। নিশ্চয় আমরা এগুলি অস্বীকার করি না এসব করলে হয়, কিন্তু এগুলি করার জন্য তো টাকা চাই। পশ্চিমবাংলায় মাত্র সেলট্যাক্স অকট্রজ ডিউটি, এক্সাইজ ডিউটি ইত্যাদি থেকে যে টাকা আসে তা দিয়ে বিভিন্ন

সমস্যাসংকুল সমগ্র পশ্চিমবঙ্গের সমস্যা সমাধান হতে পারে না। কিন্তু কিভাবে হতে পারে একথা তিনি একবারও বলেন নি। মহারাষ্ট্রের কথা বললেন সেখানকার সিকিউরিটি অফ সার্ভিসের কথা বললেন। ইউ.পি.তে অনেকগুলি উন্নয়নের কথা বলেছেন। ইউ.পি. মহারাষ্ট্র, যে হারে অর্থ পায়, যেভাবে টাকা পায় তাদের যে রিসোর্সেস আছে পশ্চিমবঙ্গের সেই রিসোর্সেস আছে কিনা? পশ্চিমবঙ্গের যে নেই সেকথা তিনি একবারও বললেন না। রাইট টু ওয়ার্কের কথা বললেন—নিশ্চয় রাইট টু ওয়ার্ক স্বীকার করি। রাইট টু ওয়ার্ক আমাদের কনস্টিটিউশনে যাতে গ্যারান্টেড হয় একথা আমরাও বলি উনিও বললেন। সঙ্গে সঙ্গে বেকারভাতা সম্পর্কে বিরোধিতা করে বললেন দেড় লক্ষ লোককে ৫০ টাকা করে বেকারভাতা দিয়ে কি হবে? আবার তারপরেই বললেন জেলায় জেলায় সমানভাবে দেওয়া হবে তো? আমরা বিরোধী দলের সদস্য কাশীকান্ত বাবুর কাছে এইসব যুক্তি আশা করিনি। এই যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল, যে বিল পাস করা সরকারের একটা কর্তব্য। আমি আপনার মাধ্যমে এই কথা জানাতে চাই যে ১৯৭৪-৭৫ সালে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বই আমার কাছে রয়েছে, ১৯৭৫-৭৬ সালের বই আমার কাছে রয়েছে। মাননীয় কাশীবাবু দায়িত্বশীল মন্ত্রী ছিলেন, এখন তিনি বিরোধী দলের দায়িত্বশীল নেতা, তিনি জানেন বিগত ৩০ বছর ধরে এই অ্যাপ্রোপ্রিয়েশন গুলি বছর বছর এই পশ্চিমবঙ্গে প্রকাশিত হচ্ছে এবং প্রতি বছর এই বিলের ভিতর কি থাকে সেকথা উল্লেখ করা থাকে। কিন্তু তিনি দেখান নি এখানে প্রত্যেকটি পাতায় প্রত্যেক বিভাগ থেকে দেখা যাচ্ছে বহু টাকা পশ্চিমবঙ্গ থেকে ফেরত যায় কেন্দ্রে—খরচা করতে পারছে না আমলারা। অথচ সেই টাকায় পশ্চিমবঙ্গের উন্নতি হতে পারে। আবার বহু টাকা পরিকল্পনার অভাবে অতিরিক্ত বরাদ্দ করতে হচ্ছে। অপদার্থ আমলাতন্ত্রের নির্দেশে, কংগ্রেসের নির্দেশে বিগত ৩০ বছর ধরে যা হয়েছে তার সব এই বইয়ে রয়েছে—খরচ কম করেছে খরচা করতে পারেনি ফেরত দিয়েছে, আবার কোনটায় এতবেশি যে পরিকল্পনায় বেশি বরাদ্দ করতে হয়েছে। এই বইগুলি হাউসের সামনে দিয়ে বলতে পারতেন বামফ্রন্ট সরকারের অতিরিক্ত খরচ হবে না, অথবা পশ্চিমবঙ্গ থেকে টাকা ফেরত যাবে না? এই কথা তো তিনি বলেন নি। কংগ্রেস সরকারই তো বাজেট তৈরি করতেন। সাধারণ মানুষের আশা আকাঙ্খা নিচু থেকে উঁচুতে ওঠে না। আমলারা সুনিয়ন্ত্রিত এয়ার কন্ডিশন ঘরে বসে বাজেট তৈরি করতেন। আমাদের সরকার বাজেট তৈরি করার আগে এম.এল.এ দের সঙ্গে আলোচনা করেছেন। প্রত্যেক জায়গায় মানুষকে তাদের অভাব অভিযোগের কথা আমরা শুনেছি এবং একেবারে নিচু থেকে বাজেট তৈরি করার চেষ্টা করেছি। গরিব মানুষের কথা, খেটে খাওয়া মানুষের কথা, মধ্যবিত্ত মানুষের কথা বাজেটের মধ্যে রাখতে চেষ্টা করেছি। বিরোধী দলের নেতা বক্তব্যের মধ্যে দেশের আইন শৃঙ্খলা নেই এই কথা বলেছেন। ডাকাতি বেড়েছে, খুন বেড়েছে—ঠিক কথা। অবশ্য উনি কেন্দ্রের—কেন্দ্রের সঙ্গে ওনার কোনও সম্পর্ক নেই। কেন্দ্রের চরণ সিং পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলার কথা যা বলেছেন সেটা উনি জানেন না। পশ্চিমবঙ্গের জনতা দলের সঙ্গে কেন্দ্রের জনতা সরকার এক নয়। এটা তাঁর বক্তব্যের মধ্যে সুস্পষ্ট করে দেখিয়েছেন। এখন আর কংগ্রেস জনতা ভাই ভাই নয়, এখন দলের মধ্যেই

দলাদলি চলছে। সেই দুটা আলাদা কথা হচ্ছে। অন্য প্রদেশে তাদের সম্পর্কে আলাদা। পশ্চিমবঙ্গে ওরা ঠাঁই ঠাঁই করছেন। আইন শৃঙ্খলার ব্যাপারে কংগ্রেস সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই সিদ্ধার্থ রায়ের রাজত্বের চেয়ে তাদের ছেলেরা এখন নিরাপদ বাস করছে। ছাত্র পরিষদের মধ্যে এখন আর রাইফেল এক্সচেঞ্জ নেই তারা নিশ্চিন্তে বাড়িতে ঘুমাতে পারছে এবং কংগ্রেসি এম.এল.এ.রা নিরাপদে বাড়ি যেতে পারছে। অবশ্য আইন শৃঙ্খলা আরও ভাল হওয়া উচিত। কিন্তু এর জন্য আমরা কি করব? আমরা একটা বিপর্যস্ত পুঁতিগন্ধময় ব্যবস্থা যা ৩০ বছর ধরে গড়ে উঠেছে তাকে হাতে পেয়েছি। ৯ মাসের মধ্যে আমাদের এমন কোনও ম্যাজিক ল্যানটার্ন নেই যাতে ৩০ বছর ধরে পুঁতিগন্ধময় সমাজ ব্যবস্থা যা গড়ে উঠেছে তা দূর করতে পারি। তিনি পাওয়ারের সংকটের কথা বলেছেন। জরুরি অবস্থার সময় যে মেশিন ১২ ঘন্টা চলার কথা তাকে ২৪ ঘন্টা চালিয়ে পশ্চিমবাংলার মানুষকে চমক লাগানো হয়েছিল। অর্থাৎ ১২ ঘন্টার জায়গায় ২৪ ঘন্টা চালিয়ে সমস্ত মেশিনগুলোকে চুর্ণ বিচুর্ণ করা হয়েছিল এবং আজ তা বামফ্রন্ট সরকারেব হাতে দেওয়া হয়েছে। আর রাস্তাগুলি বিধ্বস্ত ট্রাম চলে না, বাস নেই, পুলিশ নিয়ম মানে না, প্রশাসনে গেলে কাজ হয় না, কৃষিব্যবস্থায় জিনিসের দাম ভীষণ বেড়ে গেছে, এরকম এক বিপর্যস্ত শাসন ব্যবস্থা বামফ্রন্টের হাতে এল। কিন্তু আমরা ৬ মাসেব মধ্যে কি করেছি সেটা দেখতে হবে। শিক্ষার ক্ষেত্রে দেখেছি, কলেজের পাশে মদের দোকান খোলা হয়েছে। সেই বিপর্যস্ত ধ্বংসপ্রাপ্ত শিক্ষাকে অরাজকতার হাত থেকে রক্ষা করে সমাজকে নতুন ভাবে গড়াব চেষ্টা করছি। এই সমাজ আজ অপারেশন করতে হচ্ছে। তাব জন্য কিছু রক্ত বেরোবে। ফোড়া অপারেশন করলে পুঁজেব সঙ্গে কিছু তাজা রক্ত বের হয়। জরুরি অবস্থার সেই অন্ধকার দিনগুলি সেই পুঁতিগন্ধময় সমাজকে মুক্ত করবার জন্য আপনারা আমাদের সঙ্গে সংগ্রাম করেছেন। কিন্তু আজ আপনারা কংগ্রেস-জনতা ভাই ভাই করছেন।

[6-00—6-10 P.M.]

আমি এই কথাই বলতে চাই, আমরা যে ভগ্ন সমাজ ব্যবস্থা পেয়েছি তার উন্নতি করতে চাই। সেইজন্য শিক্ষা স্বাস্থ্য কৃষি ইত্যাদি সমস্ত বিষয়ে আমরা উন্নতি করবার চেষ্টা করছি। কিন্তু সঙ্গে সঙ্গে মন্ত্রী মহাশয়কে বলব আমাদের সতর্কতা অবলম্বন করতে হবে। তিনি বলেছেন এড়ুকেশন কমিটি সব এমব্যালেন্স কমিটি ব্যালেন্সিং ফ্যাক্টার কোথায়? জনতা বেশি লোককে দিলেই সেটা ব্যালেন্সিং হত, অর্থাৎ জনতা এবং কংগ্রেসের লোককে যদি নেওয়া হত তাহলে সেটা ব্যালেন্স এড়ুকেশনাল কমিটি হত। আমি বলব এর মধ্যে কোনও রাজনৈতিক কনসিডারেশন নেই। পশ্চিমবাংলায় যে সমস্ত শিক্ষক প্রতিনিধি এবং শিক্ষাবিদ আছেন তাঁদের নিয়ে কমিটি করা হয়েছে। আপনাদের মধ্যে যে ওরা নেই তার জন্য আমরা দায়ী নই। তিনি বলেছেন বলিষ্ঠ কোনও কর্মসূচি অর্থমন্ত্রী মহাশয়ের নেই। বলিষ্ঠতা ডেফিনেশন তাহলে আমাদের চেঞ্জ করতে হবে। বামপন্থী বাজেটের মধ্যে দক্ষিণ পন্থী গন্ধ পাওয়া যায় না, এটা তিনি নিশ্চয়ই জানেন। মাস ওরিয়েন্টেড বাজেট আমাদের করতে হয়েছে, কিন্তু

মাননীয় মন্ত্রী মহাশয়কে একটু সতর্ক থাকতে হবে। পশ্চিমবাংলায় আজও আমলাদের মধ্যে প্রতিক্রিয়াশীল যড়যন্ত্র কাজ করছে যারা এই বাজেটকে কার্যকর করতে বাধা দেবে। সুতরাং আমাদের কসাস থাকতে হবে। আমাদের পারফরমেন্স অফ দি বাজেট নিয়ে যখন পরবর্তী কালে আলোচনা করব তখন আমরা যাযা নিয়েছি তা যেন কার্যকর করতে পারি। আমাদের এম.এল.এ.দের ও সাধারণ মানুষের সহযোগিতা নিয়ে এ বাজেটকে কার্যকর করবার জন্য চেষ্টা করতে হবে এবং যারা এর বিরুদ্ধে ষড়যন্ত্র করবে তারা যাতে তা না করতে পারে সেদিকে সজাগ দৃষ্টি রাখতে হবে। গরিবদের স্বার্থরক্ষা করার জন্য এই বাজেট। এই বাজেট কার্যকর হলে ওদের ক্ষতি হবে। তাই ওরা নানা ধরনেব কথা বলছেন। এই বাজেট কার্যকর হলে সাধারণ মানুষের চেতনা গ্রামে শহরে প্রতিষ্ঠিত হবে। সেজন্য ওরা ভীত। তাই ছাগল কেটে রক্ত লাগিয়ে এনে ওরা দেখাচ্ছেন আইন শৃঙ্খলা নেই এবং হাউসে সমস্ত অসত্য বলতে আরম্ভ করেছেন। বামফ্রন্টেব অর্থনীতি যতই কার্যকর হবে ততই ক্ষেত মজুর সাধারণ মানুষ উপকৃত হবে। ততই প্রতিক্রিয়াশীলরা ভীত সন্ত্রস্ত হয়ে এই বাজেটকে কার্যকর করতে না দেবার চেষ্টা করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে, আমাদের অত্যন্ত সতর্ক হয়ে পদক্ষেপ গ্রহণ করতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমবা অর্থমন্ত্রীকে ১৩৬৭ কোটি ৮৫ লক্ষ ২৩ হাজার টাকা খরচ করবার আইন এখানে তৈবি করে দিচ্ছি। বহু টাকা, সেজন্য আজকে একথা অর্থমন্ত্রীকে এবং সরকারকে মনে করিয়ে দেওয়া দরকার যে এই টাকার প্রতিটি পাই-পয়সা যাতে সার্থকভাবে খরচ হয় তারজন্য চেষ্টা হওয়া দরকার। কিন্তু আমাদের এই সম্পর্কে তিক্ত অভিজ্ঞতা আছে। আমরা দেখেছি যে টাকা বরাদ্দ করা হয় তা ঠিক ঠিকভাবে খরচ করা হয় না। শুধু যে ওয়েস্টেজ হয় তা নয়, ইনফ্রাকচুয়াস এক্সপেন্ডিচার হয় তাই নয়, এর মধ্যে করাপশন আছে, যাকে বলে স্টিংকিং করাপশন। অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই গরু চুরির কথা শুনেছেন, পুকুব চুবিব কথা শুনেছেন, কিন্তু এই সরকারি দপ্তরে, এই সরকারি ব্যবস্থার ভেতরে যে বাড়ি ঘর পর্যন্ত চুরি হয়ে যায় সেই কথা নিশ্চয়ই আপনি শোনেননি। আমরা দেখেছি এখানে বাড়িও চুবি হয়ে যায়। যখন পূর্ব বাংলাব বাস্তুহারারা এখানে এসেছিলেন তখন ১০০ কোটি টাকা তারজন্য খরচ হয়েছিল এবং সেই ১০০ কোটি টাকার মধ্যে কত কোটি টাকা যে এই রকমভাবে কর্পূরের মতো উবে গেছে সেকথা আমি অর্থমন্ত্রীকে স্মরণে রাখতে বলব। কারণ, ঐ গরু চুরির মতো পুকুর চুরির মতো এখানে অনেক কিছু রেখে ঢেকে হয় যা আমরা কিছু কিছু জানতে পারি অনেক পরে, কাজ হয়ে যাবার ৮/১০/১৫ বছর পরে। এমন কিছু অ্যাবসলিউটলি আন-কনস্টিটিউশনাল কাজ এইসব টাকা-পয়সা নিয়ে হয়ে থাকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাশীকান্ত মৈত্র মহাশয় এখানে খাদ্য মন্ত্রী ছিলেন, আমি মাননীয় অর্থ মন্ত্রী মহাশয়কে সাবধান করে দেব, এইরকম ঘটনাও ঘটে, তাঁরই দপ্তরকে এই বিধানসভা থেকে ৫ কোটি টাকা মঞ্জুর করা হয়েছিল একবার সস্তা দরে

জিনিসপত্র দেশের লোককে দেবার ব্যবস্থা করবার জন্য। সেই ৫ কোটি টাকা সরকারি তহবিলে জমা থাকল। কিন্তু দপ্তর কি করল, দপ্তর ব্যাঙ্কের সঙ্গে ব্যবস্থা করে সেই ব্যাঙ্ক থেকে ২ কোটি টাকা লোন নিয়ে চলে এল, সেটা কনসলিডেটেড ফান্ডে জমা হল না। আমাদের যে সঞ্চিত তহবিল যেখানে প্রতিটি পাই-পয়সা এসে জমা হয় সেই সঞ্চিত তহবিলে সেই টাকা এসে জমা হল না। দপ্তর তার নিজের খেয়াল খুশি মতো, ৫ কোটি টাকা বরাদ্দ দেওয়া হল, সেই টাকা থেকে ২ কোটি টাকা ব্যাঙ্কের সাথে ব্যবস্থা করে নিয়ে এসে কারবার চালাতে আরম্ভ করল, সম্পূর্ণ একটি আনকনস্টিটিউশনাল কাজ করল। শুধু যে তারা টাকা নিয়ে ব্যাঙ্ক থেকে কারবার করল তাই নয়, কারবার যেটা করল সেই কারবারের আয় কত কিছু জানালেন না, তাঁরা ব্যাঙ্কে টাকা জমা দিচ্ছেন কি না দিচ্ছেন কিছুই জানার উপায় নেই। কোটি কোটি টাকা এইরকমভাবে ইররেগুলারলি খরচ করা হয়। সেজন্য সাবধান হতে হবে। আমি অর্থ মন্ত্রীকে বলব যে অর্থ দপ্তরের কিছু বসিং টেন্ডেন্সি আছে, সেই বসিং টেন্ডেন্সির ফলে ডেভেলপিং ইকনমির জন্য দেশে যে কাজ করা উচিত সেটা করতে পারে না। অমুক ডিপার্টমেন্টে পোস্ট খালি আছে, সেখানে লোক নিতে হবে, অথচ হামেশাই শুনে থাকি, বরাবর শুনে আসছি ফাইনান্স আটকে দিয়েছে, ফাইনান্স স্যাংশন দিচ্ছে না, কাজ হচ্ছে না, কেরানি নেই, অফিসার নেই, অমুক নেই। কেন নেই? ফাইনান্স আটকে দিয়েছে ব্যাপারটা কি?

[6-10—6-20 P.M.]

এটা একটু তলিয়ে দেখতে হবে। ফাইনান্সিয়াল ডিসিপ্লিন-এর নামে এমন কিছু করা না হয় যাতে এই সমস্ত কাজ আটকে যায় সেদিকে আমাদের সতর্ক প্রয়োজন আছে। আজকে যে কথাটা আমার বন্ধু অনিলবাবু একটু আগে বলে গেলেন সেটাও একটা মারাত্মক দিক এবং সে সম্পর্কেও আমাদের সচেতন থাকতে হবে। ওঁরা প্ল্যান-এর কথা বলেছেন। কিন্তু প্ল্যান মানে কি? প্ল্যানের একটা টার্গেট একটা নির্দিষ্ট সময়ে পূরণ করতেই হবে। তা যদি না করা যায় তাহলে পরে শুধু প্ল্যানের জন্য বাতকে বাত হিসাবে, কথার কথা হিসাবে এত টাকা অমুক বাবদে খরচ করব, অমুক সময়ে এটা শেষ করব বলে অনন্তকাল ধরে স্কীম চলতে থাকে এবং স্কীম চলতে চলতে দেখা গেল সব শেষ। আজকে তাঁরা সব ফাঁকা করে দিয়ে চলে গেছেন। আজকে ওদের দলের দু'এক জন বসে আছেন তাদের একটু বলি যে লক্ষ লক্ষ টাকা খরচ হল কিন্তু কি হল? লক্ষ লক্ষ টাকা খরচ হবার পর ৩০ লক্ষ, ৩৫ লক্ষ ৫০ লক্ষ টাকা খরচ করে স্কীম অ্যাবান্ডান্ড হল। ইনফ্রাকচুয়াস এক্সপেন্ডিচারের নজির আপনি দেখুন, অডিট রিপোর্টগুলো যদি খুলে দেখেন, যদি সেগুলো পড়া যায় তাহলে পাতায় পাতায় দেখা যাবে ইনফ্রাকচুয়াস এক্সপেন্ডিচার। এমনি করে আমাদের পয়সাগুলি খোলাম কুটির মতো ওঁরা এই ৩০ বছর ধরে উড়িয়ে গেছেন। এই রকমভাবে প্ল্যান হয় না, এটাকে পৃথিবীর কোথাও প্ল্যানিং বলে না। এটা পাগলামী, মহঃ বিন তুঘলকের কারবার। এইভাবে দেশ কোনও দিন এগিয়ে যেতে পারে না। সেজন্য বিশেষ করে বলব মাননীয় অর্থমন্ত্রীকে মনে

রাখতে যে ওঁরা যেভাবে যা করেছেন, অ্যাপ্রোপ্রিয়েশন অ্যাকাউন্টস যেটা আমার বন্ধু অনিলবাবু এখানে বলে গেলেন সেটা ঘুরিয়ে যদি দেখা যায় তাহলে দেখা যাবে যে সেন্ট্রাল সেক্টর স্কীম, সেন্ট্রাল স্পনসর্ড স্কীমে এই পর্যন্ত যে টাকা এসেছে, আমাদের যে প্ল্যান বা নন প্ল্যান এক্সপেন্ডিচারেও সেটা আমরা খরচ করতে পারলাম না। কিন্তু যে টাকা কেন্দ্র আমাদের দিয়েছে সেন্ট্রাল সেক্টর স্কীম, সেন্ট্রাল স্পনসর্ড স্কীমে সেই টাকাও খরচ করতে পারলেন না। বছরের পর বছর হিসাব যদি আজকে তুলে ধরা যায়, জয়নাল সাহেব নেই, এখানে উনি বোধ হয় সমবায় বিভাগের মন্ত্রী ছিলেন, এক বছরের হিসাব দেখিয়ে দিচ্ছি এই ব্যাপারে সতর্ক হওয়া দরকার আছে এবং কাজ যে কেন হয়নি, এখানে টাকা বরাদ্দ করে দিলেও হয় দেখা যাবে টাকা খরচ হল না আবার কোনও কোনও জায়গায় দেখা যাবে যে খুব উৎসাহের সঙ্গে টাকা খরচ হল এমন কি বাড়তি খরচ হয়ে গেল কিন্তু কাজের দেখা গেল শেষ পর্যন্ত একটা জায়গায় গিয়ে আমরা পৌঁছতে পারলাম না। কাজেই দুই রকম বিপদই আছে। সে জন্য বড় কথা হচ্ছে যে টাকা এই সভা বরাদ্দ করে দিচ্ছে সেই বরাদ্দ করা টাকা একটা নির্দিষ্ট সময়ের মধ্যে নির্দিষ্ট কাজের জন্য খরচ করতেই হবে। যদি তা না করা যায় তাহলে আমাদের দেশ কিছুতেই—শুধু বলে দিলাম বরাদ্দ হল তারপর অফিসাররা একের পর এক পাতা উল্টে যাবেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন যে স্কীম অ্যাবান্ডান্ড, স্কীম তৈরি হয়নি বলে খরচ হল না, এটা না ওটা নয়, ইত্যাদি একটার পর একটা টাল বাহনা এর ভিতরে আমরা দেখতে পাই এবং যেটা আমি বলেছিলাম যে সেন্ট্রাল সেক্টর স্কীম, সেন্ট্রালি স্পনসর্ড স্কীমের টাকা কত ফেরত গেছে শুধু এক বছরের হিসাব যদি এখানে আমি তুলতে চাই এবং যে সমস্ত স্কীমের সঙ্গে আমাদের গরিব চাষী, গরিব মজুর, গরিব মধ্যবিত্ত মেহনতি মানুষের যোগাযোগ আছে, যে সমস্ত স্কীমের কারখানার শ্রমিক, চা বাগানের শ্রমিক, চাষী তাদের সেচ লাগবে, মাইনর ইরিগেশন স্কীমে কত টাকা ফেরত যাচ্ছে সেদিকে আমাদের নজর দিতে হবে। আজকে যে টাকা এখানে আমরা বরাদ্দ করে দিচ্ছি সেই টাকা যথাযথভাবে যাতে খরচ হয় তার ব্যবস্থা করতে হবে। আজকে এখানে উদাহরণ দিতে চাই না, দৃষ্টান্ত দিতে চাই না, শুধু এ কথা বলব যে এক কোটি টাকার হিসাব আছে ১৯৭৫-৭৬ সালের অ্যাপ্রোপ্রিয়েশন অ্যাকাউন্টস থেকে দেখিয়ে দেওয়া যায়। তাঁদের মতো নাকি যোগ্য মন্ত্রী ছিল না, তাঁরা নাকি খুবই যোগ্য এবং খুবই পদার্থ। তাঁদের অযোগ্যতা এবং অপদার্থতাই হচ্ছে an essay of total inefficiency এ ছাড়া আর কিছু নয়। কাজেই এটা থেকে আমাদের সাবধান হতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা বলা দরকার। সেটা হচ্ছে, কোনও একজন মণীষী বলেছিলেন, বাঙালি আত্ম বিস্মৃত জাতি। স্যার, কথাটা ঠিক, হ্যাঁ, বাঙালি আত্ম বিস্মৃত জাতি। অনেক কথা দন্ডকারণ্যের উদ্বাস্তুদের সম্বন্ধে এখানে দু'দিন ধরে শুনছি। আশ্চর্য লাগছে, সব ভুলে গেলেন ওপাশের বন্ধুরা? কারা দেশ ভাগ করেছিল, কারা প্রতিশ্রুতি দিয়েছিল যে ওপাশ থেকে যারা আসবে তাদের সকলের পুনর্বাসনের সমস্ত দায়িত্ব আমাদের দেশের নেতারা নেবেন, কংগ্রেস সরকার নেবেন? এই প্রতিশ্রুতির কথা তাঁরা ভুলে গেলেন কেন? এই সমস্ত উদ্বাস্তুদের কারা দন্ডকারণ্যে পাঠিয়েছিলেন,

তাদের কি ভাবে সেখানে পুনর্বসতি করা হবে সে সম্পর্কে যা কিছু প্রতিশ্রুতি, যা কিছু সংকল্প তাঁরা করেছিলেন আজকে সমস্তই দেখছি ভুলে গিয়ে এখানে শুধু দোষারোপ করছেন। স্যার, এই সমস্ত কাহিনী বলতে গেলে সময়ের দরকার কাজেই আমি সেই সমস্তের ভিতর যেতে চাই না। যাঁরা এখানে আসছেন তাতে এ কথা অস্বীকার করার উপায় নেই যে এটা একটা মানবিক সমস্যা এবং এটা একটা মানবিক প্রশ্ন। তাঁরা প্রোভোকেটকদের দ্বারা প্রভাবিত হয়ে আসুক বা নিজেরা ভুল করে আসুক তাঁরা এখানে এসেছেন। আমাদের সরকার এবং মুখ্যমন্ত্রী বলে দিয়েছেন তাঁদের উপর কোনও রকম জোর জুলুম, অত্যাচার, নির্যাতন, নিষ্পেষণ করা হবে না। তাঁদের বুঝিয়ে দিতে হবে। এই উদ্বাস্তুরা দীর্ঘদিন ধরে সেখানে ছিল, সেখানে তাঁরা বাড়িঘর পেয়েছে কাজেই আবার যাতে সেখানে গিয়ে তাঁরা সুখে থাকতে পারে সেই ব্যবস্থা করে দিতে হবে। তাঁদের উপর জোর জুলুম করলে হবে না, তাঁদের কষ্ট কি ভাবে দূর করতে পারি সেই চেষ্টা আমাদের করতে হবে এবং সেই মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে জিনিসটা আমাদের দেখতে হবে। আমরা তাঁদের সেখানে স্বার্থক ভাবে, সুষ্ঠুভাবে পুনর্বাসনের ব্যবস্থা করব, তবে ছাড়ব। আমি বলছি না তাদের কোনও সমস্যা নেই। স্যার, কথাটা আমার কানে এখনও বাজছে। আমরা যখন দন্ডকারণ্যে গিয়েছিলাম তখন মন্ত্রীর গাড়ি সামনে এগিয়ে গেছে, ঠিক সেই সময় একজন বৃদ্ধ গাড়ির সামনে এসে বললেন, বাবু, এই কারাগার থেকে আমাদের মুক্ত করুন। কেন তিনি এ কথা বললেন সেই কারণ কি আপনারা গত ১৪/১৫ বছর ধরে অনুসন্ধান করেছিলেন? আপনারা তাঁদের দন্ডকারণ্যে পাঠিয়েছেন, আমি ক্যাবিনেট পেপার চাইব, আপনারা বুকে হাত দিয়ে বলতে পারেন যে পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রী সভা এই ১৪/১৫ বছরের মধ্যে কোনও দিন তাঁদের খোঁজ নিয়েছেন কিনা। স্যার, কিছু করেনি। আজকে হঠাৎ ওদের ঘুম ভেঙ্গে গেল এবং দন্ডকারণ্যের জন্য দরদ দেখাচ্ছেন। দন্ডকারণ্যে ডেভেলপমেন্ট অথরিটিতে চীফ সেক্রেটারি নিজে একজন সদস্য এবং এটা একটা সরকারি সংস্থা। আমি শুনে অবাক হলাম সেখানে রাজ্য সরকারের তরফ থেকে যিনি রয়েছেন তিনি দন্ডকারণ্যে ডেভেলপমেন্ট অথরিটির মিটিং পর্যন্ত অ্যাটেন্ড করেন নি। ওরা কি এই সব জানেন না। গত ১৪ বছর ধরে কি করেছেন? আজকে এই সব জিনিস ভুলে গেলে চলবে না যে আপনারা যদি তাঁদের সমস্যাটা ভাল ভাবে দেখতেন তাহলে স্বার্থকভাবে, সুষ্ঠুভাবে তাঁদের সেখানে পুনর্বাসন হতে পারত। কার দোষে এটা হয়নি? দিল্লিতে জনতা সরকার রয়েছেন। আর আপনারা উদ্বাস্তুদের নিয়ে কাঁপছেন। কিন্তু আমি জানতে চাই জনতা দলের কোন কোন নেতা সেখানে গিয়েছিলেন?

[6-20—6-30 P.M.]

আমি জানতে চাই কয়জন জনতা দলের নেতা সেখানে গিয়েছেন বলুন, আমি জানতে চাই দিল্লির কয়জন নেতা সেখানে গিয়েছেন, আমি জানতে চাই মধ্যপ্রদেশ সরকারের কোনও জনতা নেতা, কোনও মন্ত্রী সেখানে গিয়েছেন কিনা—উড়িষ্যা সেক্টারে আমরা যখন গিয়েছি উড়িষ্যার যিনি পুনর্বাসন মন্ত্রী তিনি গিয়েছেন এটা ঠিক কথা, কিন্তু উড়িষ্যার জনতা দলের

কোনও নেতা যান নি। আমার মনে আছে যখন আমার ছাত্রাবস্থা, তখন গান্ধীজী নোয়াখালি রায়টের সময় গিয়েছিলেন, বিশ্ববিদ্যালয়ের তখন আমরা ছাত্র, স্বেচ্ছাসেবক হিসাবে সেখানে গিয়েছিলাম। নোয়াখালিতে গান্ধীজী বলেছিলেন তোমাদের কোনও ভয় নেই, তোমরা এখানে থাক, তোমাদের সিকিউরিটির দায়িত্ব আমরা নেব। কিন্তু সে কথা তো জনতা দলের কেউ বলতে পারলেন না। যাই হোক, সেটাই বড় কথা নয়, আজকে যে কন্ডিশনের জন্য তারা হয়ত প্রলুব্ধ হচ্ছে চলে আসার জন্য, সেই কন্ডিশন ক্রিয়েট করার দায়িত্ব কার কার আজকে ন্যাশনাল কনসেনসাস ক্রিয়েট করবার দায়িত্ব? জনতা সরকারের কি নয়? দিল্লি সরকারের কি নয়? আজকে যদি দিল্লি সরকার পথ দেখান তাহলে পশ্চিমবঙ্গের সরকার, উড়িষ্যা সরকার, মধ্যপ্রদেশের সরকার তারা হাতে হাত মিলিয়ে এই সমস্যার সমাধান করতে পারেন। কিন্তু এই দিক থেকে কোনও সমস্যা দেখা হচ্ছে না। আজ ১৫ বছর ধরে তাদের দিকে আপনারা তাকান নি। আমার কাছে সার্কুলার আছে, সেই সার্কুলার বেশি দিনের নয়, ৭৮ সালের ফেব্রুয়ারি মাসের। তারা বললেন ৭ একর জমি দেব এগ্রিকালচারাল ফ্যামিলিদের সেখানে যাদের পুনর্বসতি করা হয়েছে। ৭ একর করে জমি দেওয়া হবে বলা হয়েছিল। আজ ৭৮ সালে এসে আমরা কি দেখছি? জনতা সরকার উড়িষ্যায় আছে এই কথা ভুলে যাবেন না, জনতা সরকার মধ্যপ্রদেশে আছে এই কথা ভুলে যাবেন না। যাই হোক আমার কথা হচ্ছে এদের নিয়ে কেউ যেন রাজনীতি না করে। এর ভিতর মানবিকতার প্রশ্ন আছে। আর এর ভিতর এক একটা এলাকা আছে সেখানে ১ লক্ষ মানুষকে আমরা পাঠিয়েছি। একটা বস্তার জেলা এবং কোরাপুট জেলা ভারতবর্ষের সব চেয়ে বড় জেলার মধ্যে পড়ে, ২৪ পরগনার চেয়েও বড়, আবার লোকসংখ্যার দিক দিয়ে বিচার করলে সেখানে দেখা যাবে একটা থানার মতও বেশি লোক নেই। সেখানে আমরা ১ লক্ষ উদ্বাস্তুকে পুনর্বসতি করতে পেরেছি। আজকে তাদের সমস্যাগুলির কথা ঠান্ডা মাথায় বিশ্লেষণ করে চিন্তা করে একটা পথ বের করি। উস্কে দিয়ে এই সমস্ত গরিব মানুষদের নিয়ে কেউ যেন ছিনিমিনি না খেলি। এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে বেশি সময় দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব ইনফর্মেশন স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীর ইনফর্মেশনের জন্য বলছি, প্রায় ১০ হাজার লোকের একটা মিছিল তারা লণ্ঠন, মশাল, বাতি, টর্চ নিয়ে প্রদেশ কংগ্রেসের ডাকে এসেছেন, পাওয়ার মন্ত্রীর কাছে একটা ডেপুটেশন নিয়ে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন ডেপুটেশনের সঙ্গে মিট করেন।

**মিঃ স্পিকার ঃ** আচ্ছা, এবার আপনি বসুন, আপনার ইনফর্মেশন দেওয়া হয়েছে তো, আর বক্তৃতা দেবেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, একটা ইনফর্মেশন দিচ্ছি, সেটাও বলতে দেবেন না, তাহলে ফের আমাদের ওয়াক আউট করতে হচ্ছে—আমরা চললুম।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে উত্থাপন করেছেন সেই বিলের সমর্থনে আমি কয়েকটি কথা বলতে চাই। বিশেষ করে বিরোধীদলের সদস্যরা এই বিলের বিরোধিতা করতে গিয়ে যে সমস্ত বক্তব্য রেখেছেন এবং যে ভাবে এই বিলকে এবং সরকারকে অভিযুক্ত করতে চেয়েছেন আমি সেই সম্পর্কে কয়েকটি কথা বলব। প্রথমত মাননীয় কংগ্রেসি সদস্যরা আবার ওয়াক আউট করলেন, তারা যে কথাগুলি বলতে চাইছেন বিগত বাজেট অধিবেশনের সময় এবং এই বর্তমান বিলের আলোচনার সময় আমরা একটা ব্যাপারে লক্ষ্য করছি, সেটা হচ্ছে, একটা বাজেটের মধ্যে দিয়ে ও এই বিলের মধ্যে দিয়ে যখন গোটা দেশের অর্থনৈতিক চেহারাটা সম্পর্কে আলোচনা হয়, বিতর্ক হয় এবং আগামী দিনে এই পরিবর্তনের পথটা কি এই প্রসঙ্গে যখন কংগ্রেসি সদস্যরা আলোচনা করেন সেই আলোচনার মধ্যে এতটুকু আত্মানুসন্ধানের কোনও মনোভাব নেই। ৩০ বছর ধরে একটানা দেশ শাসন করে একটা অর্থনৈতিক বুনিয়াদ তারা নিজেরা তৈরি করেছেন নিজেদের অর্থনৈতিক দর্শন অনুযায়ী সেই সমস্ত অর্থনীতির ভয়ঙ্কর চেহারাটা সারা দেশের মানুষ আজকে বুঝতে পেরেছে। এবং সেই ভয়ঙ্কর চেহারাটা দেখে ৩০ বছর পর যে বিরাট সাংগঠনিক দলটিকে দেশের মানুষ এতদিন সহ্য করেছিল আজকে তা ছুঁড়ে ফেলে দিয়েছে, তা ভেঙ্গে চুরমার হয়ে গিয়েছে। আজকে ওদের নিজেদের ঘরে আগুন লেগেছে, ওরা কার ঘরে কে যাবেন নিজেরাই জানেন না। এই রকম একটা মারাত্মক বাস্তব অবস্থার সামনে দাঁড়িয়ে—তাদের আত্মানুসন্ধান নেই, আত্মসম্মানও নেই। এখানে দাঁড়িয়ে বিদ্যুৎ সংকট নিয়ে এমন চিৎকার করেন, ভাবটা এই রকম কেমন বোঝাটা তোমাদের ঘাড়ে চাপিয়েছি, এখন বোঝ—এই রকম একটা মনোভাব নিয়ে ওরা সমস্ত বিষয়ে আলোচনা করছেন। একটু আগে ওয়াক-আউট করে বেরিয়ে গেলেন, বিদ্যুৎ সংকট নিয়ে আলোচনা করতে হবে, ভাবখানা এমন যেন ৭৭ সালের জুন মাস থেকে এই বিদ্যুৎ সংকট আরম্ভ হয়েছে। সারা দেশের মানুষ, তারা যেন ছেলেমানুষ, তারা যেন কিছুই বোঝে না। ওরা ৩০ বছর ধরে কি করেছেন তার কোনও বিচার হয়নি। ৩০ বছর ধরে যে কথা ওরা বলেছেন, গত নির্বাচনের সময় যে কথা বলেছেন এবং তা অনেকবার অনেক জায়গায় চেঁচিয়ে বলেছেন সেই কথাগুলিকে মানুষ ছুঁড়ে ফেলে দিয়েছে, মানুষ তা বিশ্বাস করে নি। সেই কথাগুলি আবার এখানে বলছেন। একটু বুদ্ধিমত্তার পরিচয় দিলে ভাল হত। আমরা একথা বলতে চাই, এই সমস্ত কথাবার্ত বলে কোনও কার্যকর বিরোধিতা করা যায় না, বিরোধী দলের দায়িত্বও পালন করা যায় না। এরজন্য বলতে চাই এই বিলের আলোচনার সময় যদি কার্যকর কথা কিছু বলেন, যে ভুল তারা করেছেন তা যদি শুধরে নিতে চান এবং সেই শুধরানোর জন্য যদি কিছু কার্যকর কথা বলতে চান তাহলে শোনার মতো ধৈর্য আমাদের আছে। কিন্তু দায়িত্বহীন চিৎকার শোনার জন্য সময় নষ্ট করে আমাদের লাভটা কি? সেই প্রসঙ্গে আমি বলতে চাই জনতা পার্টির বন্ধুরা বিশেষ করে আমাদের মাননীয় সদস্য কাশীকান্ত বাবু কয়েকটি প্রশ্ন নিয়ে আলোচনা করেছেন, তার মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ প্রশ্ন হল কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে। তিনি একটা বিস্তৃত আলোচনা করেছেন সেই সম্পর্কে এবং

তার কয়েকটি কথা বাজেটের উপর আলোচনার সময় বলবার চেষ্টা করেছিলেন। প্রথমত আমি বলতে চাই, জনতা পার্টির বন্ধুরা তারা আলোচনা করার সময় সেটাকে এমনভাবে উপস্থিত করেন, তারাও জানেন ৩০ বছর ধরে যে অর্থনৈতিক কাঠামোটা তৈরি হয়েছে সেটা কি এই মুহূর্তেই পাল্টে দিতে চাইছেন? সেই ৩০ বছরের কাঠামোটা দেখেই তো আপনারা ঐ দল ছেড়েছেন। আজকে যদি বলেন যে এই মুহূর্তে এই নিমগাছ থেকে আম পেড়ে দিন তাহলে বলব, আমরা তা পারব না। আপনাদের বুঝতে হবে ৩০ বছর ধরে এই যে সংকটটার সৃষ্টি হয়েছে, কিভাবে সৃষ্টি হয়েছে এবং তার অর্থনৈতিক বুনিয়াদটা কি। যে সমস্ত জমিদারি ব্যবস্থা ওরা তৈরি করে গিয়েছেন, কংগ্রেস ৩০ বছর ধরে যে একচেটিয়া পুঁজিবাদী ব্যবস্থা তৈরি করে গিয়েছে তার ফলে আজকে অর্থনীতির গতির শাখায় শাখায় যে সংকট সেই সংকট থেকে মুক্ত করে দেবার জন্য যদি মুহূর্তে বলেন তাহলে আমরা বলব, তা সম্ভব নয়। সেটা অবশ্য ওরাও বোঝেন। এর মধ্যে দাঁড়িয়েই আমরা বলছি, আমরা কি করতে চাই, কতটুকু করতে চাই। গত বাজেটে কি করেছি, আবার কি করতে চাইছি, কংগ্রেসি বাজেটের সঙ্গে একটা বামফ্রন্ট সরকারের বাজেটের পরিবর্তনটা কি সেটা লক্ষ্য করার চেষ্টা করা উচিত।

[6-30—6-40 P.M.]

এবং সেই বাজেট প্রসঙ্গে এবং এই বিল প্রসঙ্গে একটি কথা উঠেছে। আমরা একথা বলেছি নীতিগতভাবে সারাদেশব্যাপী আমরা তুলেছি, এই রাজ্যে তুলেছি, রাজ্যের হাতে ক্ষমতা দিন। এবং আমাদের কথা শুধু শ্লোগান নয়, আমরা কি চাই, কেন চাই দিল্লির কাছে সে সম্বন্ধে সমস্ত বক্তব্য অর্থনৈতিক, রাজনৈতিক এবং সাংবিধানিকগত সমস্তই আমরা উপস্থিত করেছি। কাশীকান্তবাবু আজকে আলোচনার সময় বললেন আমরা কিছু কিছু ক্ষেত্রে শঙ্কিত কিন্তু আপনারা এই মারাত্মক অস্ত্র হাতে নেবেন না। আমরাও একথা বলতে চাই যে আমাদের নীতি খুব সুস্পষ্ট, লিখিত প্রস্তাব এনেছি এবং সেই প্রস্তাব নিয়ে আমরা চাই দেশের মানুষ আলোচনা করুক, সমস্ত রাজনৈতিক দল মত দিন, দলের নেতারা মত দিন, সমস্ত রাজ্যের রাজনৈতিক নেতৃত্ব মত দিন এবং দেশের মানুষ দেখুন সমস্ত বক্তব্য সঠিক কিনা, ভয় পাচ্ছেন? দুটো তো নীতি হতে পারে, এই প্রসঙ্গে উনি কি বলতে পারছেন না ৩০ বছর ধরে কংগ্রেস আমলে কি হয়েছে? কেন্দ্রীভূত হয়েছে সমস্ত ক্ষমতা দিল্লিতে, আর সমস্ত রাজ্যেইতো কংগ্রেসি মুখ্যমন্ত্রী ছিলেন। বিভিন্ন রাজ্যের মন্ত্রীরা দিল্লি গিয়ে দরবার করেছেন, হাত জোড় করেছেন, ভিক্ষা করেছেন, কোনও নীতি ছিল না, ছিল একটা নীতি দিল্লির কেন্দ্রীয় সরকার সমস্ত ক্ষমতা, সমস্ত আর্থিক ক্ষমতা নিয়ন্ত্রণ করবেন, এই নীতিই চালু ছিল। কংগ্রেসি আমলে মেনে নিয়েছিলেন যে এর ফলে রাজ্যে আর্থিক অগ্রগতি হচ্ছে না, তা সত্ত্বেও রাজনৈতিক কারণে কংগ্রেস দল এই প্রসঙ্গ তুলেননি বা এই প্রসঙ্গ উঠলে বিভিন্ন সময়ে তাঁরা নিজেদের দলের মধ্যে এই প্রসঙ্গে গোপন করেছেন। তার রেশ কি আমরা টেনে চলব? আমি এই প্রসঙ্গে বলতে চাই ত্রিপুরা নির্বাচনের আগে ত্রিপুরাতে আমি গিয়েছিলাম,

*ত্রিপুরা নির্বাচনের কয়েকদিন আগে জনতা পার্টির সর্বভারতীয় নেতা ফার্নাণ্ডেজ সাহেব সেখানে গিয়েছিলেন, তিনি সেখানে নির্বাচনের তিন দিন আগে বক্তৃতা করলেন, সেখানকার কাগজে* সব কিছু বেরুল, তিনি কি বলেছেন সেখানে? তিনি বললেন হে ত্রিপুরা মানুষ, আপনারা জনতা পার্টিকে ভোট দিন, তাদের সরকার তৈরি করে দিন, তাহলে আমি বলছি দায়িত্ব নিয়ে, সেখানে একটা ঘড়ির কারখানা তৈরি করে দেব। ভিক্ষা দিচ্ছেন? কাকে ভিক্ষা দিচ্ছেন? ত্রিপুরার রাজ্যের মানুষ জবাব দিয়েছে। আমি একথা তুলতে চাইছি যে প্রশ্ন আমাদের অর্থমন্ত্রী, তাঁর বাজেট ভাষণে, বর্তমান ভাষণে বলেছেন, তিনি বলেছেন আমরা চাই খোলাখুলি ভাবে আগে নীতি ঠিক করতে চাই। তিনি বলেছেন প্ল্যানিং কমিশন এই এই করবে, কি কি করবে? তার অভিজ্ঞতাটা কি? ফাইনান্স কমিশন তার অভিজ্ঞতা কি? মুখ্যমন্ত্রীদের মিটিং, তাতে কি হয়? বিভিন্ন রাজ্যের অর্থমন্ত্রীর মিটিং বছরে একটা করে হয়, তাতে কি হয়, ৩০ বছরের অভিজ্ঞতাটা কি? আমরা বলেছি নীতি আগে ঠিক হোক অর্থনৈতিক দায়িত্ব কত দিল্লিতে থাকবে, কতটা রাজ্যে থাকবে, এই নীতি ঠিক হয়ে যাক। মিটিং করে যা হয় প্ল্যানিং কমিশন, ফিনান্স কমিশন, মুখ্যমন্ত্রীর মিটিং এতে মূলত শ্রেণী ব্যবস্থাকে বাদ দেওয়া যায় না। ভারতবর্ষের গোটা অর্থনীতিকে নিয়ন্ত্রণ করে যে জমিদারশ্রেণী, সেই বিরাট একচেটিয়া পুঁজিপতিদের নেতৃত্বে এখনও এই অর্থনীতির উপর রয়েছে, এটা স্বীকার করে নিতেই হবে এবং তার ফলে যে রাজনৈতিক কাঠামো তৈরি হয়েছে, প্রশাসনিক কাঠামো তৈরি হয়েছে এবং ক্ষমতা কেন্দ্রীভূত হয়েছে দিল্লিতে, সেই কেন্দ্রীভূত ব্যবস্থা চলবে কি না? এটা কি অস্বীকার করতে পারেন জনতা পার্টির বন্ধুরা যে কেন্দ্রীভূত অর্থনৈতিক ক্ষমতাই মজিয়েছিল ইন্দিরা গান্ধীকে, সঞ্জয় গান্ধীদের, তাঁদের ক্ষমতা কি আকাশ থেকে পড়েছিল? ইন্দিরা গান্ধীর, সঞ্জয় গান্ধীর সাহস ছিল? এই রাজনৈতিক ক্ষমতার উৎস কি, রাজনৈতিক ক্ষমতার উৎস কেন্দ্রীভূত অর্থনৈতিক ক্ষমতা, এই কেন্দ্রীভূত ক্ষমতার নেতৃত্ব করছে ভারতবর্ষের বৃহৎ পুঁজিপতিরা এবং তার ফলেই ভারতবর্ষে স্বৈরতন্ত্রের উদ্ভব হয়েছিল, যে স্বৈরতন্ত্রের আক্রমণে সারা দেশের মানুষকে সহ্য করতে হয়েছে। তাই আমি বলছিলাম একটা মিটিং করে, একটা দরবার করে হলদিয়ার জন্য, ফারাক্কার জন্য এই হয়েছে, তুলোর দাম কত হবে এসব অনেক হয়েছে ৩০ বছর ধরে, ব্যর্থ হয়েছে সব কিছু। তারজন্য একটা নীতি ঠিক করা দরকার। সেই নীতিই আমরা খোলাখুলি বলেছি এবং বলেছি যে ৭৫ ভাগ আদায়ীকৃত রাজস্ব রাজ্যের হাতে ফেরত দিতে হবে, প্রত্যেক রাজ্যের হাতে ফেরত দিতে হবে। শুধু পশ্চিমবাংলার প্রশ্ন নয়, সমস্ত রাজ্যের ক্ষেত্রে একই নীতি হবে, এই কারণে যে এর মধ্য দিয়ে গোটা দেশের অর্থনীতির ক্ষেত্রে সুষম বন্টনের মধ্য দিয়ে আমরা এগিয়ে যেতে পারি। আমি জানি ঐক্যবদ্ধভাবে আমরা সমাজের বিরোধিতা করছি না, দিল্লির জনতা পার্টিরা নেতা সঠিকভাবে কি মত পোষণ করেন মিটিং করে সেটা বিবেচনা হওয়া প্রয়োজন। কাশীকান্তবাবু আতঁকে উঠেছেন, কি মারাত্মক অস্ত্র হাতে নিচ্ছি এবং বলেছেন ভুল করছেন, কোথায় এগোচ্ছেন। তাহলে ফার্ণাণ্ডাজ সাহেব যে বক্তৃতা করেছেন ত্রিপুরাতে সেটাই কি নীতি হবে? ত্রিপুরার মানুষ জনতাকে ভোট দিন তাহলে সেখানে কারখানা হবে, কেন ৩০ বছরে হয়নি কংগ্রেস আমলে? ত্রিপুরার মানুষ তো একটা

কারখানা চিমনীর ধোঁয়াও দেখেছি। আজকে প্রশ্ন হচ্ছে সারা পশ্চিমবাংলার কথা শুধু বলছি না, সারা ভারতবর্ষের ক্ষেত্রে একটা সঠিক নীতি নিতে পারলেই এগিয়ে যেতে আমরা পারব। মাননীয় কাশীকান্তবাবু আর একটা প্রশ্ন তুলেছেন আমাদের সরকার কি করতে চান সেটা তিনি সুস্পষ্টভাবে জানতে চান, বাজেটের যা বলেছেন, তা সুস্পষ্ট নয়। আমরা যা করতে চাইছি শিক্ষার ক্ষেত্রে দেখেছেন, ক্লাশ সিক্স পর্যন্ত অবৈতনিক করার চেষ্টা করেছি, বেকারভাতা কিছু করার চেষ্টা করেছি। আমরা জানি একটা সুপরিকল্পনা করার চেষ্টা করছি। কিন্তু এই সমস্ত বাদ দিয়ে তিনি বললেন যে বেকার যা আপনারা করেছেন এটার কি হবে? আমরা জানি ২ লক্ষ ১৫ হাজার ছেলের বেকারভাতা হলে কি হবে। আমবা জানি ৫০ টাকা বেকার ভাতা হলে কি হয়। আমরা জানি ৩০ বছরে হয় নি, এই প্রশ্নের সামনে দাঁড়িয়ে এটা হলে কি হয়। তিনি এটা বোঝেন না? আমরা বেকার যুবকদের অন্তত আত্ম সম্মান ফিরিয়ে দিতে চাই। কংগ্রেস আমলে দায়িত্বটা অস্বীকার কবা হত। একজন বেকার যুবকের মনে এই অনুভূতি আসত যেন আমি বেকার হয়ে আছি, এই দায়িত্ব আমার। আমার হাত আছে, মাথায় বুদ্ধি আছে, আমি কাজ করতে চাই। কিন্তু সরকারের কোনও দায়িত্ব নেই। কংগ্রেস আমলে এইটা বলা হত। তাইজন্য বি.এস.সি. পাশ করা, এম.এস.সি পাশ করা ছেলেদের, কংগ্রেস আমলে আত্ম সম্মান নষ্ট হয়ে যাচ্ছিল। তারা গিয়ে কংগ্রেস নেতাদের কাছে পায়ে ধরত— আমাকে একটা চাকরি দেবেন। আমরা সেই আত্মসম্মান ফিরিয়ে দিতে চাই। আমরা জানি একটা বেকারভাতা দিলেই শেষ হবে না। আমরা চাই বেকার-যুবকদের জন্য পরিকল্পনা। আমরা এইজন্য এমপ্লয়মেন্টের নীতি ঠিক করেছি। এমপ্লয়মেন্টের মাধ্যমে কাজ হবে। কিন্তু কাজটা কোথায়? যদি কাজের ব্যবস্থা করতে হয় অনেক হলদিয়া করতে হয়। এক হলদিয়া করতেই তো আটকে যাচ্ছে। এইটাই তো বাস্তব প্রশ্ন। সেইজন্য টাকা ফেরত চাই ৭৫ ভাগ বাংলাদেশের জন্য। ক্লাশ সিক্স অবধি ফ্রি করা হয়েছে, কেন ক্লাশ টুয়েলভ অবধি ফ্রি করা যাবে না। এইটাই তো প্রশ্ন। টাকা চাই, আমাদের গ্রামে কৃষির উন্নয়ন করতে হবে। কেন সমস্ত জমি দু ফসলা, তিন ফসলা হবে না? টাকা চাই, আমরা কৃষির ক্ষেত্রে টাকা চাই, শিক্ষার ক্ষেত্রে টাকা চাই, বেকারযুবকদের কাজের জন্য টাকা চাই। এমপ্লয়মেন্ট একচেঞ্জের নীতি বা বেকার ভাতায় এটা হয় না, আমরা জানি। তাইজন্য আমাদের বক্তব্য যে এই টাকা যদি আমরা হাতে পাই, তাহলে আমরা পারি। আমাদের রাজ্যের মানুষের যে সমর্থন আমাদের পক্ষে আছে, তারা আমাদের কাছে যে আশা করছে, তা যদি কিছু করতে হয়, আমাদের দিতে হবে। কাশীকান্ত বাবু বেকারভাতা প্রস্তাবের পাশাপাশি কাউন্টারপোস করলেন, এ কি হয়েছে, কিছু হয় নি, সব হয়েছে মহারাষ্ট্রে একটা বিল উত্থাপন করে। বিলটা আমরা দেখেছি, জানি না দিল্লির মত পেয়েছেন কিনা। যতদূর আমি জানি, আমাদের এই বারের বাজেটে যে প্রস্তাব আছে, আমাদের গ্রামাঞ্চলে খাদ্যের জন্য যে উন্নয়ন কর্মসূচি, এই খাদ্যের উন্নয়ন কর্মসূচি, তার সামগ্রিক তাৎপর্য, তার অর্থনৈতিক তাৎপর্য এবং যত মানুষকে নিয়ে আমরা কাজ করতে যাচ্ছি, মহারাষ্ট্রের ওই বিলের থেকে তার তাৎপর্য অনেক বেশি। এই খাদ্যের জন্য উন্নয়ন কর্মসূচিতে ক্যাশ টাকা এবং গম মিলিয়ে আমাদের প্রায় ৩২ কোটি টাকা প্রয়োজন এবং এই

কাজে আমরা হিসাব করে দেখেছি আমরা গত বছর, সেই কর্মসূচি হিসাব করলে, যেটা খাদ্যের কাজে কর্মসূচি ছিল তাতে আমরা যত শ্রম দিবস সৃষ্টি করতে পেরেছিলাম সেটা উল্লেখযোগ্য। এইবারে প্রায় ১০ লক্ষ মানুষ এতে কাজ পাবে। ৩২ কোটি টাকা এর মধ্যে আছে। বাতিল করে দিলেন, কিছুই হয় নি এইখানে, মহারাষ্ট্রে হয়েছে। আমরা দেখতে চাইছি মহারাষ্ট্রে কি হয়েছে, আমরা দেখতে চাই, আমাদের রাজ্যে কি হয়েছে। আমরা বলছি একটু ধৈর্য ধরুন। আমরা জানি খাদ্যের কাজ যে কর্মসূচি তার পাশাপাশি এর গুরুত্ব নিশ্চয় অনেক বেশি। কিন্তু আমরা এও জানি যদি আরও কিছু করতে হয়, গ্রামে বলুন, কারখানার ক্ষেত্রে বলুন, বেকার যুবকদের কাজের প্রশ্ন বলুন—সমস্ত প্রশ্নেই আমরা হাতে আরও ক্ষমতা চাই। এইটাই হচ্ছে আমাদের গুরুত্বপূর্ণ প্রশ্ন। কংগ্রেস বন্ধুরা একটা কথা বলেন যে, এটা বলছেন কেন। আপনারা এখন কি করছেন। কিছু করতে পারছেন না বলে অজুহাত দেখাচ্ছেন। তাদের কাছে আমরা এটা বলতে চাই যে, যে দাবি আমরা তুলেছি, সারা রাজ্যের মানুষ যেকথা বলছেন, বিভিন্ন গণতান্ত্রিক মানুষ যা বলছেন, আমরা যদি সেই দাবি দিল্লির কাছে যা বলছি যে রাজ্যের হাতে আরও বেশি ক্ষমতা চাই, যদি সেই ক্ষমতা আমরা এক ইঞ্চিও বেশি না পাই, বিশ্বাস করুন, আমাদের যা আছে তার মধ্যে দাঁড়িয়ে কংগ্রেসের সঙ্গে পার্থক্য কোথায় এবং পাঁচ বছরে কংগ্রেস কি করেছে এবং আমাদের সরকারের সঙ্গে তাদের পার্থক্য কোথায়, আমরা তার প্রমাণ করব এবং ৮/৯ মাসের মধ্যে তা প্রমাণ করেছি। গ্রামের গরিবদের ক্ষেত্রে তারা কি করেছিলেন? শহরাঞ্চলের শ্রমিকেরা ভুলে গিয়েছে ১৯৭৫ সালে শ্রমিকরা কি পেয়েছে? বোনাসের প্রশ্নে অধিকার কেড়ে নিয়েছিলেন, আন্দোলনের অধিকার কেড়ে নিয়েছিলেন, সব কিছু কেড়ে নিয়েছিলেন। তারা পার্থক্যটা বুঝছে—গ্রামের কৃষকরা পার্থক্যটা বুঝছে, বেকার যুবকরা পার্থক্যটা বুঝছে, সরকারি কর্মচারী ও শিক্ষক তারা বুঝছেন। আমরা একথা বলতে পারি অজুহাতের প্রশ্ন নয়। আমরা প্রমাণ করব যদি কিছু ক্ষমতা নাও পাই, কংগ্রেসের সঙ্গে আমাদের পার্থক্য কোথায়। তার পাশাপাশি এই দায়িত্ব আছে বলেই আমরা মনে করি, এই রাজ্যের মানুষের কাছে বলতে হবে বাধাটা কোথায়, কি বাধা হচ্ছে, আরও ক্ষমতা চাই। সেই আর্থিক ক্ষমতা আমাদের হাতে আসলে মানুষের যা দাবি তা পূরণ করবার জন্য আরও হয়ত খানিকটা এগিয়ে যেতে পারব। আরও একটা প্রশ্ন এখানে উঠেছে—আইন-শৃঙ্খলার প্রশ্ন। কংগ্রেস বন্ধুরা এইসব নিয়ে চেঁচান খুব ভাল কথা। জনতা পার্টির বন্ধুদের কাছে আমি এইটাই বলতে চাই, কাশীকান্তবাবু একটা প্রসঙ্গ তুলে কোথায় সন্দেশখালির অনেক কথা বললেন। আমি তাঁকে এই কথাই বলব, পাশাপাশি দাঁড়িয়ে একটু ভাবলেন না ১৯৭৫ সালে কি হয়েছিল আমাদের দেশে? একটু ভাবলেন না ১৯৭২ সালে পশ্চিমবাংলায় কি হয়েছে। একটু ভাবলেন না, তার পাশাপাশি পশ্চিমবাংলার জেলখানাগুলো আজকে ফাঁকা হচ্ছে। রাজনৈতিক বন্দিরা আজকে মুক্ত হচ্ছেন। একবার দেখলেন না, পশ্চিমবঙ্গের একজনও রাজনৈতিক কারণে মিশায় গ্রেপ্তার হয় নি।

[6-40—6-50 P.M.]

দেখলেন না তো কয়েক হাজার পরিবারের লোক যারা ঘর ছাড়া হয়েছিল তারা ফিরে এসেছে। দেখলেন না তো প্রত্যেক রাজনৈতিক দল সে যে কোনও মতবাদেই হোক না কেন তারা অবাধে মিটিং করতে পারছে। ১৯৭২ সালে ওঁদের বাজত্বকালে যে অবস্থা হয়েছিল লক আপের মধ্যে মারধোর পুলিশ মারামারি ১৯৭২, ১৯৭৩ সালে এটা একটা নিত্যনৈমিত্তিক ঘটনা হয়ে দাঁড়িয়েছিল। আজকে গণতান্ত্রিক পরিবেশ ফিরে এসেছে। আপনারা কিছু চুরি ডাকাতির কথা তুলেছেন। যে দেশে ৭০ ভাগ লোক দারিদ্রসীমার নিচে বাস করে এবং এই রকম একটা সমাজের মধ্যে চুরি ডাকাতি ছিনতাই হওয়াটা কি অস্বাভাবিক? নিশ্চয় আমরা কেউ চাই না চুরি ডাকাতি হোক। কিন্তু এই শোষিত সমাজে সমাজবিরোধী গড়ে উঠবে। ৩০ বছর ধরে আপনারা সেই সমাজই তো তৈরি করেছেন। যে সমাজ ব্যবস্থা আপনারা করেছেন এ জিনিস হতেই পারে। আপনারা কয়েকটা চুরি ডাকাতির কথা বলেছেন এবং আমরাও জানি। কিন্তু ১৯৭২-৭৩ সালে আমাদের রাজ্যে কি হয়েছে সেটাও পাশাপাশি দেখতে হবে। চুরি ডাকাতি আমরা নিশ্চয়ই কেউ চাই না এবং তা বন্ধ করার জন্য আপ্রাণ চেষ্টা করা হবে একথা আমরা বলেছি। কাশীবাবু সংবাদপত্র সম্বন্ধে বলেছেন যে নাকি অনেক সংবাদপত্রকে হুমকি দেওয়া হচ্ছে ইন্দিরা গান্ধীর আমলে যা হয়েছিল। সংবাদপত্র সম্পর্কে আমি দায়িত্ব নিয়ে বলতে পারি কোনও সংবাদপত্রের সাংবাদিকতাকে আমরা কোনও রকম হুমকি দিইনি। যে সংবাদপত্র যে ধরনের মতামত প্রকাশ করে সেখানে আমরা কোনও রকম হাত দিই নি। তাদের যে ধরনের বক্তব্য বলার ইচ্ছা আছে তারা তা বলছেন সবাই আপনারা তা দেখতে পাচ্ছেন। তবে বিভিন্ন সভ্যের মতের পার্থক্য হতে পারে এক জনের হয়ত আর একজনের মতের মিল না হতে পারে দ্বিমত থাকতে পারে। কেউ বলছেন এটা ঠিক আবার কেউ বলছেন এটা ঠিক নয়। সরকার কোনও তাদের রাজনৈতিক মনোভাবের উপর কোনও চাপ সৃষ্টি করেনি। তাদের বিজ্ঞাপন ইত্যাদি সাহায্যের হাত আমরা কোনও রকম কুণ্ঠিত করি নি। এই রকম কোনও সংবাদপত্রের অভিযোগ আমাদের কাছে এখনও নেই। আমি মাননীয় সদস্যদেব দায়িত্ব নিয়ে বলতে পারি এই অভিযোগ লিখিতভাবে বা মৌখিকভাবে পাই নি যে সরকার রাজনৈতিক কারণে কোনও রকম চাপ সৃষ্টি করেনি। আমরা ভালবাসার হাত প্রসারিত করে রেখেছি আমরা তাদের বিজ্ঞাপন দিয়েছি যেভাবে দেওয়া হয়। উনি যে কথা বললেন আপনাদের কাছে সেই রকম তথ্য আমাদের কাছে নেই। এই প্রসঙ্গে আর একটি কথা বলতে চাই—কাশীবাবু বলেছেন আলোচনা প্রসঙ্গে রাজ্য কেন্দ্র সম্পর্কের কথা বলতে গিয়ে বলেছেন হয়ত ওঁদের পার্টির মধ্যে সবাই একমত নন তিনি আমাদের পার্টিকে অভিযোগদুষ্ট করেছেন যে আমাদের পার্টি নাকি এক কেন্দ্রীয় নির্দেশে চলে। আমি মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির সদস্য হিসাবে কাশীবাবুকে বলতে চাই যে আমাদের পার্টি এক নির্দেশে শৃঙ্খলাবদ্ধভাবে চলি। এটা অভিযোগ নয়, এটা আমাদের গর্ব। কে নির্বাচিত হবে, কাকে প্রতিনিধি নির্বাচন করা হবে এই সব জিনিস আমরা একটা নির্দিষ্ট নীতিতে চলি শৃঙ্খলাবদ্ধভাবে চলি। ১০ জন ১০ রকম

মতে চলি না। এটা আমাদের গর্ব। এ সম্বন্ধে যদি কিছু বলেন তাহলে আমাদের কিছু করার নেই। সাংস্কৃতির সম্বন্ধে তিনি যে কথা বলেছেন পরিশেষে আমি একটি কথা বলব এবং আমাদের মাননীয় অর্থমন্ত্রীও বলবেন। কাশীবাবু আমাদের রাজ্যের কয়েকটি বাড়ি অধিগ্রহণ করা সম্বন্ধে বলেছেন। নিশ্চয় আমাদের জাতীয় ঐতিহ্য তার সঙ্গে জড়িত। বিদ্যাসাগরের বাড়ি রামমোহন রায়ের বাড়ি, বিবেকানন্দের বাড়ি। আমি এও জানি যে জোড়াসাঁকোর ঠাকুর বাড়ি কি অবস্থার মধ্যে আছে। আমি এ সম্বন্ধে কেন্দ্রীয় মন্ত্রী প্রতাপবাবুর সঙ্গে কথা বলেছি। কিন্তু অর্থে অভাব আছে এও আপনাদের জানা আছে। রামমোহন রায়ের বাড়ি সম্বন্ধে বলি অনেক টাকার দরকার প্রায় ৩৬ লক্ষ টাকার প্রশ্ন—একটা সরকারের হাতে নিতে গেলে ঐ টাকার দরকার। এই সম্পত্তি উদ্ধার করা হয়েছে। আমরা জানি ৮/১০টি বাড়ি নেবার দরকার আছে। কিন্তু তার আর্থিক দায় দায়িত্বও আছে। আমি এ সম্পর্কে কেন্দ্রীয় মন্ত্রী প্রতাপবাবুর সঙ্গে কথা বলেছি। সেখান থেকে টাকা পাওয়া গেলে ভাল এবং নিশ্চয় আমরা অধিগ্রহণ করব। এই কথা বলে আমাদের মাননীয় অর্থ মন্ত্রী যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১ মাস ধরে বাজেট আলোচনার পর ১৩৬৭ কোটি ৮৫ লক্ষ ২৩ হাজার টাকার অর্থমন্ত্রীর অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর আলোচনায় অংশ গ্রহণ করে কনস্ট্রাকটিভ অপোজিশন হিসাবে, বিরোধী দলের সদস্য হিসাবে, একটি ছোট পার্টির প্রতিনিধি হিসাবে বামফ্রন্ট সরকারের যেগুলি সমর্থন করা প্রয়োজন বলে আমি মনে করেছি সেইগুলি সমর্থন করেছি, যেখানে বিরোধিতা করা প্রয়োজন বলে মনে করেছি সেখানে বিরোধিতা করেছি, ডিভিসন ডেকেছি। আজকে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর আলোচনা করতে গিয়ে বামফ্রন্ট সরকারের সাধারণ অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে আমি সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। মাননীয় সদস্যদের অনেকেই হয়ত হোম সিক হয়ে পড়েছেন। কারণ, ১ মাস আলোচনার পরে তারা তাড়াতাড়ি ব্যস্ত হয়ে পড়েছেন। কিন্তু এটা ঠিক যে সংসদীয় গণতন্ত্রে এই আলোচনায় বিরোধী দলের বক্তব্য প্রকাশ পায়—বিরোধী দল তাদের বক্তব্য রাখার সুযোগ পান। সরকারি নীতি অথবা কর্মপদ্ধতি সমালোচনা করার সুযোগ বিরোধী দল পান। মাননীয় মন্ত্রী মন্ডলী, তারা সেগুলি নিয়ে বিচার বিবেচনা করে তার ফয়সালা করতে পারেন। কিন্তু সেই আলোচনা প্রসঙ্গে মাননীয় অর্থমন্ত্রী অভিনয় কথাটি কেন বললেন আমি ঠিক বুঝতে পারলাম না। আমি আশা করব তিনি সৎ উদ্দেশ্যেই বলেছেন সেই কথা—কিন্তু কি উদ্দেশ্যে তিনি বলেছেন তার ব্যাখ্যা করে জবাবি ভাষণে সেটা বলবেন। তবে এটা ঠিক আমরা সংসদীয় গণতন্ত্রকে সমর্থন করি। এটা ঠিক সংসদীয় গণতন্ত্রের পক্ষে আমরা সংগ্রাম করতে চাই কংগ্রেসের বিরুদ্ধে এই জন্য—তারা দেশে জরুরি অবস্থা নিয়ে এসে মানুষের কণ্ঠকে রোধ করে দিয়েছিল—এটা দেশের মানুষের স্বার্থে নয়, ব্যক্তিগত একজনের স্বার্থে, একজন মানুষের গদিকে বজায় রাখার জন্য তারা দেশে জরুরি অবস্থা চালিয়েছিল। দেশের মানুষের কাছে একটি প্রশ্ন, দেশ বড় না ব্যক্তি বড়—দেশ বড়,

ব্যক্তি বড় নয়। কিন্তু শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছিলেন দেশের থেকে ব্যক্তি বড়। এই জন্য তিনি দেশে জরুরি অবস্থা চালিয়েছিলেন এলাহাবাদ হাই কোর্টের রায়কে নস্যাত করে দিয়ে। জরুরি অবস্থা চালিয়ে মানুষের গণতান্ত্রিক অধিকারকে যে রোধ করে দেওয়া হয়েছিল তার বিরুদ্ধে সি.পি.আই.এম., জনতা পার্টি, অন্যান্য সমস্ত পার্টি সংগ্রাম করে ভারতবর্ষের সেই গণতন্ত্রকে আমরা ফিরিয়ে এনেছি। আমরা সেই গণতন্ত্রকে রক্ষা করতে চাই, তাকে আরও প্রসার করতে চাই। তাই বিধানসভার যে আলোচনা সেই আলোচনাকে মাননীয় অর্থমন্ত্রী কেন অভিনয় বললেন সেটা আমি ঠিক বুঝতে পারলাম না। আজকে তাদেব সেই ৩৬ দফা কর্মসূচির মধ্যে তারা আনুপাতিক প্রতিনিধিত্বের কথা বলেছেন। সেখানেও গণতান্ত্রিক ধাঁচ, রীতি নীতি ইত্যাদি সম্বন্ধে বলা হয়েছে। কাজেই সেই কর্মসূচিকে তাবা বিশ্বাস করেন কি করেন না আজকে এই প্রশ্ন আমাদের মনে এসে যাচ্ছে। ডেমোক্রাসি, ফ্রিডম অব স্পীচ-এর যে গ্যারান্টি সংবিধানে আছে সেটা আমবা রাখতে চাই। ফ্রিডম অব স্পীচ, সংবাদপত্রেব স্বাধীনতা ইত্যাদি সমস্ত কিছু আমরা রক্ষা করতে চাই। বিধানসভায় আমি ছোট দলের সদস্য হিসাবে পিছনের বেঞ্চে বসি। কিন্তু গত ১ মাস ধবে বিধানসভার আলোচনা আমি মন দিয়ে শোনার চেষ্টা করেছি, বোঝবার চেষ্টা করেছি, অনর্থক হৈচৈ কবি নি। আমি চেয়েছিলাম কিছু আত্মসমালোচনা করি। আমি চেয়েছিলাম আবও বেশি অ্যাকাডেমিক ডিসকাশ, যাব ফলে সকলে জিনিসটা ভাল করে জানতে পারবে। কিন্তু দুঃখের বিষয় আত্ম সমালোচনা করেই বলছি ঐদিকের বেঞ্চে যাবা বসে আছেন, আর এই দিকের বেঞ্চে যারা বসে আছেন, তার থেকে মাননীয় মন্ত্রী মন্ডলীর কয়েকজন মন্ত্রী মাঝে মাঝে এমন উত্তেজিত হয়ে চিৎকাব করছেন, আমাব মনে হয় পরিষদীয় রীতিতে আগামী দিনে সংযত হয়ে চলতে হবে—এই বিষয়ে আমি মন্ত্রী মন্ডলীর দৃষ্টি আকর্ষণ করব। কারণ এই বিধানসভার প্রতিফলন জনমানসে হয়ে থাকে। এখানে নিশ্চয় বিভিন্ন মতের ব্যক্তি আছেন, নানা রাজনৈতিক মতেব ব্যক্তি আছেন, বিভিন্ন মানুষের মতামত এখানে প্রতিফলিত হবে। এখানে ব্যক্তিগত আক্রমণের কিছু নেই। যাই হোক, ১ মাস ধরে যে বাজেট আলোচনা হয়েছে তাতে মন্ত্রী মন্ডলীর বাজেটে অনেক ভাল কথা আছে। নিশ্চয় তারা বেকার ভাতা চালু করেছেন। নিশ্চয় অবৈতনিক শিক্ষার পথে তারা এগিয়ে গেছেন, শিক্ষাকে এগিয়ে নিয়ে যাবাব জন্য চেষ্টা করছেন। গ্রামেব খাজনা মকুব করেছেন। এইগুলিকে আমি সমর্থন করি। কিন্তু সেই সঙ্গে সঙ্গে আমি গ্রাম বাংলার মানুষ হিসাবে মন্ত্রী মন্ডলী বিশেষ করে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলব গ্রামের মানুষ বামপন্থী ফ্রন্ট সরকারের কাছে যতটা আশা কবেছিল তাদের ততটা আশা পূরণ হয়নি।

[6-50—7-00 P.M.]

দেশের মোট জনসংখ্যার শতকরা ৭৫ ভাগ গ্রামে বাস করেন এবং তারা দীর্ঘদিন ধরেই অবহেলিত বঞ্চিত, তাদের মৌন মুখে ভাষা দেবার জন্য, তাদের হয়ে চিৎকার করার জন্য কেউ কিছুই করেন নি। তারা সংবাদপত্র পড়েন না, হয়ত রেডিও'র খবরের উপর তাদের নির্ভর করে থাকতে হয়। এমন বহু গ্রাম আছে যেখানের লোকরা এখনও ট্রেন-এর হুইসেল

শোনে নি, বাসের ভোঁ ভোঁ আওয়াজ শোনে নি, জাহাজের সাইরেনের আওয়াজ যাদের কানে এখনও যায়নি। সেই সমস্ত গ্রামে যেতে হলে লুঙ্গি বা গামছা পরে ছাড়া পাওয়া যায়না কারণ সেখানে কাদা মাড়িয়ে তবেই সেই সব গ্রামে যেতে হয়। সেখানকার লোকরা বিদ্যুৎ তো কল্পনাও করতে পারে না। সেই সব গ্রামের মানুষরা অবশ্য আশা করে না এই বামফ্রন্ট সরকারের কাছ থেকে অধিক অর্থের দাবির ব্যাপারে প্রশ্ন উঠেছে সে দাবি সমর্থন করি যে রাজ্যের হাতে অধিক অর্থ দেওয়া হোক কিন্তু সেই সঙ্গে সঙ্গে আশা করব সেই অর্থ সঞ্চারিত করে দেওয়া হোক—বিকেন্দ্রীকরণ করা হোক আরও জেলা স্তরে, থানা স্তরে ব্লক স্তরে অঞ্চল স্তরে সেটা বিকেন্দ্রীকরণ করা হোক। এটা যদি করা হয় তাহলেই তা উপলব্ধি করতে পারবে। গান্ধীজী বলেছিলেন, গ্রাম যদি বাঁচে তাহলে শহর বাঁচবে। আমি নিশ্চয় শহরের মানুষের প্রতি অসহিষ্ণু নই, তাদের বাড়া ভাতে আমি নুন দিতে চাই না কিন্তু গ্রামবাংলার মানুষ হিসাবে আমি তাদের স্মরণ করিয়ে দিতে চাই যে গ্রাম বাংলার লক্ষ লক্ষ মানুষ আশা করে আছে এই বামফ্রন্ট সরকারের কাছে। আজকে যদি হ্যাভস অ্যান্ড হ্যাভ নটসের তফাৎ দূর করার প্রশ্ন আসে তাহলে যেখানে যত হ্যাভ নটস আছে তাদের সমস্যার সমাধানের জন্য সরকারকে চিন্তা করতে হবে। স্যার, বিগত দিনগুলিতে বাজেটের বিভিন্ন ক্ষেত্র নিয়ে আলোচনা করার সময় আমি সংখ্যালঘুদের কথা বলেছি। আমি তাদের জবরদখলীকৃত মসজিদের কথা বলেছি, মাইনরিটিদের উন্নয়নের কথা বলেছি, তাদের জন্য চাকরিতে সংরক্ষণেব কথা বলেছি, মাদ্রাসাগুলির উন্নয়নের কথা বলেছি ইত্যাদি। আমার এক বন্ধু এখানে আমাকে বলছিলেন, আপনি মসজিদ আর মাদ্রাসা ছাড়া আর কিছু বোঝেন না। আমি তাঁকে বলব, এ ছাড়াও আমি শিক্ষা, অর্থনীতি, কৃষিনীতি বুঝি। এই সঙ্গে সঙ্গে তাকে আরও বলব যে এই সমস্যাগুলি গত ৩০ বছর ধরে অবহেলিত হয়ে আছে এবং এর প্রতি কেউ দৃষ্টিপাত করেন নি। তাই সীমিত সময়ের মধ্যে আমি সেগুলির প্রতি আলোকপাত করার চেষ্টা করেছি। আজকে এই মাইনরিটিদের সমস্যা এটা কি জাতীয় সমস্যা না, সেকটেরিয়ান সমস্যা? আজকে যদি এটা জাতীয় সমস্যা হয় তাহলে আমি আশা করব দেশের যত জাতীয়তাবাদী রাজনৈতিক দল আছেন তারা সবাই মিলে এই সমস্যাটা নিয়ে চিন্তা ভাবনা করবেন। সমস্যা হিসাবে যদি এটা স্বীকৃত হয় তাহলে নিশ্চয় আশা করি এই সমস্যার সমাধানের জন্য ফর্মুলা বার করবেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি ধন্যবাদ জানাচ্ছি যে তিনি আমার বক্তৃতার উত্তরে বলেছিলেন, আমি স্বীকার করি নানান ঐতিহাসিক কারণে সংখ্যালঘু সম্প্রদায় পিছিয়ে পড়ে আছে। তাহলে এটা যদি স্বীকার করা হয় যে নানান ঐতিহাসিক কারণে তারা পিছিয়ে পড়ে আছে তাহলে নিশ্চয় বাস্তব কর্মসূচি নিয়ে তাদের এগিয়ে নিয়ে যাবার ব্যবস্থা করা দরকার। সেখানে যে সমস্ত ব্যাকওয়ার্ডনেস আছে তা দূর করার জন্য নিশ্চয় কর্মসূচি নেওয়া দরকার। তিনি বলেছেন, সেখানে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবসের জন্য সংবিধানে প্রভিসন আছে কিন্তু মুসনমানদের জন্য কোনও প্রভিসন নেই। অর্থাৎ তিনি বলতে চেয়েছেন, মুসলমানদের জন্য প্রভিসন থাকলে তিনি সেটা করতেন। মুসলমানদের জন্য ডাইরেক্ট প্রভিসন নেই। কিন্তু আদার ব্যাকওয়ার্ড ক্লাশেস বলে সেখানে সংবিধানে প্রভিসন আছে। আমি মন্ত্রী

সভার উদ্দেশ্যে বলতে চাই আর্টিকেল ১৬(৪)—এ পরিষ্কারভাবে বলা আছে ... Article 16(4) clearly states that "Nothing in this article shall prevent the state from making any provision for the reservation of appointments or posts in favour of any backward class of citizens which, in the opinion of the state, is not adequately represented in the services under the State." এখানে অনেকে বলেছেন, আপনারা কি ডাবল সুযোগ চান? নাগরিক হিসাবে সুযোগ চান এবং সংখ্যালঘু হিসাবেও সুযোগ চান? না, আমরা ডাবল সুযোগ চাই না। আমরা সিঙ্গল সুযোগ চাই। কিন্তু এটা যদি দেখে থাকি বিগত দিনে আমাদের প্রতি জাস্টিস হয়নি, সেই জাস্টিস পাওয়ার জন্য যদি আমরা চিৎকার করে থাকি তাহলে আই ডিমান্ড ফর জাস্টিস, আমি তো ফেভার চাই না, আই ডিমান্ড ফর জাস্টিস। মসজিদের কথা বললেই যদি বলেন আপনি শুধু মসজিদের কথা বলেন—৫৪টি মসজিদ আমার প্রশ্নের জবাবে মন্ত্রী মহাশয় বলেছেন জবর দখলীকৃত হয়েছে—সেটা নানা কারণে হয়েছে এবং মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন কোনটায় গোবর চাপা দেওয়া হয়েছে, কোনটায় দোকান করা হয়েছে, কোনটায় জুয়েলারি দোকান করেছে, কেউ মদের ভাটিখানা করেছে—এইগুলো মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন। একটা মসজিদে ব্লক কংগ্রেস কমিটি হয়েছে। আর একটা মসজিদে কর্পোরেশনের কুলিরা বাস করছে। গত ৩০ বছরে যদি কোনও রাজনৈতিক দল এই সমস্যাটাকে সমস্যা বলে মনে না করেন, আমি জিজ্ঞাসা করি যারা ধর্ম নিরপেক্ষতার প্রবক্তা বলে দাবি করেন, সেকিউলারিজম এর প্রবক্তা বলে দাবি করেন—ভারতবর্ষের সেকিউলারিজমের উপর এই জবরদখলীকৃত মসজিদগুলো কি দুষ্ট ক্ষত নয়? সেকিউলারিজমকে আঘাত দেয় না? What does secularism mean? সেকিউলারিজম এর মানে যদি এই হয়ে থাকে, প্রত্যেকের ধর্ম নিয়ে, কৃষ্টি নিয়ে কালচার নিয়ে, তারা নিশ্চয়ই সেখানে বাস করবে—ভারতবর্ষের যদি ইউনিটি অ্যান্ড ডাইভার্সিটি—এটাই যদি ভারতবর্ষের সেকিউলারিজমের মূল সুর হয়ে থাকে তাহলে তার সঙ্গে তো আমাদের পার্থক্য নেই। আমরা তো সেকিউলারিজমকে প্রতিষ্ঠা করতে চাই। কিন্তু যদি ধর্ম নিরপেক্ষতার নামাবলি গায়ে দিয়ে কেউ যদি সাম্প্রদায়িকতার বেশাতি করে, আমি সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষ হিসাবে নিশ্চয়ই আমার প্রতিবাদ করার অধিকার আছে এবং আমি নিশ্চয়ই ইনসাফ জাস্টিস চাইব। একটা জিনিস মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আশা করেছিলাম, আমি যে দৃষ্টি আকর্ষণ করেছি, নিশ্চয়ই উত্তরে পজিটিভ কিছু বলবেন। এটা ঠিক, যেমন আমি ফজলুল হক সাহেবের মূর্তি সম্বন্ধে বলেছিলাম, মন্ত্রী মহাশয় অমৃতেন্দু মুখার্জি মহাশয় আমাকে ডেকে যুক্তির যথার্থতা স্বীকার করে নিয়েছেন এবং মন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয় সেটাকে অ্যাডমিট করে নিয়েছেন। কিন্তু অন্য যেগুলো প্রবলেম, এই প্রবলেমগুলো সম্পর্কে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, কারণ দায়িত্বগুলো শুধু আমার একার নয়, এই সমস্যার সমাধান করার দায়িত্ব আপনাদেরও এবং আপনারা যদি সেই সমস্যাগুলোকে অবহেলা করেন, তারজন্য আপনাদের আজ বা কাল কৈফিয়ৎ দিতে হবে। আমাদের মাননীয় সদস্য বলছিলেন যে আপনি তো এত কথা বলেন, খবরের কাগজে

ছাপানোর জন্য, বারবার মাদ্রাসা নিয়ে এবং মসজিদ নিয়ে এত চিৎকার করেন—আজকে আমার বক্তব্য কি, আমরা ভারতবর্ষের নাগরিক হিসাবে এখানে বাঁচতে চাই। সেই সঙ্গে As a Muslim as minority, we have some specific problems. এই ছাড়া কালচারাল প্রবলেম এবং অন্যান্য প্রবলেম আছে এবং সেই প্রবলেমগুলো সম্পর্কে আমরা সেফগার্ড চাই। সেই সমস্যাগুলোর সমাধান চাই। এটা আমার বক্তব্য, ভারতবর্ষের নাগরিক হিসাবে—ভারতবর্ষ যদি আক্রান্ত হয়, নিশ্চয়ই আমি জ্যোতি বসুর সঙ্গে, মোরাবজী দেশাই এর সঙ্গে ভারতবর্ষের ডিফেন্সকে রক্ষা করার জন্য রক্ত দিতে রাজি আছি। কিন্তু ভারতবর্ষের নাগরিক হিসাবে আমাকে যদি কেউ সেকেন্ড ক্লাশ সিটিজেন করে রাখে, আমার প্রবলেমগুলো যদি সেখানে আনসলভড থাকে,—যদি মাননীয় সদস্যরা এবং অন্যান্য রাজনৈতিক দল যদি এই সমস্যাগুলো সম্পর্কে অ্যাপাথি দেখতে থাকে, তাহলে আমি নিশ্চয়ই ভারতবর্ষের নাগরিক হিসাবে ভারতবর্ষের এই সংবিধানের একজন অনুসরণকারি নাগরিক হিসাবে আমার অধিকার আছে সেই বক্তব্যকে জনসাধারণের সামনে চিৎকার করে তুলে ধরার। একজন মাননীয় সদস্য আমাকে বললেন হাসতে হাসতে, আপনি এত বলেন, খবরের কাগজে তো ছাপায় না. আজকে খবরের কাগজ না ছাপাতে পারে, নিশ্চয়ই তাদের সেই অধিকার আছে, তাদের স্বাধীনতা আছে, তারা যদি মনে করেন এইগুলো ছাপানোর যোগ্য নয়, তা তারা করতে পারেন। কিন্তু এটা ঠিক, যে মাইনরিটি সম্প্রদায় পশ্চিমবঙ্গের ওয়ান ফোর্থ জনসংখ্যা তাদের সেই দুঃখ, ব্যাথা, বেদনা এমন একদিন আসবে, সেদিন সংবাদপত্রগুলো তাদের দুঃখের কথা ফোকাস করতে বাধ্য হবে। মানুষকে চিন্তা করতে বাধ্য করবে। আমি এইটুকু চাই, সবাই মিলে আপনারা চিন্তা করুন, And try to solve the problems of the minorities এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-00—7-10 P.M.]

**শ্রী হাজি সাজ্জাদ হোসেন ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের বামফ্রন্ট সরকারকে আমার এরিয়ার কিছু প্রবলেম সম্বন্ধে জানাতে চাই। আমার কেন্দ্রের কিছু লোক নিজেদের সি.পি.এম-এর লোক পরিচয় দিয়ে বিভিন্ন জায়গায় চাঁদা আদায় করছে। ওরা জোর করে বাড়ি বাড়ি গিয়ে চাঁদা আদায় করছে। চাঁদা লোকে ৫ টাকা বা ১০ টাকা পর্যন্ত দিতে পারে। কিন্তু ওরা ১০০, ২০০, ৫০০, ১০০০ টাকা চাঁদা চাইছে। চাঁদা দিলে আর বিপদ নেই, কিন্তু চাঁদা না দিলে তাদের উপর মামলা চাপিয়ে দিচ্ছে পুলিশের মাধ্যমে, বি.ডি.ও-র মাধ্যমে এস.ডি.ও-র মাধ্যমে কিম্বা নিজেরাই। চাঁদা না দিলে যেভাবেই হোক মানুষকে জব্দ করছে। আমাদের ওখানে ফলসা গ্রামের হরিহর ঘোষ, বেনিলাল ঘোষের ৭ ভাই, তাদের বাড়িতে কয়েক জন লোক গিয়ে বলে প্রত্যেক ভাইকে ৫০০ টাকা করে চাঁদা দিতে হবে, আমাদের পার্টিকে চাঁদা দিতে হবে। তারা বলে যে এত টাকা দেবার আমাদের ক্ষমতা নেই, পার হেড ৫০০ টাকা করে আমরা ৭ ভাই দিতে পারব না। তারা সেটা দিতে না পারার ফলে ওরা জোর করে তাদের জমির ধান লুঠ করল, শস্য লুঠ করল, জমি যাকে

তাকে দিয়ে রেকর্ড করাল। তারপর আপনারা ব্লক কমিটি করে দিয়েছেন, সেই ব্লক কমিটিতে গিয়ে এই অভিযোগ করা হল, কিন্তু ব্লক কমিটি কিছু করতে পারল না। বি.ডি.ও-কে বলা হল, সেও কিছু করতে পারল না, বি.ডি.ও তাদের জে.এল.আর.ও-র কাছে পাঠিয়ে দিল। কিন্তু জে.এল.আর.ও. কিছু করতে পারল না। তারপর তারা থানায় গেল, থানাও কিছু করতে পারল না। আপনাদের পার্টির নামে এই জিনিস হচ্ছে। তাদের বাড়ি আমার বাড়ি থেকে ২ মাইল দূরে, সেখানে এই জিনিস ঘটেছে। সুকুমার দাস, সুবোধ দাস, সঞ্জয় দাস প্রভৃতি ৭/৮ জন লোক এই জিনিস করছে। আমি জানি তারা আপনাদের পার্টির লোক নয়। কিন্তু তারা বামফ্রন্ট সরকারের সুযোগ নিয়ে গ্রামে গ্রামে নিজেদের বামফ্রন্ট সরকারের লোক বলে পরিচয় দিচ্ছে। কেউ বলছে আমি ফরওয়ার্ড ব্লকের লোক, কেউ বলছে আমি আর.এস.পি.-র লোক, আর বেশিরভাগ বলছে সি.পি.এম.-র লোক। কিন্তু ঐ লোকগুলি আমাদের কংগ্রেসের আমলে আমি নিজে জানি তারা নিজেদের কংগ্রেসের লোক বলে পরিচয় দিত। কিন্তু আজকে ওরা লুঠপাট করার জন্য, নিজেদের পকেট ভর্তি করার জন্য আপনাদের দোহাই দিচ্ছে। আপনাদের নামে যা খুশি তাই করছে। থানা বা পুলিশ কিন্তু এদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করছে না। থানায় গিয়ে অভিযোগ জানালে থানা বলছে যে, আমাদের উপর কোনও হুকুম নেই, তারা চুপ করে বসে আছে। তারা বলছে এদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে গেলে চাকুরি ছেড়ে চলে যেতে হবে। এস.ডি.ও-কে বললে, সে বলছে আমি কি করব? ডি.এম.-কে বললে তিনিও বলছেন, আমি কি করব? এই যে আপনাদের নামে এটা হচ্ছে, এটা আপনাদের দেখা উচিত। তা না হলে বামফ্রন্ট সরকারের নামে, সি.পি.এম.-র নামে বদনাম হবে। তারা লোককে হ্যারাস করছে। স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে, বামফ্রন্টের নামে ওখানে ঐ ৭ ভাইকে এইসব লোকেরা শুয়ে নিঃস্ব করে দিয়েছে। তাদের আন্ডার সিলিং ল্যান্ড ছিল, এখন তাদের ঘরে খাবার পর্যন্ত নেই। আমি এবিষয়ে আপনাদের সামনে একটি ছোট গল্প বলে আমার বক্তব্য শেষ করছি। একটা মাদারী ছিল এবং তার সাথে একটি বাঁদর ও ছাগল ছিল। সে খেলা দেখিয়ে ফেরার পথে মার্কেট থেকে কিছু কলা এবং মুড়ি খাবে বলে কিনে নিল। রাস্তায় যেতে যেতে মনে করল চান করে নিই। তখন সে কলা, মুড়ি, ছাগল এবং বাঁদর একটা জায়গায় রেখে নদীতে চান করতে গেল। বাঁদর যে কলাগুলি ছিল সেগুলো খেয়ে নিল। বাঁদর খুব বুদ্ধি রাখে, সে ভাবল মালিক যদি এটা দেখে তাহলে খুব রেগে যাবে সুতরাং সে ঐ কলাগুলির খোসা এবং কিছু মুড়ি ছাগলকে দিয়ে চুপচাপ বসে রহিল। মাদারী এসে দেখল ছাগল কলাগুলো খেয়ে খোসাগুলি ফেলে রেখে বসে আছে। স্যার, এই গল্পটা বামফ্রন্টের সঙ্গে খাপ খেয়ে যাচ্ছে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের অধিবেশনে উপস্থিত থেকে বিরোধী পক্ষের বক্তব্য শোনার সৌভাগ্য আমার হয় নি কিন্তু বিগত কয়েকদিন ধরে বাজেট বরাদ্দের উপর তাদের ভাঙ্গা কাঁসির বাদ্যি আমি প্রতিনিয়ত শুনেছি। সেইদিকে থেকে

আমার এই বিশ্বাস জন্মালো এই ভাঙ্গা কাঁসি নতুন করে আর বোল তুলতে পারবে না এবং আজকে এসে যা শুনলাম তাতে করে নতুন কোনও বাজনা বাজাতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত কয়েকদিন ধরে বিরোধী পক্ষের বক্তব্য শুনে আমার বারে বারে মনে পড়ছে চিনের মহাকবি লুসুনের একটি কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুধু আইন শাস্ত্রেই সুপন্ডিত নন, সাহিত্যের আঙ্গিনায় আপনার পদচারনার খবর আছে। চিনের মহাকবি লুসুন তার উপন্যাসের একটি জায়গায় বলেছিলেন কড়ে রাটি বসে থাকে ভাতারের ঘরে। এর মানে বিরোধী পক্ষের নেতারা হাসনাবাদ এবং বারাসতের উদ্বাস্তুদের জন্য, ছিন্নমূল দুর্গত মানুষের জন্য মরা-কান্না কাঁদছেন আর আমরা জানি এই মরা-কান্না কাঁদছেন প্রাদেশিকতার কোলে লালিত হয়ে, সাম্প্রদায়িকতার মুখ চুম্বন করে হতভাগ্য ছিন্নমূল মানুষের জন্য তারা মরা-কান্না কাঁদছেন। আমি তাঁদের বলব লজ্জা করে না—মধ্য প্রদেশ এবং উড়িষ্যার সরকার জনতা পার্টির দ্বারা পরিচালিত সরকার জনতার শত্রু সেখানে গিয়ে বসেনি—সেই মধ্যপ্রদেশ এবং উড়িষ্যায় উদ্বাস্তুদের জীবনে কোনও নিরাপত্তা ফিরিয়ে আনতে পারেন নি? আর এখানে বারাসতের দুর্গত মানুষের জন্য মরা-কান্না কাঁদছেন, হাসনাবাদের মানুষের জন্য মরা-কান্না কাঁদছেন। শুধু তাই নয়, এইসব মানুষদের উস্কে দিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয় স্মরণ আছে, গত ফসল কাটার মরশুমে তাঁরা আকুল দৃষ্টিতে চেয়েছিল যে গ্রামে কিছু ঘটনা ঘটবে এবং সেই ঘটনার জের টেনে সারা পশ্চিমবাংলায় চিৎকার শুরু করবেন।

[7-10—7-20 P.M.]

পশ্চিমবঙ্গের কৃষক, পশ্চিমবঙ্গের মানুষ তাদের সেই আশা ব্যর্থ করে দিয়েছেন। তারপর এলেন পোস্তা বাজারে, তেলের টিন বইতে, সেখানকার মজুরেরা তাদের বিদায় করে দিলেন। কিন্তু সেখানে আসর জমল না বলে তাই এখন বারাসতে গেছেন উদ্বাস্তুদের উস্কে দিয়ে বামফ্রন্ট সরকারকে এক হাত দেখে নেবেন। তাই বলছি উদ্বাস্তু খেপিয়ে কোনও লাভ হবে না। আমরা অনেক বার পরীক্ষা দিয়েছি, ১৯৬৭-৬৯-৭০-৭২ সালে এই পরীক্ষা দিয়েছি। ভেবেছেন ঐ লাঙ্গল কাঁধে পশ্চিমবঙ্গে পুশ করবেন, গাইবাছুর কে পুশ করবেন—জেনে রাখুন লাঙ্গল কাঁধে, গাইবাছুর কোনওদিন পশ্চিমবঙ্গে আসবে না। মাননীয় স্পিকার স্যার, অদ্ভুত এদের ব্যাপার। বিধানসভার শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে বসে উদ্বাস্তুদের জন্য আবেদন জানাচ্ছেন। চাল চাই, গম চাই, ইত্যাদি তাদের জন্য বলছেন আর অন্যদিকে কেন্দ্র রাজ্য সম্পর্কের কথায়—রাজ্য যখন বেশি টাকা চাইছে তখন বলছেন কি করে দেবে? এ যেন সেই বামুনের গরু কেনা, দুধ দেবে বেশি, নাদবে বেশি, রং কাল হবে কিন্তু খাবে কম। কেন বলুন না কেন্দ্রীয় সরকারকে আরও বেশি টাকার ব্যবস্থা করতে। আপনাদেরই পরিচালিত কেন্দ্রীয় সরকার। তাঁরা সেখানে যাবেন না। কেন্দ্র রাজ্য ব্যাপার নিয়ে ওঁদের প্রতিক্রিয়াশীল ভূমিকার কথা মুখ্যমন্ত্রী জ্যোতিবসু মহাশয় সেদিন বলেছিলেন আমিও তাঁর পুনরুক্তি করে বলতে চাই কেন্দ্র এবং রাজ্য সম্পর্কে যতই চিৎকার করুন না কেন আজকে শুধু পশ্চিমবঙ্গ নয় গোটা ভারতবর্ষের অগণিত মানুষ আজকে সেই স্লোগানের বাস্তব রূপ দেওয়ার জন্য

আরও বেশি সজাগ হয়েছে। ভারতবর্ষের একপ্রান্ত থেকে আরেক প্রান্তের মানুষ আজকে সোচ্চার বক্তব্য রেখেছে রাজ্যের হাতে বেশি ক্ষমতা দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা কিছুদিন ধরে বারে বারে আইনশৃঙ্খলার প্রশ্নকে টেনে আনছে এবং নানারকম কথা বলে নানাভাবে চেষ্টা করছে আসব জমাবার। আমি তাই বলছি আইন শৃঙ্খলার কথা যে বলছেন গত ৬ বছর ধরে পশ্চিমবঙ্গের নানা জায়গায় কি করেছেন? মনে নেই বর্ধমানের কথা, কালনার কথা, ২৪ পরগনার কথা? কি করেছেন—দিনের পর দিন মেয়েদের ইজ্জত নিয়েছেন, দিনের পর দিন খুন করেছেন, হাজার হাজার মানুষকে বাড়ি ঘর ছাড়া করিয়েছেন, বাস্তুচ্যুত করেছেন। কারণটা অন্য জায়গায়, আজকে আইন শৃঙ্খলা বিপন্ন নয়, পরীক্ষার সময় ছেলেরা গণটোকাটুকি করতে পারছে না, গণটোকাটুকি বন্ধ হয়ে গেছে, তারপর জ্যোতিবাবু চাঁদার জুলুম বন্ধ করে দিয়েছেন, ঐ চাঁদার দ্বারাই ওঁদের ক্যাডার মেনটেন হত। সেসব বন্ধ করে দিয়েছেন জ্যোতিবাবু। তাই এখন চিৎকার অন্যভাবে করে আইনশৃঙ্খলাকে অবনতির দিকে নিয়ে যাবার চেষ্টা করছেন। ওঁরা পার্টিবাজির কথা বলছেন—লোকসভা নির্বাচনের আগে ঐ জনতা পার্টি খুব ছড়িয়েছিলেন, তারপর বিধানসভা নির্বাচনের পর যখন বামফ্রন্ট সরকারের পার্টিগুলির সঙ্গে সমঝোতার প্রশ্ন উঠেছিল তখন নাকি জনতাপার্টির ভয়ঙ্কর বমবমা অবস্থা, তাঁরা বেরিয়ে যাবেন শুনেছিলাম, কিন্তু জনসাধারণ যখন জনতাপার্টির এই হাল করে দিল, এখন পঞ্চায়েত নির্বাচনের সামনে দাঁড়িয়ে দলহীন গণতন্ত্রের কথা বলছেন। এবারে পঞ্চায়েত নির্বাচনে মানুষ দেখিয়ে দেবে যাতে বিগত বিধানসভা নির্বাচনের চেয়েও অবস্থা কাহিল হয়ে যাবে। সেদিকে পশ্চিমবাংলার মানুষ জাগছে, অনেক ভয় দেখিয়েছেন, গণতন্ত্রের কথা বলে আমাদের বিরুদ্ধে অভিযোগ আনছেন আমরা নাকি পার্টিবাজি করছি। আমরা আপনাদের মতো মিথ্যা কথা বলি না। আমরা বলেছি আমাদের বামফ্রন্টে অনেকগুলি পার্টি আছে। আমরা সি.পি.এমের লোক, আমরা জানি পশ্চিমবাংলার জনসাধারণ আমাদের সঙ্গে আছে। আমরা আপনাদের মতো দলহীন গণতন্ত্রের কথা বলে ভাঁওতা দিই না। আপনি জানেন গতকাল হরিপদ বাবুর মুন্সিয়ানার সঙ্গে পার্থবাবুকে মহাভারতের কথা বলে ধনুর্ধর বললেন। তিনি চিৎকার আরম্ভ করলেন শিক্ষাজগতে নাকি অরাজকতা আরম্ভ হয়েছে। আমি বলব তিনি সঠিক জায়গায় তীর নিক্ষেপ করে শরবিদ্ধ করেছেন। অর্থাৎ শিক্ষা ব্যবস্থায় যে নৈরাজ্য চলছিল সেখানে তিনি আঘাত দিয়েছেন। গত ৩০ বছরে সরকারি প্রচেষ্টায় ১টা স্কুল কি হয়েছিল? কিন্তু এই সরকারই প্রথম সরকারি উদ্যোগে স্কুল করবার প্রচেষ্টা নিয়েছেন। ওদের আক্রমণ করবার নতুন কিছু নেই বলে এই সব কথা বলছেন। কয়েকজন কংগ্রেসি ৩০ বছরের প্রগতির কথা বললেন। ভীষণভাবে অগ্রগতি হয়েছে। পশ্চিমবাংলার মানুষ এসব দেখেছে। আগে হাওড়া স্টেশনে নেমে লোকে সোজা এসে বাস, ট্রাম ধরত। কিন্তু এখন এক রাউন্ড পাতালে ঢুকতে হবে, তারপর আর এক রাউন্ড স্বর্গে যেতে হবে। এসব ভোলাবাবু করেছেন। ভারতবর্ষের সম্পদ এবং লোকসম্পদগুলোকে যদি ব্যবহার করা যেত তাহলে ভারতবর্ষের অগ্রগতি নিশ্চয়ই হতে পারত। কিন্তু ৩০ বছর ধরে আপনারা আমেরিকা এবং অন্যান্য বিদেশিদের কাছ থেকে টাকা নিয়ে ভারতকে ঋণে জর্জরিত করেছেন। ভারতের

স্বাধীনতা বিপন্ন করেছেন। আজ আপনাদের এসব কথা বলতে লজ্জা করে না। ১৫০ বছর ধরে বৃটিশ তো রেল লাইন করেছেন, কিন্তু কলকাতা বিশ্ববিদ্যালয় করেছে, কত ব্রিজ করেছে। কিন্তু কেন তাদের বিরুদ্ধে সংগ্রাম করেছে মানুষ। এসব করেও তাদের আমলে মানুষের দুঃখ দারিদ্র ছিল। গত ৩০ বছরে তা আরও প্রকট হয়ে উঠেছে। এতে লজ্জা হয় না। ৩০ বছরে ডেভেলপমেন্টের কথা বলছেন কিন্তু আমি বলছি গত কয়েক মাস ধরে বামফ্রন্ট সরকার হবার পর পশ্চিমবাংলার মানুষ স্বস্তির নিঃশ্বাস ফেলেছে এবং পশ্চিমবাংলার মানুষ নিজের মনের মতন করে যেটুকু সহায় সম্বল করে তাকে ব্যবহার করে নতুন করে পশ্চিমবাংলা গড়বার চেষ্টা করছেন। এফ.এফ..ডব্লু করা হয়েছে। তাঁরা বলেছেন এফ.এফ.ডব্লুতে সর্বনাশ হয়ে যাবে। আমরা নাকি কেন্দ্রের কাছ থেকে গম নিয়ে এসে তছনছ করছি। আসল রাগ অন্য জায়গায়। আপনি জানেন, পশ্চিমবঙ্গের জমি, সোনার গহনা বন্ধক হত। আর একটা বন্ধক দেওয়া হত তা হচ্ছে গতর। গরিব মানুষেরা জমিদার জোতদারদের কাছে গতর বন্ধক রাখত। সেই গতর বন্ধক রাখা আমাদের অশোকবাবু বন্ধ করেছেন। গরিব মানুষের গতরে কোটি কোটি টাকা মুনাফা করত তা বন্ধ হয়েছে।

[7-20—7-30 P.M.]

এতে তিনি ৫ কোটি শ্রম দিবস সৃষ্টি করেছেন। ৮ আনা করে জমিদাররা যে মুনাফা করত যা থেকে আড়াই কোটি টাকা লাভ হত সেটা তাদের বন্ধ হয়ে যাওয়াতে তারা চিৎকার করছেন। বেকার ভাতা সম্বন্ধে চিৎকার করেছিলেন বেকার ভাতা কি হল? তখন আমরা বলেছিলাম কিছু পারি আর না পারি যুবক বেকারদের হাতে মদের বোতল তুলে দেব না। আমাদের সীমিত অবস্থার মধ্যে যে টুকুন করা দরকার সেটুকুন আমরা করেছি এবং আমরা তাদের মর্যাদার সঙ্গে প্রতিষ্ঠিত করতে চাই। আমরা বলেছিলাম যে মানুষ হয়ে বাঁচার অধিকার তোমাদের আছে—হয় কাজ দেব না হয় ভাতা দেব। এটা তাদের অধিকার, ভিক্ষা নয়। সেজন্য তারা চিন্তা করছেন যে হয়ত এর দ্বারা সর্বনাশ হয়ে যাবে। ওদের দলহীন গণতন্ত্র হচ্ছে না। ধানকাটা নিয়ে হাঙ্গামা করতে গিয়েছিলেন, কিন্তু কিছু হল না। পোস্তা বাজারে মাথায় টিন নিয়ে কিছু হল না। বেকারদের জীবনে অন্ধকার আসবার যে একটা চক্রান্ত হয়েছিল সে পথ বাম সরকার বন্ধ করে দিয়েছেন। সেজন্য তাদের এ বিক্ষোভ। এ বিক্ষোভের বিরুদ্ধে অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে শেষ করছি।

**ডাঃ গোলাম ইয়াজদানী** ঃ মাননীয় স্পিকার স্যার, আজকে অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন তাকে সমর্থন করে আমি দু-একটা কথা বলতে চাই। প্রথমে আমি যে বিষয়টার প্রতি দৃষ্টি আকর্ষণ করব তা হল এই যে, এই বিরাট অংক ৩৩১ কোটি ৬৯ লক্ষ ৮৫০ টাকা। এই টাকা যে খরচ করছেন সেটা সঠিক হওয়া দরকার ও সময় মতো যাতে খরচ হয় সেদিকে দৃষ্টি আকর্ষণ করছি। আমি উদাহরণ স্বরূপ দু-একটি কথা বলছি তাতে দেখা যাবে যে টাকা ঠিকভাবে খরচ হয় না। নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট স্কীম বলে যে

স্কীম আছে এবং এস.ই.পি.ও আর.সি.পি. স্কীম আছে, এই স্কীম এর টাকা ৩১ মার্চের মধ্যে শেষ হবার কথা। কিন্তু এই স্কীমগুলির এখন পর্যন্ত কোনটা নেওয়া হবে, কোনটা নেওয়া হবে না সে সম্বন্ধে কোনও কিছু সংবাদ রাজভবন থেকে পাঠায়নি ব্লকগুলিতে। ৩১ মার্চের মধ্যে কোথায় সেই স্কীমগুলি করবে সে সম্বন্ধে কিছুই জানা যায়নি। আমি এই দিকে দৃষ্টি আকর্ষণ করছি। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যদি ঠিক সময়ে এই স্কীমগুলি করা হয়, যদি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে অর্ডার দেন যে পূজার আগে এই সমস্ত স্কীমগুলি তৈরি হয়ে যাওয়া দরকার, স্যাংশন হওয়া দরকার তাহলে এই অসুবিধা দেখা দেবে না। তারপর আমি বলতে চাই স্কুল বোর্ডের কথা। আমি গতকাল মালদহ স্কুল বোর্ড অ্যাটেন্ড করে এলাম। মাত্র আমাকে ১৮ তারিখে জানানো হয়েছে, মিটিং হবে ২৮ তারিখে। সেখানে এজেন্ডা রাখা হয়েছে এস্ট্যাবলিশমেন্ট অব নিউ প্রাইমারি স্কুলস অ্যান্ড অ্যাপয়েন্টমেন্ট অব টিচার্স, ৩১ শে মার্চ ১৯৭৭-৭৮ সালের আর্থিক বছর শেষ হয়ে যাচ্ছে, এই যে কম সময়ের মধ্যে যতগুলি স্কুল হোক না কেন এবং যত টিচারের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হোক না কেন, কি করে নাম দেওয়া যাবে বিশেষ করে যখন আমরা অ্যাসেম্বলিতে আছি? সেই অ্যাসেম্বলি চলার সময়ে আমাদের কাছে নোটিশ পাঠানো হচ্ছে যে কোথায় স্কুল হবে, কোথায় টিচার অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে নাম দাও। এই যে অবহেলা হচ্ছে এটা কেন হচ্ছে এগুলি যদি ঠিক সময়ে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে জানিয়ে দেন তাহলে ভাল হয়। এই আর্থিক বছরের মধ্যে কাজগুলি না হলে বরাদ্দকৃত অর্থ খরচ হবে না, রিফান্ড হয়ে যাবে। তারপর আমি বলছি স্কুল ফাইনাল এগজামিনেশন ৪ ঠা এপ্রিল শুরু হবে। আগে বিভিন্ন মফস্বলের ছেলেরা ডিস্ট্রিক্ট সেন্টারে পরীক্ষা দিতে আসত, তাতে দেখা যেত মফস্বলের ছেলেদের অনেক অসুবিধা হয়। সেজন্য মফস্বলে অনেক স্কুলে সেন্টার করা হল এবং ঠিক করা হল যে হোম সেন্টারে কেউ পরীক্ষা দিতে পারবে না, সেজন্য সাব-ভেনু করা হল। সেই নীতি নিশ্চয়ই ভাল, কিন্তু সেটা ফলোড হচ্ছে না। আমি উদাহরণ স্বরূপ বলতে পারি আমার এলাকায় একটা সেন্টার করা হয়েছে, তার সাব-ভেনু, সাব-সেন্টার আছে। সেই সাব-ভেনু এতদিন ভালভাবে চলছিল, সেখানে কোনও গণটোকাটুকি নেই, সেখানে কোনও রকম অন্যায় রিপোর্টেড হয় না, অথচ কি জানি কেন সেই সাব-সেন্টার সাব-ভেনু উঠিয়ে দিয়ে দেড় মাইল দূরে তা করে দেওয়া হল। যখন আমি জিজ্ঞাসা করলাম মফস্বল টাউনগুলিতে কাছাকাছি স্কুলগুলিতে কি করে সাব-সেন্টার দেওয়া হয় তখন বলা হল টাউনের কথা বাদ দিন। অথচ মফস্বলে যে স্কুলে সেন্টার হবে তার থেকে ৪/৫ মাইল দূরে সাবসেন্টার করা হবে যেখানে ছেলেদের থাকার খাবার জায়গা নেই। মালদহের রতুয়াতে যে সেন্টার সেখানে ১২ শো ছেলে পরীক্ষা দেবে, আবার অন্য জায়গায় যেমন চাঁচলে ২ শো ছেলে পরীক্ষা দেবে। চাঁচল বেশ একটা ভাল জায়গা, সেই চাঁচল সেন্টারকে ডিংগিয়ে রতুয়াতে ছেলেরা পরীক্ষা দিতে যেতে চায়। কারণ, সেখানে গণটোকাটুকি হয়েছিল, সেখানে গেলে বেশ ভালভাবে পরীক্ষা দেওয়া যাবে, সেজন্য ছেলেরা সেখানে যেতে চায়। সুতরাং এই অসুবিধাগুলি কেন করা হয়েছে? মফস্বলের ছেলেরা টাউনের ছেলেদের মতো সাহসী নয়, তারা ভীতু। তারা গণটোকাটুকি করতে পারে না, তারা ইনভিজিলেটরের সঙ্গে গন্ডগোল করার সাহস পায় না,

তবুও আজকে মফস্বলের ছেলেদের উপর অসুবিধা সৃষ্টি করা হচ্ছে কেন? কংগ্রেসের আমলে দেখেছি একটা শহর কেন্দ্রীক মনোভাব, বামফ্রন্ট সরকারের আমলেও সেই শহর কেন্দ্রীক মনোভাব দেখছি। যে সেন্টারের কথা বলছিলাম আমাদের সেই চাঁচল স্কুল কেন্দ্রের কাছাকাছি একটা গার্লস স্কুলে সাব সেন্টার করেছিল, সেখান থেকে সেই সাব-সেন্টার তুলে নিয়ে গিয়ে দেড় মাইল দূরে করে দেওয়া হয়েছে। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন ঐ সেন্টারকে চেঞ্জ করে আগের সেন্টারের ব্যবস্থা করেন। আর একটা কথা বলব মফস্বলের লোকেদের যাতায়াতের খুব অসুবিধা, তাদের সুবিধার জন্য রাস্তা-ঘাটের দিকে মনোযোগ দিন। মাননীয় সদস্য হাসানুজ্জামান সাহেব মাইনরিটি সম্বন্ধে যে কথা বললেন আমি তা সমর্থন করছি। আমি এখানে একটা কথা স্পষ্ট করে বলতে চাই যে বামফ্রন্ট নির্বাচনী ইস্তাহারের মধ্যে আমরা একটা ধারা দেখেছি, তাঁরা ডেফিনিটলি বলেছেন যে আমরা মুসনমানদের সম্পর্কে, সংখ্যালঘুদের জন্য দৃষ্টি দেব, তাদের জন্য আমরা ব্যবস্থা করব। বামফ্রন্টের এই যে নির্বাচনী নীতি এই নীতি দেখে বহু মুসনমান তাঁদের ভোট দিয়েছেন, এবং ভোট দিয়েছেন বলেই আজকে এই হাউসে অনেক মেম্বার এসেছেন। এখানে এর আগে মুসলমানদের অভাব-অভিযোগ সম্বন্ধে কেউ বলেননি, তাদের অভাব-অভিযোগ এখানে ভেন্টিলেট করা দরকার।

[7-30—7-40 P.M.]

কেননা মুসলমানরা আজকে তাকিয়ে রয়েছে, আপনাদের ভোট দিয়ে পাঠিয়েছে এই অ্যাসেম্বলিতে, তারা কিছু বলেন কি না। কিন্তু দেখা যাচ্ছে সেই সমস্ত কিছু বলা হয়নি। যদি, আমরা হয়ত বলি টিম টিম করে দু-একজন। কিন্তু অনেক সময় আমাদের সমালোচনার সম্মুখীন হতে হয়, এরা সাম্প্রদায়িকতার কথা বলছেন। উদাহরণস্বরূপ বলা যায়, এতগুলো মসজিদ বেদখল হয়ে রয়েছে, সেই কংগ্রেসের আমল থেকে, তার কিছু ব্যবস্থা হয়নি। এই বামফ্রন্ট সরকার কিছু ব্যবস্থা গ্রহণ করবেন বলে সমস্ত মুসলমান সম্প্রদায় আজকে তাকিয়ে রয়েছে, তারা আশা করছে এবং আমাদের জিজ্ঞাসা করছে, আমরা কোনও উত্তর দিতে পারছি না, কারণ আমরা গভর্নমেন্টের তরফ থেকে কোনও সুনির্দিষ্ট নীতি বা নির্দেশ জানতে পারছি না এখনও পর্যন্ত। তারা আজকে বলছে, আমরা যে এত বিভিন্ন বামফ্রন্ট এম.এল.এ.দের ভোট দিলাম, তারা কেন আমাদের জন্য কিছু বলছে না? সুতরাং আমার মনে হয় সেই সমস্ত এম.এল.এ.দের এই সমস্যাটার প্রতি লক্ষ্য দেওয়া দরকার। আর মাদ্রাসাগুলো সম্পর্কে কোনও পরিষ্কার নীতি সরকার থেকে ঘোষণা করা হচ্ছে না। যার ফলে মুসলমানদের মধ্যে দারুণ ভয় সৃষ্টি হচ্ছে। শেষকালে কি এই সব মুসলমান প্রতিষ্ঠানগুলো উঠে যাবে? আমি পার্টিকুলার মাদ্রাসা সম্পর্কে বলতে পারি, হরিশচন্দ্রপুরের মিদনা হাই মাদ্রাসা, সেখানকার হেডমাস্টার যিনি ছিলেন, তিনি গতবার বামফ্রন্টের ক্যান্ডিডেটকে সমর্থন করেন নি বলে শোনা যাচ্ছে না কি সেখানে অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করা হবে, এটা কি ব্যাপার আমি বুঝতে পারছি না। পরিশেষে আমি একটা কথা বলতে চাই যে বহু মুসলমান আমার কাছে এই অ্যাসেম্বলি সেশনের মধ্যে এসে বলেছেন যে সল্টলেক এরিয়ায়—সেখানে অনেক মুসলমান যেতে চায়,

কিন্তু তারা দেখছে সেখানে মুসলমান নেই বলে যেতে পারছে না। আমাকে তারা অনুরোধ করছে, আপনি দৃষ্টি আকর্ষণ করুন মন্ত্রীদের যে সল্টলেক এরিয়াতে সেক্টার এ, সেক্টার বি'র সমস্ত প্লট অ্যালট হয়ে গেছে, সি সেক্টারে এখনও প্লট অ্যালটেড হচ্ছে, হাউজিং মিনিস্টারের কাছে এটা বক্তব্য রাখব যে ওখানে যদি মুসলমানদের জন্য সামান্য একটা জোন করে দেওয়া যায় এই জন্য বলছি, এটা সাম্প্রদায়িকতার দৃষ্টিভঙ্গিতে বলছি না, মুসলমানদের এক সঙ্গে বাস করতে গেলে তারা মসজিদ করবে এবং একটা ধর্মীয় পরিবেশ তারা চাইবে। সুতরাং সেক্টার সিতে যদি একটা জোন করে দেওয়া যায়, মুসলমানদের জন্য চিহ্নিত করে দেওয়া যায় তাহলে খুব ভাল হয়। আমি এইটুকু বলতে পারি যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আজকে যা এসেছে—এতে যেন কোনও অপচয় না হয়, ঠিক সময় মতো যাতে খরচ হয় এবং আমি যে অনিয়মগুলোর কথা বললাম, অফিস ও স্কুল বোর্ডের মিটিং কিংবা নর্থবেঙ্গল ডেভেলপমেন্ট ফান্ড এ.সি.পি. ফান্ড আর পি এফ ফান্ড এইগুলো যেন ঠিক সময় মতো আমাদের কাছে প্ল্যানের জন্য চাওয়া হয়, এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়কে দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর ৩ ঘন্টা ২০ মিনিট ধরে বিতর্ক হল, মাননীয় কাশীকান্ত মৈত্র মহাশয় একাই এক ঘন্টা ধরে বলেছেন। উনি যখন বলছিলেন আমি তখন বলেছিলাম, আপনি বলছেন, আমি শুনছি, এরপর আমি যখন বলব আপনি শুনবেন। কিন্তু উনি তো রইলেন না। আমি তো ভাল বলতে পারি না। কিন্তু সেই জন্য আমার কোনও আক্ষেপ নেই। কিন্তু উনি যদি থাকতেন তাহলে আমার বন্ধু বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় যেটুকু বললেন সেটা শুনে হয়ত একটু উপকৃত হতেন। কিন্তু আমি এর আগেও লক্ষ্য করেছি এটা আজকের ব্যাপার নয়, কাশীবাবু বরাবরই শুধু নিজের কথা উনি বলবেন, অন্যের কথা শুনবেন এই নীতিতে উনি বিশ্বাসী নন। ইংরাজি ভাষাতে একটা কথা আছে স্পয়েল্ড চাইল্ড, ধনীর নন্দ দুলাল। আমি যা বলছি, তুমি তা শুনবে, তোমার কথা আমি শুনব না। স্পিকার প্রিভিলেজ মোশন পড়তে দিয়েছেন, উনি উঠে বক্তৃতা করবেন। স্পিকার একটা রুলিং দিয়েছেন, সেই রুলিং এর উপর দাঁড়িয়ে স্পিকারের দিকে তর্জনী নেড়ে স্পিকারের সমালোচনা করবেন ইত্যাদি। আমার মনে হয় বিরোধী দলের নেতা, একটু যদি সৌজন্য দেখাতেন তাহলে আমি খুশি হতাম। কারণ তাঁর সম্মান আমাদের সম্মান। তাহলেও আমি অত্যন্ত শ্রদ্ধা সহকারে তাঁর প্রত্যেকটি কথার জবাব দেবার চেষ্টা করব। প্রথমে উনি বললেন, আমি যে কথাটা বলেছি, অ্যাপ্রোপ্রিয়েশন বিল একটা নাটক, তিনি তাতে আপত্তি তুলেছেন, আমি এটা সম্পর্কে ব্যাখ্যা করব। আমি এটা বিশ্বাস করি, আমাদের সংবিধান রচিত হয়েছে, এটা রচিত হয়েছে একটা ঔপনিবেশিকতাবাদের ভিত্তির উপর, ঔপনিবেশিকতার একটা ভীষণ প্রভাব ছিল। আমরা ইংরাজিতে শিক্ষিত হয়ে, ইংরাজিতে মোহ আমাদের উপর প্রচ্ছন্ন ছিল এবং আমাদের যাঁরা নেতা সংবিধান রচনা করেছিলেন, তাঁরা ইংরাজি কেতাগুলো দেখেছিলেন। এবং ইংরেজি বইতে আছে বাজেটের প্রথম কাজ ভোটিং অব ডিমান্ডস হবে। আমি ঠিক বুঝতে পারছি না এগুলির কি দরকার ছিল। আমরা যখন ভোট দিলাম, ব্যয়

বরাদ্দ মঞ্জুর করলাম, তখনই বলতে পারি অ্যাপ্রোপ্রিয়েটেড হয়ে গেল। কাজেই এই নাটকের কোনও দরকার নেই এবং সেটা কাশীবাবুর আচরণেই প্রমাণিত হয়েছে। গত ২৫ তারিখে তিনি যেটা বলেছিলেন সেটাই আবার আজকে চর্বিত চর্বণ করলেন। তবে এটা আমাদের দোষ নয়, এটা ইংরেজের প্রভাব কাজেই সেদিক থেকে এটা আলোচনা সাপেক্ষ। আমি গত অধিবেশনেও বলেছিলাম অ্যাপ্রোপ্রিয়েশন বিল হচ্ছে একটা নাটক। তারপর কাশীবাবু বললেন আমার লিখিত বাজেট ভাষণ যেটা ইংরেজি এবং বাংলায় দেওয়া হয়েছে তার মধ্যে অনেক তফাৎ আছে এবং তিনি একটা দৃষ্টান্তও দিলেন। তবে তিনি যদি একটা প্যাসেজ পড়ে আমাকে বলতেন তাহলে আমি জিনিসটা বুঝতে পারতাম। তিনি একটা অভিযোগ করলেন যে বাংলাটা ঝাঁঝাল, লোক ঠকানোর জন্য এবং ইংরেজিটা হচ্ছে নরম, কারণ ওটা দিল্লির জন্য। আমি কাশীবাবুর মতো লেখাপড়া জানি না এবং তার মতো ইংরেজিও বলতে পারি না। তবে এটা আপনাদের জানাচ্ছি আমাদের প্রধানমন্ত্রী বলেছেন যে আমাদের ইংরেজি ঝাঁঝাল, ধারাল। কাজেই কোনও ক্ষতি হবে না তাঁরপর তিনি বলেছেন রাজস্ব বাড়াতে হবে। এই ব্যাপারে তারসঙ্গে আমাদের একমত রয়েছে। আমরা সংবিধান পাল্টাতে কেন বলেছি, কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা কেন বলেছি? আপনারা নিশ্চয় জানেন ইনকাম-ট্যাক্স থেকে আলাদা হচ্ছে সারচার্জ কেন্দ্রীয় সরকার পুরাপুরিভাবে কুক্ষিগত করেছেন। ইনকাম-ট্যাক্সের হাত না বাড়িয়ে সারচার্জ বাড়িয়ে কেন্দ্রীয় সরকার নিজেদের হাতে টাকা কুক্ষিগত করছেন। আমরা বলেছি ডিভিজেবল পুলে সারচার্জ আসবে এবং সেটা সংবিধান না পাল্টালে হবে না। কর্পোরেশনের ট্যাক্স আইন করে নিয়ে যাওয়া হল আমরা সেই কর্পোরেশনের ট্যাক্সকে ডিভিজেবল পুলে আনতে চাই কাজেই এ সবের জন্য বলতেই হবে সংবিধান পাল্টাও। তারপর ২৬৯ নং ধারায় রয়েছে রেলওয়ে যাত্রীর উপর কর আরোপ করার অধিকার রাজ্যের নেই। এটা কেন্দ্রের হাতে রয়েছে এবং কেন্দ্র সেই কর সংগ্রহ করে রাজ্যকে বন্টন করবেন। কিন্তু আমরা দেখছি সেটা তারা আমাদের দিচ্ছে না, নিজেরা রেখে দিচ্ছে, কাজেই বলছি এই সমস্ত রেলওয়ে যাত্রীর উপর কর আরোপ করার দায়িত্ব রাজ্যের উপর ফিরিয়ে দেওয়া দরকার তারপর অ্যাডিশন্যাল এক্সাইজ ডিউটি। আমরা চিনি, কাপড়, তামাকের উপর কর আরোপ করতে পারি না, আইন করে এটা নিয়ে যাওয়া হয়েছে। কাজেই সংবিধান পাল্টাবার কথা আমাদের বলতেই হবে এগুলি আমাদের দিতে হবে। আমরা যদি রাজস্ব বাড়াতে চাই তাহলে সংবিধান পাল্টাতেই হবে। আমি গতকাল বলেছিলাম গুজরাটের মুখ্যমন্ত্রীও ঘুরিয়ে বলেছেন স্পিরিটি অফ দি কনস্টিটিউশন কেন্দ্র রক্ষা করে নি। তারা লেটার অফ দি কনস্টিটিউশন রক্ষা করেছে এবং সেই লেটারের সুযোগ নিয়ে আমাদের নিঃস্ব করে রেখেছে। কাজেই আমাদের অবস্থা ফেরাতে গেলে লেটারটা পাল্টাতে হবে এবং সেটা বোঝাবুঝির ব্যাপার।

[7-40—7-45 P.M.]

তারপর উনি একটা কথা বলেছেন, সেটা আমার অত্যন্ত মজা লাগল। বেকার সাহায্য—যেদিন আমি এখানে ২৫ তারিখে বক্তৃতা রাখলাম, সন্ধ্যাবেলায় সাংবাদিকদের কাছে

কাশীবাবু বললেন এই জিনিসটা খুব ভাল। আজকে শুনলাম বেকার সাহায্যের ব্যাপারটা খুব খারাপ। মতটা পাল্টে গেল। তবে কাশীবাবুর মতো এবং দল পাল্টাবার জন্য এত বিখ্যাত যে একে নিয়ে আমি খুব মাথা ঘামাচ্ছি না। এটা একটা খুব মজার ব্যাপার। এটা শুধু কাশীবাবুর একার নয়, একটা খবরের কাগজে বাজেটের পরের দিন মস্ত প্রশংসা করে এক সম্পাদকীয় লিখলেন যে খুব ভাল বাজেট, বেকার সাহায্য ইত্যাদি সেই খবরের কাগজে আবার ৩ সপ্তাহ বাদে লিখলেন একেবারে ভীষণ খারাপ বেকার সাহায্যের ব্যাপারটা—ভীষণ খারাপ, দলবাজি করা হচ্ছে ইত্যাদি ইত্যাদি একটা মজার গল্প মনে পড়ল, এখন সেটা বলতে পারি। কারণ বসুমতি হচ্ছে এখন সরকারি পত্রিকা। যুদ্ধের পরে ১৯৪৫/৪৬ সালে এই রামবাবু, সতীশবাবুদের খুব আর্থিক দুরবস্থা চলছিল। সুতবাং ওরা মাইনে পত্র বসুমতি পত্রিকার দিতে পারতেন না। তখন মাইনা দেবার পরিবর্তে বলেছিলেন তোমাদের মাইনে পত্র দিতে পারব না, তবে তোমাদের যে ৭ জন সাব এডিটর আছে প্রত্যেকে এক একজন করে একটা করে সম্পাদকীয় লিখতে দেব। এর মধ্যে একজন ফরোয়ার্ডব্লক নীতিতে বিশ্বাস করেন, আর একজন কমিউনিস্ট নীতিতে বিশ্বাস করেন, আর একজন কংগ্রেস ছিলেন, আর একজন মুসলীম লিগ ছিলেন, সেই জন্য এক একদিন এক এক রকম সম্পাদকীয় বেরোত—সেই রকম কাশীবাবুর বক্তৃতার মধ্যে এক একদিন এক এক রকম বাণী শুনছি। গতকাল বেকার ভাতা ভাল ছিল, আজকে খারাপ হয়ে গেল। একটা কথা আমি বলব উনি বললেন এটি আর কি করেছেন, মহারাষ্ট্রে দেখুন এমপ্লয়মেন্ট গ্যারান্টি বিল—এটা খুব কাঁচা কাজ করেছেন। ঐ যে এমপ্লয়মেন্ট গ্যারান্টি বিল ১৯৭৭ সালে মহারাষ্ট্রে—ওটা আসলে মহারাষ্ট্রে এই ধরনের একটা বিল ১৯৭৪ সাল থেকেই আছে। কিছু কিছু ওবা গ্রামে—আমরা যেমন গ্রামীণ প্রকল্প শুরু করেছি, এখানে ওরা ১৯৭৪ সাল থেকেই শুরু করেছিলেন। আমরা কেন ১৯৭৪ সাল থেকে শুরু করতে পারিনি তার জবাব আমি বাজেট বিতর্কের সময় বলেছিলাম যে ১৯৭৪ সালে পারিনি কারণ,—১৯৭৪ সাল কেন ১৯৭২ সাল থেকেই করতে পারতাম যদি গুন্ডামি করে আমাদের বিধানসভায় আসাটা বন্ধ না করতেন তাহলে ১৯৭২ সাল থেকেই করতে পারতাম। ১৯৭৪ সাল থেকে যেমন মহারাষ্ট্র করেছেন গ্রামীণ প্রকল্পে গ্রামের লোকদের কাজ দেবার জন্য, আমরাও তা করতে পারতাম ১৯৭২ সালে—১৯৭১ সালে ছিলাম না, তাই পারিনি। ১৯৭৭ সালে এসে যথাশীঘ্র সেটা করেছি, একটা গ্রামীণ প্রকল্প যেটা মহারাষ্ট্র করেছে এমপ্লয়মেন্ট গ্যারান্টি বিল, যেটা আমরা প্রয়োগ করেছি এবং আমি আপনাদের বলছি মোটামুটি খোঁজ খবর নিয়েছি ঐ মহারাষ্ট্রে পরিকল্পনা অনুযায়ী প্রতি বছর তারা ১৫ দিন থেকে ১ মাস পর্যন্ত সময় যিনি কাজ চাইবেন তাকে গ্রামাঞ্চলে কাজ দেওয়া হবে—ন্যূনতম ১৫ দিন, আর সব চাইতে বেশি এক মাস। গত বছর পর্যন্ত দুই লক্ষ ন্যূনতম এবং সব চাইতে বেশি ৭ লক্ষ লোককে কাজ দেওয়া হয়েছে। আমি বলছি, এই বছরই আমরা অন্তত ১০ লক্ষ লোকের গ্রামাঞ্চলে যাতে কর্মসংস্থানের ব্যবস্থা করে দিতে পারি, সেই ধরনের প্রকল্প আমরা হাতে নিয়েছি। আমাদের যে গ্রামীণ প্রকল্প আছে, উন্নয়নের কর্মসংস্থান প্রকল্প, তার মারফত মাননীয় বুদ্ধদেববাবু বলেছেন আমরা ৩২/৩৩ কোটি টাকার মতো ব্যবস্থা রেখেছি,

সেই অনুযায়ী করব। মহারাষ্ট্রে যা করেছে, প্রতিযোগিতা হোক, আমরাও তা করব এবং ওদের চেয়ে হয়ত আরও ভালভাবে করব। কিন্তু একটা মারাত্মক খবর কাশীবাবু বলেছেন সেই জন্য বলছি, যে তিনি একটু ঘোরা ফেরা করুন, সারা দেশের কোথায় কি হচ্ছে একটু খবর রাখুন—এই যে এমপ্লয়মেন্ট গ্যারান্টি বিল যখন কংগ্রেস সরকার নির্বাচনে হেরে গেলেন গত বছর তখন তারা ভাবলেন একটা কিছু করতে হবে সাধারণ লোকের জন্য, সেখানে এমপ্লয়মেন্ট স্কীম ছিল, কিন্তু গ্যারান্টিটা ছিল না এবং তাই গত বছর একটা আইন তৈরি করে গ্যারান্টিটা ঢোকালেন। তারপরে সেই আইনটা গত বছর নভেম্বর না অক্টোবরে দিল্লিতে কিন্তু আজ পর্যন্ত যে বিলটি মাননীয় কাশীবাবু এখানে দেখালেন সেটায় রাষ্ট্রপতির সম্মতি মেলেনি, কেন্দ্রীয় সরকারের সম্মতি মেলেনি। এর পর উনি বললেন কেন্দ্র রাজ্য সম্পর্ক পরিবর্তনের প্রয়োজন নেই। মহারাষ্ট্রে হচ্ছে পশ্চিমবাংলায়ও হচ্ছে গ্রামের লোকের জন্য—আমরা পরিকল্পনা করছি তাদের গ্যারান্টি দিচ্ছি যে কাজ দেব—তাতেও কেন্দ্রের আপত্তি। ৬ মাস হয়ে গেছে সম্মতি মেলেনি। ঐ যে বিলের কপিটা তিনি দেখালেন সেটা আজ পর্যন্ত সম্মতি পাইনি। একটি খোঁজ নিন, আপনাদের তো এম.পি. আছে, মন্ত্রী আছে, জনতা পার্টির দিল্লিতে, এই তো অবস্থা—কেন আমরা কেন্দ্র রাজ্য সম্পর্কের পরিবর্তন চাই। তবে এখনও আমরা আশা করছি, এখন আমরা হাল ছেড়ে দিই নি। তারপর কাশীবাবু বললেন এই বাজেটটা খারাপ আগস্ট মাসের থেকেও। এই তো অবস্থা, কেন আমরা কেন্দ্র রাজ্যের সম্পর্কের পরিবর্তন চাইছি। তবে এখনও আশা আছে, এখনও আমি হাল ছেড়ে দিই নি। কাশীকান্তবাবু বললেন এই বাজেটটা খারাপ কিন্তু আগস্ট মাসে যে বাজেটটা রেখেছিলাম সেটা খুব ভাল। সেটা ভাল, তার প্রশংসা করেছেন কারণ, ওখানে আমি বলেছিলাম যে প্রতিরক্ষা খাতে যে তিন হাজার কোটি টাকা ব্যয় হয় তার খুব কম অংশই এখানে এই পূর্বাঞ্চলে পৌঁছায়, আমরা তার ছিটেফোঁটাও পাচ্ছি না। আমি একটা হিসাবও দিয়েছিলাম যে শতকরা এক ভাগও পাচ্ছি না। এখন এটা নিয়ে কেন আমি কথা বলি নি, কথা বলি নি কারণ, আমি অন্য বিদ্যালয়ে শিক্ষালাভ করেছি, আমি বাক সংযমে অভ্যস্ত এবং আমি এটা বলেছি বর্তমান প্রতিরক্ষা মন্ত্রী জগজীবনবাবুর সঙ্গে আমি অন্তত তিনবার কথা বলেছি, প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলেছি কিন্তু ওঁরা আমাদের চেয়ে আপনাদের কথাই বেশি শুনবেন। আপনারা সেকথা বলুন না কেন। আমি তো বলেছি এবং প্রতিবার দিল্লিতে গেলে এই সমস্ত নিয়ে কথা বলি। এই একটা বিষয় বাজেট বক্তৃতায় উল্লেখ করি নি বলেই একথার মানে এই নয় যে আমার এটার জন্য সচেষ্ট নই। আর একবার যদি বলেন লিখে দেব আপনাদের। আরও একটা কথা বলেছেন যে এই যে অর্থনৈতিক প্রতিষ্ঠান ফাইনান্সিয়াল ল ইনস্টিটিউশন পশ্চিমবাংলায় নেই সুতরাং আসুন আমরা সবাই মিলে একটা আন্দোলন করি যাতে আমরা এখানে এই রকম অর্থনৈতিক প্রতিষ্ঠান দু/একটা রাখার সুযোগ পাই। এখন আমার এই বাজেট বক্তৃতাটাকে তিনি অপছন্দ করলেন, বললেন ইনসিনসিয়ার। এখন কে ব্যাখ্যা করবে যে আমি সিনসিয়ার, না, ইনসিনসিয়ার। আমি একথা বলি নি যে, আপনি এতকথা বলছেন কাশীবাবু আপনি ইনসিনসিয়ার। একটা বিতর্কের মানটাকে অকারণে কেন

এত নিচে নিয়ে আসেন। আপনি 'বলছেন, আমি শ্রদ্ধাভরে শুনছি, আপনার মতের সঙ্গে আমার মতের মিল নাও হতে পারে কিন্তু যেহেতু আপনার মতের সঙ্গে আমার মত মিলছে না, আপনার দলের সঙ্গে আমি একসঙ্গে কথা বলছি না সেইজন্য আমি ইনসিনসিয়ার হয়ে গেলাম? এটা তো প্রথম নয় এর আগেও আর এক ভদ্রলোক বলেছিলেন, অসাধু। সাধু কি অসাধু সেটা পৃথিবীর লোক বিচার করবেন। এরকম কথা বলার কোনও মানে হয় না, এরকম শস্তার বিশ্লেষণগুলি কেন দেন? এখন এখানে আমি বলেছি আমার বাজেট বক্তৃতায় যে এই ফাইনান্সিয়াল ইনস্টিটিউশনগুলি সম্পর্কে আমাদের কি অসুবিধা হচ্ছে, ব্যাঙ্কগুলি সম্বন্ধে আমাদের কি অসুবিধা হচ্ছে। আমার বাজেট বক্তৃতায় পড়ে দেখবেন, আমি বলেছি, যে সেই কারণে আমরা কেন্দ্র ও রাজ্য-এর সম্পর্কের পুনর্বিন্যাস চাইছি। উনি বলেছেন যে ওখানে একটা লবি করে এখানে একটা হেড-কোয়ার্টার করতেন তবেই তো সব ঢুকে যেত, না, তা যায় না। আমাদের আই.আর.সি.আই-এর হেড-কোয়ার্টার্স এখানে আছে কিন্তু আই.আর.সি.আই. থেকে আমরা কতটুকু সুযোগ সুবিধা পাচ্ছি? এই ৮/৯ মাসে আমাদের তিক্ত অভিজ্ঞতা আছে। টাকাগুলি সেখানে আটকে রেখেছে, এখানে তো আছে শুধু আমলারা। আমলারা তো দিল্লির নির্দেশে চলবে, আপনাদের নির্দেশে তো চলবে না। যেহেতু কলকাতায় অফিস আছে অতএব কলকাতার লোকের কথায় তো তারা চলবে না। সুতরাং আমরা যে তিমিরে সেই তিমিরেই থেকে যাব যদি না আমাদের নীতিগত ভাবে কেন্দ্রের সঙ্গে রাজ্যের মুদ্রার ব্যাপারে একটা ব্যবস্থা হয়। আমি আরও বলেছিলাম, টাকা কড়ির ব্যাপারে বুর্জোয়া ব্যবস্থা আছে, ব্যাঙ্কগুলি সেখানে শ্রেণী চেতনার ব্যাপার আছে, যেকথা বুদ্ধদেব বাবু বলেছেন, এটা বৎসরের পর বৎসর ধরে চলে আসছে। পশ্চিমবাংলাতে ৫০০ থেকে ৬০০ কোটি টাকা বড় বড় শিল্পপতিদের ঋণ দেবেন এবং এদের মধ্যে অনেকেই অসাধু আছে যারা টাকা ফেরত দেয় না। প্রতি বৎসর ঐ রকম ব্যাঙ্কের ৫০/৬০ কোটি টাকা চলে যাচ্ছে। এই ব্যাঙ্কগুলিকে যদি বলি যে তোমরা আমাদের যে হাজার হাজার, লক্ষ লক্ষ বেকার ছেলে মেয়ে আছে, আমাদের যে সমস্ত ছোট ছোট কারিগররা আছে, আমাদের যে ভাগচাষী, ছোট চাষী যাদের ২/৩ কোটি টাকা মাত্র প্রতি বছর তোমরা দাও সেটাকে বাড়িয়ে ১০ কোটি টাকা করে দাও না কেন, এটা যদি ১০ কোটি টাকা করে দেওয়া যায় এবং তাদের মধ্যে যদি কিছু টাকা ফেরত নাও দেয় হয়ত ৯ কোটি কি যাড়ে নয় কোটি টাকা ফেরত পাবেন কিন্তু যেখানে ৫০ কোটি টাকা বড়লোকদের কাছ থেকে পাচ্ছেন না সেখানে যদি গরিব লোকদের কাছ থেকে যদি ৫০ লক্ষ টাকা ফেরত না পান তাহলে কি আপনাদের মাথা কাটা যাবে? এটাই হচ্ছে শ্রেণী চেতনার ব্যাপার। এখানে তো আমরা কিছু করতে পারি না কারণ আমাদের কোনও অধিকার নেই ব্যাঙ্কের উপর।

[7-50—8-05 P.M.]

এটা হচ্ছে শ্রেণী চেতনার ব্যাপার। কিন্তু এখানে তো আমরা কিছু করতে পারি না, কারণ আমাদের কোনও অধিকার নাই ব্যাঙ্কের উপর। তারপর যেটা বলেছি—জিনিসপত্রের

দাম বেড়ে যাওয়ায় নাভিশ্বাস অবস্থা। জিনিসপত্রের দাম বাড়ে কারণ অনেক সময় ব্যাঙ্ক অসাধু লোকদের, মুনাফাবাজদের টাকা দাদন করে। এখন নতুন করে যদি ঢেলে সাজতে হয়, তাহলে সংবিধানের দিক সবাই মিলে মিশে দেখেশুনে ধীরে সুস্থে করতে হবে। এটা আমি বিতর্ক করছি বিতর্কের জন্য নয়, এটা আমি করছি প্রাণের দায়ে। কিন্তু এ জিনিস সবাই মিলে বুঝতে হবে। তারপর অবশ্য কাশীকান্ত বাবু বলেছেন—অন্নদাশঙ্কর রায়ের একটা ছড়া আমার মনে আছে—আমারই উক্তি আমরাই কর্ণে বর্ণে শত—ইউনিফর্ম প্রাইসতো ভাল জিনিস, জ্যোতিবাবুও বলেছেন, কাশীকান্তবাবু এমনভাবে বলেছেন যেন আমরা এর বিরোধিতা করছি। আমরা তো বলছি সারাদেশে সমস্ত অত্যাবশ্যকীয় জিনিসপত্র এবং কাঁচামাল একই দামে বিতরণের ব্যবস্থা করতে হবে। আমরা এটা চাইছি, কিন্তু করতে পারছি না এবং ২০/২৫ ধরে যে পশ্চিমবাংলা পিছিয়ে আছে, এটাও তার কারণ। এই কারণ কয়লার ক্ষেত্রে, লোহার ক্ষেত্রে, ইস্পাতের ক্ষেত্রে করে দিয়েছে, অন্যান্য ক্ষেত্রেও করে দিয়েছে। কাশীকান্ত বাবু বলেছেন, কিন্তু এই যে অবস্থা চাইছি সারা দেশে একই দামে জিনিসপত্রগুলি বিক্রি করতে হবে, এই ব্যাপারে বার বার প্রতিবাদ করেও কিছু করতে পারছি না। তার জন্য সংবিধান বদলাবার দরকার হয় না, এটা কেন্দ্রকে বুঝাবার দরকার। কিন্তু কেন্দ্র আমাদের কথা শুনতে পারেন, নাও পারেন। কিন্তু আমাদের হাতে যদি একটু বাড়তি ক্ষমতা থাকত, তাহলে এই যে কয়লা, লোহা ইস্পাত অল্পদামে শস্তাদামে বিক্রি করতে বাধ্য হচ্ছি এ জিনিস আমরা বন্ধ করতে পারি, আমরা কয়লার দাম বাড়াতে পারি, সংবিধানে আমাদের সেই বাড়তি ক্ষমতা নেই। কাশীকান্তবাবু আরও অনেক কথা বলেছেন, একেবারে ''তোমাদের দুঃখে গলে হব নদী'', উনি আমাদের সরকারি কর্মচারিদের দুঃখে গলে নদী হয়েছেন। উনি বলেছেন আমরা নাকি এদের জন্য গ্রুপ ইন্সিওরেন্স চালু করছি না। হ্যাঁ করছি, ১লা এপ্রিল থেকে চালু হবে, চালু করছি সুতরাং বিতর্কের একটি পয়েন্ট হারালেন। আমাদের কর্মচারিরা খুশি হয়েছেন, ওদের সঙ্গে আলাপ পরামর্শ করেই করেছি। একটা পরিকল্পনা নেওয়া হয়েছে, এপ্রিল থেকে সেটা চালু হবে। এটা সিদ্ধান্ত হয়েছে যে চালু হবে। তারপর পে কমিশনের ব্যাপার। বলা হয়েছে, আমরা কেন কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা ঘোষণা করছি না। যে মুহূর্তে কেন্দ্র থেকে বাড়তি টাকা কড়ি পাব, সেই মুহূর্তেই সেটা দেওয়া সম্ভব, এটা বলেছি। তা সত্ত্বেও আমার বাজেট ভাষণে বলেছিলাম এই ব্যাপারে আমরা পে কমিশনের কাছে চিঠি দিয়েছি তাঁরা যেন ইন্টেরিম রিপোর্ট দেন, তাদের বলেছি আপনার ইন্টেরিম রিপোর্ট দিন, আপনাদের ইন্টেরিম রিপোর্টকে যথাযোগ্য সম্মান দিয়ে দরকার হলে এই বছরে এবং দরকার হলে এই মাসেই কিম্বা আগামী মাসে ঘোষণা করে দেব। পে-কমিশনের রিপোর্টের অপেক্ষায় আছি।

একটা মারাত্মক কথা কাশীবাবু বলেছেন, এখান থেকে একটা অনুচ্ছেদ উদ্ধৃত করে। হ্যাঁ, আমি বলেছি, আমি বলেছি যে একটা বুঝবার ব্যাপার আছে। ব্যাপারটা গুরুতর, আমাদেরকে বলা হয় আমরা নাকি বিচ্ছিন্নতাবাদী, আমরা নাকি জাতীয়তাবাদের পরিপন্থী। আমরা নাকি রাষ্ট্রে ঝগড়া বাঁধাতে চাই। আমরা নাকি জাতীয়তাবাদের শত্রু। আমি কি

বলেছি? আমি বলেছি আমাদের যত রাজস্ব সংগ্রহ হয়, কেন্দ্রের রাজস্ব ১৭/১৮ হাজার কোটি টাকা তার মাত্র দেড় হাজার কোটি টাকা অর্থ কমিশনের আওতার মধ্যে আসে। আমাদের প্রথম লক্ষ্য কি হবে? সেটা বলেছি, আমাদের প্রথম লক্ষ্য হবে যে বিভাজ্য ভান্ডারের ভিতর যে দেড় হাজার কোটি রাজস্ব, সেটাকে বাড়িয়ে দেওয়ার জন্য, আমি বলেছি শতকরা ৭৫ ভাগ আসবে, এই দেড় হাজার কোটিটাকে ১৫ হাজার কোটিতে তুলতে হবে, সেটা আমি অনেক বেশি মূল্যবান মনে করি। তা না হয়ে কি হচ্ছে, বছরের পর বছর এই দেড় কোটি অর্থ কমিশনের আওতার মধ্যে থাকার জন্য কামড়াকামড়ি চুলোচুলি হচ্ছে, সেটা আমি বলেছি এজন্য যে জাতীয়তাবাদের পরিপন্থী যে বিচ্ছিন্নতাবাদ সেটাকে বন্ধ করতে চেয়েছি। আমি জানি দুই একদিন আগে অতীশবাবু বলেছেন এই যে অর্থ কমিশনের বরাদ্দ দেড় হাজার কোটি টাকা তার মধ্যে যে ইন্টার স্টেট ডিস্ট্রিবিউশন-এর ব্যাপার, আমি বলেছি সেই মারামারির ভিতর আমরা যাব না, উড়িষ্যার যে দরিদ্র, আসামের যে দরিদ্র, মধ্যপ্রদেশের যে দরিদ্র তারা সবাই আমার আত্মীয়, আমার ভাই। তাদের যতটা প্রয়োজন আমাদেরও ততটা প্রয়োজন। আমরা কি বলছি, ওই দেড় হাজার কোটি টাকাকে যদি পনেরো হাজার কোটি টাকায় তুলতে পারি, তাহলে সবাই বেশি পাবে। উত্তরপ্রদেশ বেশি পাবে, পাঞ্জাব বেশি পাবে, হরিয়ানা বেশি পাবে, কর্ণাটক বেশি পাবে, ত্রিপুবা বেশি পাবে—সবাই বেশি পাবে। তখন এই যে নিজেদের মধ্যে হানাহানি সেটার প্রয়োজন থাকবে না। তা না কবে কি করছেন, ওখানে ওই দেড় হাজার কোটি টাকা বাড়ছে না। সুতরাং আমরা বলছি, আমাদের জনসংখ্যা বেশি, আমাদের বেশি দাও। অতীশবাবু সেদিন বললেন, শুধু জনসংখ্যা বলবেন না, বলবেন জনসংখ্যার ঘনতা বেশি। এতে কি হয়, ওই রকম ফরমূলার কচকচি চলে। আমাদের ৯ পারসেন্ট না দিয়ে, ১০ পারসেন্ট দাও। আমাকে আড়াই পারসেন্ট না দিয়ে, আমাকে পৌণে তিন পারসেন্ট দাও। আমাকে বেশি দাও, তাকে কম দাও। রাজ্যে রাজ্যে সংঘাত, যে সংঘাত কংগ্রেসিরা নিজেদেব স্বার্থে করেছিল। ধনবাদীরা, বড় জমিদার-জোতদার, শিল্পপতিরা দিল্লিতে যারা সরকার কায়েম করে রেখেছিল, তারা নিজেদের স্বার্থে এটা করেছিল যে পরস্পরের মধ্যে, সাধারণ মানুষের মধ্যে ঝগড়া বাধিয়ে দাও, পরস্পর পরস্পরকে যাতে সন্দেহের চোখে দেখে। বিহারি বাঙালিকে ঘৃণা করতে শুরু করে, বাঙালি পাঞ্জাবীকে হিংসা করতে শুরু করে। এর ভিতরে আমরা যাব না। আমি আবার বলছি যারা আমাদের ওই পথে নিয়ে যেতে চান, তাদের বলব, না জেনেও তারা দেশের শত্রু। কারণ তাদের দেশের সংহতির বিরুদ্ধে। এখন এর বেশি আমাব মনে হয় অ্যাপ্রোপ্রিয়েশন বিলে বলার দরকার নেই। একটা দুটো কথা বলব। লক্ষ্মীবাবু বলেছেন, ওখান থেকে অমলবাবু, অনিলবাবু বলেছেন, ওখান থেকে ইয়াজদানী সাহেব এবং হাসানুজ্জামান সাহেব বলেছেন এটা দেখতে হবে যে, যে টাকা মাননীয় সদস্যরা আমাদের উপর ব্যয় করবার দায়িত্বটা দিয়ে দিলেন এবং কতকগুলো মান নির্ধারণ করে দিলেন যে এই এই খাতে, এই এই প্রকল্পে তোমরা খরচ করবে, আমাদের দায়িত্ব এটা দেখবার যে সেই সেই খাতে সময় অনুযায়ী নিয়ম অনুযায়ী নির্দিষ্টভাবে যাতে খরচ হয় সেটা দেখা। এখানে একটা ব্যাপার আমি স্পষ্ট বলি, আমি অর্থনীতিবিদ, আমার কিছ-কিছু প্রশাসনিক অভিজ্ঞতা অন্যত্র আছে।

একটা বড় ব্যাপার হয়েছে, পশ্চিমবাংলার ক্ষেত্রে এটা আত্মসমালোচনার ব্যাপার, আমাদের বুঝতে হবে, জানতে হবে যে কাজগুলো হয় প্রতি বছর যাতে ডিলেমীর ভাব থাকে, বৈজ্ঞানিক কোনও দৃষ্টিভঙ্গি নেই, কোনও প্রকল্প তৈরি করার কোনও রকম অভিজ্ঞতাই আমাদের পশ্চিমবাংলার মাটিতে গ্রোথিত হয় নি, এলোমেলো খরচ হয়েছে এবং সেই খরচ থেকে বিশেষ লাভ হয়নি এবং অনেক ক্ষেত্রে যা হয়েছে সেটা হচ্ছে ১০/১২ মাস ধরে চিন্তা-ভাবনা না করে, শেষে মার্চ মাসে একেবারে অক্ষোহিনী বাহিনীর মতো প্রকল্পের পর প্রকল্প এসেছে এবং কিছুটা তখন ওই দিশেহারা অবস্থা। আমরা তো কংগ্রেস যা ৩০ বছর ধরে করে গিয়েছে তা পাল্টাতে চাই এবং পাল্টাতে হলে আমাদের একটা বেপ্লবিক দৃষ্টিভঙ্গি নিয়ে দেখতে হবে। আমাদের প্রকল্প ভাল করে রচনা করতে হবে এবং প্রকল্পগুলো যখন রূপায়ণ করা হবে, সেটা দেখতে হবে, একটা নির্দিষ্ট পদ্ধতিতে এই ব্যয়গুলো করা হচ্ছে কিনা। কাশীকান্তবাবু যেমন আমার বাজেট বিবৃতিতে ফিরে গিয়েছেন, আমিও তাতে ফিরে যাচ্ছি এবং বলছি যে আমাদের নিজেদের স্খলন-পতন সম্বন্ধে আমাদের নিজেদের পুরোটা অবহিত থাকতে হবে এবং আমি আমার বাজেট ভাষণের শেষ কটি অনুচ্ছেদ যা বলেছিলাম সেইগুলো আমি মাননীয় সদস্যদের বলব আবার পড়ুন। কারণ এইগুলো হচ্ছে, আসলে আমাদের মনের কথা। আমরা জনসাধারণের একটা ভীষণ ভালবাসার মধ্য দিয়ে এখানে এসেছি এবং আপনারা সকলেই জানেন এখানে যা বলা হয় তা কত অবাস্তব। এটা আরও বুঝতে পারবেন, আপনি যদি ট্রামে বাসে ঘোরেন, নৌকা-নদীতে ঘোরাফেরা করেন, হাটে-গঞ্জে চাষীর সঙ্গে মেশেন, তাহলে বুঝতে পারবেন, সেই ভালবাসার পরিমাণ বহু পরিমাণে বেড়ে গিয়েছে। তার ফলে আমাদের দায়িত্ব বেড়ে গিয়েছে। আর এই যে দায়িত্ব বেড়ে গিয়েছে, তাতে আমাদের আরও যত্নের সঙ্গে, দায়িত্ব শীলতার সঙ্গে আমাদের যা কর্তব্য তা সম্পাদনের চেষ্টা করতে হবে। আমাদের যে চ্যালেঞ্জ, সেটা শুধু পশ্চিমবাংলার চ্যালেঞ্জ নয়, সেটা গোটা ভারতবর্ষের চ্যালেঞ্জ এবং আমি যেখানে যাই, সামান্য পরিচয়ে, কিংবা অসম্পূর্ণ পরিচয়ে লোকেরা এসে বলছে, আমরা কিন্তু তোমাদের দিকে চেয়ে আছি। যারা একথা বলেন, তারা কিন্তু আমাদের ঠিক ঠিক মতাবলম্বী নয়। এর ভেতরে জনতা পার্টির মতাবলম্বীরাও আছেন, এমনকি স্বতন্ত্র মতাবলম্বীরা আছেন, কংগ্রেসিরা আছেন—অনেকে আছেন। এবং তারা সত্যই বুঝতে পারছেন পশ্চিমবঙ্গে একটা আলাদা চিন্তা হচ্ছে, একটা আলাদা চেষ্টা হচ্ছে, আলাদা চরিত্র গঠন করার একটা প্রয়াস চলছে। এটা আমরা একা পারব না, আপনারা সমস্ত রাজনৈতিক নেতারা একা পারবেন না, আমাদের সঙ্গে যুক্ত করতে হবে রাজ্য কর্মচারিদের যাঁদের বেশির ভাগ আমাদের সঙ্গে অঙ্গাঙ্গিভাবে যুক্ত আছেন। এর সঙ্গে দরকার হবে অভিজ্ঞতার। এইজন্য অঙ্গাঙ্গি সম্পর্ক, অভিজ্ঞতা এবং সততা এই তিনের সমন্বয় সাধন যদি আমরা করতে পারি তাহলে এই যে ব্যয় বরাদ্দের মঞ্জুরি আপনারা করে দিলেন, অর্থকোষ থেকে অর্থ নিষ্কাষণের যে দায়িত্ব আমাদের দিলেন সেই দায়িত্ব আমরা সফল করতে পারব, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Ashok Mitra that The West Bengal Appropriation Bill, 1978 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3, Scheduled and Preamble**

The question that clauses 1 to 3, Scheduled and Preamble do stand a part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra** : Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1978, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation (No.2) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3, Scheduled and Preamble**

The question that clauses 1 to 3, Scheduled and Preamble do stand a part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra** : Sir, I beg to move that the West Bengal Appropriation (No.2) Bill, 1978, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8-05 p.m. till 1 p.m. on thursday, the 20th April, 1978 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 20th April, 1978 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 2 Ministers of State, and 157 Members.

[1-00 – 1-10 P.M.]

### OBITUARY REFERENCES

**মিঃ স্পিকার ঃ** আজ সভা আরম্ভ হওয়ার প্রাক্কালে আমি প্রাক্তন বিধানসভার সদস্য শ্রী ভবতারণ চক্রবর্তী ও অধুনালুপ্ত বিধানপরিষদের প্রাক্তন সদস্য শ্রী মন্মথ নাথ ব্যানার্জির মৃত্যুতে গভীর শোক প্রকাশ করছি।

গত ৮ই এপ্রিল ৬৮ বৎসর বয়সে শ্রী ভবতারণ চক্রবর্তীর জীবনাবসান হয়। ১৯২১ সালে ভারতীয় জাতীয় কংগ্রেসে যোগদান করে তিনি রাজনীতিতে প্রথম অংশ গ্রহণ করেন। ১৯৩০ সালে তিনি আইন অমান্য আন্দোলন ও ১৯৩০ সালে সত্যাগ্রহ আন্দোলনে যোগদান করেন। ১৯৪২ সালে ভারত ছাড়ো আন্দোলনে যোগদান করে তিনি কারাবরণ করেন। তিনি দীর্ঘদিন বাঁকুড়া জেলা কংগ্রেসের সভাপতি পদে আসীন ছিলেন। ১৯৫২ সালে তিনি প্রথম বিধানসভায় নির্বাচিত হন। বিগত বিধানসভারও তিনি ছিলেন একজন সদস্য। তাঁর মৃত্যুতে আমরা একজন প্রবীন দেশকর্মীকে হারালাম।

আমি প্রয়াত শ্রী ভবতারণ চক্রবর্তীর শোক-সন্তপ্ত পরিবারবর্গকে আমার গভীর সমবেদনা জ্ঞাপন করছি।

স্বাধীনতা সংগ্রামী ও অধুনালুপ্ত পশ্চিমবঙ্গ বিধানপরিষদের প্রাক্তন সদস্য শ্রী মন্মথ নাথ বন্দোপাধ্যায়ের ৭৬ বছর বয়সে সম্প্রতি জীবনাবসান হয়। প্রথম কংগ্রেস সভাপতি, ডব্লি. সি, ব্যানার্জি পরিবারে তাঁর জন্ম। তিনি ১৯২৬ সালে ভারতীয় জাতীয় কংগ্রেসের সদস্য হন এবং স্বাধীনতা সংগ্রামে যোগদান করে ৫ বছরের অধিক কারারুদ্ধ ছিলেন। তিনি ২৪ পরগনা জেলা কংগ্রেসের সভাপতি ও প্রদেশ কংগ্রেসের সহ-সভাপতি পদে আসীন ছিলেন। তিনি ইউ. এন. ও-র ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন ও কলকাতা অ্যাসোসিয়েশনেরও সদস্য ছিলেন। তিনি ১৯৬৬ সালে ২৪ পরগনা লোকাল অথরিটির নির্বাচন ক্ষেত্র থেকে বিধানপরিষদের সদস্য নির্বাচিত হন। তিনি বহু বিদ্যালয়, গ্রন্থাগার ও জনহিতকর প্রতিষ্ঠানের সঙ্গেও যুক্ত ছিলেন। এছাড়া তিনি ছিলেন একজন ছোট গল্প লেখক ও প্রবন্ধোকার। তিনি কয়েক বছর বাংলা সাপ্তাহিক পত্রিকা "ভাবীকাল"-এর সম্পাদক ছিলেন।

আমি তাঁর মৃত্যুতে তাঁর শোকসন্তপ্ত পরিবারবর্গের প্রতি গভীর সমবেদনা জ্ঞাপন করছি।

এখন আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব তাঁরা যেন নিজ নিজ আসনে দু মিনিট দণ্ডায়মান হয়ে প্রয়াত এই দুজন প্রাক্তন সদস্যের স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করেন।

(মাননীয় সদস্যগণ দু মিনিট নীরবে দণ্ডায়মান রহিলেন।

ধন্যবাদ।

বিধানসভার সচিব এই শোক-জ্ঞাপনের প্রতিলিপি প্রয়াত ব্যক্তিদের পরিবারবর্গের কাছে পাঠিয়ে দেবেন।

## Held over Questions
## (to which oral answers were given)

### গঙ্গা ও পদ্মা নদীর ভাঙ্গনে জঙ্গীপুর মহকুমার ক্ষতিগ্রস্ত পরিবারদের পুনর্বাসন

*১২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৭।) **শ্রী হাবিবুর রহমান ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত তিন বৎসরে গঙ্গা ও পদ্মা নদীর ভাঙ্গনে মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমার কোন ব্লকে কতগুলি পরিবার বাস্তুহারা হইয়াছে; এবং

(খ) উক্ত বাস্তুহারা পরিবারগুলির পুনর্বাসনের বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ**

(ক) এবং (খ) বাস্তুহারা ও ক্ষতিগ্রস্ত পরিবারগুলির ব্লকওয়ারি হিসাব এবং গৃহনির্মাণ অনুদান বাবদ বিতারিত অর্থের গত তিন বৎসরে তথ্য সম্বলিত একটি বিবরণী এতৎসহ উপস্থাপিত হইল।

ক্ষতিগ্রস্ত পরিবারগুলির বৃহদংশই নিজব্যয়ে অন্যত্র বাসস্থানের বন্দোবস্ত করিয়া লইয়াছেন। কয়েকটি ব্লকে অধিকতর ক্ষতিগ্রস্ত কিছু পরিবার গৃহনির্মাণ অনুদানের আবেদন করিয়া ছিলেন এবং প্রতিটি ক্ষেত্রেই সে আবেদন মঞ্জুর করা হইয়াছে।

| সাল | ব্লকের নাম | বাস্তুহারা ও ক্ষতিগ্রস্ত পরিবারের সংখ্যা | গৃহনির্মাণ অনুদান বাবদ বিতর্কিত অর্থের পরিমান |
|---|---|---|---|
| (১) | (২) | (৩) | (৪) |
| ১৯৭৫ | সুতি (১নং ব্লক) | ৩২৫ | ১৩৯৭০ টাকা ২০০টি পরিবারের মধ্যে বিতরন করা হইয়াছে |

| | | | |
|---|---|---|---|
| ১৯৭৬ | রঘুনাথগঞ্জ (২নং ব্লক) | ৮৪ | ............... |
| | সাগর দিঘি | ১৯৫ | ৩৬০০ টাকা ঃ ৫৭টি পরিবারের মধ্যে বিতরণ করা হইয়াছে |
| | সামশেরগঞ্জ | ২১২ | ৫৩০ টাকা ঃ ১৪টি পরিবারের মধ্যে বিতরন করা হইয়াছে |
| | ফরাক্কা | ১৭৫ | ............... |
| ১৯৭৭ | রঘুনাথগঞ্জ (২নং ব্লক) | ৬৭ | ............... |
| | সুতি (১নং ব্লক) | ৩০ | ............... |
| | সামশেরগঞ্জ | ৫২ | ............... |
| | ফরাক্কা | ১৬ | ............... |

**ব্রহ্মদেশ প্রত্যাগত উদ্বাস্তুদের পুনর্বাসন**

*২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৯।) **শ্রী সরল দেব ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বারাসতের সুবর্ণপত্তন কলোনীতে ব্রহ্মদেশ প্রত্যাগত কতজন উদ্বাস্তুকে পুনর্বাসন দেওয়া হইয়াছে;

(খ) কবে উহাদের পুনর্বাসন দেওয়া হইয়াছে; এবং

(গ) বাড়ি তৈয়ারির জন্য এবং অর্থনৈতিক পুনর্বাসনের জন্য উহাদের কি কি সাহায্য দেওয়া হইয়াছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ**

(ক) ৪৫৫টি পরিবারকে পুনর্বাসন দেওয়া হইয়াছে।

(খ) ১৯৬৮-৬৯ সালে ৫৫টি পরিবারকে ১৯৬৯-৭০ সালে ১৩০টি পরিবারকে এবং ১৯৭৪-৭৫ সালে ২৭০টি পরিবারকে পুনর্বাসন দেওয়া হইয়াছে।

(গ) বাড়ি তৈয়ারির জন্য ২৯৫২৬৮০ টাকা এবং অর্থনৈতিক পুনর্বাসনের জন্য ৭০৮০০ টাকা দেওয়া হইয়াছে।

**পটাশপুর সমবায় রাইস মিল**

*২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৯।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

*(খ) তন্মধ্যে আদায়ীকৃত মূলধনের পরিমাণ কত;*

(গ) পশ্চিমবঙ্গ সরকার এই মিলের কত টাকার শেয়ার ক্রয় করিয়াছেন;

(ঘ) এই সমবায় প্রতিষ্ঠানের অধীনে কতগুলি মিল স্থাপন করার কথা ছিল;

(ঙ) তন্মধ্যে এ পর্যন্ত কতগুলি মিল স্থাপন করা হইয়াছে;

(ট) এই সমবায়ের দ্বিতীয় মিলের—

(১) জমি ক্রয়,

(২) গৃহ নির্মাণ,

(৩) পুকুর খনন ও

(৪) যন্ত্রপাতি ক্রয়

করিবার জন্য ২৮এ ফেব্রুয়ারি, ১৯৭৮ পর্যন্ত কত টাকা ব্যয় করা হইয়াছে;

(ছ) এই প্রতিষ্ঠানের বর্তমান ম্যানেজার মহাশয়কে কোন তারিখ হইতে কি কি শর্তে নিয়োগ করা হইয়াছে;

(জ) উক্ত ম্যানেজার মহাশয়ের অনুপস্থিতির সম্বন্ধে কোনও অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কিনা;

(ঝ) আসিয়া থাকিলে—

(১) গত পাঁচ বৎসর তিনি মোট কতদিন উক্ত মিলে উপস্থিত ছিলেন, এবং

(২) সরকার তাঁহার অনুপস্থিতির বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী ভক্তিভূষন মণ্ডল :**

(ক) ১১,৯৩,৭৭০.০০ টাকা (এগারো লক্ষ তিরানব্বুই হাজার সাতশ সত্তর টাকা)

(খ) ১১,৯৩,৭৭০.০০ টাকা (এগার লক্ষ তিরানব্বুই হাজার সাতশ সত্তর টাকা)।

(গ) ১০,৮৫,০০০.০০০ টাকা (দশ লক্ষ পঁচাশি হাজার টাকা)।

(ঘ) দুইটি।

(ঙ) একটি।

| (চ) | ২নং মিল (প্রতাপদিঘী) |
|---|---|
| জমি ক্রয় | ৩০,৯৭৬.২৯ টাকা |
| গৃহ নির্মাণ | ২,২৪,৫৭১.১৭ টাকা |
| পুকুর খনন | ——— |
| যন্ত্রপাতি ক্রয় | ৩,৫২,৮৮২.৫৯ টাকা |

(ছ) নিয়োগের তারিখ—১.৩.১৯৬৬, কিন্তু নিয়োগের শর্ত জানা নাই।

(জ) এইরূপ কোনও অভিযোগ এই দপ্তরে আসে নাই।

(ঝ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** ঝ (১) এবং (২) নং প্রশ্নের উত্তরটা ঠিক বুঝতে পারলাম না।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** ঝ (১) হচ্ছে, গত পাঁচ বৎসরে তিনি মোট কতগুলি দিন মিলে উপস্থিত ছিলেন সেটার রিপোর্ট নেই। আর সরকার তাঁর উপস্থিতির বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করছেন, এই প্রশ্ন ওঠে না।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, দুই নং মিলের জন্য বিভিন্ন ব্যাপারে অনেক টাকা খরচ হয়েছে। তাহলে আমার প্রশ্ন হচ্ছে এক নং-এর জন্য কত টাকা খরচ হয়েছে?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** ১ নং, যেটা মতিরামপুরের মিল, সেটার কনস্ট্রাকশন অব বিল্ডিং-এর জন্য ১৩৪৫৫.৮২ টাকা, একসকাভেসন অব পণ্ড ৩২৯৮ টাকা, এবং পার্চেস অব মেশিনারিস-এর জন্য ১,৯৩,৭৬২.০৩ টাকা খরচ হয়েছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মতিরামপুরে ২ নং মিল যেটা হয়েছে সেটা চালু করা যায়নি কেন?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** এই মিল গুলি সম্বন্ধে আমরা একটা ডিশিসন নিয়েছি, সেটা হচ্ছে ১ লক্ষ টাকার বেশি যাদের ক্ষতি হয়েছে তাদের সম্বন্ধে আমরা থরোলি ইনভেস্টিগেট না করে চালাতে পারিনা, আর ২ লক্ষর বেশি টাকার ক্ষতি যেগুলিতে হয়েছে সেগুলি আমরা টোটালি স্টপ করে দিয়েছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** ওটা একেবারেই চালু হয়নি কেন?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** সেটা ইনকমপ্লিট আছে, আপনি ২ নং-টা দেখুন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** আমার প্রশ্ন হচ্ছে মতিরামপুরের ১ নং মিলটা এখনও পর্যন্ত চালু হয়নি কেন?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** ওটার সম্বন্ধে একটা নোটিশ দেবেন জানিয়ে দেব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মতিরামপুরের রাইস মিলের বয়লার, বিল্ডিং এবং অন্যান্য জিনিস-পত্র কি অবস্থায় আছে সে সম্বন্ধে কোনও খবর পেয়েছেন কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** অফিশিয়ালি কোনও খবর পাইনি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** কিন্তু হিসাব নিয়ে দেখা যাচ্ছে ওখানে প্রায় ৩ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে এবং তার মধ্যে অধিকাংশ টাকাই সরকারের। ওখানে বহু বছর আগে ঘর বাড়ি তৈরি করে কাজ আরম্ভ হয়েছিল, কিন্তু মিল এখনো পর্যন্ত চালু না করার ফলে সেখানে যন্ত্রপাতি এবং ঘর বাড়ি কি অবস্থায় থাকতে পারে সে খবর মন্ত্রী মহাশয় রাখেন কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** এখনো স্পট ইনভেস্টিগেশন করিনি। তবে আমরা একটা কমিটি করেছি এবং সেই কমিটি চাল-কল গুলি সম্বন্ধে তদন্ত করবে। আমরা জানি ইতি মধ্যে ১ কোটি টাকার মতো লস হয়েছে। সমস্ত চাল-কল গুলি দেখে সেই কমিটি তার রিপোর্ট দেবে। সেটা না পাওয়া পর্যন্ত আমি কিছুই বলতে পারছি না, কারণ আমি ব্যক্তিগত ভাবে এখনও পর্যন্ত কিছুই দেখিনি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** ঐ ১ নং মিলের বয়লার অনেকদিন পড়ে নষ্ট হচ্ছে। তার যন্ত্রপাতি বিক্রি কিম্বা পুকুর, জমি বিক্রির প্রস্তাব সরকারের আছে কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** না, কোনও জিনিস বিক্রি করা হবে না। কমিটি রির্পোট দেবার পর সমস্ত জিনিস বলতে পারব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ম্যানেজার মহাশয় অনেকদিন ধরে ওখানে নিযুক্ত আছেন কিন্তু তার উপস্থিতির কোনও রের্কড নেই। এটার কারণ কি তা মন্ত্রী মহাশয় জানাবেন কি? তিনি তো পেড ম্যানেজার, অ্যাটেনডেন্সের রেকর্ড থাকবে না কেন?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** আমি এখনও পর্যন্ত রের্কড পাইনি। রের্কড না পেলে বলতে পারবো না। সেইজন্য সমস্ত জিনিসগুলি জ্বানবার জন্য ইনভেস্টিগেট করা হচ্ছে এবং এই ব্যাপার গুলি আছে বলে একটা কমিটি করে ইনভেস্টিগেট করা হচ্ছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ম্যানেজার মহাশয়ের উপস্থিতির কোনও রেকর্ড নেই। আমি ওনাকে প্রশ্ন দিয়েছিলাম অনেকদিন আগে এবং তার উত্তর এসেছে অনেক পরে কিন্তু অনেকদিন পরে আসা সত্ত্বেও তিনি উত্তর দিতে পারলেন না। একটা লোক ২০ বছর নিযুক্ত আছে অথচ তার উপস্থিতির কোনও রের্কড থাকবে না কেন? তাঁকে মাসের পর মাস মাহিনা দেওয়া হচ্ছে, তার চাকরির শর্ত কিরূপ, কেন তাঁকে টাকা দেওয়া হচ্ছে এ সম্বন্ধে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে কি তা দয়া করে বলবেন?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** আমি মাননীয় স্পিকার মহাশয়কে অনুরোধ করছি উনি যদি এই প্রশ্নটা অ্যডর্জোন করে আর একটি তারিখ ঠিক করে দেন তাহলে আমি এর উত্তরটা বলতে পারব। তা ছাড়া একটা কমিটি করা হয়েছে যারা সমস্ত চালকল ইনভেস্টিগেট করছে। তাদের রির্পোট পেতে অনেক দিন লাগবে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** যেখানে ২০ বছর একজন ম্যানেজার হিসাবে নিযুক্ত আছে তার উপস্থিতির কোনও রের্কড দিতে পারলেন না কেন তা আমি বুঝতে পারলাম না। আপনি যদি এই ব্যাপারটা পরে জানান তাহলে খুব ভাল হয়।

(নো রিপ্লাই)

**কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প**

***২৪৮। (অনুমোদিত প্রশ্ন *১৩৫৬।) শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) 'কাজের বিনিময়ে খাদ্য' প্রকল্প অনুযায়ী কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারকে ২৮এ ফেব্রুয়ারি, ১৯৭৮ পর্যন্ত মোট কত টাকা ও কি পরিমাণ গম দিয়াছেন;

(খ) এই প্রকল্প রূপায়ণে উক্ত সময় পর্যন্ত রাজ্যসরকার কেন্দ্রীয় সাহায্যের অতিরিক্ত কত ব্যয় করিয়াছেন;

(গ) উক্ত সময়ে কোন কোন জেলার জন্য কত পরিমাণ অর্থ ও গম বরাদ্দ করা হইয়াছিল;

(ঘ) জেলাওয়ারি এই বরাদ্দের ভিত্তি কি;

(ঙ) এই বরাদ্দকৃত অর্থ ও গম কোন জেলায় কি পরিমাণে প্রেরণ করা হইয়াছিল; এবং

(চ) তন্মধ্যে বিভিন্ন জেলায় প্রকৃত ব্যয়ের পরিমাণ কত?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ**

(ক) ও (খ) কাজের বিনিময়ে খাদ্য প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে কোনও আর্থিক সাহায্য দেন নাই। সামগ্রী সাহায্য হিসাবে কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের জন্য রাজ্য সরকারকে ২৮-২-৭৮ তারিখ পর্যন্ত মোট ২০ হাজার মেট্রিক টন গম সরবরাহ করিয়াছেন। আলোচ্য সময় পর্যন্ত রাজ্য সরকার এই প্রকল্প রূপায়ণে নিজ তহবিল হইতে মোট এক কোটি দশ লক্ষ তেত্রিশ হাজার একশত পাঁচ টাকা ব্যয় করিয়াছেন।

(গ), (ঙ) ও (চ) ঃ- একটি বিবরণী নিম্নে উপস্থিত করা হইল।

(ঘ) প্রত্যেক জেলার অভাবগ্রস্ত এলাকার বাস্তব অবস্থার ভিত্তিতে প্রয়োজনীয় অর্থ ও গম বরাদ্দ করা হয়।

| **জেলার নাম** | **কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প রূপায়ণে ২৮-২-৭৮ তারিখ অবধি বিভিন্ন জেলায় বরাদ্দকৃত টাকা ও গমের পরিমান** | | **কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প রূপায়ণে ২৮-২-৭৮ তারিখ অবধি বিভিন্ন জেলায় প্রকৃত ব্যয়ের পরিমান** | |
|---|---|---|---|---|
| | **টাকা** | **গম (মেট্রিক টন)** | **টাকা** | **গম (মেট্রিক টন)** |
| ১) ২৪-পরগনা | ১৮,৮৯,০০০ | ৩,৫৭৮,০০০ | ১৭,৭৪,১১৮ | ৩,৫৪৮,২৩৬ |

| | | | | |
|---|---|---|---|---|
| ২) কোচবিহার | ৯,২৫,০০০ | ১,৯৬০,০০০ | ৯,২৫,০০০ | ১,৮৫০,০০০ |
| ৩) মেদিনীপুর | ১৩,৭৫,০০০ | ২,৮৭৩,০০০ | ১২,১৮,৭৯৯ | ২,৪৩৭,৫৯৮ |
| ৪) দার্জিলিং | ৩,৭০,০০০ | ৭১৭,০০০ | ২,৮৪,৬০৭ | ৫৬৯,২১৪ |
| ৫) বাঁকুড়া | ১২,৮৮,০০০ | ২,৮০৭,০০০ | ১০,৭৭,৬৮৩ | ২,১৫৫,৩৬৬ |
| ৬) নদীয়া | ১০,০০,০০০ | ২,০৯০,০০০ | ৭,২০,১২৬ | ১,৪৪০,২৫২ |
| ৭) বীরভূম | ৫,৫০,০০০ | ১,১০০,০০০ | ৪,১৭,৭৮৭ | ৬৯৮,৩৭৪ |
| ৮) বর্ধমান | ৬,৫০,০০০ | ১,৪৫০,০০০ | ৫,৮৯,৬৯২ | ১,১৭৯,৩৮৪ |
| ৯) পুরুলিয়া | ১১,০০,০০০ | ২,২৮১,০০০ | ৩,১৮,২৬৩ | ৬৩৮,৫২৬ |
| ১০) জলপাইগুড়ি | ৫,৭৫,০০০ | ১,১৫০,০০০ | ৬,৮৬,৫৪৩ | ১,৩৭৫,০৮৬ |
| ১১) হুগলি | ৮,২৫,০০০ | ১,৬৫০,০০০ | ৭,৩৫,৪৭০ | ১,৪৭০,৯৪০ |
| ১২) পঃ দিনাজপুর | ৩,৮৫,০০০ | ৭৭০,০০০ | ৩,৪৪,৬৫০ | ৬৮৯,৩০০ |
| ১৩) মালদহ | ৭,৫০,০০০ | ১,৫০০,০০০ | ৭,২৫,০০০ | ১,৪০০,০০০ |
| ১৪) মুর্শিদাবাদ | ৭,৫০,০০০ | ১,৫০০,০০০ | ৬,১২,৯৮৮ | ১,২২৪,৯৭৬ |
| ১৫) হাওড়া | ৭,২৫,০০০ | ১,৪৫০,০০ | ৬,০২,৩৭৯ | ১,১৯৮,৭৫৮ |
| মোট | ১,৩১,৫৭,০০০ | ২৬,৮৭৬,০০০ | ১,১০,৩৩,১০৫ | ২১,৮৭৬,০১০ |

[1-20 – 1-30 P.M.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মন্ত্রী মহাশয় যে হিসাবটা দিলেন আজকে ঠিক অনুরূপ একটি প্রশ্নের উত্তর অনুসারে ২৪ পরগনা, মুর্শিদাবাদ, নদীয়া, মালদহ এইসব জায়গার সম্বন্ধে যে তথ্য তিনি দিয়েছেন, টাকা এবং গম সম্বন্ধে তা মৌখিক প্রশ্নের উত্তরের সঙ্গে মিলছে না—২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত, কেন মিলছে না জানাবেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** আপনি সংশোধন করে দেবেন, নয়ত আমার ডিপার্টমেন্টকে স্ক্রুটিনি করে দেখতে হবে। এখন বলতে পারছি না।

**শ্রী জন্মেঞ্জয় ওঝা ঃ** ২৪ পরগনার চেয়েও মেদিনীপুরের রুরাল এরিয়া যেখানে বেশি সেখানে মেদিনীপুরের জন্য বরাদ্দ কম কেন হয়েছিল?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** মেদিনীপুরের চেয়ে ২৪ পরগনার লোক সংখ্যা বেশি এবং প্রয়োজন বেশি ছিল বলে ২৪ পরগনায় বেশি দেওয়া হয়েছে।

**শ্রী জন্মেঞ্জয় ওঝা :** আমি জানতে চাই লোক সংখ্যা অনুপাতে হয় না রুরাল এরিয়ার জন্য এই স্কীম হয়?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** নোটিশ চাই।

**শ্রী নবকুমার রায় :** জেলাওয়ারি যে টাকা এবং গম দেওয়া হয়েছিল, প্রতি জেলায় সেইটাকা এবং গম কেন খরচ করা হয় নি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** প্রয়োজন অনুসারে খরচ হয়েছে, প্রয়োজন হয় নি বলে খরচ করা হয়নি।

**শ্রী নবকুমার রায় :** রিলিফ ওয়ার্কের কি প্রয়োজন হয় নি?

(উত্তর নাই)

**Employment Exchange at Kurseong**

***307.** (Admitted question No. ***666.**) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether the Government has any proposal for setting up of a Sub-Regional Employment Exchange Office at Kurseong in Darjeeling district; and

(b) if so, the present position thereof?

**Shri Bhabani Mukherjee :**

(a) No.

(b) Does not arise.

[1-30 - 1-40 P.M.]

**Shri Bhabani Mukherjee :** For the information of the members I may state that already a District Employment Exchange has been sanctioned and it is operating with effect from January, 1978 at Kurseong.

**গভীর সমুদ্রে মাছ ধরার জন্য ট্রলার ক্রয়**

*৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭২।) **শ্রী অনিল মুখার্জি :** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৪ সালের জানুয়ারি মাস হইতে ১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার গভীর সমুদ্রে মাছ ধরার জন্য মোট কতগুলি ট্রলার ক্রয় করিয়াছেন;

(খ) উক্ত ট্রলারগুলি কোন কোন ফার্ম হইতে ক্রয় করা হইয়াছে; এবং

(গ) উক্ত ট্রলারগুলির প্রত্যেকটির মূল্য কত?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :**

(ক) স্টেট ফিসারিজ ডেভেলপমেন্ট করপোরেশন লিঃ নামক মৎস্য দপ্তরের অধীনস্থ সরকারি সংস্থা মোট চারটি গভীর সমুদ্রে মাছ ধরার টলার ক্রয় করিয়াছেন।

(খ) চারটি ট্রলারই মেক্সিকোর M/S. Astilleros Imesa, S.A. নামক জাহাজ প্রস্তুতকারক ফার্ম হইতে ক্রয় করা হইয়াছে।

(গ) আমেরিকান মুদ্রায় প্রত্যেকটি ট্রলারের মূল্য তিন লক্ষ তেতাল্লিশ হাজার পাঁচ শত বিরাশী ডলার।

**Shri Bhakti Bhusan Mondal :** This question is hit by rule 43(12). This question was already raised and 9 answered in detail.

মালদহ জেলায় বন্যাপীড়িতদের জন্য সাহায্য

*৩০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮৭।) ডাঃ গোলাম ইয়াজদানি : ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের বর্ষার মরশুমে মালদহ জেলার চাঁচল ও হরিশচন্দ্রপুর থানায় কতগুলি ঘরবাড়ি বন্যায় ক্ষতিগ্রস্ত হইয়াছিল (ব্লকভিত্তিক);

(খ) উক্ত বন্যায় ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের কোনও সাহায্য দেওয়া হইয়াছে কি; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, উক্ত সাহায্যের পরিমাণ কত?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :**

| | **ব্লকের নাম** | **বন্যায় ক্ষতিগ্রস্ত ঘরবাড়ির সংখ্যা** |
|---|---|---|
| (ক) | চাঁচোল ১ | ৩৬৬ |
| | চাঁচোল ২ | ১০০২ |
| | হরিশচন্দ্রপুর ১ | ১৩৫৬ |
| | হরিশচন্দ্রপুর ২ | ৩০০০ |

(খ) হ্যাঁ

৫। প্রতাপচন্দ্র মেমোরিয়াল হোমিওপ্যাথিক হসপিট্যাল অ্যাণ্ড কলেজ।

৬। মেট্রোপলিটান হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ।

৭। খড়্গপুর হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ।

৮। বীরভূম বিবেকানন্দ হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ।

(গ) উক্ত কলেজগুলির প্রথম চারটি হোমিওপ্যাথিতে ডিগ্রি শিক্ষা প্রদান করে এবং ঐ কলেজগুলিতে প্রতি বছর ৪০০ ছাত্র ভর্তি হইতে পারে।

ইহা ছাড়া, উক্ত কলেজগুলির মধ্যে মেদিনীপুর হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ এবং মহেশ ভট্টাচার্য হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ ব্যতীত বাকি ছয়টি কলেজে হোমিওপ্যাথিতে ডিপ্লোমা শিক্ষা প্রদান করা হয়। ঐ কলেজগুলিতে প্রতি বছর ৭৭৫ জন ছাত্র ভর্তি হইতে পারে।

(ঘ) ডিগ্রি কলেজগুলিতে ভর্তির জন্য ছাত্র নির্বাচন স্বাস্থ্য দপ্তর হইতে করা হয় এবং উক্ত নির্বাচন করা হয় কোয়ালিফাইং পরীক্ষায় (হায়ার সেকেণ্ডারি অথবা সমতুল পরীক্ষায়) প্রাপ্ত নম্বরের ভিত্তিতে।

ডিপ্লোমা কলেজগুলিতে ভর্তির জন্য ছাত্র নির্বাচন কলেজ কর্তৃপক্ষ করিয়া থাকেন।

(ঙ) ডিগ্রি কলেজগুলির মোট সিটের শতকরা ১৫ ভাগ তফসিলি জাতির প্রার্থীদের জন্য, শতকরা ৫ ভাগ তফসিলি উপজাতি প্রার্থীদের জন্য এবং শতকরা ১০ ভাগ সরকার মনোনীত প্রার্থীদের জন্য সংরক্ষিত।

### তাঁত শিল্পে নিযুক্ত শিল্পী

১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৪৯।) **শ্রী রাসবিহারী পাল ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় প্রতি মহকুমায় তাঁত শিল্পে নিযুক্ত শিল্পীগণের সংখ্যা কত;

(খ) উক্ত জেলায় সমবায় সমিতিগুলির মাধ্যমে কতগুলি তাঁত পরিচালিত হইতেছে;

(গ) সমবায় সমিতির সদস্য তাঁত শিল্পীগণ মূলধন, প্রস্তুত বস্ত্রাদি বিক্রয়, আবশ্যকীয় যন্ত্রাদি সরবরাহ ইত্যাদি বাবদ কি সাহায্য পাইতেছেন; এবং

(ঘ) সমবায় সমিতির বাহিরের তাঁত শিল্পীকে কি কি সুযোগ সুবিধা দেওয়া হইতেছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলায় প্রতিটি মহাকুমায় তাঁত শিল্পে নিযুক্ত শিল্পীগণের সংখ্যা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| মেদিনীপুর সদর | ... | ১৩,৭৭২ |
| ঘাটাল | ... | ৪,২৭৭ |
| ঝাড়গ্রাম | ... | ৫,৭৩০ |
| তমলুক | ... | ৬৬,০১৭ |
| কাঁথি | ... | ২১,৫৯৫ |

(খ) সমবায়ের মাধ্যমে ১৫,৭৮২টি তাঁত পরিচালিত হইতেছে।

(গ) সমবায় সমিতির সদস্যগণ নিম্নলিখিত সাহায্যসমূহ পাইয়া থাকেন ঃ—

(১) কার্যকর মূলধন,

(২) আবশ্যকীয় যন্ত্রাদির জন্য ঋণ ও অনুদান,

(৩) সরকার কর্তৃক সমিতির শেয়ার ক্রয়,

(৪) বিক্রয়ের উপর রিবেট,

(৫) রিজার্ভ ব্যাঙ্কের প্রকল্প অনুযায়ী কার্যকর মূলধন,

(৬) হ্যাণ্ডলুম অ্যাপেক্স কর্তৃক প্রদত্ত সুতা সরবরাহ এবং তৈরি মাল বিক্রয়ের সুবিধা।

(ঘ) সমবায়-বহির্ভূত তাঁত শিল্পীগণ নিম্নলিখিত সাহায্য পাইয়া থাকেন ঃ—

(১) বঙ্গীয় শিল্পঋণ আইন অনুযায়ী ঋণ,

(২) ব্যাঙ্কের ঋণ, এবং

(৩) হ্যাণ্ডলুম পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন কর্তৃক প্রদত্ত তৈরি মাল বিক্রয়ের সুবিধা।

**Allotment of Government flats**

**145.** (Admitted question No. **1761.**) **Shri Md. Sohrab and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state particulars of allotment of flats in the Government Housing Estate at N.S.C. Bose Road, Regent Park, Calcutta-40, made by the present Government, if any, including—

(i) names, designations, monthly income and occupation of the allottees and the office where they were working at the time of allotment;

(ii) the dates on which they had submitted their applications for allotment of the flats and the dates on which the flats were actually allotted to them, and

(iii) whether any of the applications mentioned above were recommended by any Minister, M.L.A. or M.P. ?

**Minister-in-charge of Housing Department :**

Three vacant flats in the Government Housing Estate at 131 N. S. C. Bose Road, Regent Park, Calcutta-40, have been allotted.

(i) 1. Shri Pradip Chowdhury—a renowned footballer—Indian Iron & Steel Company—income Rs. 578 per month from salary and also other income from contribution of club.

2. Shri Pulak Chatterjee—employed under the Government of India (Ordinance Factory)—income Rs. 895 per month at Dum Dum.

3. Sm. Sagarika Roy—Air Hostess, C/o Indian Airlines income over Rs. 1,100 per month.

(ii) Incumbent No. 1 who was allotted a flat at Kusthia Road Housing Estate by the previous Government was allowed to shift to this estate by the present Government, The incumbent No. 2, viz, Shri Chatterjee was allotted a flat on 7th October, 1977 on the basis of a petition submitted by him on 22nd August, 1977. The other incumbent Sm. Roy submitted her last application on 24th January, 1978.

(iii) One application of Shri Pulak Chatterjee was recommended by the Minister of Municipal Services.

**পাঁচলা ইণ্ডাস্ট্রিয়াল প্ল্যান্ট লিঃ**

১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৮০৬।) **শ্রী সন্তোষকুমার দাস :** সরকারি সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাঁচলার ইণ্ডাস্ট্রিয়াল প্ল্যান্ট লিমিটেড কারখানাটি কতদিন যাবত বন্ধ আছে;

(খ) এই বন্ধের কারণ কি;

(গ) কারখানাটি খোলার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(ঘ) গেস্টকিন উইলিয়ামসের সহিত এই কারখানাটিকে যুক্ত করার কোনও প্ররিকল্পনা আছে কি?

**সরকারি সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৪ সালের ডিসেম্বর হইতে কারখানাটি বন্ধ আছে।

(খ) শ্রম বিভাগ সূত্রে জানা যায় কোম্পানির পরিচালকবর্গ এ কারখানাটিতে লক-আউট ঘোষণা করিয়াছে।

(গ) ১৯৫১ সালের ইণ্ডাস্ট্রিজ (ডেভেলপমেন্ট অ্যাণ্ড রেগুলেশন) অ্যাক্ট অনুসারে কারখানাটির বিষয়ে অনুসন্ধানের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে লেখা হইয়াছে। বিষয়টি এখন বিবেচনাধীন আছে।

(ঘ) এই বিভাগের জানা নাই।

### হোমিওপ্যাথিক কলেজ

১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩৭।) **শ্রী সুনীল বসুরায় ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল অঞ্চলে একটি হোমিওপ্যাথিক কলেজ প্রতিষ্ঠার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উহার রূপরেখা কিরূপ?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### সরকারি বাজার

১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪৪।) **শ্রী কিরণময় নন্দ ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার অন্তর্গত ভগবানপুর থানার মাধাখলিতে সরকারি বাজার চালু করা হইয়াছে কিনা;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, সরকার উক্ত বাজার উন্নয়নের জন্য কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন;

(গ) পূর্বতন সরকার এই বাজারের বাড়ি ও রাস্তা প্রভৃতি উন্নয়নের জন্য কোনও অর্থ মঞ্জুর করিয়াছিলেন কিনা; এবং

(ঘ) করিয়া থাকিলে তাহার পরিমাণ কত?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) টি আর স্কীমে জমি উন্নয়ন করার পরে একটি বেসরকারি বাজার চালু হয়েছে।

(খ) কিছু সংস্কারের প্রস্তাব বিবেচনাধীন আছে।

(গ) না।

(ঘ) প্রশ্ন উঠে না।

**পশ্চিম দিনাজপুর জেলার স্বাস্থ্যকেন্দ্র**

১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪৮।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা মার্চ, ১৯৭৮ তারিখে পশ্চিম দিনাজপুর জেলায় কয়টি প্রাথমিক ও কয়টি উপস্বাস্থ্যকেন্দ্র চালু আছে; এবং

(খ) ঐগুলোর প্রত্যেকটিতে উপযুক্ত চিকিৎসক ও অ্যাম্বুলেন্স আছে কিনা?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং ৩৭টি উপ-স্বাস্থ্য-কেন্দ্র।

(খ) না।

**স্বাস্থ্য কেন্দ্র বৈদ্যুতিকরণ**

১৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৫৩।) **শ্রী ব্রজগোপাল নিয়োগি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার পোলবা স্বাস্থ্যকেন্দ্র, দাঁড়পুর উপ-স্বাস্থ্যকেন্দ্র, ও ধনেখালি ব্লকের কাঁঠালবেড়িয়া উপ-স্বাস্থ্যকেন্দ্র বৈদ্যুতিকরণ না হওয়ার কারণ কি; এবং

(খ) উক্ত হাসপাতালগুলিতে বৈদ্যুতিকরণের কাজ কবে হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আর্থিক অসঙ্কুলান হেতু এগুলো রূপায়িত করা সম্ভব হয় নি।

(খ) সঠিক বলা সম্ভব নয়।

## Adjournment motion

**অধ্যক্ষ মহাশয় ঃ** আমি আজ শ্রী সন্তোষ রাণা, শ্রী সত্যরঞ্জন বাপুলি ও শ্রী রজনীকান্ত দোলুই প্রত্যেকের কাছ থেকে একটি করে মুলতুবী প্রস্তাবের নোটিশ পেয়েছি। প্রথম নোটিশে

শ্রী সন্তোষ রাণা জেল হেফাজতে রাজনৈতিক বন্দী শ্রী দুর্গা বাস্কের মৃত্যু এবং অনুরূপ রাজনৈতিক বন্দী মুক্তি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। নোটিশটিতে একটা বিচ্ছিন্ন প্রশাসনিক গাফিলতির অভিযোগ করা হয়েছে। বন্দীমুক্তি সম্পর্কে সরকারি বক্তব্য ও এই সম্বন্ধে আলোচনা এই অধিবেশনে হয়েছে। সুতরাং এই প্রস্তাবটিকে আমি মুলতুবী প্রস্তাবের উপযোগী নয় বলে মনে করি। তবে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়কে এ সম্পর্কে একটা বিবৃতি যত শীঘ্র সম্ভব দিতে অনুরোধ করছি।

**শ্রী হাসিম আব্দুল হালিম :** এটা আগামী সোমবার দেব। আর সোমবার যদি বন্ধ থাকে, তাহলে ২৫ তারিখ বা ২৬ তারিখে দেব।

**অধ্যক্ষ মহাশয় :** দ্বিতীয় নোটিশে শ্রী সত্যরঞ্জন বাপুলি আসন্ন পঞ্চায়েত নির্বাচন ত্রুটিপূর্ণ ও রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত এই অভিযোগ করে এবং নির্বাচনের কারচুপির আশঙ্কা প্রকাশ করে এর উপর আলোচনা করতে চেয়েছেন। নোটিশে শ্রী বাপুলি যে সকল প্রশ্ন রেখেছেন সেগুলো আশঙ্কার উপর ভিত্তি করে রচিত। এতে এমন জরুরি কোনও ঘটনার উল্লেখ নেই যার জন্য সভার স্বাভাবিক কাজ বন্ধ রেখে ঐ বিষয়ের উপর আলোচনা করা যেতে পারে। উপরন্তু শ্রী বাপুলি নির্বাচন অনুষ্ঠানের জন্য একটি উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি গঠনের সুপারিশ রেখেছেন এবং এর উপর আলোচনার দাবি করেছেন। এই ধরণের সুপারিশের উপর কোন মুলতুবী প্রস্তাব আনা যেতে পারে না।

তৃতীয় নোটিশে শ্রী রজনীকান্ত দোলুই, ১৯৭৭-৭৮ আর্থিক বৎসরে কেন্দ্রীয় সরকারের বরাদ্দকৃত অর্থ কিয়দংশ খরচ না হওয়ায় সরকারি ব্যর্থতার অভিযোগ করে এর উপর আলোচনার দাবি করেছেন। বিষয়টি সাধারণ প্রশাসনিক কাজ কর্মের অন্তর্ভুক্ত। এ ছাড়া বিষয়টি প্রশ্ন, উল্লেখ, দৃষ্টি আকর্ষণ ইত্যাদির মাধ্যমে সভার গোচরে আনা যেতে পারে এবং মুলতুবী প্রস্তাব আনার মতো কোনও উপাদান এই নোটিশে নেই।

সুতরাং উপরোক্ত তিনটি মুলতুবী প্রস্তাবের নোটিশেই আমার অসম্মতি জ্ঞাপন করছি।

সদস্যগণ অবশ্য তাঁদের নোটিশের সংশোধিত অংশটুকু পড়তে পারেন।

**শ্রী সন্তোষ রাণা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৭শে মার্চ বহরমপুর স্পেশাল জেলে আটক রাজনৈতিক বন্দী শ্রী দুর্গা বাস্কের মৃত্যু হয়। শ্রী বাস্কের চিকিৎসা করে তাঁর জীবন বাঁচানোর জন্য আমি বিধানসভায় উল্লেখ করেছিলাম। কিন্তু রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ না করায় তাঁর মৃত্যু হয়েছে। তাঁর মৃত্যুর জন্য সরকারি অবহেলাই দায়ী। এখনও বহু রাজনৈতিক বন্দী জেলে আছেন। তাঁদের মুক্তি দেওয়া না হলে এখনও বহু দুর্গা বাস্কের মতো রাজনৈতিক বন্দী মারা যাবেন। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ হওয়ায় আলোচিত হওয়া প্রয়োজন।

[2-10 – 2-20 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে জনসাধারণের মধ্যে একটা বিরাট চাঞ্চল্যের সৃষ্টি হয়েছে। বহু দিন পরে তারা গণতান্ত্রিক

পদ্ধতিতে নিজেদের অধিকার প্রয়োগ করে প্রতিনিধি নির্বাচনে মনোনিবেশ করেছে। কিন্তু এই পঞ্চায়েত নির্বাচনে রাজনীতি কার স্বার্থে। এই নির্বাচন কেন অরাজনৈতিক হিসাবে গ্রহণ করার জন্য সরকার ব্যবস্থা করল না। এই নির্বাচন কি ভীতিহীন গণতন্ত্রের মাধ্যমে জনসাধারণ ভোট দিতে পারবে? সরকার ইতিমধ্যে কো-অর্ডিনেশন কমিটির মাধ্যমে ও সি. পি. আই(এম)-এর কর্মী এবং গুণ্ডাদের দিয়ে জোর জবরদস্তি করে নির্বাচন তরী পার হবার চেষ্টা করছেন কেন? রিগিং করে এই নির্বাচনে উত্তীর্ণ হবার জন্য সি. পি. আই(এম) পার্টি যে পরিকল্পনা গ্রহণ করেছে তা বন্ধ করার কি ব্যবস্থা নেওয়া হবে? সর্বপরি প্রশ্ন যে গ্রামের মানুষের হাতে ক্ষমতা নিজেদের পার্টির লোকের মাধ্যমে ক্ষমতা বিকেন্দ্রীকরণের চেষ্টা করছে। ইতিমধ্যে ভোটার লিস্ট ছাপার কারচুপি ও ভোটার লিস্টে জাল ভোটারদের সংযোজন সাধারণ মানুষকে আতঙ্কিত করেছে। এই সরকার নীতিগতভাবে গণতন্ত্র বিশ্বাসী নয়। এইটা জনসাধারণ তা জানে। কেন্দ্রগুলি ডিলিমিটেসশন ও সর্বস্তরে আসন সংখ্যা শুধু ভুল নয় রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত ও বেআইনি হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা তো অ্যাডজর্নমেনশন পড়া হচ্ছে এটা তো লেকচার দেওয়া হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন মিঃ বাপুলি আপনি পড়ে দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** তাই একজন প্রাক্তন হাইকোর্টের বিচারপতি ও সমস্ত রাজনৈতিক দলের বিধানসভার একজন করে সদস্য নিয়ে একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি গঠন করে যাতে নিরপেক্ষ ভীতিহীন নির্বাচন হয় সেই সম্বন্ধে আলোচনার জন্য অদ্যকার সভার সমুদয় কাজ মুলতুবি রেখে এই গুরুত্বপূর্ণ বিষয় আলোচনা করা হোক। মাননীয় আমার যেগুলি গুরুত্বপূর্ণ কথা ছিল সেগুলি আপনি বাদ দিয়ে দিয়েছেন। আমার প্রধান কথা ছিল সি. পি. এম. পার্টি গুণ্ডাবাজী আরম্ভ করেছে। সি. পি. এম. ইতিমধ্যে অত্যাচার আরম্ভ করে দিয়েছে। স্যার, আমার যেসব মূল কথাগুলি ছিল আমি আপনাকে অনুরোধ করব আপনি সেগুলি যেন আমাকে আবার বলতে সুযোগ দেন।

**শ্রী লক্ষ্মীচরণ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, On a point of order আমি জানতে চাইছি আপনি সংশোধিত আকারে পড়তে বলার পারমিশন দিয়েছেন। কিন্তু তার বাইরে আপনি পড়ার পারমিশন ওনাকে দিয়েছেন কিনা এবং যদি না দিয়ে থাকেন এবং তিনি যদি তার বাইরে পড়ে থাকে তাহলে আপনি তার জন্য কি ব্যবস্থা নেবেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আপনি আমাকে পড়ার অনুমতি দিয়েছেন আমি তাই পড়েছি এবং তার উদ্দেশ্যটা কি তাই আমি বলেছি।

**মিঃ স্পিকার ঃ** প্রত্যেকেরই যেটুকু বলা যায় ততটুকুই বলা উচিত তার বাইরে বলা উচিত নয়। কিন্তু এই রকম অনেক সময় বলছেন। সব সময় তার জন্য হস্তক্ষেপ করা যায় না। এখানে উনি যেটা বলেছেন সেটা বলা উচিত নয়। এই রকম অনেকেই বলছেন। আমি অনুরোধ করব তাঁরা তা করবেন না।

**শ্রী নিখিল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাহলে আপনার পারমিশন দেওয়া অংশটুকু ছাড়া বাকিটা আপনি এক্সপাঞ্জ করুন তাহলে।

**মিঃ স্পিকার :** এক্সপাঞ্জ করার দরকার নেই।

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, পঞ্চায়েত নির্বাচন যাতে দুর্নীতির মধ্যে দিয়ে সমাধা হয় সেই রকম কমিটি করে উনি তার চেয়ারম্যান হতে চাইছেন এই কথা যে উনি বলেছেন সেটা তো তিনি বললেন না। এটাও তাহলে ওর মধ্যে যোগ করে দেওয়া হোক।

**শ্রী মনোরঞ্জন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য একটা মন্তব্য করেছেন যেটা রিফ্লেকশন অব দি চেয়ার হয়েছে বলে মনে করি। স্যার, আপনার এডিট করা অধিকার আছে আপনার রাইট আছে বাদ দেবার কিছু যোগ করবার। মাননীয় সদস্য একটি গুরুত্বপূর্ণ কটাক্ষ করেছেন যে আপনি কেটে দিয়েছেন। এটা চেয়ারের উপর রিফ্লেকশন করেছেন। স্যার, আপনি এই কথার জন্য তার কাছ থেকে কৈফিয়ত চান।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ একই কথা, যা ছিল সেগুলি তো সব কেটে বাদ দেওয়া হয়েছে, যেটুকু আছে সেটুকুই আমি পড়ে দিচ্ছি, এর বাহিরে তো আপনি পড়তে দেবেন না বললেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্যে গত ১৯৭৭/৭৮ আর্থিক বৎসরে কেন্দ্রীয় সরকারের বরাদ্দকৃত অর্থের ৪ কোটি টাকা ল্যাপ্স হয়ে গিয়েছে। স্বয়ং মুখ্যমন্ত্রী মহাকরণে বিভাগীয় সেক্রেটারি ও বিভাগীয় প্রধানদের সঙ্গে একটি গুরুত্বপূর্ণ মিটিং-এ অত্যন্ত ক্ষোভের সঙ্গে একথা স্বীকার করেছেন। ঐ মিটিং-এ অর্থমন্ত্রী ও চিফ সেক্রেটারি উপস্থিত ছিলেন। কাদের অকর্মন্যতার জন্যে, অপদার্থতার জন্যে বা কাদের গাফিলতির জন্যে সমস্যা সংকুল পশ্চিমবঙ্গের প্ল্যান বাজেট এবং প্ল্যান প্রজেক্টের টাকা খরচ করা গেল না—এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর সুস্পষ্ট কোনও বক্তব্য জানতে পারিনি। যেহেতু ব্যাপারটি পশ্চিমবঙ্গের উন্নয়ন সংক্রান্ত ও জনগনের স্বার্থ বিশেষ ভাবে জড়িত। তাই আমি অনুরোধ করব সভার কাজ ১ ঘন্টা মুলতুবী রেখে সমগ্র ব্যাপারটি নিয়ে আজ আলোচনা করা হোক।

## Calling Attention to matters of Urgent Public Importance

**অধ্যক্ষ মহোদয় :** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষনী নোটিশ পেয়েছি, যথা—

১। ঝড় ও বজ্রঘাতে মৃত্যু ও ক্ষয়ক্ষতি : শ্রী রজনীকান্ত দোলুই।

২। সিমেন্ট সঙ্কটের ফলে উন্নয়নমূলক কাজ ব্যাহত : শ্রী রজনীকান্ত দোলুই।

৩। পশ্চিমবঙ্গে ভয়াবহ বিদ্যুৎ সঙ্কট : শ্রী রজনীকান্ত দোলুই।

৪। হাওড়া স্টেশনে ভেণ্ডারের মৃত্যু ও লাঠিচার্জ : শ্রী রজনীকান্ত দোলুই।

5. Arrival of fresh refugees from Dandakaranya : Shri Rajani Kanta Doloi.

আমি, হাওড়া স্টেশনে ভেণ্ডারের মৃত্যু ও লাঠিচার্জ বিষয়ের উপর শ্রী রজনীকান্ত দলুই কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

**সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় :** যদি সম্ভব হয়, উত্তর দেব। আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন নিতে পারেন।

**Shri Bhabani Mukherjee :** 24th April উত্তর দেব।

## POINT OF ORDER

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, পঞ্চায়েত ইলেকশন রুলস যেটা অ্যামেণ্ড করে তার উপর ইলেকশন যে হতে চলেছে—সেই ইলেকশন রুলস অ্যামেণ্ডমেন্টের নোটিফিকেশন ১৫/৩/৭৮ তারিখে হয়েছে, In exercise of the power conferred by sub-section & of section 224 এখন যে নোটিফিকেশনের মধ্য দিয়ে পঞ্চায়েত ইলেকশন-এ রিজার্ভড সিম্বল-এর ভিত্তিতে, রেজিস্টার্ড রেকগনাইজড পার্টি লড়তে পারে, এটাই হচ্ছে তার রেকগনিশন এবং রেজিস্টার্ড পার্টিকে যে সিম্বল দেওয়া হল এটা অ্যামেণ্ডমেণ্ট রুলস হল এবং সেই অ্যামেণ্ডেড রুলসের ভিত্তিতে ইলেকশন হতে চলেছে সেটার কিন্তু রেগুলারিটি মেনটেন করা হল না—আমি এই সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি পয়েন্ট অব অর্ডার তুলে। অ্যাক্টের সেকশন ২২৪, সাব ক্লজ(৪) ধারাতে বলা হচ্ছে, "All Rules made under this Act shall be laid for not less than fourteen days before the State Legislature as soon as possible after they are made and shall be subject to such modification as the State Legislature may make during the session in which they are so laid. Any modification of the said rules made by the State Legislature shall be published in the official gazette and shall, unless some later date is appointed by the State Government, come into force on the date of such publication."

[2-20 – 2-30 P.M.]

ফলে এটা দেখা যাচ্ছে যে স্টেট লেজিসলেচারে এটা লে করা হয়নি। যদিও ১৫ই মার্চ এই নোটিফিকেশন হয়েছে এবং ২৯শে মার্চ আমাদের অ্যাসেম্বলি বন্ধ হয়েছে, এর মধ্যে বিধানসভাতে এটা লে করা হয়নি। এটা ultra vires to the sub-rule অথচ এর ভিত্তিতে কি করে ইলেকশন হতে যাচ্ছে এটা আমরা বুঝতে পারছি না। স্যার, এর উপর আমাদের মডিফাই করবার স্কোপ দেওয়া হল না। আমি এ সম্পর্কে স্যার, আপনার রুলিং চাইছি। স্যার, এটা খুব ভাইটাল প্রশ্ন এর উপর ইলেকশন হতে যাচ্ছে। স্যার, at the same time it is a breach of privilege of the House.

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আজকেই বিষয়টা লে করে দেওয়া হচ্ছে।

## PRIVILEGE MOTION

**শ্রী ভোলানাথ সেন ঃ** স্যার, এই ব্যাপারে আজকে আপনার কাছে আমি একটি বিনীত অনুরোধ রাখছি। দেবব্রতবাবু কি বলেছেন আমি শুনতে পাইনি কিন্তু কথাটা ঠিকই যে আজকে সারা পশ্চিমবঙ্গে পঞ্চায়েত ইলেকশন হতে যাচ্ছে এবং কতকগুলি জায়গা ওঁরা বাদ দিয়েছেন, তাদের খুশী মতোন—সরকারের। আমরা কারণ জানি না। সেখানে একটা নয় বহু অ্যামেণ্ডমেন্ট তৈরি করা হয়েছে এবং লোকে বলছে অ্যামেণ্ডমেন্ট ব্যাক ডেটে করে ফোর্জারি করা হয়েছে। তার কারণ সেগুলি পাওয়া যায়না—সেই অ্যামেণ্ডমেন্টগুলি। স্যার, রুলের যদি অ্যামেণ্ডমেন্ট হয়—যে রুল হাউস অ্যাপ্রুভ করেছে সেই রুলসের যদি অ্যামেণ্ডমেন্ট হয়ে থাকে তাহলে সেই রুলস হাউসে প্লেসড হল না কেন—হাউস চলাকালীন সেই রুলস প্লেসড হল না কেন? যদি সেটা ঠিক ডেটে পাবলিশড হয়ে থাকতো গেজেটে তাহলে নিশ্চয় হাউসে প্লেসড হত। কিন্তু হাউসে প্লেস করা হল না এবং এটা পয়েন্ট অব প্রিভিলেজ এই কারণে যে অ্যাক্টেই বলা হয়েছে—২২২(৪)এ Rules made under this Act shall be laid for not less than fourteen days before the State Legislature as soon as posible after they are made and shall be subject to such modification as the State Legislature may make during the session in which they are so laid. আমাদের একটা অধিকার ছিল আলোচনা করবার, আমাদের অধিকার ছিল মডিফিকেশন সাজেষ্ট করবার। হয়ত কোনও কোনও মডিফিকেশন দেবব্রতবাবু মেনে নিতেও পারতেন তাঁর নিজের খাতিরে, সরকারের খাতিরে বা জনসাধারনের খাতিরে—সেই সুযোগ থেকে কেন আমাদের বঞ্চিত করা হল সেটা আমরা জানতে চাই। স্যার, একটা পুলিশের যদি ক্রাউড কন্ট্রোল করতে না পারার জন্য তার চাকরি যায় তাহলে এখানে কার চাকরি যাবে? কোন অনুসন্ধান হচ্ছে এখানে? কে এরজন্য দায়ী? কে শাস্তি দেবে তাদের? আজকে আমাদের প্রিভিলেজ ধ্বংস করে, গনতন্ত্রকে লিপ সার্ভিস দেখিয়ে, গনতন্ত্রকে ধ্বংস করে এবং আইনকে অগ্রাহ্য করে আমাদের এখানে একটাও রুলস প্লেস করা হয়নি। স্যার, আমার কাছে গেজেট আসে, আশা করি অন্যান্য এম. এল. এ.-দের কাছেও আসে, আপনাদের আমি বলি আপনারা সেটা খুলে দেখবেন সেই গেজেটের মধ্যে কতগুলি ডেটের গেজেট মিসিং। সেই গেজেটগুলি পর্যন্ত আমাদের কাছে আসে নি। পরে শোনা যায় নাকি ছাপা হয়েছে। কেউ জানে না—গ্রামের মানুষ, গ্রামপঞ্চায়েতের মানুষ তারা জানবে সেই গেজেট—আমরাই জানতে পারলাম না আর তারা জানবে সেই গেজেট? এখানে তাহলে কি জাতীয় ইলেকশন হচ্ছে—এটা কি সাজানো ইলেকশন নয়? স্যার, এখানে শুধু আইনকেই লঙ্ঘন করা হচ্ছে না হাউসকেও অবমাননা করা হচ্ছে। এখানে মেম্বারদের যে অধিকার দেওয়া হয়েছে সেই অধিকারের অবমাননা করা হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি এর জন্য কি প্রতিকার আপনি করছেন? কেন আমরা এর থেকে বঞ্চিত হলাম? কেন আমরা মডিফিকেশন সাজেস্ট করবার অধিকার পেলাম না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি খুব খুশী হলাম শুনে যে এস. ইউ. সি'র বন্ধু এবং কংগ্রেস একই সুরে কথা বলছেন। এই ব্যাপারে এস. ইউ. সি'র তরফ থেকে মামলা করা হয়েছে। আজকে কোর্ট থেকে তার যথার্থতা প্রমান করে দেবে। তবে আমি এইটুকু বলতে

চাই যে সম্পূর্ণ ভাবে আইনকে কমপ্লাই করা হয়েছে। আমাদের কতকগুলো রুলকে অ্যামেণ্ড করার পরিকল্পনা আছে, আজকেই সেটা লে করছি এই কথা পরিষ্কার ভাবে দেবপ্রসাদবাবু এবং ভোলাবাবুকে জানিয়ে দিতে চাই।

**শ্রী ভোলনাথ সেন :** এটা আদালতের ব্যাপার নয়, সেখান থেকে এটা ফয়সালা হবে না। এখাইে এটা ফয়সালা করতে হবে, ২২৪কে কোথায় কমপ্লাই করেছেন? রুলটা ভাল করে পড়ে দেখুন, যদি না পারেন তাহলে সাহায্য নিন।

**শ্রী হাসিম আব্দুল হালিম :** এখানে অনেক চেঁচামেচি করা হচ্ছে আইনের ব্যাপার নিয়ে। রুল ২২৪ এর সাব ক্লজ ফোরে বলা হয়েছে, at the earliest opportunity Legislature. ১৪ দিনের মধ্যে প্লেস করতে হবে সেই অ্যামেণ্ডমেন্ট। আমাদের মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় বলেছেন যে আজকে হাউসে লে করা হবে, এবং ১৪ দিন পড়ে থাকবে, যদি কোনও সদস্য অ্যামেণ্ডমেন্ট মুভ করতে চান তাহলে আইন অনুযায়ী তা তাঁর করার অধিকার আছে। ইলেকশন হচ্ছে ১৪ই জুন, সুতরাং অনেকদিন বাকি আছে। মিছিমিছি চেঁচামেচি করে আনডিউ ইমপট্যান্স ক্রিয়েট করে মানুষের কাছে জন দরদী হতে চাইছেন। কিন্তু বাস্তব কথা হচ্ছে আইন অনুযায়ী কাজ করা হচ্ছে। তবে যদি আমরা কোনও বেআইনি কাজ করি, তার জন্য কোর্ট আছে, আদালত আছে, তাঁরা নিশ্চয়ই সেখানে যেতে পারেন। এটা আজকে লে করা হবে। তা সত্ত্বেও যদি চেঁচামেচি করেন তাহলে আমাদের কিছু বলবার নেই।

**শ্রী ভোলানাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হালিম সাহেব বললেন, ১৫ তারিখে যেটা পাবলিশ করা হয়েছে, সেটা আজকে লে করা হবে ১৫ দিনের জন্য। তার আগে যে সিম্বল আছে, সেই সিম্বল অলরেডি দেওয়া হয়েছে। আজকে যদি সেই রুলস ক্যানসেল হয়ে যায় তাহলে সেই ইলেকশন কি করে চলবে? তার আগেই তো ইলেকশন ডেট ঠিক হয়ে গেছে এবং নমিনেশন ফাইল শুরু হয়ে গেছে। শুধু তাই নয়, একটার পর একটা চেঞ্জ হচ্ছে।

**শ্রী হাসিম আব্দুল হালিম :** আমি তো আগেই বলেছি, ওটা আজকে লে করা হচ্ছে, সব আজকে লে করা হচ্ছে।

**শ্রী ভোলানাথ সেন :** সিম্বল যদি ক্যানসেল হয়ে যায় তাহলে কি হবে?

**শ্রী হাসিম আব্দুল হালিম :** মাননীয় সদস্য ভোলানাথ বাবু শুধু একটা অবস্থা অনুমান করছেন। উনি ভাবছেন পশ্চিমবাংলার জনগন তাদের বেশি সংখ্যায় পাঠিয়েছেন। কিন্তু বাস্তব কথা হচ্ছে, মানুষ, যারা আমাদের পাঠিয়েছেন, সেই মানুষদের স্বার্থে যেটুকু প্রয়োজন হবে, সেটুকু আমরা নিশ্চয়ই করব। পঞ্চায়েত ইলেকশন আমরা ডেকেছি, আপনারা গত ২০ বছরে ডাকেন নি। এই সব কথা বলবেন না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে এস. ইউ. সি. কে ব্রাকেট করার বিষয় নয়, আমি যে কোশ্চেন রেজ করেছি, that has been raised is to be answered. তার প্রতিবিধান আমি চেয়েছি। ২২৪, এই যে ক্লজ এবং এর যে সাব ক্লজ ফোর, এটা কমপ্লাই করা হল না কেন, at the earliest opportune moment. তার

কোনও স্যাটিসফ্যাকটারি রিপ্লাই পেলাম না। যেদিন থেকে নমিনেশন দেওয়া হচ্ছে—ইট হ্যাজ বিন গিভিন এফেক্ট টু। সুতরাং হাউ ইট ক্যান ইট বি রেক্টিফায়েড, এটা বলা দরকার। আইনের কি অসুবিধা ছিল, এর স্যাটিসফ্যাক্টরি রিপ্লাই চাই।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** এই প্রশ্নের উত্তর অনেকবার দেওয়া হয়েছে, আইনে লেখা আছে, অ্যাজ সুন অ্যাজ পশিবিল—আজও আছে। গভর্নমেন্টের অনেক কাজ আছে—অনেকদিন অ্যাসেম্বলি বন্ধ ছিল, এটা আপনারা সকলেই জানেন। আমাদের পঞ্চায়েত মন্ত্রী আজকে বলেছেন যে এটা আজকে হাউসে লে করা হবে এবং আপনারা পাবেন। আপনারা চেঁচামেচি করছেন আইনটা না বুঝে। আইনটা যদি বুঝতেন—যদি বুঝেও থাকেন তাহলে এই যে চেঁচামেচি করছেন—ভায়লেশন না করে চেঁচামেচি করছেন, এই ভাবে ভাবছেন যে আপনারা দেশের সেবা করছেন? এই ভাবে দেশের সেবা হয় না।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** নমিনেশন পেপার দেওয়া হয়েছে, রিজার্ভ সিম্বল দেওয়া হয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, আমার কথা হচ্ছে আমরা যদি মডিফিকেশন এনে প্রেস করতে পারতাম, তাহলে এই ব্যাপারে ঐ পয়সাগুলো খরচা হতনা। আমি জানতে চাই এই যে ফিনানশিয়ল ইমপ্লিকেশন হল এর জন্য কে রেসপনশিবল হবে?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমি আগেই বলেছি আপনারা মনে করছেন জনগণ আপনাদের বেশি সংখ্যায় পাঠিয়েছে, কিন্তু আসলে আপনারা বেশি সংখ্যায় আসেননি, কাজেই যেটা চিন্তা করছেন, সেটায় কোনও ফল হবেনা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** জুডিশিয়াল মিনিস্টার দু তিনবারই বললেন জনসাধারণ তাঁদের বেশি করে পাঠিয়েছে। আমি জিজ্ঞাসা করছি তাই বলে আপনারা কি অন্যায় করবেন, স্বেচ্ছাচারিতা করবেন, আপনারা যা ইচ্ছা তাই করবেন?

**মিঃ স্পিকার ঃ** সরকার পক্ষ কি করেছে সে বিচার আপনারা নির্বাচনের ময়দানে বা অন্য স্থানে গিয়ে করুন। Please sit down. I have allowed you to talk many a times. Please listen to what I say. I have received a notice to-day in which the Hon'ble Minister in-charge of Panchayat has sought to lay all the relevant rules on the floor of the House. So, the question of privilege or point of order does not arise.

There is another question of privilege raised by Shri Bholanath Sen regarding private Members' Bill. It also does not arise because we have fixed it on April 21. It could not be fixed in the last session because of the budget. So, the question of privilege does not arise to-day.

I have received four notices of motion under Rule 185 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly in which the conduct of the Governor has been called into question in connection with his participation in different meetings

in course of his recent tours in the Sundarban Areas. Two motions out of these four bear direct reflection on the conduct of the Governor. Notice of one of these motions has been given by Shri Bholanath Sen and the other Jointly by Shri Bholanath Sen and Shri Suniti Chattaraj. The other two motions are in identical terms. The notice of one of them has been given jointly by Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen and the other by Shri Rajani Kanta Doloi. In these notices mentioned later, the action of the State Government has been sought to be disapproved for using the institution of the Governor in the manner which brings the conduct of the Governor under criticism in the aforesaid manner. The most question that arises is whether the conduct of the Governor can be brought into discussion on the floor of the House for the lapses as alleged.

The provisions in our Rules of Procedure are quite clear in barring discussion for reflection upon the conduct of any person whose conduct can only be discussed on a substantive motion drawn up in proper terms under the Constitution. The persons in high authority whose conduct can be discussed only on a substantive motion drawn in proper terms are the President, Vice-President, Speaker, Deputy Speaker, Judges of Supreme Court or of High Court, Comptroller and Auditor General of India, Chief Election Commissioner, etc. The discussion on the conduct of the Governor should also analogously be regulated by the same set of provisions. Thus for a discussion on the conduct of the Governor a substantive motion has to be brought and that too on grounds which are as grave and serious as can reasonably call for impeachment or removal of the persons in high authority like President, Vice-President, Judges of Supreme Court, etc.

In this light, I have to give a serious consideration to the question of admitting the motions that have been tabled for bringing into discussion the conduct of the Governor for his participation in different meetings in course of his recent visit to the Sundarban Areas. According to the proposers of the aforesaid motion the meetings were of political nature and were organised in furthering the interest of a particular political party. Hence the question of reflection on the conduct of the Governor.

I have collected relevant information in this matter and have been officially apprised that the tour of the Governor in the Sundarban Area between the 6th March and 9th March, 1978 was organised officially by the Sundarban Development Board in collaboration with various departments of the Government. The purpose of the tour to keep the

Governor abreast of the distinctive problems of the Sundarban Areas. The meetings in connection with this tour were all organised by the Board with the help of the District Administration and the persons addressed to comprised the villagers of all caste, creed and colour, So the motions tabled in this regard are all based on hypothetical premises, inferential suppositions and wrong information. All these four motions are, therefore, disallowed.

This disposes of the privilege matter which Shri Bholanath Sen seeks to raise on this issue.

**Shri Bholanath Sen :** Sir, I want to make one point clear. may I read this ?

**Mr. Speaker :** No disucssion is allowed. I have gone through the papers.

**Shri Bholanath Sen :** I am not challenging your decision.

(Noise)

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা কি হচ্ছে? আপনার রুলিং এর উপর উনি আবার নতুন করে ডিসকাশন শুরু করছেন যেটা আইনত করা যায় না। উনি যদি আলোচনা করার অধিকার পান তাহলে আমরাও আলোচনা করবো। উনি কি করে আলোচনা করবেন? কোন আইনে? কোন নিয়মে?

**Mr. Speaker :** No discussion is allowed after the ruling.

**Shri Bholanath Sen :** Sir, in short may I say this. All that I want to say that on the 20th March, 1978, you Sir, were pleased to observe that there was no bar under the Constitution to discuss the conduct of the Governor in the House. That is the ruling. On the 20th March, 1978 you Sir, were pleased to say that I could do so on a substantive motion.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, উনি সমস্ত রুলিং নিয়ে এখানে আলোচনা করতে চাইছেন। যদি ওকে অধিকার দেওয়া হয় তাহলে আমরাও আলোচনায় অংশ গ্রহণ করতে পারি। হাউসের মধ্যে উনি আপনার রুলিং নিয়ে এইভাবে আলোচনা করতে পারেন কি করে? কেন আপনি অনুমতি দেবেন তা আমি বুঝতে পারছি না। এটা সম্পূর্ণ অবৈধ, বিধিসঙ্গত নয়। আপনি ওকে অনুমতি দিতে পারেন না। আপনার রুলিং নিয়ে উনি আলোচনা করবেন হাউ ইজ ইট, দিজ ইজ নট্ ফেয়ার।

**Mr. Speaker :** I have given my ruling on the point. After that no question of discusión arises.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমরা কোনও আলোচনা হতে দিতে পারি না। দেয়ার ক্যান বি নো ডিসকাশন। যদি ডিসকাশন হয় তাহলে আমরাও ডিসকাশন করবো। We are entitled to take part in the discussion. আপনার রুলিং নিয়ে ডিবেট হবে তা হতে পারে না।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী গোপাল বসু ঃ** স্যার, আই রাইজ অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট বলব, বিফোর দ্যাট দি অনারেবল মেম্বার মাস্ট টেক হিজ সিট। এখানে মাননীয় সদস্য অমলেন্দ্র রায় একটা পয়েন্ট অব অর্ডার তুলেছেন, পয়েন্ট অব অর্ডার তোলার পরে যিনি যেখানে আছেন তিনি বসে পড়বেন, তাঁকে পয়েন্ট অব অর্ডারের উপর বলার সুযোগটা দিতে হবে। কিন্তু আমি দেখছি বার বার অমল বাবু তাঁর পয়েন্ট অব অর্ডার তুলছেন, মাননীয় ভোলানাথ সেন মহাশয় অনবরত দাঁড়িয়ে হাউসের এই প্রিভিলেজ, এই ডেকোরাম মানছেন না। আমি মনে করি এতে হাউসকে অবমাননা করা হচ্ছে। আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে অমলবাবুকে আগে বলতে দিয়ে হাউসের প্রিভিলেজ রক্ষা করা হোক।

**Shri Bholanath Sen :** Sir, as you have permitted me.

**Mr. Speaker :** Please finish within two minutes.

**শ্রী ভোলানাথ সেন ঃ** স্যার, উনি যদি ডিসটার্ব না করেন আমি বলতে পারি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বৈধতার প্রশ্ন এই কক্ষে তোলা হয়েছে, সেটা এই যে সমস্ত বিষয় বিবেচনা করে প্রথমে আপনি যে রুলিং দেবেন আমার মনে হয় সেটা ফাইনাল, সেই ফাইনালিটির পর যিনি প্রশ্নটা তুলেছেন তিনি আর বক্তৃতা করতে পারেন না, এই নির্দিষ্ট প্রশ্নে আপনার কাছে রুলিং চাওয়া হচ্ছে। তার আগে এই বিষয়ে তিনি বক্তৃতা কি করে করেন? আর আগেও আমরা দেখেছি তিনি একটা প্রশ্নে আপনার রুলিং দেওয়ার পর তিনি কাগজপত্র নিয়ে বক্তৃতা করেন। পার্লামেন্টরি সিস্টেমে এ জিনিস কোথাও নাই। এখানেও এ জিনিস চলতে পারে না। এ ব্যাপারে আমরা আপনার রুলিং চাই।

**মিঃ স্পিকার ঃ** রুলিংয়ের উপর কিছু বক্তৃতা হতে পারেনা। উনি বলছেন যে তাঁর ২/১টি সাবমিশন আছে।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যখন আদেশ দিয়েছেন, দু মিনিট বলতে বলেছেন, তখন ওঁরা কেন বাধা দেবেন। আপনি বার বার বলছেন, ওঁরা গভর্নমেন্ট পক্ষের, আপনিই বলেছেন বিরোধীদলের বলার বিশেষ অধিকার আছে। আপনি সময় দিয়েছেন বলতে দিয়েছেন, ওঁরা বলতে দেবেন না, এ অধিকার ওঁদের নাই।

(গোলমাল)

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, আপনি রুলিং দিয়েছেন। আপনার রুলিং ওঁরা চ্যালেঞ্জ করতে পারেন না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি অনুমতি দিয়েছেন, কিন্তু ওরা বলতে দিচ্ছে না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** ওঁর বলার এক্তিয়ার নেই।

**Mr. Speaker :** I have heard you, Mr. Roy and still I ask Mr. Sen to speak. Only for two minutes.

**শ্রী ভোলানাথ সেন ঃ** স্যার, ২০ তারিখে আপনি যে রুলিং দিয়েছিলেন সেই অনুসারে আপনি বলেছিলেন একটা সাবস্ট্যান্টিভ মোশন আনা যেতে পারে, কনস্টিটিউশন্যাল বার নেই। সাবস্ট্যান্টিভ মোশন আমি এনেছিলাম, কিন্তু সেই সাবস্ট্যানটিভ মোশন সম্বন্ধে যে ডিশিসন, ডু আই টেক ইট ফর ক্ল্যারিফিকেশন সে ডিশিসন অনুসারে আমার এটা রুল্ড আউট হয়ে গেল। আপনি যদি ইন ইওর ওন ওয়ে এনকোয়ারি করে কোনও অ্যানসার পান তাহলে ভবিষ্যতে কোনও মোশন আনতে পারবে না এবং কোনও আলোচনা চলতে পারবে না যদি স্পিকার নিজে এনকোয়ারি করে দেখেন। এখানে এখন কোয়েশ্চেন হচ্ছে লোকসভায় ঠিক এই রকম আইডেনটিক্যাল কোয়েশ্চেন আনা হয়েছিল অ্যাবাউট এ পি জৈন, কেরালার গভর্নর। তাঁর কণ্ডাক্ট সম্বন্ধে কোয়েশ্চেন হয়। আমি একজ্যাক্টলি সেই কোয়েশ্চেন অনুসারে বা সিমিলার কোয়েশ্চেন আপনার কাছে দিয়েছি। আজ পর্যন্ত জানতে পারলাম না যে সেটা অ্যাডমিটেড হল, না রিজেক্ট হল। অথচ দেখতে পাচ্ছি সর্ট নোটিশ কোয়েশ্চেন দু'দিনেই হচ্ছে। আমি জানতে চাই গভর্নমেন্ট বেঞ্চের জন্য এবং আমাদের জন্য কি আলাদা নিয়ম?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** উনি কি নিয়মে বলছেন?

**Mr. Speaker :** Mr. Roy please don't try to interrupt again and again. You have your own knowledge and I have mine. please don't try to dictate me.

## MENTION CASES

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত ১৬ তারিখের মাত্র ১৫ মিনিটের প্রবল ঘুর্নিঝড়ে এ পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় মারাত্মক ক্ষতি হয়েছে। হাওড়া জেলার ক্ষতির পরিমান অত্যন্ত বেশি। ৪-৫ জন লোক মারা গেছে, ২০০/২৫০ জনের মতো গুরুতর ভাবে আহত হয়েছে, অসংখ্য বাড়ির খোলার চাল টিনের চাল উড়ে গেছে, হাজার হাজার পানের বরোজ একেবারে শুয়ে গেছে। এই অবস্থায় লোক কাজ পাচ্ছে না, তাদের নগদ টাকার খুব দরকার। সেইজন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে বলছি এদের নিয়মিত রিলিফ, টি-আর দেবার ব্যবস্থা করা হোক, ঘর বাড়ি তৈরি করার জন্য আর্থিক সাহায্য করা হোক এবং পান বরোজ গুলো যাতে আবার সাজাতে পারে তার ব্যবস্থা করা হোক।

[2-50 - 3-00 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার ইতিহাসে এটা একটা নূতন ঘটনা নয় যে বিভিন্ন রাজনৈতিক দল তাদের বিভিন্ন দাবি দাওয়া নিয়ে শান্তিপূর্ণ মিছিল

করতে পারবে। বামফ্রন্ট সরকারও এই কথা স্বীকার করে নিয়েছেন। কিন্তু গত ১২.৪.৭৮ তারিখে কংগ্রেস (ই) একটা শান্তিপূর্ণ মিছিল করে মহাকরণের দিকে যখন আসছিল তখন তাদের উপর পুলিশি হামলা হল। এরা কি দাবি দাওয়া নিয়ে আসছিল বিভিন্ন সংবাদ পত্রের মাধ্যমে তা বলা হয়েছিল এবং শান্তিপূর্ণ মিছিল হবে তাও বলা হয়েছিল। তাদের উদ্দেশ্য ছিল বিদ্যুৎ সঙ্কট, নিত্য ব্যবহার্য জিনিষের মূল্য বৃদ্ধি, আইন শৃঙ্খলার অবনতি, পঞ্চায়েত নির্বাচন ইত্যাদি ব্যাপারে মুখ্যমন্ত্রীর কাছে একটি স্মারক লিপি দেওয়া হবে। কিন্তু লক্ষ্য করলাম সেই গনতান্ত্রিক ও শান্তিপূর্ণ মিছিলের উপর পুলিশের অত্যাচার হল। মুখ্য মন্ত্রী বলেছেন পুলিশের ষড়যন্ত্রে এই সব হয়েছে এবং তিনি আরও বলেছেন পুলিশ না পারলে তাঁর দলের ক্যাডার দিয়ে তিনি এ সবের মোকাবিলা করবেন। আমি জানতে চাই পুলিশ মন্ত্রী হিসাবে তিনি এই সব উক্তি করতে পারেন কিনা? তিনি কি কোয়াইট ইন এফিসিয়েন্ট? তাঁর পদত্যাগ কি আমরা দাবি করতে পারি না? কংগ্রেস(ই) এর সেই শান্তিপূর্ণ মিছিলে এ. বি. এ. গনিখান চৌধুরির মতো বিশিষ্ট নেতাকেও পুলিশ দিয়ে মারা হয়েছে। জ্যোতিবাবুর গুণ্ডা বাহিনীকে নিয়োগ করা হয়েছে, রাইটার্স থেকে ঢিল পাটকেল ছোঁড়া হয়েছে। পুলিশকে দিয়ে যদি এ রকমভাবে শান্তিপূর্ণ গণতান্ত্রিক আন্দোলনকে দমন করা হয় তাহলে পশ্চিমবাংলার মানুষ তা সহ্য করবে না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাদের মুলতুবি প্রস্তাব গ্রহণ করেন নি। কিন্তু আমি আপনাকে বলছি বামফ্রন্ট সরকার পঞ্চায়েত নির্বাচনে রিগিং আরম্ভ করে দিয়েছে। কনস্ট্রিটিউয়েন্সি ডিলিমিটিশন হল না। সারা বাংলায় পঞ্চায়েত নির্বাচন করার এদের হিম্মত নেই বলে কিছু অংশকে বাদ দিয়ে দিয়েছেন। কোথাও ১৯৭২ সালের ভোটার লিস্ট অনুসারে প্রতিনিধি নির্বাচনের সুযোগ দিচ্ছেন, আবার কোথাও বা ১৯৭৭ সালে অনুসারে হবে। এর ফলে ফেয়ার নির্বাচন হবে না। পঞ্চায়েত বডিগুলিকে ভোটার লিস্ট দেওয়া হয় নি। নির্বাচনের ক্ষেত্রে পঞ্চায়েত সংস্থাগুলিকে কোনও রুলস নোটিফিকেশন দেওয়া হয় নি। আমরা দেখেছি লোকসভার নির্বাচনে, বিধান সভার নির্বাচনে ভোটার লিস্ট অঞ্চল পঞ্চায়েতের অফিসে, গ্রাম পঞ্চায়েতের অফিসে পাবলিশ করা হয়, ইনভাইট করা হয় অবজেকশন ফর অমিশন এণ্ড কারেকশন। এবারে দেখলাম এর ব্যতিক্রম। এরা কোন ভোটার লিস্ট আজ পর্যন্ত গ্রাম পঞ্চায়েতের অঞ্চল পঞ্চায়েতের অফিসে পাবলিশ করেনি, সীমানা নির্ধারণ এ পর্যন্ত অঞ্চল পঞ্চায়েত গ্রাম পঞ্চায়েতের অফিসে কমিউনিকেট করেনি। এরা যে কেন্দ্রগুলি খুলছে সেগুলি হয় কোন সি. পি. এম. এর বাড়ির পিছনে, না হয় তাদের নিজেদের লোকের বাড়ির কাছে। এরা ভোটার লিস্টে কারচুপি করছে, কেন্দ্র পুনর্বিন্যাসে কারচুপি করছে, সীমানা নির্ধারণে কারচুপি করছে, রুলস নিয়ে কারচুপি করছে। এরা পঞ্চায়েত নির্বাচনে রিগিং শুরু করে দিয়েছে। এরা যেদিন ভোট নেবে সেই দিন ৪টার সময় ভোট গণনা শুরু করছে।

(তুমুল হট্টগোল)

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, মেনশনে এতটা বলা যায় না, আপনি বসুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, এতবড় গুরুত্বপূর্ণ বিষয়, আপনি বলতে দেবেন না?

(তুমুল হট্টগোল)

স্যার, এরা পুলিশ দিয়ে ধমকাচ্ছে, নির্বাচনের নামে এরা প্রহসন করছে। পঞ্চায়েত নির্বাচনে কারচুপি করছে এই বামফ্রন্ট সরকার।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৬ই এপ্রিল এবং ১৮ই এপ্রিল প্রবল ঝড়ের ফলে মেদিনীপুর জেলার বিস্তীর্ণ অঞ্চলে বিরাট ক্ষয়ক্ষতি হয়েছে। তাছাড়া কিছুদিন আগে প্রবল শিলা বৃষ্টির ফলে পটাশপুর থানায় আড়াই হাজার একর জমির বোরো ধান ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। ক্ষতির পরিমান ২৫ লক্ষ টাকা। এছাড়া লোডশেডিং আছে। তাছাড়া কয়েকটি ইলেকট্রিকের খুঁটি নষ্ট হয়ে যাওয়ার ফলে ডিপার্টমেন্টের অপদার্থতার জন্য প্রথম দফায় ৮ দিন এবং দ্বিতীয় দফায় ১১ দিন মোট ১৯ দিন বিদ্যুত সরবরাহ বন্ধ ছিল, ফলে শ্যালো টিউবওয়েল চলেনি। এরজন্য ক্ষতির পরিমান ২৫ লক্ষ টাকা। সরকারি কর্মচারিদের অপদার্থতার জন্য এই ক্ষতি হয়েছে। সেই ক্ষতি পূরণ করবার জন্য এবং চাষীদের সুবিধা দেওয়ার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে দেশবাসীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা বিভিন্ন টেড ইউনিয়ন সংগঠন সি. আই. টি. ইউ, আই. এন. টি. ইউ. সি, এ. আই. টি. ইউ. সি, ইউ. টি. ইউ. সি, টি. ইউ. সি. সি, বি. এম. এস, এইচ. এম. এস. যে সমস্ত সংগঠন আছে, তার কর্মীদের মধ্যে কংগ্রেস, জনসংঘ, মার্ক্সবাদী কমিউনিস্ট, সি. পি. আই. অন্যান্য বামপন্থী দল সকলে একযোগে একটা যুক্ত বিবৃতিতে চটকলের মালিকপক্ষকে নোটিশ দিয়েছি যে এই এপ্রিল মাসের ২৭ তারিখের মধ্যে যদি মীমাংসা না হয় তাহলে বেতন বৃদ্ধি এবং ছাঁটাই এর প্রতিবাদে ১ দিনের প্রতীক ধর্মঘট সমস্ত চটকলগুলিতে হবে, আই. জে. এম. এ'র দপ্তরের সামনে হাজার হাজার শ্রমিক আসবেন প্রতিবাদ জানাতে। আই. জে. এম. এ-কে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার এই সম্পর্কে বার বার বলেছে, কিন্তু এই মনোপলি হাউস কারোর কথা শুনতে চায়নি। তারা শ্রমিকদের কথা শুনতে চায়নি, দেশবাসীর কথা শুনতে চায়নি। এই যে গুরুতর পরিস্থিতির সৃষ্টি হচ্ছে তারজন্য আই. জে. এম. এ. দায়ী। সমস্ত দেশবাসীর শ্রমিকদের প্রতি সমর্থন আছে। এই ধর্মঘট করতে মালিকরা শ্রমিকদের বাধ্য করছে। এখনও যদি মীমাংসা না হয় তাহলে পরবর্তীকালে বৃহত্তর আন্দোলনে যেতে তারা বাধ্য হবে এই কথা আপনার মাধ্যমে আমি দেশবাসীর সামনে উপস্থিত করছি।

[3-00 – 3-10 P.M.]

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে রিলিফ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৬ তারিখে বেলা ২টার সময় নদীয়া জেলার করিমপুর থানার উপর দিয়ে যে ভয়াবহ ঘূর্ণীঝড় বয়ে গেছে তাতে ৭/৮টি অঞ্চল বিশেষ করে ৬টি অঞ্চল খুব ক্ষতিগ্রস্ত হয়েছে। আট জন লোক মারা গেছে, ৫০ জন

আহত হয়েছে। বহু গরু, বাছুর, ছাগল মারা গেছে, অসংখ্য ঘরবাড়ি ধুলিসাৎ হয়ে গেছে। ডিপ টিউবওয়েলের তার, পোস্ট, সব পড়ে গেছে। গাছপালা প্রচুর পড়ে গেছে। অসংখ্য মানুষ আকাশের তলায় বাস করছে। এই অবস্থায় রিলিফের প্রয়োজন, তাঁবুর প্রয়োজন, তাদের ঘরবাড়ি তৈরি করার জন্য আর্থিক সাহায্য, কৃষিঋণ ইত্যাদির প্রয়োজন। এই রকম ভয়াবহ ঘূর্ণিঝড় স্মরণীয় কালের মধ্যে নদীয়া জেলায় ঘটেনি, কিছুদিন আগে নবদ্বীপের কাছে এই রকম হয়েছিল। এই রকম ব্যাপক ঘূর্ণিঝড় স্মরণীয় কালের মধ্যে দেখা যায়নি। এই রকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের এবং বিশেষ করে মাননীয় রিলিফ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি এই সম্পর্কে দ্রুত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশাসনের এক চরম গাফিলতির সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। এই গাফিলতির ফলে সাধারণ সরকারি কাজ কি ভাবে ব্যাহত হচ্ছে, তার একটা দৃষ্টান্ত মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে জানাতে চাই। উত্তরপাড়া সরকারি হাসপাতালে গত ১২ দিন হল অ্যাম্বুলেন্সটি বিকল হয়ে রয়েছে। খোঁজ নিয়ে জানা গেছে, টায়ারের অভাবে অ্যাম্বুলেন্সটি বিকল হয়ে পড়ে রয়েছে। আমি নিজে ডি. এইচ. এস. ট্রান্সপোর্টের সঙ্গে যোগাযোগ করেছিলাম টেলিফোনের মাধ্যমে, তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন এক্ষুনি হয়ে যাচ্ছে। কিন্তু আজকে সকালবেলা আমি খবর নিয়ে জানলাম—কলকাতা থেকে উত্তরপাড়া খুব বেশি দুর নয়, উত্তরপাড়ায় এখনও পর্যন্ত সেই টায়ার গিয়ে পৌঁছয়নি। একটা মাত্র অ্যাম্বুলেন্স, ২০৪ বেডের হাসপাতাল। সুতরাং কি ধরণের প্রশাসনিক ব্যবস্থা চলছে, সেটা বুঝতে পারছেন। আশা করি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এই বিষয়ে অবিলম্বে নজর দেবেন এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাতগাছিয়া কেন্দ্র, স্বয়ং মুখ্যমন্ত্রী মহাশয়ের বিধানসভা কেন্দ্র। সেখানে পঞ্চায়েত নির্বাচনের জন্য আমাদের ৫৩ জন কংগ্রেস কর্মী প্রার্থী হিসাবে মনোনয়ন পত্র দাখিল করেছিলেন। তার ফলে তাদের প্রত্যেকের বাড়িতে গিয়ে শাসানো হচ্ছে, তোমরা মনোনয়ন পত্র যদি উইথড্র করে না নাও তাহলে তোমাদের দেশ ছাড়া করবো। সেখানে এমন একটা ভীতির রাজত্ব সৃষ্টি হয়েছে, সেখানে কংগ্রেসের পক্ষ থেকে মনোনয়ন পত্র দাখিল করার জন্য সি. পি. এম. গুণ্ডা এবং নেতারা তাদেরকে প্রতিদিন শাসাচ্ছে। আমার কাছে আজকে বিধানসভায় দুজন এসেছে, এবং আরও অনেকে আমার কাছে চিঠি দিয়েছে, যারা মনোনয়ন পত্র দাখিল করতে গেছে, তাদের বলা হয়েছে তোমরা মনোনয়ন পত্র দাখিল করতে পারবে না মুখ্যমন্ত্রীর কেন্দ্রে, আমরা এখানে উইদাউট কনটেস্টে জিততে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানতে চাই, মুখ্যমন্ত্রীর কেন্দ্রে যদি এই অবস্থা হয় তাহলে সারা পশ্চিমবাংলায় কি হচ্ছে? আপনি যদি সেই কেন্দ্রে একটা টিম পাঠিয়ে দেন তাহলে জানতে পারবেন প্রকৃত ঘটনা কি হচ্ছে না হচ্ছে। তারা যখন বি. ডি. ও.র কাছে টাকা জমা দিতে যাচ্ছে, তাদের শাসিয়ে ফিরিয়ে দেওয়া হচ্ছে। আপনি মুখ্যমন্ত্রীকে বলুন সি. পি. এম. এর এই গুণ্ডামী বন্ধ করতে।

**শ্রী মলিন ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রকম ভাবে মেনশনের সময় ১৫ মিনিট, ১০ মিনিট করে যদি চলে, তাহলে আমাদেরও সেই ভাবে চলতে হবে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার বিভিন্ন থানাতে দেখা গেছে যে বিগত শিলাবৃষ্টি এবং ঝড়ের ফলে প্রচুর ঘরবাড়ি পড়ে গেছে এবং এই অবস্থায় সেই জায়গাতে কংগ্রেসের সময় ১৯৭৪ এবং ১৯৭৬ সালে যে সব ক্যানেল করা হয়েছিল এবং ক্যানেল কর সেখানে আরোপ করা হয়েছে এবং কংশাবতীর জল তারা পায় না।

এবং কংশাবতীর জল তারা পায়নি অথচ সেই সমস্ত গরিব মানুষদের কাছ থেকে ক্যানেল কর আদায় করা হচ্ছে। যে সমস্ত মানুষের ঘরবাড়ি নেই, যারা জল পায়নি তাদের উপর কংগ্রেস আমলে যে কর বসিয়েছিল সেগুলি নাকি এখন আদায় করা হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন কবছি, কংগ্রেস আমলে বে-আইনিভাবে জল না দিয়ে যাদের উপর কর আরোপ করা হয়েছিল, সেগুলি যেন মুকুব করার ব্যবস্থা করা হয়।

## STATEMENT UNDER RULE—346

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগন ঘূর্নিঝড় এবং ঝটিকা সম্বন্ধে যে উল্লেখ করেছেন সে সম্বন্ধে ত্রানমন্ত্রী ৩৪৬ ধারায় তাঁর বিবৃতি দেবেন।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** সাম্প্রতিক ঘূর্নিঝড়ে ও শিলাবৃষ্টির ফলে ক্ষয়ক্ষতির বিবরণ। গত ১৬ই এবং ১৮ই এপ্রিল ১৯৭৮ তারিখে পশ্চিমবঙ্গের ৮টি জেলা, যথা—২৪ পরগনা, নদীয়া, হুগলি, হাওড়া, মেদিনীপুর, মুর্শিদাবাদ, পশ্চিম দিনাজপুর এবং বর্ধমানের পূর্বস্থলী থেকে এ যাবৎ ঘূর্নিঝড় ও শিলাবৃষ্টির ফলে ক্ষয়ক্ষতির প্রাথমিক বিবরণ পাওয়া গেছে। এছাড়া বেশ কিছু কাঁচাবাড়ি সম্পূর্ণ বা আংশিক ভাবে বিনষ্ট হয়েছে।

২৪ পরগনা জেলার সদর মহকুমার বিস্তীর্ণ এলাকা ছাড়া ডায়মণ্ডহারবার মহকুমার কিছু এলাকায় অনেক ঘরবাড়ি নষ্ট হয়েছে। ক্যানিং থানার ১নং ব্লকে প্রায় ১২৫টি বাড়ি ক্ষতিগ্রস্ত হয়েছে এবং জয়নগর ১নং ব্লকে বাড়ি চাপার ফলে ৩৫ জন লোককে আহত অবস্থায় হাসপাতালে ভর্তি করা হয়েছে। বিষ্টুপুর থানায় একজন মহিলা বাড়ি চাপা পড়ে মারা গেছেন বলে সংবাদ এসেছে। বারুইপুর থানায় অনুরূপভাবে আরও একজনের মৃত্যু ঘটেছে। ডায়মণ্ডহারবার মহকুমায় মগরাহাট ২নং ও মথুরাপুর ২নং ব্লক বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে।

নদীয়া জেলার করিমপুর থানায় ৮জন লোক গাছ অথবা ঘরচাপা পড়ে মারা গেছে বলে সংবাদ এসেছে।

মেদিনীপুর জেলার অধিক ক্ষতিগ্রস্ত এলাকাগুলি হল শালবনি, জামবনি ও মহিষাদল। এ যাবৎ যে সংবাদ পাওয়া গেছে তাতে এই জেলায় ঘূর্নিঝড়ের ফলে ৫জনের মৃত্যু ঘটেছে।

হাওড়া জেলার ডোমজুড় ও জগতবল্লভপুর থানার বহুলাংশ ঝড় ও শিলাবৃষ্টিতে ক্ষতিগ্রস্ত হয়েছে। ঘরচাপা পড়ে ডোমজুড় থানায় দুই ব্যক্তির জীবনহানী ঘটেছে এবং ৫০ জন আহত হয়েছেন। আহত ব্যক্তিদের চিকিৎসার জন্য স্থানীয় হাসপাতালে ভর্তি করা হয়েছে। আনুমানিক ৬০০ বাড়ি বিনষ্ট হয়েছে। ক্ষতিগ্রস্ত এলাকার পান বরোজগুলি সম্পূর্ণভাবে বিনষ্ট হয়েছে।

হুগলি ও পশ্চিম দিনাজপুর জেলাতেও বেশ কিছু এলাকা ক্ষতিগ্রস্ত হয়েছে।

সংশ্লিষ্ট জেলা শাসকগণ ক্ষতিগ্রস্ত এলাকায় ঘুর্নিঝড়ের অব্যবহিত পরেই প্রয়োজনীয় ত্রাণ ব্যবস্থা গ্রহণ করেছেন। চিড়া, গুড়, ত্রিপল, ধুতি, শাড়ি, পোষাক অধিক ক্ষতিগ্রস্ত এলাকাগুলিতে দুঃস্থ জনসাধারণের মধ্যে বিতরণ করা হয়েছে। প্রত্যেক জেলাশাসককে যথাযোগ্য ত্রাণ ব্যবস্থা গ্রহণের জন্য ত্রাণ বিভাগ থেকে নির্দেশ দেওয়া হয়েছে। ক্ষয়ক্ষতির পূর্ণ বিবরণ পাওয়া সাপেক্ষে ক্ষতিগ্রস্ত জেলাগুলিকে প্রাথমিক ত্রাণ সাহায্যের জন্য যে অর্থ বরাদ্দ করা হয়েছে তার জেলাওয়ারি হিসেব হল—

| জেলা | খয়রাতি সাহায্য টাকা | গৃহ নির্মাণ অনুদান টাকা | কন্টিনজেন্সি টাকা |
|---|---|---|---|
| (১) ২৪ পরগনা | ২০,০০০ | ১০,০০০ | ১০,০০০ |
| (২) নদীয়া | ২০,০০০ | ১০,০০০ | ১০,০০০ |
| (৩) মেদিনীপুর | ২০,০০০ | ১০,০০০ | ১০,০০০ |
| (৪) হুগলি | ১০,০০০ | ১০,০০০ | ১০,০০০ |
| (৫) হাওড়া | ১০,০০০ | ১০,০০০ | ১০,০০০ |
| (৬) পশ্চিম দিনাজপুর | ১০,০০০ | ১০,০০০ | ১০,০০০ |
| (৭) বর্দ্ধমান | ১০,০০০ | ১০,০০০ | ১০,০০০ |
| (৮) মুর্শিদাবাদ | ১০,০০০ | ১০,০০০ | ১০,০০০ |
| **মোট** | **১,১০,০০০** | **৮০,০০০** | **৮০,০০০** |

জরুরি অবস্থা মোকাবিলার জন্য অন্যান্য জেলাশাসকগণকে ১০ হাজার টাকা হিসেবে গৃহনির্মাণ অনুদান মঞ্জুর করা হয়েছে। ২৪ পরগনা জেলায় ১০০টি ত্রিপল সরবরাহ করা হয়েছে। কলকাতায় ঘূর্নিঝড়ে ক্ষতিগ্রস্ত পরিবারদের খয়রাতি সাহায্য ও গৃহনির্মাণ অনুদান দেওয়া হয়েছে।

প্রত্যেক জেলাশাসককে পূর্ণ ক্ষয়ক্ষতির বিবরণ দিয়ে ঘূর্নিঝড়ে ক্ষতিগ্রস্ত জনসাধারণের ত্রাণ সাহায্যের জন্য আরও কি কি প্রয়োজন তা অবিলম্বে জানাতে বলা হয়েছে। প্রয়োজনমতো এ বাবদে আরও অর্থ বরাদ্দ করা হবে। আমি ক্ষতিগ্রস্ত এলাকাগুলি পরিভ্রমন করবার চেষ্টা করছি।

[3-10 – 3-20 P.M.]

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিলেন তাতে বাঁকুড়া জেলার ক্ষয়ক্ষতি সম্বন্ধে কোনও উল্লেখ নেই। হয়ত মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বাঁকুড়া জেলার রিপোর্ট এখনও এসে পৌঁছায়নি। সেই জন্য বলছি দয়া করে উনি যেন বাঁকুড়া জেলার ক্ষয়ক্ষতি সম্বন্ধে ব্যবস্থা করেন।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** আমি দেখবো।

## LAYING OF REPORT

**Annual Accounts of the Calcutta State Transport Corporation for the year 1972-73 and the Audit Report thereon.**

**Shri Mohammed Amin :** Sir, I beg to lay the Annual Accounts of the Calcutta State Transport Corporation for the year 1972-73 and the Audit Report thereon.

## LAYING OF RULES

**Amendments to the West Bengal Panchayat (Election) Rules, 1974.**

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I beg to lay the amendments to the West Bengal Panchayat (Election) Rules, 1974 published in the Notification Nos. :-

(1) 3020 — Panch dated 7th March, 1978

(2) 3327 — Panch dated 15th March, 1978

(3) 4569 — Panch dated 4th April, 1978

(4) 5562 — Panch dated 14th April, 1978

## GOVERNMENT RESOLUTION

**Shri Hashim Abdul Halim :** Sir, I beg to move that this House ratifies ...........

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সাবজেক্টের উপর আমি পয়েন্ট অব অর্ডার তুলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কনসটিটিউশন অ্যামেণ্ডমেন্ট হতে পারে আণ্ডার কনসটিটিউশন আর্টিকেল নং ৩৬৮ এবং এখানে যদি আপনি দেখেন ৩৬৮ সাব সেকশন ২তে, the amendment shall also require to be ratified by the Legislatures of not less than one half of the states.

**মিঃ স্পিকার ঃ** স্টেটমেন্টটা হয়ে যাক তারপরে বলবেন। আগে মোশনটা মুভ হোক, দেখুন উনি কি মোশন মুভ করেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** উনি পারেন না, সেই জন্য বলছি। আপনি আমার কথা শুনে তারপরে আপনি রুলিং দেবেন। আমার পয়েন্ট অব অর্ডার আমাকে বলতে দিন। আপনি যে মোশন দিয়েছেন তার উপর বলছি, উনি এটা পারেন না।

**মিঃ স্পিকার ঃ** আপনি এই নোটিশটা দেখেছেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি দেখেছি যে রেজলিউশন সারকুলেট করা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** আজকে যেটা সারকুলেট হয়েছে?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** সেটাতেই বলছি উনি সেটা পারেন না। স্যার, এটিতে আপনার বলা আছে দি অ্যামেণ্ডমেন্ট the amendment shall also require to be ratified by the Legislatures of not less than one-half of the States by resolutions to that effect passed by those legislatures before the Bill making provision for such amendment is presented to the President for assent. আপনি জানেন যে এই অ্যামেণ্ডমেন্ট প্রেসিডেন্টের কাছে সাবমিট হয়েছিল এবং প্রেসিডেন্ট তাতে অ্যাসেন্ট দিয়ে দিয়েছেন। আজকে এই স্টেজে এই হাউসে একটা এনডোর্সমেন্টের জন্য কনসটিটিউশন্যাল প্রভিসন নাই। if is uttra-vires to the Constitution, Sir. নাম্বার ২, আমাদের রুলস বিজনেসের ১৮১ দেখুন—আমরা এই কনসটিটিউশন অ্যামেণ্ডমেন্ট র‍্যাটিফিকেশন প্রোপোজাল এখানে রেখেছি। দি প্রোপোজাল অ্যাজ লেট অ্যাজ ফেব্রুয়ারি—ফেব্রুয়ারি থেকে এপ্রিল এসে গেল, আমাদের হাউসে ডিসকাশন হল না। ডিসকাশন ফর র‍্যাটিফিকেশন হল না। রুলস ১৮১-এ যে নোটিশ আসার কথা ছিল সেটি হল না। প্রেসিডেন্ট অ্যাসেন্ট দিয়ে দিয়েছেন। আজকে ১৬৯ মোশন অ্যালাও করছেন, গভর্নমেন্ট রেজলিউশন আপনি অ্যালাও করছেন। গভর্নমেন্ট রেজলিউশন ১৬৯ আপনি যদি অ্যালাও করে থাকেন, it becomes an ordinary resolution and then we the oposition Members of this Legislature are entitled to table our amendments. আপনি আজকে এখানে এই মোশন সারকুলেট করেছেন, আপনি আজকে এটা তুলতে দিয়েছেন, কিন্তু আমাদের অ্যামেণ্ডমেন্টের স্কোপ দেন নি। আপনি তা দিতে বাধ্য আণ্ডার রুলস ১৬৯-এ যদি মোশন অ্যালাও করেন। মেম্বারদের আপনাদের দিতে হবে স্কোপ অব অ্যামেণ্ডমেন্ট। কিন্তু আপনি সে স্কোপ দেন নি। সেদিক দিয়ে এই কনসটিটিউশন্যাল প্রভিসনের দিক দিয়ে এটার প্রয়োজন নাই, এর কোনও বিধান নাই। এনডোর্সমেন্টের কোনও বিধান সংবিধানে নেই আণ্ডার ৩৬৮-এও নেই। আমাদের রুলস দব বিসনেসের ১৮৯ যদি ল্যাপ্স করে যায়, ১৮২তে যদি ডিসকাশন না হয়, এনডোর্সমেন্ট এই হাউসে ৩০ বৎসরে সংবিধান ৪৩ বার সংশোধন হয়েছিল আপনি কোনও নজীর দেখাতে পারবেন না, কোনও লেজিসলেচারে কোনও নজীর নেই যে এনডোর্সমেন্টের প্রস্তাব গভর্নমেন্ট রেজোলিউশনের আকারে এসেছে। নাম্বার থ্রি, স্যার, ১৬৯এ আপনি যদি কোন•রেজোলিউশন অ্যাকসেপ্ট করেন মেম্বারর্সদের আপনি সুযোগ দিতে

বাধ্য অ্যামেণ্ডমেন্টের। আমরা কোনও সুযোগ পাইনি, সেইজন্য এই রেজোলিউশন এখানে আলোচনা হতে পারে না, unless you give us scope to move our amendments. স্যার, অতঃপর এই পয়েন্টে আইনের ধারা আছে, মাননীয় ভোলা সেন মহাশয় এই পয়েন্টটা আরও ডেভেলপ করে আপনাকে বলবেন।

**Mr. Speaker :** I have understood it.

**Shri Bholanath Sen :** Sir, there is something more. This is not only a point of rules of Business. যেটা আমাদের লিডার দেখিয়েছেন যে আমাদের রুলস অব বিসনেস অনুসারে একদিন আগে আমাদের দেবার কথা, ১৭৪ রুল অনুসারে আমাদের একদিন আগে নোটিশ দেবার কথা ছিল। আজ সকালে এই রেজোলিউশন পাওয়া গেল কিন্তু কনস্টিটিউশনে যে প্রিভিলেজ দেওয়া আছে যে কনস্টিটিউশনের উর্দ্ধে এই সভা নয় এবং কনস্টিটিউশনের উর্দ্ধে কেউ নয়, সেই কনস্টিটিউশনের আর্টিকেল ৩৬২(২) তাতে বলা আছে An amendment of this Constitution may be initiated only by the introduction of a Bill for. the purpose in either House of Parliament, and when the Bill is passed in each House by a majority of the total membership of that House and by a majority of not less than two thirds of the members of that House present and voting, it shall be presented to the President who shall give his assent to the Bill and there upon the Constitution. দেখুন, স্যার, আণ্ডার দি কনস্টিটিউশন আমাদের অধিকার ছিল এই বিল র‍্যাটিফাই করার এবং আমাদের বক্তব্য এই বিলের উপর রাখবার জন্য এবং প্রেসিডেন্টের কাছে যাবার আগে, এন অ্যাক্টমেন্ট হওয়ার আগেই এই বিল সম্বন্ধে, কনস্টিটিউশন সম্বন্ধে এখানে অনেক বক্তৃতা হয়ে গেল সেন্টার স্টেট রিলেশনশিপ। এখনও অটনমি আসেনি এবং আমাদের এখনও এই সংবিধান অনুযায়ী চলতে হচ্ছে এবং এই সংবিধানেরই কিছু পরিবর্তন হয়েছে এবং এই সংবিধান অনুসারে আমাদের অধিকার দেওয়া আছে প্রত্যেক হাউসকে যে আমরা প্রেসিডেন্টের কাছে প্রেজেন্টেশন হওয়ার আগে লেজিসলেচার তারা এটা ডিসকাস করবে, তারা হয় অ্যাপ্রুভ করবে, নয় রিজেক্ট করবে, নয় তো কোনও রেকমেণ্ডেশন করবে এবং এই অপারচুনেটি থেকে অর্থাৎ কিনা আমাদের বক্তব্য রাজ্যসভা বা পার্লামেন্টকে জানাবার সুযোগ আমাদের দেওয়া হলনা এবং আমাদের বক্তব্য প্রেসিডেন্টের কাছে রাখবার সুযোগ দেওয়া হলনা, এর জন্য দায়ী কে? জিনিসটা প্রিভিলেজের ব্যাপার, প্রিভিলেজ গ্যারান্টেড বাই দি কনস্টিটিউশন। আমরা কোথায় যাচ্ছি? আমরা একের পর এক কনস্টিটিউশনের বুলি আউড়াবো, ডিমোক্র্যাসির বুলি আউড়াবো এবং দেশ থেকে মানুষ গুণ্ডা দিয়ে বার করে দেব, অনেক কিছু শুনতে পাচ্ছি, কিন্তু যখন সেন্টার স্টেট রিলেশনশিপ আনব দেশে, কনস্টিটিউশনের ৪২তম অ্যামেন্ডমেন্ট যখন বদল হয়ে গেল সেই সময় আমরা দেখলাম কি, এখানে নোটিশ দেওয়া হল, মুখ্যমন্ত্রী দিলেন, এখানে অ্যাসেম্বলিতে টেবেল করেছেন সেক্রেটারি ২১শে ফেব্রুয়ারি '৭৮, রাজ্যসভার কমিউনিকেশন জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী, দিয়েছিলেন অর্থাৎ আমাদের বলবার জন্য ১৮ই ফেব্রুয়ারি '৭৮ এবং একটা ডেট ফিক্স করার কথা ছিল in accordance with the rules in consultation with the Leader of the House. এই ডেট ফিক্স করা হলনা কিন্তু প্রেসিডেন্ট অ্যাসেণ্ড দিলেন ১৩ই এপ্রিল। আমাদের বিধানসভা বলল ২৯শে

অবধি এবং তারপর জলন্ধরের জন্য ২১ দিন ছুটি হয়ে গেল, টাকা আড়াই লক্ষ খরচ হয়ে গেল, অনেক বক্তৃতা হল সেন্টার স্টেট নিয়ে কিন্তু এই যে আসল জিনিস, দেশের সংবিধান, যার উপরে কেউ নন, জ্যোতি বাবুও নন এবং আমরা কেউ নই, সেই সংবিধানের পরিবর্তন যখন হল তখন কিন্তু কোনও কথা নেই, কোনও উৎসাহ উদ্দিপনা নেই এবং আমরা আমাদের বক্তব্য রাখার থেকে আবার বঞ্চিত হলাম, আমাদের বক্তব্য পার্লামেন্টে গেলনা।

[3-20 – 3-30 P.M.]

আমাদের বক্তব্য পার্লামেন্টে গেলনা, প্রেসিডেন্টের কাছে গেলনা, আজকে আমরা শুধু শুধু ভারতবর্ষের কাছে হাস্যাস্পদ হলাম এজন্য যে বাংলার মানুষ খালি মারামারি করতে জানে, খালি লাঠি দিয়ে গুণ্ডা বাহিনীকে তাড়িয়ে দিতে জানে, চীৎকার করতে জানে, সেন্টার স্টেট অটোনমি নিয়ে কথা বলতে জানে, কিন্তু আসল যখন আসে তখন তারা কিছু করতে পারেনা। এই জিনিস সম্বন্ধে এনকুয়ারি করা দরকার। এই যে প্রিভিলেজ এটা—কনস্টিটিউশন্যাল প্রিভিলেজ এবং এই প্রিভিলেজ সম্বন্ধে আমি আপনার একটা রুলিং আশা করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরাতো আগেই মনস্থির করেছিলাম যে নিয়ম অনুযায়ী, সংবিধানের নিয়ম অনুযায়ী সংবিধানের সংশোধন এখানে র‍্যাটিফাই করব এবং যা নিয়ম আছে সে অনুযায়ী করব। কিন্তু তার কোনও টাইম লিমিট নেই। আর যেভাবে এটা আছে র‍্যাটিফাই না করলেও অনুমোদিত হতে পারে রাষ্ট্রপতিকে দিয়ে, দুঃখের বিষয় এটা হয়ে গেছে, সেজন্য টাইম টেবল ওয়ার্ক আউট করা যায়নি। সেজন্য আমরা ওয়ান সিকস্টি নাইন-কে এনেছি, তবু মত দেওয়ার প্রয়োজন আছে, আলোচনা হওয়ার প্রয়োজন আছে, এতে মহাভারত অশুদ্ধ হচ্ছে না, এত বক্তৃতা দেওয়ার কি আছে জানিনা, যদি ওঁরা সময় চান সংশোধনী আনার জন্য, আপনি সময় দিয়ে দিন, তারপর আমরা আলোচনা করি, দেশবাসী জানুন আমরা কি বলতে চাইছি এখানে, এতে কোনও রকম অসুবিধা নেই। সংবিধান যেভাবে আছে তাতে এটা ধরে নেওয়া হয়েছে হতে পারে কোনও জায়গায় কোনও কারণে হয়ত হলনা, তার জন্য র‍্যাটিফাইড হবেনা? এটাই তো সংবিধান আমাদের। সেজন্য আমরা দেখলাম ইতিমধ্যে যখন হয়ে গেছে, প্রথম দিনেই আনার কথা ছিল, এখন একমাত্র উপায় হচ্ছে যখন হয়ে গেছে, আমাদের মতামত প্রকাশ করা।

**শ্রী ভোলানাথ সেন ঃ** আমি একটা কথা বলতে চাই। উনি বলেছেন সংবিধানে কোন সময় নেই, এটা ঠিক কথা নয়। ইউ এস এ-তে এই ডিশিসন হয়েছে যে রিজনেবল টাইমের মধ্যে করতে হবে। ২১শে ফেব্রুয়ারি কিংবা ২৮শে ফেব্রুয়ারি মুখ্যমন্ত্রী নিজে নোটিশ দিয়েছেন—আমি পেয়েছি এবং বুলেটিনে ছাপা হচ্ছে, কিন্তু আজ পর্যন্ত সময় হলনা এবং সব চেয়ে দুঃখের কথা উনি আজও বলছেন র‍্যাটিফাই, র‍্যাটিফাই করব কি? কনস্টিটিউশনে বলা আছে before the President assents. যদি র‍্যাটিফাই নাও করে থাকেন, তাহলে পর কোনও বাধা হয়না, আলাদা করে বিল আনুন উনি কি চান, সংবিধানের কি পরিবর্তন চান এটা আমাদের বুঝতে হবে, মনের মধ্যে কি আছে সেটা আমরা বুঝতে চাই, এই জিনিস কেন? র‍্যাটিফাইয়ের নাম করে উনি কি বলতে চান পরিষ্কার করে বলুন, প্রিভিলেজ কেন বলবেন?

**Mr. Speaker** : This is another point.

**শ্রী হাসিম আব্দুল হালিম** : মাননীয় সদস্য ভোলা সেন মহাশয় আইনের সেকশনে বোধ হয় জানেননা, লোকসভায় যেটা পাশ হয়েছে, আমরা তা র‍্যাটিফাই করতে চাইছি। আমরা র‍্যাটিফাই কি করতে চাইব এবং তার স্কোপ কোথায় আছে জানিনা।

**শ্রী ভোলানাথ সেন** : কনস্টিটিউশন্যাল র‍্যাটিফিকেশন নয় বলেই কথাটা বলা হচ্ছে। দয়া করে কথাটা শুনুন, আজকে র‍্যাটিফিকেশন কি চান সেটাই হচ্ছে বক্তব্য।

**শ্রী হাসিম আব্দুল হালিম** : ধৈর্য ধরে কথাটা শুনুন। আমি বলতে চাইছিলাম র‍্যাটিফিকেশন রেজোলিউশন মুভ করছিনা, আমি অন্য একটা রেজোলিউশন এনেছি ওয়ান সিক্সটি নাইন, আপনি অ্যামেণ্ডমেন্ট মুভ করতে চান, করুন।

**শ্রী ভোলানাথ সেন** : কথা হচ্ছে এনডোর্সমেন্ট মানে কি, আর কিছু চাননা? তাহলে বলে দিন যে আর কিছু চাইনা, এ নিয়ে আলোচনা করার কি আছে? কেন প্রিভিলেজ থেকে বঞ্চিত হব? সেন্টার স্টেট সম্বন্ধে বক্তৃতা হতে পারল, ২১ দিন ছুটি হতে পারল, ২৯ তারিখ পর্যন্ত হল, কিন্তু আমরা প্রিভিলেজ পেলাম না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : স্যার, অন অ্যাপয়েন্ট অব অর্ডার। মাননীয় হালিম সাহেব জুডিশিয়াল মিনিস্টার বললেন, আমরা র‍্যাটিফাই না করলেও পাশ হবে। র‍্যাটিফিকেসানে কিছু সাজেশন দিতে পারি না। যা পাঠিয়েছে সেটাই হবে It is obvious. That is the Constitution. আমরা কি বলতে চাই, we can participate, we can express of our views, we can say that these are our views এটাও তো সেখানে পৌছতে পারতো। পার্লামেন্টে পৌছতে পারতো। অ্যাসেম্বলি চলছিল, মুখ্যমন্ত্রী নোটিশ দিয়েছেন, তবু আমরা সুযোগ পেলাম না। দীর্ঘদিন ধরে অ্যাসেম্বলি চললো। আমরা বলতে পারতাম যে এই এই হয়েছে, আমরা এই বলতে চাইছি। সেই কথাটা বলার সুযোগ দেওয়া হল না। আইনগত ভাবে হয়তো সংশোধন হত না, কিন্তু আমরা বক্তব্য বলতাম। অ্যাসেম্বলি চলছে, ব্রুট মেজরিটি রয়েছে। আমরা কথাটা বলতে পারলাম না। এইটা হচ্ছে। আপনারা আবার ভুল করছেন, আপনারা আমাদের সুযোগ থেকে বঞ্চিত করছেন।

**Shri Hashim Abdul Halim** : Is this a point of order, Sir?

**Mr. Speaker** : I have heard the Honourable members, Shri Bholanath Sen and Dr. Zainal Abedin.

**শ্রী ভোলানাথ সেন** : এর চেয়েও বেশি ইমপরট্যান্ট ম্যাটার ছিল পঞ্চায়েতের ব্যাপারে, তার কিছু হল না—বলুন কি ব্যাপার?

**Mr. Speaker** : Mr. Sen, you are an experienced member of this House. You raise any question at any time just like any other member. Now, the proposal before the House is to move a Resolution under rule 169. Now the Hon'ble Chief Minister has suggested that I may give

অবধি এবং তারপর জলন্ধরের জন্য ২১ দিন ছুটি হয়ে গেল, টাকা আড়াই লক্ষ খরচ হয়ে গেল, অনেক বক্তৃতা হল সেন্টার স্টেট নিয়ে কিন্তু এই যে আসল জিনিস, দেশের সংবিধান, যার উপরে কেউ নন, জ্যোতি বাবুও নন এবং আমরা কেউ নই, সেই সংবিধানের পরিবর্তন যখন হল তখন কিন্তু কোনও কথা নেই, কোনও উৎসাহ উদ্দিপনা নেই এবং আমরা আমাদের বক্তব্য রাখার থেকে আবার বঞ্চিত হলাম, আমাদের বক্তব্য পার্লামেন্টে গেলনা।

[3-20 – 3-30 P.M.]

আমাদের বক্তব্য পার্লামেন্টে গেলনা, প্রেসিডেন্টের কাছে গেলনা, আজকে আমরা শুধু শুধু ভারতবর্ষের কাছে হাস্যাস্পদ হলাম এজন্য যে বাংলার মানুষ খালি মারামারি করতে জানে, খালি লাঠি দিয়ে গুণ্ডা বাহিনীকে তাড়িয়ে দিতে জানে, চীৎকার করতে জানে, সেন্টার স্টেট অটোনমি নিয়ে কথা বলতে জানে, কিন্তু আসল যখন আসে তখন তারা কিছু করতে পারেনা। এই জিনিস সম্বন্ধে এনকুয়ারি করা দরকার। এই যে প্রিভিলেজ এটা—কনস্টিটিউশন্যাল প্রিভিলেজ এবং এই প্রিভিলেজ সম্বন্ধে আমি আপনার একটা রুলিং আশা করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরাতো আগেই মনস্থির করেছিলাম যে নিয়ম অনুযায়ী, সংবিধানের নিয়ম অনুযায়ী সংবিধানের সংশোধন এখানে র‍্যাটিফাই করব এবং যা নিয়ম আছে সে অনুযায়ী করব। কিন্তু তার কোনও টাইম লিমিট নেই। আর যেভাবে এটা আছে র‍্যাটিফাই না করলেও অনুমোদিত হতে পারে রাষ্ট্রপতিকে দিয়ে, দুঃখের বিষয় এটা হয়ে গেছে, সেজন্য টাইম টেবল ওয়ার্ক আউট করা যায়নি। সেজন্য আমরা ওয়ান সিকস্টি নাইন-কে এনেছি, তবু মত দেওয়ার প্রয়োজন আছে, আলোচনা হওয়ার প্রয়োজন আছে, এতে মহাভারত অশুদ্ধ হচ্ছে না, এত বক্তৃতা দেওয়ার কি আছে জানিনা, যদি ওঁরা সময় চান সংশোধনী আনার জন্য, আপনি সময় দিয়ে দিন, তারপর আমরা আলোচনা করি, দেশবাসী জানুন আমরা কি বলতে চাইছি এখানে, এতে কোনও রকম অসুবিধা নেই। সংবিধান যেভাবে আছে তাতে এটা ধরে নেওয়া হয়েছে হতে পারে কোনও জায়গায় কোনও কারণে হয়ত হলনা, তার জন্য র‍্যাটিফাইড হবেনা? এটাই তো সংবিধান আমাদের। সেজন্য আমরা দেখলাম ইতিমধ্যে যখন হয়ে গেছে, প্রথম দিনেই আনার কথা ছিল, এখন একমাত্র উপায় হচ্ছে যখন হয়ে গেছে, আমাদের মতামত প্রকাশ করা।

**শ্রী ভোলানাথ সেন ঃ** আমি একটা কথা বলতে চাই। উনি বলেছেন সংবিধানে কোন সময় নেই, এটা ঠিক কথা নয়। ইউ এস এ-তে এই ডিশিসন হয়েছে যে রিজনেবল টাইমের মধ্যে করতে হবে। ২১শে ফেব্রুয়ারি কিংবা ২৮শে ফেব্রুয়ারি মুখ্যমন্ত্রী নিজে নোটিশ দিয়েছেন—আমি পেয়েছি এবং বুলেটিনে ছাপা হচ্ছে, কিন্তু আজ পর্যন্ত সময় হলনা এবং সব চেয়ে দুঃখের কথা উনি আজও বলছেন র‍্যাটিফাই, র‍্যাটিফাই করব কি? কনস্টিটিউশনে বলা আছে before the President assents. যদি র‍্যাটিফাই নাও করে থাকেন, তাহলে পর কোনও বাধা হয়না, আলাদা করে বিল আনুন উনি কি চান, সংবিধানের কি পরিবর্তন চান এটা আমাদের বুঝতে হবে, মনের মধ্যে কি আছে সেটা আমরা বুঝতে চাই, এই জিনিস কেন? র‍্যাটিফাইয়ের নাম করে উনি কি বলতে চান পরিষ্কার করে বলুন, প্রিভিলেজ কেন বলবেন?

[3-30 – 4-15 P.M.]

**Shri Hashim Abdul Halim :** Mr. Speaker, Sir, I beg to move that this House endorses the amendment to the constitution of India enacted as the constitution (Forty-third Amendment) Act, 1977.

(গোলমাল)

**শ্রী জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি রুলস ১৭৪টা দেখুন আপনি এভাবে ওঁকে অ্যালাউ করতে পারেন না।

**মিঃ স্পিকার :** আমি ওঁনাকে রেজলিউশন মুভ করবার অনুমতি দিয়েছি। আপনি বসুন।

**শ্রী জয়নাল আবেদিন :** তাহলে স্যার এই হাউসের এই যে অন্যায় এই যে অত্যাচার এর আমরা তীব্র প্রতিবাদ করি এবং আমরা এর প্রতিবাদে হাউস পরিত্যাগ করছি।

( এই সময় কংগ্রেস দল সভাকক্ষ পরিত্যাগ করেন এবং শ্রী রজনী দোলুই কিছু বলবার জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়ের পারমিসন চাইলে মাননীয় স্পিকার মহাশয় তা দিতে অস্বীকার করলে তিনিও সভাকক্ষ পরিত্যাগ করেন)

**Shri Hashim Abdul Halim :** Sir, the Constitution (Forty-fourth Amendment) Bill, 1977 was passed by the Lok Sabha on the 20th December, 1977 and by the Rajya Sabha on the 23rd December, 1977.

**Mr. Speaker :** Mr. Halim, your submissions on the point may be made afterwards.

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বক্তব্য আপনার বিবেচনার জন্য এখানে রাখতে চাই। আজকে যে ব্যাপারটা হোল তার মধ্যে আমি যেতে চাইছি না। আমি শুধু বলতে চাই আপনি মুখ্যমন্ত্রীর পরামর্শক্রমে হাউসকে জানালেন যে কালকে ১১টা পর্যন্ত রেজলিউশনের উপর অ্যামেণ্ডমেন্ট গ্রহণ করবেন। আজকে মূল রেজলিউশনের উপর আলোচনা হবে। কিন্তু কালকে তার উপর যদি অ্যামেণ্ডমেন্ট আসে তাহলে কালকে আবার তার উপর আলোচনা করার সুযোগ পাওয়া যাবে কিনা সেটা আমি জানতে চাইছি।

**মিঃ স্পিকার :** যদি অ্যামেণ্ডমেন্ট থাকে তাহলে আপনি আবার আলোচনা করার সুযোগ পাবেন। এখন সভার বিরতি তার পর আবার আমরা মিলিত হবো ৪-১৫ মিনিটে।

(At this stage the House was adjourned till 4.15 p.m.)

**(After Adjournment)**

[4-15 - 4-25 P.M.]

**Twenty-second Report of the Business Advisory Committee**

**Mr. Speaker :** I beg to present Twenty-second Report of the Business Advisory Committee which assembled to-day in my chamber and decided the following agenda namely :-

| | | | |
|---|---|---|---|
| Friday, 21-4-78 | .. | | Government Resolution endorsing the Constitution (Forty-third Amendment) Act, 1977—4 hours. |
| Tuesday, 25-4-78 | .. | (i) | Motion under rule 185 on the subject of shifting of the Headquarters of the Hindusthan Fertiliser Corporation notice of which was given by Shri Kashi Kanta Maitra—2 hours. |
| | | (ii) | Motion under rule 185 on the subject of providing double line Railway track in then Bongaon-Sealdah section and extending railway line up to Hasnabad, notice of which was given by Shri Nani Kar, Shri Mostafa Bin Quasem, Shri Nirode Raychowdhury, Shri Narayan Mukherjee, Shri Amiya Banerjee and Shri Anisur Rahaman—1 hour. |
| Wednesday, 26-4-78 | .. | (i) | The West Bengal Restoration of Alienated Land (Amendment) Bill, 1978 (Introduction, Consideration and Passing)—$\frac{1}{2}$ hour. |
| | | (ii) | The West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1978 (Introduction, Consideration and Passing)— $\frac{1}{2}$ hour. |
| | | (iii) | The West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1978 (Introduction, Consideration and Passing)— $\frac{1}{2}$ hour. |
| | | (iv) | The Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provision) Bill, 1978 (Introduction, Consideration and Passing)—1 hour. |

(v) The West Bengal Highways (Amendment) Bill, 1978 (Introduction, Consideration and Passing)— $\frac{1}{2}$ hour.

(vi) The Indian Tolls (West Bengal) (Amendment) Bill, 1978 (Introduction, Consideration and Passing)— $\frac{1}{2}$ hour.

Friday, 28-4-78 .. Private Members' Business.

আমি পরিষদীয় মন্ত্রী মাননীয় ভবানী মুখোপাধ্যায় মহাশয়কে এখন এই প্রস্তাবটি আনুষ্ঠানিকভাবে সভায় পেশ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভা কার্যউপদেষ্টা সমিতির দ্বাবিংশতিতম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহনের জন্য আমি সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পিকার :** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাব গ্রহনে কারও আপত্তি নেই। প্রস্তাবটি যথাযথভাবে গৃহীত হল।

The motion was then put and agreed to.

## GOVERNMENT RESOLUTION

**Shri Hashim Abdul Halim :** Mr. Speaker, Sir, The Constitution (Forty-fourth Amendment) Bill, 1977 was passed by the Lok Sabha on the 20th December, 1977 and by the Rajya Sabha on the 23rd December, 1977. It has received Presidential Assent on 13th April, 1978. The said amendment has deleted Articles 31D, 32A, 131A, 144A, 226A, 228A, and Clauses (4A) and (26A) of Article 366 which were inserted by the Constitution (Forty-second Amendment) Act, 1976. The Act has further made consequential amendments to Articles 145, 226 and 228 of the Constitution.

The Constitution (Forty-second Amendment) Act, 1976 inserted various articles in the Constitution to curtail, both directly and indirectly, the Jurisdiction of the Supreme Court and the High Courts to review the constitutionality of laws. Article 32A barred the Supreme Court from considering the constitutional validity of any State Law in proceedings for the enforcement of fundamental rights unless the constitutional validity of any Central law as also in issue in such proceedings. Article 131A gave to the Supreme Court exclusive jurisdiction to decide the constitutional validity of a Central law and thus deprived the High Courts of their jurisdiction in respect of the same. Article 144A provided that

the minimum number of judges of the Supreme Court who shall sit for the purpose of determining the constitutional validity of any Central law or State law shall be seven and required a special majority of two-thirds for the invalidation of such law. Article 226A barred the High Courts from deciding the validity of any Central law and article 228A required that there should be a Bench of at least five judges for determining the constitutional validity of any State law and prescribed a special majority for a judgement invalidating such law.

Deleted Articles 32A, 131A and 228A caused hardship to persons living in distant parts in India. Further, the said article 32A would lead to multiplicity of proceedings as cases relating to the validity of a State law which could be disposed of by the Supreme Court itself have to be heard first by the High Court. The minimum number fo Judges in every case wherein the constitutional validity of a law is involved, however unsubstantial the challenge might be, results in valuable judicial time being lost in hearing and rejecting submissions that have no substance. The Supreme Court has, in M/s. Misrilal Jain vs. the State of Orissa and others (AIR 1977 SC 1686) expressed the hope that article 144A would engage the prompt attention of Parliament and would be amended so as to leave to the court itself the duty to decide how large a Bench should decide any particular case. In fact, a number of cases have been held up in the Supreme Court and High Courts as a result of the aforementioned articles.

Articles 32A, 131A, 144A, 226A and 228A have been omitted by the said Constitution (Forty-third Amendment) Act, 1977. The said amendment Act makes special provisions to enable the Supreme Court and the High Courts to deal with pending cases in the same manner as if the said articles had been omitted with effect from the 1st February, 1977(Viz., the date on which those articles were brought into force). Necessary consequential amendments to articles 145, 226, 228 and 366 have also been made.

Deleted article 31D conferred special power on Parliament to enact certain laws in respect of anti-national activities. It is considered that these powers of Parliament to make laws for dealing with anti-national activities and anti-national associations were of a sweeping nature and were capable of abuse and had been abused and very often used for political purposes and suppressing democratic rights of Indian citizens and even legitimate Trade Union activities, and protecting the interests of interested persons and political parties. Article 31D has been deleted.

The Act seeks to achieve the above objects but as it contains amendments seeking to make changes in the provisions of Chapter IV of Part V and Chapter V of Part VI of the Constitution, it required to be ratified under the proviso to clause(2) of Article 368 of the Constitution by the Legislature of not less than one-half of the States by resolutions to that effect passed by those Legislature before the same is presented to the President for his assent which has already been done, but as our Legislature was adjourned it could not be taken up for ratification earlier.

The Janata Party in the last General Elections to the Lok Sabha had promised to the electorate that the Constitution (Forty-second Amendment), Act, 1976 would be scrapped lock, stock and barrel and a comprehensive legislation would be brought about for amending the Constitution, to fulfil the aspirations and demends of the common people of India. But, unfortunately, it has not been done. I hope that the Janata Party now in power in the Government of India will seriously take steps to fulfil the electoral pledge to the people.

I, therefore, beg to move the resolution, that this House endorses the amendment to the Constitution of India enacted as the Constitution (Forty-third Amendment) Act, 1977.

## Adjournment

The House was then adjourned at 4.25 P.M. till 1.00 P.M. on Friday, the 21st April, 1978 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 21st April, 1978 at 1-00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 15 Ministers, 4 Ministers of State and 136 Members.

[1-00 — 1-10 P.M.]

**Held over Starred Questions (to which oral answers were given)**

**Posting of Policemen in educational institutions**

***60.** (Admitted question No. *150.) **Shri Atish Chandra Sinha :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) if it is a fact that between July, 1977 and January, 1978, on a number of occasions, police had to be posted in the universities and other educational institutions ; and

(b) If so—

(i) the number of such occasions ; and

(ii) the circumstances under which such postings were necessary ?

**Shri Jyoti Basu :**

(a) Yes.

(b) On 22 (twenty-two) occasions police were posted to and actually entered into the Universities and other educational institutions for maintenance of law and order there.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বামফ্রন্ট সরকারের নীতি ছিল গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ কখনও হস্তক্ষেপ করবে না, এই নীতি কি এখনও পালন করা হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু :** গণতান্ত্রিক আন্দোলনে কোনও জায়গায় পুলিশ যায়নি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** ইউনিভার্সিটি এবং যেখানে যেখানে গণতান্ত্রিক আন্দোলন হয়েছে, সেই সব ক্ষেত্রে পুলিশ গেছে, এই কথা কি সত্য?

**শ্রী জ্যোতি বসু :** এমন একটা জায়গাও নেই, যেখানে গণতান্ত্রিক আন্দোলন দমন করবার জন্য পুলিশ গেছে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমি কয়েকটি স্পেসিফিক কেস জানি যেহেতু কংগ্রেস সংগঠন থেকে ডেমোক্রেটিভ রাইটকে এস্টাবলিশ করার জন্য আন্দোলন করা হয়েছে, সেখানে ইনটেনশন্যালি পুলিশ ইন্টারফিয়ার করেছে, এটা কি আপনি জানেন?

**শ্রী জ্যোতি বসু :** এই রকম যদি কোনও স্পেসিফিক কেস দেন তাহলে আমি দেখব, কারণ এই রকম হওয়া উচিত নয়।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ইউনিভার্সিটি বা কলেজের মধ্যে পুলিশ যাবে, এটা কি আপনারা লিগ্যাল বা ইললিগ্যাল হিসাবে ধরেছেন?

**শ্রী জ্যোতি বসু :** লিগ্যাল ইললিগ্যালের কি প্রশ্ন আছে, আমি জানি না। তবে এই রকম কোনও ঘটনা যদি কোনও প্রতিষ্ঠানে হয়, পুলিশকে যেতে হয়, কর্তৃপক্ষ যদি সেখানে ডাকেন এবং যেগুলোকে গণতান্ত্রিক বলে মনে করি না, সেখান পুলিশ যাবে।

**শ্রী নবকুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলকাতা বিশ্ববিদ্যালয়ে যখন পুলিশ গিয়েছিল, তখন কি পুলিশ ভাইস চান্সেলারের অনুমতি নিয়ে গিয়েছিল?

**শ্রী জ্যোতি বসু :** ওঁরা পুলিশের সাহায্য চেয়েছিলেন বলে পুলিশ সেখানে গিয়েছিল।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** আপনারা বলেছিলেন যে গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ ইন্টারভিন করবে না, এই ব্যাপারে পুলিশকে কোনও হ্যান্ড আউট কোনও ডিরেকটিভ দিয়েছেন কি যে কোন কোনগুলো গণতান্ত্রিক আন্দোলন—কি কি অবস্থা হলে এবং কোন কোন অ্যাট্রিবিউট থাকলে সেটা গণতান্ত্রিক হবে তা নাহলে সেটা অগণতান্ত্রিক, এই সম্বন্ধে কোনও ক্লিয়ার ডিরেকটিভ আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** এই সম্বন্ধে সাধারণ মানুষ জানেন। সর্বত্র কর্তৃপক্ষ যেখানে ডাকেন, পুলিশ ওটা দেখে যে কাদের উদ্ধার করতে হবে, সেইগুলো বিচার করে তারা বলেন। যদি কোনও অসুবিধা হয়, তারা আমাদের জানান এবং তারপর আমরা তাদের বলি কি করতে হবে না হবে।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** ১৯৭৭ সালের আগে এই রকম ক্ষেত্রে কতবার পুলিশ ইউনিভার্সিটির ভিতরে গিয়েছে সে হিসাব মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় মুখ্যমন্ত্রী কি জানাবেন যে, এই রকম কোনও ডাইরেক্টিভ না

থাকলে—গণতান্ত্রিক আন্দোলনের সংজ্ঞা কি, পুলিশের কাছে সেটা পরিষ্কার করে জানা না থাকলে পুলিশ তাদের ক্ষমতাকে অপপ্রয়োগ করতে পারে, এটা কি মন্ত্রী মহাশয় মনে করেন?

**শ্রী জ্যোতি বসু :** এটা মতের ব্যাপার। তবে এখন পর্যন্ত এই রকম একটাও ঘটনা ঘটেনি, কোনও বিশ্ববিদ্যালয়ে, কোনও শিক্ষা প্রতিষ্ঠানে, কি কোনও ট্রেড ইউনিয়ন-এর কোনও গণতান্ত্রিক আন্দোলনের উপর পুলিশি হস্তক্ষেপ হয়নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি যে, শিক্ষা প্রতিষ্ঠানে যদি কোনও উশৃঙ্খলতা দেখা দেয় তাহলে তা পুলিশি হস্তক্ষেপের দ্বারা মোকাবিলা করা যাবে, না কি গণতান্ত্রিক আন্দোলনকে সম্প্রসারিত করার মাধ্যমে করা যাবে?

**শ্রী জ্যোতি বসু :** দুটোই করতে হবে। কিন্তু আমি প্রশ্নটার মূল অর্থই বুঝতে পারলাম না। ইউনিভার্সিটির মধ্যে ২৪ ঘণ্টা যদি একজন প্রফেসরকে বা অন্য কাউকে আটক করে রাখা হয়, তাকে বাড়িতে যেতে না দেওয়া হয়, তাহলে তাকে পুলিশের সাহায্যে বাড়িতে পৌঁছে দিতে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি যে, তারা যখন বিরোধী বেঞ্চে থাকার সময়ে এ বিষয়ে যে দৃষ্টিভঙ্গি তাদের ছিল, যে দৃষ্টিভঙ্গি তারা দেখাতেন আজকে সরকারি বেঞ্চে এসে তাদের সেই দৃষ্টিভঙ্গির কি পরিবর্তন হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :** অসত্য কথা। ঐ রকম দৃষ্টিভঙ্গি আমরা কখনই দেখাইনি।

**খাদ্যশস্য মজুত করার দায়ে গ্রেপ্তার**

*১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৪।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬ ও ১৯৭৭ সালের পশ্চিমবঙ্গে খাদ্যশস্য মজুত করার দায়ে পর্যন্ত ফৌজদারি ব্যক্তিকে গ্রেপ্তার করা হইয়াছে ;

(খ) তন্মধ্যে কতজনের বিরুদ্ধে পুলিশ ৩১এ জানুয়ারি, ১৯৭৮ পর্যন্ত ফৌজদারি কার্য বিধির ১৭৩ ধারা অনুযায়ী চালান দাখিল করিয়াছে ; এবং

(গ) উক্ত অভিযুক্ত ব্যক্তিদের মধ্যে কতজন আদালতের বিচারে দণ্ডিত হইয়াছে ?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) ১৯৭৩ সালে ২৮৪৫ জন এবং ১৯৭৭ সালে ১৩৪৮ জনকে খাদ্যশস্য মজুত করার দায়ে গ্রেপ্তার করা হইয়াছে।

(খ) ১৯৭৬ সালে ২৭৮৭ জনের বিরুদ্ধে এবং ১৯৭৭ সালে ১২৬৬ জনের বিরুদ্ধে চার্জশিট দাখিল করা হইয়াছে।

*(গ) এই পর্যন্ত ১৯৭৬ সালে ধৃত ২২৬৪ জন এবং ১৯৭৭ সালে ধৃত ৮৪৩ জন আদালতের বিচারে দন্ডিত হইয়াছে।*

## ভূতনি ও কাহালা অঞ্চল বৈদ্যুতিকরণ

*১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৭।) **শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলার—

(১) মানিকচক থানার অন্তর্গত ভূতনিতে, এবং

(২) রতুয়া থানার অন্তর্গত কাহালা অঞ্চলে বৈদ্যুতিকরণের কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, বর্তমানে উহা কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ও (খ) বর্তমান আর্থিক বছরে মানিকচক থানার অন্তর্গত ভূতনি দিয়ারে গ্রাম বৈদ্যুতিকরণের জন্য একটি প্রকল্প গ্রামীণ বৈদ্যুতিকরণ সংস্থা (REC)-র নিকট অনুমোদনের জন্য পাঠানো হইয়াছে।

রতুয়া থানার অন্তর্গত কাহালা অঞ্চলে আবশ্যকীয় উন্নয়নের সম্ভাব্য উপাদান (Development Content) না থাকায় উক্ত অঞ্চলের বৈদ্যুতিকরণ কোনও প্রকল্পের অন্তর্ভুক্ত করা যায় নাই।

## Construction of Bridges

***147.** (Admitted question No. *1153.) **Dr. Saswati Prasad Bag :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state the year in which the construction was undertaken, the year expected for completion and the cost contemplated and likely to be involved on completion of the following projects :

(a) Haldi Bridge at Narghat in Midnapore district.

(b) Mansai Bridge at Mathabhanga in Cooch Behar district.

(c) Atrai Bridge at Balurghat in West Dinajpur district,

(d) Bhagirathi Bridge at Nabawipghat in Nadia district,

(e) Ajoy Bridge at Katwa in Burdwan district, and

(f) Damodar Bridge at Khadinan in Howrah district ?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** তারকিত প্রশ্ন নং ১৪৭-এর উত্তর একটি তালিকা আকারে দিয়েছি, এটা একটু দেখে নেবেন।

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| Names of the projects | Year in which construction was undertaken. | Year expected for completion of the works. | Cost contem-plated (Bridge porper only) | Cost likely to be involved on com-pletion. |
| Haldi Bridge | 1976 | It will depend upon various factors. viz. vacation or court injunction modi-fications of disign if in the light of the report on soil investigation etc. | Initially Rs. 59.73 lakhs | Will depend upon the design to be ultimately adopted in the light of the report on soil investigation. |
| Mansai Bridge | 1976 | 1978 | Rs. 1.16 crores | Rs 1.35 crores |
| Atrai Bridge | 1975 | 1978 | Rs. 32.58 lakhs | Rs. 32.58 lakhs |
| Bhagirathi Bridge | 1976 | 1979 | Rs. 1.69 crores | Rs. 1.60 crores |
| Ajoy Bridge | 1976 | 1979 | Rs. 1.47 crores | Rs. 1.47 crores |
| Khadinan Bridge over Damodar | 1976 | 1979 | Rs. 37.79 lakhs | Rs 37.79 lakhs |

[1-10 — 1-20 P.M.]

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই হলদিয়া ব্রিজের কাজ বারবার বাধাপ্রাপ্ত হয়েছে এবং সরকারের যে কনটেমপ্লেশন সেই অনুযায়ী কাজ হয়নি। এবার কনটেমপ্লেশন অনুযায়ী যাতে কাজ হতে পারে তারজন্য সরকার কি কি প্রি-কনডিশন বা প্রি-কশন নিচ্ছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি মাননীয় সদস্য মহাশয়কে বলব যে এর পরে আর একটি প্রশ্ন আছে ব্রিজ সম্পর্কে। আপনি সেই সময়ে জিজ্ঞাসা করবেন আমি তখন জবাব দেব।

### কানুপুর-বহুতাল রাস্তা

***১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭০।) শ্রী লুৎফল হক ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তিনি কি অবগত আছেন যে, তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর মহকুমার "কানুপুর-বহুতাল" রাস্তাটি পাকা করিবার পরিকল্পনা গ্রহণ করা হইয়াছিল ; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত রাস্তার কাজ বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭৩ সালে ফরাক্কার ফিডার ক্যানেলের জলে ২য় মাইল থেকে ৪র্থ মাইল পর্যন্ত প্লাবিত হয়। সারা বছর জমে থাকে। জলনিষ্কাশনের ব্যবস্থা না হলে রাস্তা করা সম্ভব হবে না। একবার চেষ্টা করা হয়েছিল কিন্তু তা নষ্ট হয়ে গেছে।

৫ম মাইলে মাটির কাজ হয়েছে। ১২ মাইল রাস্তার বাকি অংশে কাজ করা হয়নি কেন না প্রথম ২ হইতে ৪ মাইল কাজের ব্যবস্থা না হলে যোগাযোগ ব্যবস্থা চালু করা সম্ভব নয়। স্থানীয় লোকদের আপত্তির জন্য অন্য জায়গায় মাটির কাজও ক্ষতিগ্রস্ত হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই যে "কানুপুর-বহুতাল" রাস্তাটি পাকা করবার জন্য তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় গ্রহণ করা হয়েছিল। আজকে ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা শুরু হয়েছে। আপনি বললেন যে এতগুলি অসুবিধা আছে, এই এতগুলি অসুবিধা দূর করে কবে নাগাদ কাজ শুরু করবেন বলে আশা করেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** তৃতীয়, চতুর্থ এবং পঞ্চবার্ষিকী পরিকল্পনার সময়ে আমরা ছিলাম না। এখন আমরা হাতে নিয়েছি এবং যত তাড়াতাড়ি সম্ভব কাজ করার জন্য আমরা ইঞ্জিনিয়ারদের নির্দেশ দিয়েছি।

### বীরভূম জেলায় বিদ্যুতের অভাব

***১৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৭।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বীরভূম জেলার রামপুরহাট মহকুমার রামপুরহাট ও মল্লারপুরের রাজ্য বিদ্যুৎ পর্ষদের সাব-স্টেশন হইতে গত চার মাস যাবৎ প্রত্যেক সপ্তাহে পাঁচ হইতে ছয় দিনই দশ/বারো ঘণ্টা এবং বিশেষ করিয়া অপরাহ্ন ৬টা হইতে ১০টা অবধি বিদ্যুৎ সরবরাহ বন্ধ থাকিতেছে ; এবং

(খ) অবগত থাকিলে, ইহার প্রতিকারের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) বিদ্যুৎ উৎপাদনে ঘাটতির জন্য গত চার মাসে বীরভূম জেলার রামপুরহাট মহকুমার রামপুরহাট ও মল্লারপুর অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ বিশেষভাবে ব্যহত হইতেছে। তবে একথা সত্য নহে যে গত চার মাস যাবৎ রামপুরহাট ও মল্লারপুর অঞ্চলে ১২ ঘণ্টা করিয়া বিশেষ করিয়া সন্ধ্যা ৬টা হইতে ১০টা পর্যন্ত বিদ্যুৎ সরবরাহ

বন্ধ থাকিতেছে। কেবলমাত্র ২ দিন ২৪-১-৭৮ ও ২৫-১-৭৮ তারিখে ১০/১২ ঘণ্টা বিদ্যুৎ সরবরাহ বন্ধ ছিল।

(খ) এই অবস্থার প্রতিকারের জন্য বিভিন্ন স্বল্প ও দীর্ঘ মেয়াদি ব্যবস্থা নেওয়া হইতেছে।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** এই যে এখন কিছু কিছু উন্নতি হয়েছে ঠিকই, কিন্তু আমি যখন প্রশ্ন করেছিলাম তখন এতটা উন্নতি হয়নি, এখন যেটুকু উন্নতি হয়েছে, এই উন্নতির চেয়ে ক্রমে ক্রমে আরও উন্নতির দিকে আমাদের যাবার আশা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি যখন প্রশ্ন করেছিলেন তখন খুবই খারাপ অবস্থা ছিল, আমরা চেষ্টা করছি মে মাস থেকে অক্টোবর মাস অবধি উন্নতি করা যায় কি না বা এ অবস্থা থাকবে কি না তার প্রচেষ্টা হয়েছে এটুকু বলতে পারি। আমরা নজর রাখছি, বহুবার বলেছি আমাদের দপ্তরে আছে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে গ্যাসটার্বাইন চেয়েছি এখন অনুমোদন পাইনি, সেখানকার মন্ত্রী রামচন্দ্র এসেছিলেন তিনি হয়ত ওদের ক্যাবিনেটে প্লেস করবেন। কতকগুলি প্রকল্প ১৫/৩০ মাস দেরি হয়ে আছে, আমরা বলেছি আর যাতে দেরি না হয়, এটুকু বলতে পারি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ফিরিস্তি তো দিয়ে গেলেন, শুধু বীরভূমে নয়—পশ্চিমবঙ্গে বিদ্যুতের দারুণ বিপর্যয় ঘটছে, বিদ্যুৎ মন্ত্রীর গাফিলতির জন্য, মন্ত্রী মহাশয় এর জন্য বিদ্যুৎ মন্ত্রীর উপর কোনও স্টেপ নেবার সিদ্ধান্ত নিয়েছেন কি?

(কোনও উত্তর নাই)

**শ্রী যামিনীরঞ্জন সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বিদ্যুতের ঘাটতি মাঝে মাঝে ঠিক থাকে, মাঝে মাঝে বেশি হয় এর কারণ কি, এর কারণ কি কোনও ষড়যন্ত্র?

**শ্রী জ্যোতি বসু ঃ** ষড়যন্ত্রের কোনও প্রশ্ন নাই, কোনও জায়গায় অসুবিধার সৃষ্টি হয়, শ্রমিকরা ঠিকমতো কাজ করেন না, ২/১০ দিনের জন্য স্বাভাবিক অবস্থা হয়। বলতে গেলে সেসব আলোচনা করে লাভ নেই সেসব কোনও ঘটনা নয় ঘটনা কি আমি আগেই বিবৃতি দিয়েছি এখানে দাঁড়িয়ে তখন পরিষ্কার করে ১,২,৩,৪ করে বলে দিয়েছি।

### হলদি সেতুর কাজ

***১৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৩।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতিঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নরঘাটে হলদি সেতুর কাজ বর্তমানে কি অবস্থায় আছে ;

(খ) ঐ কাজ শেষ হইতে কতদিন লাগিবে ;

(গ) ঐ সেতু নির্মাণে দুর্ঘটনার বিষয় কোনও তদন্ত হইয়াছে কি ;

(ঘ) হইয়া থাকিলে—

(১) উহার জন্য কাহাকে দোষী করা হইয়াছে ; এবং

(২) দোষী ব্যক্তিদের বিরুদ্ধে কি ব্যবস্থা লওয়া হইয়াছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) মৃত্তিকা পরীক্ষা শেষ হয়েছে। সেতুর দায়িত্বের জন্য হিসাব নিকাশ চলছে। মেসার্স সিমেন্টেশন কোম্পানির প্রতিবেদন পাওয়ার পর ঠিকাদারের নিকট প্রস্তাব পাকাপাকিভাবে চাওয়া হবে। বর্তমানে সিমেন্টেশন কোম্পানির সঙ্গে পরামর্শ করে ঠিকাদারদের ডিজাইন ইঞ্জিনিয়ারকে কলকাতায় ডাকা হয়েছে, খসড়া প্রস্তাব তৈরির জন্য।

(খ) অর্থদপ্তরের কাছ থেকে বাড়তি টাকার অনুমোদন পাওয়া গেলে এবং আদালতের ইনজাংশন উঠে গেছে কাজ শুরু করা সম্ভব হবে। তারপর ১২ মাসের মধ্যে সমাপ্ত হবে বলে আশা করা যায়।

(গ) এখনও হয় নি।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই নরঘাটের যে হলদি সেতু আছে সেটা খুব গুরুত্বপূর্ণ সেতু আপনি নিজেও জানেন। আপনি বললেন যে অর্থ দপ্তরকে আপনি টাকা স্যাংশনের কথা বলেছেন, হাইকোর্টের ইনজাংশন যদি উঠে যায় তাহলে ১২ মাসের মধ্যে কাজ শেষ হবে। আপনি কি দয়া করে জানাবেন অর্থ দপ্তরকে আপনি এর জন্য কোনও রিকোয়েস্ট করেছেন কি না?

[1-20 — 1-30 P.M.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি নিজে পুলটা দেখতে গেছি। যে পিলারটা হেলে পড়েছিল সেটা ভেঙ্গে ফেলে আরও ২টা পিলার বসিয়েছি। ফলে সেতুটা আরও লম্বা হবে এবং অ্যাপ্রোচ রোড আরও বাড়াতে হবে। ইনজাংশন যেটা ঠিকাদার করেছে সেটা যাতে তাড়াতাড়ি ভেকেট করা যায় তার জন্যও চেষ্টা করেছি এবং সে ঠিকাদার যাতে আরও কোনও কন্ট্রাক্ট না পায় সে সম্পর্কে ব্যবস্থা করছি। বেনামীতে সে আরও একটা দপ্তর কাজ নিয়েছে শুনে সেই দপ্তরের মন্ত্রী মহাশয়কে বলেছি তাকে যেন ব্ল্যাক লিস্টেড করা হয়। এই গুরুত্বপূর্ণ সেতুর বিষয় অর্থদপ্তরের সঙ্গে আলোচনা করেছি এবং আশা করছি এ টাকা মঞ্জুর হবে ও এই সেতুর কাজ ১০ বছরের মধ্যে শেষ হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই সেতু করতে কত টাকা খরচ হবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এর জবাব আগে দিয়েছি।

**Third unit of Santaldih Power Project**

***333.** (Admitted question No. *158.) **Shri Bholanath Sen : Will** the Minister-in-charge of the Power Department be pleased to refer to the statement made by him on September 1st, 1977 under rule 346 of the Rules of Procedure of the Assembly and state the present position regarding the commissioning of third unit at Santaldih ?

**Shri Jyoti Basu :**

The third 120 MW unit at Santaldih is expected to be rolled for undergoing trial operation by the end of April, 1978.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** থার্ড ইউনিট ৭৮ এর মধ্যে চালু করবার ব্যবস্থা করেছেন কিন্তু সাঁওতালডিতে যে ২টা ইউনিট আছে তা কি ঠিকমতো কাজ করছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** একটা মেরামত হচ্ছে সেটা খুব তাড়াতাড়ি অপারেশনে আসবে। আর একটা কাজ হচ্ছে কিন্তু মাঝে মাঝে লিকেজ হচ্ছে বলে মেরামত করা হচ্ছে। যেমন ৩ দিন আগে খারাপ হয়েছিল।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বিদ্যুৎ সংকটের জন্য সাঁওতালডি কি অনেকখানি দায়ী?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বারে বারে বলছি যে সমস্ত জিনিসটা সামগ্রিকভাবে দেখতে হবে অর্থাৎ ডিভিসি, এস ই বি (স্টেট ইলেকট্রিসিটি বোর্ড) ইত্যাদি সমস্তগুলি বিবেচনা করতে হবে। সুতরাং সাধারণভাবে বিবেচনা করা যায় না যে শুধু সাঁওতালডির জন্য এ জিনিস হচ্ছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** থার্ড ইউনিট এ টোটাল কত মেগাওয়াট পাওয়ার জেনারেট করা হবে?

**Shri Jyoti Basu :** I have already said that the third 120 MW unit at Santaldih is expected to be rolled for undergoing trial operation by the end of April 1, 1978.

**শ্রী সন্দীপ দাস ঃ** গান্ধীনগর এবং সাঁওতালডি ২টার মধ্যে কমপ্যারেটিটিভ রিপোর্ট কি আপনারা দেখেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এ প্রশ্ন এ থেকে আসে না এবং আমার কাছে এরূপ কোনও রিপোর্ট নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** থার্ড ইউনিট থেকে কলকাতায় কত পাওয়ার আসবে এবং পশ্চিমবাংলায় কত পাওয়ার আসবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** নোটিশ চাই।

### কেলেঘাই নদীর উপর সেতু

***৩৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫২।) শ্রী জন্মেজয় ওঝা :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কেলেঘাই নদীর উপর সেতু (পুল) নির্মাণের জন্য ১৯৭৭-৭৮ সালে কোনও ব্যয়বরাদ্দ ছিল কি ;

(খ) থাকিলে, তাহার পরিমাণ কত ; এবং

(গ) এই সেতু নির্মাণের কার্য বর্তমানে কী অবস্থায় আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) এবং (খ) হ্যাঁ, ৪ লাখ টাকা।

(গ) সেতুর দৈর্ঘ্য কত করা উচিত, সেই সম্বন্ধে সেচ ও জলপথ বিভাগের সঙ্গে কথাবার্তা চলছে।

### মুর্শিদাবাদ জেলায় যুব কেন্দ্র ও যুব .সেবা কোর

***৩৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৯।) শ্রী অমলেন্দ্র রায় :** যুবকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্ব জানাইবেন কি—

(ক) ১৯৭৬-৭৭ এবং ১৯৭৭-৭৮ সময়কালে মুর্শিদাবাদ জেলায় (১) যুব কেন্দ্র ও (২) যুব সেবা কোরের জন্য কত টাকা বরাদ্দ করা হইয়াছে ; এবং

(খ) তন্মধ্যে কোন বৎসরে কি বাবদে কত টাকা খরচ করা সম্ভব হইয়াছে?

**শ্রী কান্তি বিশ্বাস :**

(ক) (১) ১৯৭৬-৭৭ এবং ১৯৭৭-৭৮ সালের এ পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় যুবকেন্দ্রের জন্য যথাক্রমে ৬৭,৯০০ টাকা এবং ৭৪,৫৫০ টাকা বরাদ্দ করা হইয়াছে।

(২) ১৯৭৬-৭৭ এবং ১৯৭৭-৭৮ সালের এ পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় যুব কোরের জন্য যথাক্রমে ২২,০০০ টাকা এবং ১৪,২৫০ টাকা বরাদ্দ করা হইয়াছে।

১৯৭৬-৭৭ এবং ১৯৭৭-৭৮ সালের এ পর্যন্ত যুবকেন্দ্রগুলির জন্য ৭৩,৮১৮ টাকা ১৪ পয়সা এবং ৫৯,০৬৫ টাকা ১২ পয়সা খরচ করা হইয়াছে। এই খরচ নিম্নলিখিত বিষয়ে যেমন বেতন, মাগ্গী ভাতা, বাড়িভাড়া ভ্রমণ সংক্রান্ত ব্যয় এবং অফিসের জন্য খরচ।

যুব কোরের জন্য ১৯৭৬-৭৭ এবং ১৯৭৭-৭৮ সালের এ পর্যন্ত যথাক্রমে ১৮,২৬৪.৮০ টাকা এবং ১৪১৯৮.৭০ টাকা খরচ হইয়াছে। গ্রামাঞ্চলে বিভিন্ন

সমাজ সেবামূলক কাজ করার জন্য যুবনেতাদের এই খাত থেকে 'স্টাইপেন্ড' দেওয়া হয়। স্নাতক যুব নেতারা মাসিক ১৭৫ হারে এবং অস্নাতকেরা মাসিক ১৫০ হারে স্টাইপেন্ড পায়।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** যুব কেন্দ্র এবং যুব কোর কোথায় কোথায় আছে?

**শ্রী কান্তি বিশ্বাসঃ** এটা খুব বড় তালিকা আমার সঙ্গে দেখা করলে দিয়ে দেব।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** যে সব যুব নেতাদের তালিম দেওয়া হয়েছে তাদের তালিকা আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাসঃ** আমার দপ্তরে আছে, এলে দেখাতে পারব।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** এসব তদারকির কি ব্যবস্থা আছে?

**শ্রী কান্তি বিশ্বাসঃ** আমার জেলার একজন কেন্দ্রীয় সরকার এর অফিসার আছেন যার নাম হচ্ছে ইউথ কো-অর্ডিনেটার, তার উপর দায়িত্ব দেওয়া আছে। কিন্তু আমরা ক্ষমতায় আসার পর এগুলিকে আরও সঠিকভাবে কিভাবে চালানো যায় সে সম্বন্ধে চিন্তা করছি।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** এগুলিতে কিভাবে নির্বাচিত হয়?

**শ্রী কান্তি বিশ্বাসঃ** আগে যেভাবে নির্বাচন হত তা খুব দুঃখজনক। কোনও রুলস নেই, আরবিটারিলি সব করা হত। সিলেকশনের কোনও ব্যবস্থা ছিল না।

**শ্রী সন্দীপ দাসঃ** বামফ্রন্ট আসার পর যুব নেতাদের যে ১০০ টাকা করে অ্যালাউয়েন্স দেওয়া হচ্ছে তার ডেফিনেশন কি?

**শ্রী কান্তি বিশ্বাসঃ** কংগ্রেস যখন ক্ষমতায় ছিল তারা যে যুব-নেতাদের তৈরি করে গেছেন তাদেরই অ্যালাউন্স দিচ্ছি। অতএব তারা কি ধরনের যুবনেতা সেটা আপনারা ভাল করে জানেন।

**শ্রী সুনীতি চট্টরাজঃ** এ সরকার আসার পর বীরভূমে আরও ১০ জন যুবনেতাকে অ্যালাউন্স দেওয়া হচ্ছে সেটা কি জানেন?

**শ্রী কান্তি বিশ্বাসঃ** নতুন কোনও যুব নেতা রিক্রুট করি নি।

[1-30 — 1-40 P.M]

**শ্রী রজনীকান্ত দোলুইঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আপনারা ক্ষমতায় আসার পর যতগুলি যুব কেন্দ্র ও যুব কোর-এর স্যাংশন দিয়েছেন তারজন্য কোন নীতির উপর ভিত্তি করে যুব নেতা রিক্রুট করবেন?

**শ্রী কান্তি বিশ্বাসঃ** নোটিশ দেবেন।

**মিঃ স্পিকার ঃ** ওটা পলিসি ম্যাটার, সাপ্লিমেন্টারি হয় না।

**শ্রী নবকুমার রায় ঃ** বর্তমান সরকারের যুব নেতা সিলেকশনের পদ্ধতিটা কি দয়া করে জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এটা পলিসির ব্যাপার, এই প্রশ্ন আসে না।

## Protection of Police Personnel against prosecution in criminal cases

***336.** (Admitted question No. *188.) **Dr. Motahar Hossain** and **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Home (Political) Department be pleased to state—

(a) whether the Government has recived any request from the West Bengal Police Association seeking protection for the Polce Forces against prosecution in criminal case in courts as enjoined under section 197(3), Cr. P.C. ; and

(b) if so, whether the Government is contemplating to give any protection to the Police Officers against criminal preceedings initiated at the instance of the vested interests and reactionary elements to deter them from discharging their duties conscientiously, honestly and sincerely ?

**Shri Jyoti Basu :**

(a) Yes.

(b) The mater is under examination.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এটা খুব গুরুত্বপূর্ণ প্রশ্ন, মুখ্যমন্ত্রী মহাশয় নিশ্চয়ই এই সম্বন্ধে সিরিয়াসলি চিন্তা করেছেন। এই পুলিশ অফিসারের বিরুদ্ধে ক্রিমিন্যাল প্রোসিডিংসগুলি অনেক ভেস্টেড ইন্টারেস্টের সুবিধার জন্য বা বিভিন্ন কনস্পিরেসির জন্য করে যাচ্ছে, এই ব্যাপারে বলছেন ইট ইজ আন্ডার কনসিডারেশন ; আপনি দয়া করে জানাবেন কি আপনার এই কনসিডারেশন কবে নাগাদ কার্যকর হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** তারিখ বলতে পারব না।

### মধ্যমগ্রাম-সোদপুর রাস্তা

***৩৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১০০১।) **শ্রী সরল দেব ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মধ্যমগ্রাম-সোদপুর রাস্তার দুই ধারে জল নিষ্কাশনের জন্য নালা সংস্কারের কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উহার কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নটা খুব দীর্ঘ, লাইব্রেরীর টেবিলে রাখা হবে, দেখে নেবেন।

**রামপুরহাট ও মল্লারপুর কান্দরের উপর সেতু নির্মাণ**

***৩৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৯।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বীরভূম জেলার রামপুরহাট মহকুমায় রাজ্য সড়কে রামপুরহাট ও মল্লারপুরের মধ্যে চারটি কান্দরের উপরস্থ কাঠের ব্রিজগুলি যানবাহন চলাচলের পক্ষে বিপজ্জনক হইয়া উঠিয়াছে এবং কয়েকটি দুর্ঘটনার কারণ হইয়াছে ; এবং

(খ) অবগত থাকিলে, ঐ সেতুগুলি পাকা করার জন্য সরকার কি চিন্তা করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ, ব্রিজগুলি পুরাতন ভারবহনের ক্ষমতা ও গতির জন্য নির্মিত হইয়াছিল। বর্তমানে গাড়িগুলির ওজন ও গতির বৃদ্ধি পাইয়াছে যার জন্য দুর্ঘটনা হইতেছে।

(খ) পাকা করার মতো অর্থের সংস্থানের চেষ্টা করা হচ্ছে। অর্থের ব্যবস্থা হইলে পাকা করার কাজ একটির পর একটি হাতে নেওয়া হইবে।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** এই সেতুগুলির কত দিনের মধ্যে আরও হবে এই রকম কোনও ইঙ্গিত কি মাননীয় মন্ত্রী মহাশয় দিতে পারেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আশা করছি এই বছরেব শেষের দিকে খুব সম্ভবত একটা নিতে পারব।

**নারায়ণপুরের স্লুইস গেটে ফাটল**

***৩৪১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৪।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতিঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মেচেদা হইতে হলদিয়া যাওয়ার পথে অবস্থিত নারায়ণপুরের পাকা স্লুইসটিতে ফাটল রহিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, উক্ত স্লুইসটির সংস্কারের জন্য কি ব্যবস্থা করা হইয়াছে?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) এবং (খ) মেচেদা হলদিয়া রাস্তায় নারায়ণপুর প্রতাপখালি খালের উপর যে স্লুইসটি ক্ষতিগ্রস্ত হইয়াছে এবং সেচ ও জলপথ বিভাগের এক্তিয়ার ভুক্ত। ঐ বিভাগ প্রয়োজনী ব্যবস্থা গ্রহণ করিতেছে।

### West Bengal State Electricity Board

***342.** (Admitted question No. *379.) **Shri Rajani Kanta Doloi** and **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether the Government has received any report of any irregularity in awarding of contracts by the West Bengal State Electricity Board to Messrs Electrical Manufacturers Company Ltd. and/or some of its allied concerns ; and

(b) if so—

(i) what irregularities have been brought to the notice of the Government, and

(ii) what action has been taken by Government in the matter?

**Shri Jyoti Basu :**

(a) Some allegations were received by the Government in connection with award of contracts by the West Bengal State Electricity Board to M/s. EMC Ltd. and its subsidary M/s. EMC Steelal Ltd.

(b) (i) & (ii) Government set up in April, 1977 a Commission of Inquiry to examine the contracts awarded by the WBSEB to M/s EMC Ltd. and its subsidary M/s. EMC Steelal Ltd. during the period from 1972 to 1976. The hearing of the Commission is still going on.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে কমিশন অব এনকোয়ারি চলা সত্ত্বেও এই ই এস সিকে ১কোটি ৫ লক্ষ টাকার কন্ট্রাক্ট দেওয়া হয়েছে ফ্রম স্টেট ইলেকট্রিসিটি বোর্ড?

**শ্রী জ্যোতি বসু :** যখন এনকোয়ারির কথা হয়, তখন এই রকম কোনও কথা ছিল না, এটা খোঁজ নিয়ে দেখতে হবে, আরও কন্ট্রাক্ট তাকে দেওয়া যেতে পারে কি না। তবে

যে কাজের জন্য দেওয়া হয়েছে, সেখানে আর কোনও কন্ট্রাক্টর পাওয়া যাচ্ছে না, সেই জন্য আর একটা কন্ট্রাক্ট তারা পেয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ:** আমি যদি বলি যে এই কন্ট্রাক্ট প্রপারলি পাবলিশ না করে ভেতরে ভেতরে দেওয়া হয়েছে ই এম সিকে এটা কি অস্বীকার করতে পারবেন?

**শ্রী জ্যোতি বসু:** আমাকে এই বিষয়ে খোঁজ নিয়ে দেখতে হবে, এখানে দাঁড়িয়ে কিছু বলতে পারব না।

**শ্রী রজনীকান্ত দোলুই:** আপনি বলেছেন, Some allegations were received by the Court in connection with awards of contracts by the West Bengal State Electricity Board to M/s EMC Ltd. কত টাকার কন্ট্রাক্ট ছিল এবং যার বিরুদ্ধে অ্যালিগেশন ছিল, তাকে কত টাকার কন্ট্রাক্ট দেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি বসু:** ডিটেলস আমার কাছে কিছু নেই, কোয়েশ্চেন করলে বলে দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই:** আপনাদের কি এই রকম আইন আছে, যার বিরুদ্ধে অ্যালিগেশন আছে, যার বিরুদ্ধে কমিশন হয়েছে, তাসত্ত্বেও তাকে ফার্দার কন্ট্রাক্ট দেওয়া যেতে পারে কি?

**শ্রী জ্যোতি বসু:** এই রকম কোনও নিয়ম নেই যে দেওয়া যাবে না। দেওয়া হয়েছে কি হয়নি সেটা বলতে পারব না। তবে যদি অন্যায় ভাবে কিছু হয়ে থাকে সেটা খোঁজ নিতে হবে, এনকোয়ারি করতে হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ:** এই ই এস সির কমলনাথ, কিছুদিন আগে মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন, এই কথা কি সত্য?

**শ্রী জ্যোতি বসু:** চার পাঁচ দিন আগে আমার সঙ্গে দেখা করেছিল এবং তার অফিসাররা আমার সঙ্গে দেখা করতে আসবেন, এই কথা বলে গেছেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র:** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি একটা কথা জিজ্ঞাসা করছি, ওয়েস্ট বেঙ্গল ফাইন্যান্সিয়াল রুলস অনুযায়ী যেখানে এই রকম ধরনের টাকার পরিমাণের কন্ট্রাক্ট দেওয়া হবে, তখন টেন্ডার ইনভাইট করার বিধান আছে। সেটা যদি সত্য হয়, তাহলে এই ক্ষেত্রে এমন কি অবস্থা হল যে টেন্ডার নেওয়া হল না?

**শ্রী জ্যোতি বসু:** আমি বলতে পারব না টেন্ডার নেওয়া হয়েছে কি হয়নি, ইরেগুলারিটিজ হয়েছে কিনা, আমি এখানে বলেছি যে আমি বর্তমানে ডিনাই করতে পারি না, এই বিষয়ে আমাকে ডিটেলসে খোঁজ নিতে হবে। আমি জানি এই কন্ট্রাক্ট তারা পেয়েছে।

**শ্রী কাশীকান্ত মৈত্র:** কোয়েশ্চেনটা যখন ছিল, তখন নিশ্চয়ই এর উপর বিভিন্ন সাপ্লিমেন্টারি হবে। সুতরাং অনারেবল চিফ মিনিস্টার should have had some anticipation about the probable qustions which might be put to him as supplementary ones. সুতরাং এখানে সাপ্লিমেন্টারি হবে এটা স্বাভাবিক। যেখানে এক কোটি

টাকার উপর কন্ট্রাক্ট দেওয়া হয়েছে, একটা কনসাস যার বিরুদ্ধে এনকোয়ারি পেন্ডিং আছে তাকে যদি কন্ট্রাক্ট দেওয়া হয়, সেখানে ফাইন্যান্সিয়াল রুলসে বাইন্ডিং আছে, স্ট্যাটুটারি রুলস অনুযায়ী টেন্ডার ইনভাইট না করলে সেই কন্ট্রাক্ট ইনভ্যালিড হয়ে যায়।

**শ্রী জ্যোতি বসু ঃ** সাপ্লিমেন্টারি সমস্ত কিছু মনে করে নিয়ে উত্তর দেওয়া যায় না, যেখানে ডিটেলের প্রশ্ন আছে—একজন বলছেন যে টেন্ডার নেওয়া হয়নি ঠিকমতো—আমি ধরে নিচ্ছি ঠিকমতো হয়েছে, আমার ধারণা ঠিক মতো হয়েছে, তবুও সেটা খোঁজ করে দেখতে হবে যখন একজন মাননীয় সদস্য ইঙ্গিত করেছেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আমার সাপ্লিমেন্টারি হচ্ছে, এই রকম ধরনের কন্ট্রাক্টের ক্ষেত্রে ফাইন্যান্সিয়াল রুল অনুযায়ী টেন্ডার অনিবার্য কি না বিনা টেন্ডারে এই রকম কন্ট্রাক্ট দেওয়া যায় কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** একজন বলছেন টেন্ডার নেওয়া হয়নি, এটা আমার কাছে নতুন খবর, আমি দেখব, কাল পরশুর মধ্যে খবর পেয়ে যাব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** উনি বলেছেন, In April, 1977 Commission of Inquiry to examine the Contract awarded by the WBSEB was set আমার প্রশ্ন, এই কমিশন অব এনকোয়ারিতে কারা কারা সদস্য আছেন?

**Shri Jyoti Basu :** Ex-Judge of the Calcutta High Court, Justice Shri Dutta.

### মোহনপুর-সোনাকানিয়া রাস্তায় কালভার্ট নির্মাণ

*৩৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৫।) **শ্রী প্রদ্যোৎকুমার মহান্তি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার মোহনপুর-সোনাকানিয়া রাস্তায় সোনাকানিয়ার নিকট রেললাইনের উপর কালভার্ট নির্মাণের কাজ কতদূর অগ্রসর হইয়াছে ; এবং

(খ) বর্তমান আর্থিক বৎসরে উক্ত খাতে কত অর্থ বরাদ্দ করা হইয়াছে?

[1-40 — 1-50 P.M.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) এবং (খ) কালভার্টের জন্য দক্ষিণ পূর্ব রেলওয়েকে বিস্তারিত প্রাক্কলন (Detailed estimate) তৈয়ারি করতে বলা হইয়াছে। প্রাক্কলন রাজ্য সরকার কর্তৃক গ্রহণযোগ্য বিবেচিত হওয়ার পর কালভার্ট নির্মাণের জন্য অর্থ বরাদ্দ করা হইবে।

### ধানকাটা লইয়া সংঘর্ষ

*৩৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৮।) **শ্রী অনিল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই বৎসরে এবং গত বৎসরে ধানকাটাকে কেন্দ্র করিয়া পশ্চিমবঙ্গের কোন জেলায় কতগুলি সংঘর্ষ ঘটিয়াছে ; এবং

(খ) উক্ত সংঘর্ষে কতজনের প্রাণহানি ঘটিয়াছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং আমি খবরও পাঠিয়েছিলাম আপনার অফিসে। অন্তত আগের দিনে আমরা দেখেছি এই রকম প্রশ্ন আনস্টার্ড বলে গৃহীত হত, অবশ্য কিছু কিছু এই রকম হত সেগুলি ঐ টেবিলে রাখা হত। আপনি এটা একটু দেখবেন। আমি শুধু এই প্রশ্নটা সম্বন্ধে বলছি না এই রকম আরও কয়েকটি আছে, আপনি যদি এটা বিবেচনা করেন তাহলে ভাল হয়। আমি প্রশ্নটা এখন এখানে উত্তর দিয়ে দিচ্ছি।

(ক) জেলাওয়ারি সংখ্যা এইরূপ ঃ—

| | ১৯৭৭ | ১৯৭৮ (১-১-৭৮ হইতে ২৮-২-৭৮) |
|---|---|---|
| বীরভূম | ১১ | — |
| বর্ধমান | ৩ | — |
| কুচবিহার | ২ | — |
| দার্জিলিং | ১ | — |
| হুগলি | ২ | — |
| হাওড়া | ১ | — |
| জলপাইগুড়ি | ১ | — |
| মেদিনীপুর | ৯ | — |
| মালদহ | ২ | — |
| মুর্শিদাবাদ | ১ | — |
| নদীয়া | ২ | — |
| পুরলিয়া | ২ | — |
| ২৪-পরগনা | ১১ | — |
| পশ্চিমদিনাজপুর | ২ | — |

(খ) উপরোক্ত সংঘর্ষে গত বৎসরে মোট ১৪ জনের প্রাণহানি ঘটিয়েছে। এই বৎসরে কোনও প্রাণহানি ঘটে নাই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যতগুলি প্রাণহানি ঘটেছে, অর্ডিনারি মার্ডার হয়েছে, এর প্রত্যেকটি ৩০২ ধারা অনুসারে কেস হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রত্যেকটি হয়েছে বলে জানি না, নোটিশ দিলে বলতে পারি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** সমস্ত মার্ডারগুলোরই রেকর্ডেড হয়েছে কিনা মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী

বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আবারও বলছি যে এই সবগুলিই পুলিশে রেকর্ডেড হয়েছে কিন্তু মামলার কি অবস্থা তা আমি এখন বলতে পারি না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেস রেকর্ডেড হয়নি এই রকম কতগুলি ঘটনা পশ্চিমবাংলায় ঘটেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি নোটিশ দেবেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন যে এই সব জেলায় ৭৭ সালে ধান কাটা নিয়ে ১৪ জন মারা গিয়েছিল, এই যে সংঘর্ষ ঘটেছিল তা কাদের মধ্যে ঘটেছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** কাদের মধ্যে মানে?

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মানে সি পি এম-এর সঙ্গে ফরওয়ার্ড ব্লকের?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কোনও রেকর্ড আমার কাছে নেই।

### ইসলামপুর বাজারের পাকা রাস্তা

*৩৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৪।) **শ্রীমতী ছায়া ঘোষ ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার রানিনগর ১নং ব্লকের অন্তর্গত ইসলামপুর বাজারে মাত্র এক মাইল রাস্তা পাকা করার অনুমোদন দেওয়া হইয়াছিল, কিন্তু সামান্য কিছু অংশে পিচ দিয়া বাকি অংশ পূর্বের মতো ফেলিয়া রাখা হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে—

(১) ইহার কারণ কি, এবং

(২) উক্ত অবশিষ্ট অংশটুকু পাকা করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ, আপাতত উক্ত রাস্তার নির্মাণ কার্য স্থগিত আছে।

(খ) (১) অবশিষ্ট অংশে প্রয়োজনীয় জমির অধিগ্রহণ সম্ভবপর হয়নি।

(২) জমি অধিগ্রহণ বাদে রাস্তা করা সম্ভব কিনা বিচার বিবেচনা করা হচ্ছে।

## খরি নদীর উপর সেতু নির্মাণ

*৩৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮৫।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ও শ্রী আতাহার রহমান ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার নাদনঘাটের খরি নদীর উপর সেতু গঠনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্য আরম্ভ হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ, আছে ;

(খ) প্রাথমিক কাজ চলছে, তা সম্পন্ন হবার পর সেতুর নির্মাণ কাজ শুরু করা হবে।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** প্রাথমিক কাজ কবে থেকে কদিন আগে থেকে শুরু হয়েছে এবং আসল সেতুর কাজ কবে থেকে শুরু হবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ওখানে বর্তমানে যিনি বিধানসভার সদস্য তিনি হচ্ছেন স্পিকার, তিনি কিছুদিন আগে আমাকে এই সম্পর্কে লিখেছিলেন, আমি নিজে গিয়ে সেখানে দেখে এসেছি, দেখে এসে সঙ্গে সঙ্গে প্রাথমিক কাজ শুরু করার জন্য নির্দেশ দিয়েছি, এই নির্দেশ দেওয়া হয়েছে মাস তিনেক হল।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** আসল সেতুর কাজ কবে থেকে শুরু হবে বলে আশা করেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ফিজিবিলিটি রিপোর্ট, টোটাল এস্টিমেট, প্ল্যান ড্রয়িং ইত্যাদি করতে আরও তিন চার মাস যাবে, তারপর টাকা বরাদ্দ করা হবে, কয়টি ফেজে করব সে সম্পর্কে বিবেচনা করে কাজে হাত দেব।

## স্টেডিয়াম

*৩৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯১।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলকাতায় পূর্ণাঙ্গ স্টেডিয়াম নির্মাণে প্রশ্নটি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

**সরকার কলকাতায় বিধাননগরীতে একটি পূর্ণাঙ্গ স্টেডিয়াম নির্মাণের পরিকল্পনা নিয়েছিলেন এবং তার কাজ কিছু দূর এগিয়েছে। এখনও পর্যন্ত এই প্রকল্পে এক কোটির মতো টাকা বিনিয়োগ করা হয়েছে।**

**এই প্রকল্প সম্পূর্ণ করতে আরও যে পরিমাণ টাকা বিনিয়োগ প্রয়োজন, তা রাজ্য**

সরকারের তহবিল থেকে পাওয়া সহজ সাধ্য নয়। পশ্চিমবঙ্গের অর্থনৈতিক প্রয়োজনের সামগ্রিক পটভূমিকায় এই পরিমাণ অর্থ কতখানি এবং কত সময়ে বরাদ্দ করা যায়, সে ব্যাপারে সরকারের বিবেচনাধীন আছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এইজন্য সহায়তা পাওয়ার প্রচেষ্টাও করা হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বলেছেন এক কোটি টাকার মতো বিনিয়োগ করা হয়েছে, আরও যেটাকা লাগবে সেটা দেওয়া সম্ভব নয়, আর কত টাকা লাগবে প্ল্যান অনুযায়ী?

**শ্রী যতীন চক্রবর্তী :** এটার জবাব আমি দিয়ে দিচ্ছি, এটা তৈরি করার ভার পূর্ত বিভাগের উপর আর টাকা দেবার ভার মুখ্যমন্ত্রীর, এর আগে যে সরকার ছিলেন, তারা এক কোটি টাকা খরচ করেছেন, আমরা আস্তে আস্তে কাজ করছি সাস্পেন্স অ্যাকাউন্ট থেকে, যেকথা মুখ্যমন্ত্রী বলেছেন, এটা শেষ করতে আমাদের প্রায় ৩০ কোটি টাকার বেশি লাগবে, এত টাকা আমাদের পক্ষে এক্ষুণি দেওয়া সম্ভব নয়, যে ব্যাপক পরিকল্পনা করছি, সেজন্য কেন্দ্রীয় সরকারের স্পোর্টস কাউন্সিল অল ইন্ডিয়ার সঙ্গে যোগাযোগ করছি, আমাদের যারা পশ্চিমবাংলার প্রতিনিধি আছে, তাদের মাধ্যমে চেষ্টা করছি, যদি আমাদের এখানে পাতিয়ালা কোচিং সেন্টারের মতো কোচিং সেন্টার করতে দেন এবং বেশ কিছু টাকা দেন, তাহলে এই কাজটা সম্পূর্ণ করতে পারব।

[1-50 — 2-00 P.M.]

## পূর্ত বিভাগে প্লাম্বিং মিস্ত্রির বেতন হার

*৩৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০১৬।) **শ্রী বিমলকান্তি বসু :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের পূর্ত বিভাগের অধীনে প্লাম্বিং মিস্ত্রির বর্তমান বেতন হার কত ;

(খ) ইহা কি সত্য যে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট এবং পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্ট-এর প্লাম্বিং মিস্ত্রিদের বেতন কাঠামো এক প্রকার নহে ; এবং

(গ) সত্য হইলে—

(১) ইহার কারণ কি, ও

(২) এই বৈষম্য দূর করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) বর্তমান বেতন হার—টা। ১৬০-৩—২০৫-৫-২৫০

(খ) ও (গ) বর্তমানে পি এইচ ইঞ্জিনিয়ারিং অধিকারে প্লাম্বিং মিস্ত্রি এই নামে কোনও পদ নাই। ১৯৭১ সালে ঐ অধিকারের অধীনস্থ প্লাম্বিং মিস্ত্রি সহ অন্যান্য

কয়েকপ্রকার পদ একত্রিত করিয়া মেক্যানিক ক্যাডারের সৃষ্টি করা হয়। ঐ পদের বেতনক্রম নিম্নরূপ ঃ—

(১) ১৮০-৫-২৫০-৭-৩৫০ বেসিক গ্রেড

(২) ২৩০-৫-২৭৫—৭½—৩৬৫-১০-৪২৫ সিলেকশন গ্রেড

সরকারি কর্মচারিদের বেতন কাঠামোর পুনর্নির্ধারণ ও সংশ্লিষ্ট বিষয় সমূহ বিবেচনা করার জন্য একটি বেতন কমিশন গঠিত হইয়াছে।

### ফরাক্কা তাপবিদ্যুৎ কেন্দ্র

*৩৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৪।) **শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ফরাক্কায় তাপবিদ্যুৎ কেন্দ্রে কতজন দক্ষ ও কতজন অদক্ষ লোকের কর্মসংস্থান হইতে পারে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

এ সম্পর্কে এখনও পর্যন্ত কিছু বলা সম্ভব নয়। কারণ প্রথমত প্রাথমিক কাজ সবে সেখানে শুরু হয়েছে এবং কেন্দ্রীয় সরকার সে কাজ শুরু করেছেন। সেটা খানিকটা অগ্রসর হলে যখন অনুমোদিত হবে তখন এই সম্পর্কে দেখা যেতে পারে।

### Enhancement of electricity charges

***351.** (Admitted question No. *1532.) **Shri Md. Sohrab** and **Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) if it is a fact that the West Bengal Electricity Board has decided to enhance the electricity charges and their tariff ; and

(b) if so—

(i) whether the State Government has approved the decision,

(ii) what are the reason,

(iii) what is the percentage of increase in the electricity charges as apporved by the Government, and

(iv) the total number of consumers likely to be affected by this revision of tariff ?

**Shri Jyoti Basu :**

(a) Yes, in respect of consumption for heating, small power, pumps

etc. and in respect of monthly meter rent for bulk supply with effect from the 24th March, 1978.

(b) (i) As per provisions of section 59 of the Electricity (Supply) Act. 1948, the Board is required to adjust its charges from time to time so as to enable it to carry on its operation without loss. For this purposes the approval of the State Government is not required.

(ii) To rationalise the tariff and to deter unscrupulous use of energy at lower rate.

(iii) Percentage increase in rates for Heart and Small Power will be 41.6% and 37.5% for Domestic and Commercial consumers respectively.

(iv) Number of consumers involved would be as follows :-

(a) Domestic consumers : only 26,000 out of the total 2,60,000 no. of consumers

(b) Commerical Consumers : only 11,000 of the total 1,13,000 no. of consumers.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন ওই যে ২৬ হাজার কনজিউমার অ্যাফেকটেড হচ্ছেন তাদের কেস তিনি কনসিডার করবার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু :** না, এই রকম তো কোনও কেস নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আপনি তো অ্যানসারে বললেন ২৬ হাজার কনজিউমার অ্যাফেকটেড হচ্ছেন। তাদের কেসের সলিউশন করবার কথা চিন্তা করছেন কি?

**শ্রী জ্যোতি বসু :** সেটা আমরা চিন্তা করছি না।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** এদের যে রেট বাড়ছে ডোমেসটিক কনজিউমারদের পার্টিকুলারলি দার্জিলিং হিল এরিয়াতে, আমি যতদূর জানি more than 100 percent increase in heating service ক্ষেত্রে। সত্যিকার এই রকম আন্ডারডেভেলপ এরিয়া লাইক দার্জিলিং সেখানে more than 100 percent increase হয়েছে। এইগুলো ন্যাশনালাইজ করার কথা চিন্তা করছেন কি?

**শ্রী জ্যোতি বসু :** এই প্রশ্ন উঠছে না। তবে দার্জিলিংয়ের ব্যাপারটা আমাদের কাছে আছে। কারণ এইটা অধিগ্রহণ করার পর এই রকম হয়েছে। সেইজন্য দার্জিলিং থেকেও অনুরোধ এসেছে এইটা দেখতে কি করা যায়। আমি দেখছি এইটা স্বাভাবিক যে এই রকম প্রাইভেট বা মিউনিসিপ্যালিটি থেকে নিলে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড বেড়ে যায়। তবে আমরা

এটা বিবেচনা করব বলে ঠিক করেছি। দার্জিলিং থেকে এসেছে, আরও কিছু জায়গা থেকে এসেছে কিছু কনসেশন দেওয়া যায় কিনা চিন্তা করে দেখা হচ্ছে।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি ধন্যবাদ জানাচ্ছি কারণ তাকে ধন্যবাদ দেওয়ার প্রয়োজন মনে করি এই জন্য যে তিনি বিবেচনা করবেন বলে আশ্বাস দিয়েছেন। কিন্তু এই সঙ্গে আমি তাকে স্মরণ করিয়ে দিচ্ছি যে ইলেকট্রিসিটি অ্যাক্টের ৪৯ এবং ৫৯ ধারাটা যদি তিনি লক্ষ্য করেন তাহলে তিনি দেখবেন যে ইউনিল্যাটারেলি স্টেট ইলেকট্রিসিটি বোর্ড এই রকমভাবে বাড়াতে পারে না। এবং সুপ্রীম কোর্টের এই রকম ডিসিশন হয়েছে যে ইউনিল্যাটারেলি এই রকম ধরনের আপওয়ার্ড রিভিশন অব রেটস হতে পারে না। যা হোক তিনি আশ্বাস দিয়েছেন। কিন্তু আমি অনুরোধ করব শুধু দার্জিলিং না করে সমস্ত পশ্চিমবাংলা সম্বন্ধে সামগ্রিকভাবে এটা যদি বিবেচনা করেন তাহলে পিপল ওয়েলকাম পাবেন। এই সম্বন্ধে আমি একটু আশ্বাস পেতে চাই।

**শ্রী জ্যোতি বসু :** প্রশ্নোত্তরে এই রকম আশ্বাসের কথা আমি বলতে পারি না। দার্জিলিংয়ের একটি বিশেষ অবস্থা সৃষ্টি হয়েছে। সেখানে সরকার অধিগ্রহণ করার পর এই রকম ঘটনা ঘটেছে ন্যাশনালাইজের অব ইলেকট্রিসিটি চার্জেস সে সম্বন্ধে একটা বিচার বিবেচনার প্রয়োজন। এবং এই রকম ভাবে সমগ্র পশ্চিমবাংলা সম্বন্ধে পুনর্বিবেচনার কোনও কথা বর্তমানে নাই।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি আর একটি প্রশ্ন জিজ্ঞাসা করি—লোডশেডিং যে কারণে হচ্ছে আমি এখন সেদিকে যেতে চাইছি না—কিন্তু দেখা যাচ্ছে বিদ্যুৎ ছাঁটাই হচ্ছে লোডশেডিং হচ্ছে অথচ বিল চার্জেস বেড়ে যাচ্ছে। এই ব্যাপারে রেশনালাইজেশন ছাড়া ব্রড পারস্পেকটিভে বিচার করে দেখবেন কিনা এবং স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে খবর নেবেন কিনা কেন এই রকম হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু :** ক্যালকাটা ইলেকট্রিসিটি বোর্ড, স্টেট ইলেকট্রিসিটি বোর্ড সম্বন্ধে এই রকম মাঝে মাঝে অভিযোগ আমার কাছে আসে। কিন্তু সেগুলি এমনভাবে আসে যা দিয়ে বিচার করে দেখা যায় না যে সঠিকভাবে তা হচ্ছে কিনা। হয়তো সত্য হতে পারে আবার নাও হতে পারে। বেশিরভাগ ক্ষেত্রে এটা শুনি যে বিদ্যুৎ পাচ্ছে না অথচ বিল বেড়ে যাচ্ছে। কিন্তু আমি এই রকম এমন কোনও কিছু পাই নি যা দিয়ে বিচার করা যায় একটা সিদ্ধান্তে আসা যায়। সামান্য কিছু কিছু ঘটনা এসেছে যেগুলি আমি পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করে দেখব।

### Different Loans and Grants to CMDA

***353.** (Admitted question No. *829.) **Shri Atish Chandra Sinha :** Will the Minister-in-charge of the Public Works (Metropolitan Development) Department be pleased to state—

(a) the total sum received by the CMDA during the past six years and what percentage of this sum was received from

the—

(i) loans and grants from State Government,

(ii) market borrowings,

(iii) loans from other financial institution,

(iv) loans and grants from World Bank,

(v) loans and grants from I.D.A

(vi) other sources not covered under the foregoing heads;

(b) what is the position for current year; and

(c) what is the break up of the estimated total receipt of CMDA during the coming five years under the aforesaid heads?

**Shri Jyoti Basu:**

(a) Rs. 221.18 crores

(i) Rs.48.89 " 22.18%
(ii) Rs.80.85 " 36.55%
(iii) Nil
(iv) Nil
(v) Nil
(vi) Rs.91.44 " 41.27%
(vii) Rs.221.18 100%

(b)

| | | |
|---|---|---|
| : State plan | : Rs. 13.20 | crores |
| : Central Plan | : Rs. 10.50 | " |
| : Minimum need | : Rs. 1.70 | " |
| : Market Borrowing | : Rs. 11.00 | " |
| Octroi (meant for servicing CMDA's Market borrowing) | : Rs. 8.50 | " |
| | **Rs. 44.90** | " |

(c)

| | 1977-78 | 1978-79 | 1979-80 | 1980-81 | 1981-82 | Total |
|---|---|---|---|---|---|---|
| State Plan- | 13.20 | 13.20 | 12.90 | 14.65 | 14.40 | 69.35 |
| Central loans | 10.50 | 10.50 | 10.50 | 12.50 | 12.50 | 56.50 |

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| Minimum need Programme | 1.70 | 1.70 | 2.00 | 2.25 | 2.50 | 10.15 |
| Market Borrow-ing | 11.00 | 11.00 | 11.00 | 11.00 | 11.00 | 55.00 |
| Octroi (Ment for servi-cing CMDAs Market borrow-ings) | 8.50 | 9.00 | 9.45 | 10.00 | 10.50 | 47.50 |

**Grant Total : 237.45**

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কোয়েশ্চেনগুলি যাতে লাইব্রেরি টেবিলে আধঘণ্টা আগে পাওয়া যায় দেখবেন তাহলে আমাদের পক্ষে সুবিধা হয়।

**শ্রী জ্যোতি বসু :** এ আর বলার কি আছে এ তো আধ ঘণ্টা আগে দেওয়া হয়ই।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, আমরা অন্য কোয়েশ্চেনগুলি পেয়েছি কিন্তু এটা আমরা পাই নি। তার জন্যই বলছি বলতে আধ ঘণ্টা আগে লাইব্রেরিতে প্লেস করা হয় তার জন্য আপনি ব্যবস্থা নিন।

**মিঃ স্পিকার :** কিন্তু অফিস বলছে ঠিক সময়েই লাইব্রেরিতে রাখা হয়েছে আমি তাহলে কি বলব যা হোক আমি দেখছি।

## Starred Questions

(to which written answers were laid on the Table)

### খরবা ও হরিশচন্দ্রপুর ব্লক কমিটি

*৩৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২০।) **ডাঃ গোলাম ইয়াজদানী :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলার খরবা ও হরিশচন্দ্রপুর ব্লক কমিটিগুলির সদস্যদের নাম কি ; এবং

(খ) উক্ত ব্লকগুলিতে সরকারি কর্মচারী ছাড়া অন্যান্য সদস্যদের রাজনৈতিক দলভুক্তি কিরূপ?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) খরবা ১নং ব্লক কমিটি—

মহঃ নাজমুল হক, মহঃ আহাসান আলি, আব্দুল সামাদ, নিত্যরঞ্জন দাস, বাবলু, স্বপন রায় এবং হাফিজদ্দিন আহমদ (এম এল এ প্রতিনিধি)

খরবা ২নং ব্লক কমিটি—

মনজুর রহমান, আবু হোসেন, ইয়াজুন আলি, আরসান আলি, মুবাদ আলি, মমতাজ হোসেন, নিজামউদ্দিন আহমেদ, নিশিকান্ত ঘোষ (এম এল এ প্রতিনিধি) এবং গোলাম ইয়াসনি এম এল এ।

হরিশচন্দ্রপুর ১নং ব্লক কমিটি—

মৃনালকান্তি চক্রবর্তী, অর্ধেন্দু চক্রবর্তী, মলয় সেনগুপ্ত, মকবুল হোসেন, সিদ্ধেশর ভট্টাচার্য শ্যামাপদ সাহা রায়, দেবেন দাস, রাজেন্দ্রকুমার মৈত্র এম এল এ।

হরিশচন্দ্রপুর ২নং ব্লক কমিটি—

মনসুর রহমান, আব্দুল সালাম, সামসুল হক, শ্রীমতী ছায়া ব্যানার্জি, মহঃ ইয়াসিন, মহঃ ইসরাইল, আব্দুল ওয়ায়েদ, বাসেন আলি (এম এল এ প্রতিনিধি), আসানুতুল্লা চৌধুরি (এম এল এ প্রতিনিধি) এবং দোথান মুর্মু।

উল্লিখিত নামগুলি বেসরকারি সদস্যগণের।

(খ) খরবা ১নং ব্লক কমিটি—

বামফ্রন্ট ৫জন (মহঃ নাজমুল হক, মহঃ আহাসান আলি, আব্দুল সামাদ, নিত্যরঞ্জন দাস, বাবন সিং)

কংগ্রেস (আই) ১ জন (স্বপন রায়)

খরবা ২নং ব্লক কমিটি—

বামফ্রন্ট ৫ জন (মনজুর রহমান, রাঘু হোসেন, ইয়াকুব আলি, আরসাদ আলি ও বুবাদ আলি)

ভারতীয় কমিউনিস্ট পার্টি ১ জন ( মমতাজ হোসেন)

কংগ্রেস (আই) ১ জন (সিরাজউদ্দিন আহমেদ)

হরিশচন্দ্রপুর ১নং ব্লক কমিটি—

বামফ্রন্ট ৫ জন (মৃনালকান্তি চক্রবর্তী, অর্ধেন্দু চক্রবর্তী, মলয় সেনগুপ্ত, মতবুল হোসেন ও সিদ্ধেশ্বর ভট্টাচার্য)

কংগ্রেস (আই) ১ জন (শ্যামাপদ সাহা রায়)

হরিশচন্দ্রপুর ২নং ব্লক কমিটি—

বামফ্রন্ট ৫ জন (মনসুর রহমান, আব্দুল সালাম, সামসুদ হক, শ্রীমতী ছায়া ব্যানার্জি ও মহঃ ইয়াসিন)

ভারতীয় কমিউনিস্ট পার্টি ১ জন (মহঃ ইসরাইল)

কংগ্রেস (আই) ১ জন (আব্দুল ওয়ায়েদ)

সরকারি মনোনীত সদস্য এবং বিধানসভার সভ্য ও তাহাদের প্রতিনিধিদের রাজনৈতিক দলভুক্তির উল্লেখ এখানে নেই।

**সরিষার তেলে ভেজাল দেওয়ার দায়ে গ্রেপ্তার**

*৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৯০।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) (১) ১৯৭৬ ও (২) ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে কতজন ব্যক্তিকে সরিষার তৈলে ভেজাল দিবার দায়ে গ্রেপ্তার করা হইয়াছে ;

(খ) ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত তন্মধ্যে কতজনের বিরুদ্ধে ফৌজদারি কার্যবিধির ১৭৩ ধারা অনুযায়ী চালান দাখিল করা হইয়াছে ; এবং

(গ) উপরোক্ত ব্যক্তিদের মধ্যে—

(১) কতজনকে প্রমাণাভাবে ছাড়িয়া দেওয়া হইয়াছে ; এবং

(২) কতজনকে কারাদণ্ডে বা অন্য কোনও দণ্ডে দণ্ডিত করা হইয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ১৯৭৬—১৫ জন।

(২) ১৯৭৭—২৬ জন।

(ক) ১৯৭৬—১৩টি কেসে ১৩ জন

১৯৭৭—২৪টি কেসে ২৪ জন

(গ) (১) এ পর্যন্ত একজনকেও ছাড়া হয় নাই।

(২) একজনকেও কোনওরূপ শাস্তি দেওয়া হয় নাই। ৩৩টি মামলা বিচারাধীন ও ৪টি মামলার তদন্ত চলিতেছে।

**Autonomous Council for Darjeeling**

***346.** (Admitted question No. *995.) **Shri Deo Prakash Rai :**

Will the Minister-in-charge of the Home (Political) Department be pleased to refer to—

(a) the reply to unstarred question No. 446 (Admitted question No. 1439), dated the 5th October, 1977 and state if the constitution of Autonomous Council for the hill areas of Darjeeling has since been finalised ; and

(b) if so, the details thereof?

**Minister-in-charge of the Home (Political) Department:**

(a) No.

(b) Does not arise.

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table )

### Development of ancillary industies

**151.** (Admitted question No.146.) **Shri Atish Chandra Sinha** and **Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industires Department be pleased to state—

(a) what is the present position of—

(i) the proposal for establishment of sub-contracting exchanges within Small Industries Service Institutes to promote the development of ancillary industries and to assist them in establishing contracts with large scale units,

(ii) the proposal for establishment of a clearing house for information on sub-contracting in order to meet the requirement of both large manufacturers looking for sub-contractors and of small units desirous of securing orders from large industries ; and

(b) what action has been taken by the present Government in the matter?

**Minister-in-charge of Cottage and Small Scale Industries Department :**

(a) (i) The Small Industries Service Institute is a Central Government Organisation under the Ministry of Inudustry. According to information obtained from the Director of the

Institute, a Sub-Contract Exchange was inaugurated at the Institute in November, 1972 and has been working since then.

(ii) The Sub-Contract Exchange has been working in close co-operation with the Directorate of Cottage and Small Scale Industries, West Bengal, in preparing capability profile of registered small scale units and the Demand Profiles of the large scale units both in the public and private sectors. The Exchange has been maintaining regular contact with large scale units both in the public and private sectors. The Exchange has been maintaining regular contract with large scale units and small scale units in obtaining parts, components etc., required by them and the small scale sector in getting a market.

(b) A Sub-Contract Exchange under the Department of Cottage and Small Scale Industries has been set up at Durgapur along with a Permanent Exhibition Centre for display of products of small units and requirements of the large scale units. The State Government is considering reorganisation of the Central Engineering Organisation, Howrah, so as to develop it into an agency for promotion of ancillary industries through, inter alia establishment of Sun-Contract Exchange and an Exhibition Centre and also for offering maketing services.

### পুলিশ বিভাগে নিযুক্ত কর্মচারী

১৫২। (অনুমোদিত প্রশ্ন নং ২০৮।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা মার্চ, ১৯৭৮ তারিখে পশ্চিমবঙ্গে পুলিশ বিভাগে সর্বমোট কতজন কর্মী নিযুক্ত রহিয়াছেন ;

(খ) তাহাদের মধ্যে মুসলমানদের সংখ্যা কত ;

(গ) উক্ত বিভাগের মুসলমানদের সংখ্যা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(ঘ) থাকিলে তাহা কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) ৬৬,১০৩ জন।

(খ) ৪,২৩০ জন।

(গ) না।

(ঘ) এ প্রশ্ন ওঠে না।

**পূর্ত বিভাগের জমিতে অবৈধ দোকান**

**১৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং ২২২।) **শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, জরুরি অবস্থা চলাকালে পথিপার্শ্বস্থ বহু দোকান ঘর ভাঙ্গিয়া ফেলা হইয়াছিল ;

(খ) অবগত থাকিলে, (১) ঐ সকল দোকানদারদের মধ্যে কতজনকে এ পর্যন্ত দোকান ঘর নির্মাণের জন্য উপযুক্ত জমি এবং/বা কোনও আর্থিক সাহায্য দেওয়া হইয়াছে ; এবং

(২) অবশিষ্ট ব্যক্তিদের বিশেষ করিয়া যাহারা নিঃস্ব তাহাদের কোনও সাহায্য দিবার পরিকল্পনা সরকারের আছে কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) জরুরি অবস্থার সময়ে পূর্ত বিভাগের জমি হইতে জবরদখলকারীদিগকে উচ্ছেদ করা হইয়াছিল। উহার মধ্যে পথিপার্শ্বস্থ দোকানদারগণও ছিলেন। মূলত ইহারা আইনভঙ্গকারি। কাজেই উহাদিগকে পুনর্বাসন দেওয়ার প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে স্বীকৃত মাদ্রাসার সংখ্যা**

**১৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩৪।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** শিক্ষা (প্রাথমিক মাধ্যমিক এবং গ্রন্থগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কতগুলি স্বীকৃত (১) সিনিয়র মাদ্রাসা, (২) হাই মাদ্রাসা ও (৩) জুনিয়র হাই মাদ্রাসা আছে ;

(খ) ১৯৭৬ ও ১৯৭৭ সালে কতগুলি (১) সিনিয়র মাদ্রাসা, (২) হাই মাদ্রাসা ও (৩) জুনিয়র হাই মাদ্রাসা স্বীকৃতি চাহিয়া আবেদন করিয়াছিল ; এবং

(গ) তাহাদের মধ্যে কতগুলির আবেদন বর্তমানে বিবেচনাধীন রহিয়াছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক এবং গ্রন্থগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ মাদ্রাসা এডুকেশন বোর্ড জানাইয়াছেন যে, বর্তমানে পশ্চিমবঙ্গে স্বীকৃত

মাদ্রাসার সংখ্যা নিম্নরূপ ঃ—

(১) সিনিয়র মাদ্রাসা—৭৫, (২) হাই মাদ্রাসা—৯৪, (৩) জুনিয়র হাই মাদ্রাসা—১৪৭।

(খ) ১৯৭৬ ও ১৯৭৭ সালে স্বীকৃতি চাহিয়া আবেদনকারি মাদ্রাসাগুলির সংখ্যা এইরূপ—

(১) সিনিয়র মাদ্রাসা—৬১, (২) জুনিয়র হাই মাদ্রাসা—১২৯, (৩) হাই মাদ্রাসা—৪৪। মোট ২৩৪।

(গ) সব ক'টি আবেদনপত্রই উপরোক্ত মাদ্রাসা বোর্ডের বিবেচনাধীন রহিয়াছে।

**ফাতেয়া ইয়াজদহম ও জমা দিনকে ছুটির দিন হিসাবে ঘোষণা করার প্রস্তাব**

**১৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৩০০।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি, ফাতেয়া ইয়াজদহম ও জমা এই ধর্মীয় দিন দুইটিকে সরকারি ছুটির দিন বলিয়া ঘোষণা করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নাই।

## Removal of Khatals

**156.** (Admitted question No. 400.) **Shri Suniti Chattaraj** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) the total number of Khatals in the vicinity of Sharif Lane, Alimuddin Street and Baniapukur areas of Calcutta as on 31st January, 1978 ; and

(b) Contemplation of the Government regarding removal of these Khatals ?

**Minister-in-charge Animal Husbandry and Veterinary Services Department :**

(a) About 400.

(b) Removal of Khatals is under contemplation of the Government. There are however some injunction orders by the Hon'ble High Court in some cases.

## বিভিন্ন সেচ প্রকল্পে বৈদ্যুতিকরণ

**157.** (Admitted question No. 432.) **Shri Naba Kumar Roy:** Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) the total number of river lift irrigation units, shallow, tubewells, and deep tubewells electrified during the period between July, 1977 and January, 1978 and during the corresponding months in 1976-77 and 1975-76; and

(b) the total area irrigated under these schemes?

**কৃষি এবং সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) বিভিন্ন প্রকল্পে বৈদ্যুতিকরণের সংখ্যা নিম্নে প্রদত্ত হইল:

| | নদী সেচ প্রকল্প | গভীর নলকূপ | সরকারি অগভীর নলকূপ |
|---|---|---|---|
| জুলাই, ১৯৭৭ হইতে জানুয়ারি, ১৯৭৮ পর্যন্ত সময়ে | — | ২০টি | — |
| ১৯৭৬-৭৭ সালের অনুরূপ সময়ে | ৩৯টি | ৭৫টি | ১১৭টি |
| ১৯৭৫-৭৬ সালের অনুরূপ সময়ে | ১৪৬টি | ৪৩টি | ২৪৭টি |

(খ) উক্ত বিভিন্ন প্রকল্পের আওতায় সেচ প্রাপ্ত মোট জমির পরিমাণ নিম্নে প্রদত্ত হইল:—

(১) নদী সেচ প্রকল্প—২২৩,৫৭৫ একর;

(২) গভীর নলকূপ—২১৫,৩০৬ একর;

(৩) সরকারি অগভীর নলকূপ—২৬,৭৩২ একর।

মোট—৪৬৫,৬১৩ একর।

## Political prisoners

**158.** (Admitted question No. 454.) **Shri Bholanath Sen:** Will the Minister-in-charge of the Home (Jails) Department be pleased to state—

(a) the number of political prisoners in the different Jails of West Bengal as on 31st January, 1978; and

(b) the number of them belonging to (1) C.P.I (M.L), (ii) C.P.I. (M), (iii) Forward Block, (iv) R.S.P, (v) R.C.P.I., (vi) S.U.C., (vii) Congress ; and (viii) other political parties ?

**Minister-in-charge of Home (Jails) Department :**

(a) 220.

(b) (i) 140, (ii) 41, (iii) to (v) Nil, (vi) 11, (vii) 28 ; and (viii); Nil.

### Freedom-Fighters Pension

**159.** (Admitted question No. 527.) **Shri Bholanath Sen** and **Dr. Motahar Hussain :** Will the Minister-in-charge of the Finance department be pleased to state the total number of cases for Freedom-fighters pension (including application from I.N.A. personnel) sanctioned during the period between July, and January, 1978 and during the corresponding periods in 1976-77, 1975-76 and 1974-75 ?

**Minister-in-charge of Finance Department :**

The total number of cases for Freedom-fighters' pension (including application from I.N.A. personnel) sactioned during the period between July 1977 and January, 1978 and during the corresponding periods in 1976-77, 1975-76 and 1974-75 are as follows :

July, 1977 to January, 1978 = 506..
July, 1976 to January, 1977 = 432.
July, 1975 to January, 1976 = 679.
July, 1974 to January, 1975 = 1,091.

### Incentives to Promote Industrial Investments

**160.** (Admitted question No. 565.) **Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the Government of West Bengal has studied the incentives offered by the Governments of Maharashtra, Tamil Nadu, Jammu and Kashmir, Gujarat, Uttar Pradesh, Punjab and Hariyana to promote industrial investments in those States ;

(b) if so—

(i) what are the salient features of the incentives offered by those States.

(ii) what are the incentives being offered by the Government of West Bengal ; and

(iii) whether there is any proposal to offer some more substantial incentives, in line with that of any other State, to promote industrial investment in this State ?

**Minister-in-charge of Commerce and Industries Department :**

(a) Yes.

(b) (i) **Maharashtra :** Power subsidy for 5 years, water royalty exemption for 6 years, long-term interest-free sales tax loan, octroi relief, 75 percent. contribution to feasibility studies.

**Tamil Nadu :** 33.1/3 percent. for first 3 years power subsidy, octroi relief, long term interest-free sales tax loan.

**Jammu and Kashmir :** Exemption of electricity duty for 5 years for self, generated power and interest-free loans for purchase of generators. Exemption of sales tax for 5 years for new industries.

**Gujarat :** Exemption of electricity duty for 5 years, reduction on stamp duty, free-feasibility reports for entrepreneurs.

**Uttar Pradesh :** 15 percent. power subsidy, sales tax exemption for 3 years for new industries, octroi, relief.

**Panjab :** 30 percent. power subsidy, exemption or refund of sales tax, octroi relief, 50 percent. contribution towards feasibilty studies

**Hariyana :** Exemption from electricity duties for 5 years, 5 years' interest-free sales tax loan, octroi, relief, 50 percent. contribution towards feasibility studies.

(ii) 30 percent. power subsidy, 18 years' long-term interest-free sales tax, loan, octroi relief, 75 percent. contribution towards feasibilty studies.

(iii) Yes. The matter is under consideration.

(গ) 'সেন্ট্রাল সেক্টর' ও 'সেন্ট্রালি স্পনসর্ড স্কীম' বাবদ মৎস্য বিভাগের জন্য কেন্দ্র হইতে গত তিন বৎসরে বরাদ্দকৃত অর্থের পরিমাণ নিম্নে দেওয়া হইল ঃ

১৯৭৪-৭৫—১৯.৭৫ লক্ষ টাকা।

১৯৭৫-৭৬—৯.৮৮ লক্ষ টাকা।

১৯৭৬-৭৭—১২.৮৬ লক্ষ টাকা।

মোট—৪২ ৪২.৪৯ লক্ষ টাকা

**গোসাবা হইতে রাজস্ব আদায়**

**১৭১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬৬।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গোসাবা ভূমি সংস্কার মন্ডলের অধীনে ১৯৭৪-৭৫, ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে রাজস্ব আদায়ের পরিমাণ কত ছিল ;

(খ) ঐ রাজস্বের মধ্যে পূর্তকর বাবদ কত টাকা আদায় হইয়াছিল ; এবং

(গ) কমিশন বা অন্যান্য বাবদ কত ব্যয় হইয়াছিল?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গোসাবা ভূমি সংস্কার মন্ডলের অধীনে ১৯৭৪-৭৫, ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে রাজস্ব আদায়ের পরিমাণ ছিল যথাক্রমে ৬,৬৮,৬৬০.৭৫ টাকা, ১০,২২,৬৯৭.৬৯ টাকা এবং ৭,৪৯,৯৩৮.৮৪ টাকা।

(খ) পূর্তকর বাবদ ১৯৭৪-৭৫, ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে যথাক্রমে ৭২,৬৭৫.২২ টাকা, ১,৫৯,২২৩.৬৪ টাকা এবং ১,২৩,৮০৭.২১ টাকা আদায় হইয়াছিল।

(গ) কমিশন বাবদ ওই তিন বৎসরে যথাক্রমে ৫০,৩০৮.১০ টাকা, ৪০,৮০৭.৮৫ টাকা এবং ৫৭,৭৯৬.৩০ টাকা এবং অন্যান্য বাবদ যথাক্রমে ৩৯,২৭১.৯০ টাকা, ৪১,৫৮২.৯০ টাকা এবং ৫০,৬৯০.৯০ টাকা ব্যয় হইয়াছিল।

**কাটাখালি নদীতে সেতু নির্মাণের কাজ**

**১৭২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৩।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হিঙ্গলগঞ্জ থানার কাটাখালি নদীতে সেতু নির্মাণের জন্য ও হিঙ্গলগঞ্জ থেকে হেমনগর পর্যন্ত রাস্তাটির কাজ শেষ করার জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

হিঙ্গলগঞ্জ-হেমনগর রাস্তার পথরেখা সম্পর্কে বিরোধ রাস্তাটি নির্মাণের কাজ বিলম্বিত করেছে। ঐ বিরোধ ফয়সালা হওয়ায় ১৯৭৬-৭৭ সালে রাস্তায় মাটির কাজ শেষ হয়েছে। পরবর্তী পর্যায়ের কাজও হাতে নেওয়া হয়েছে এবং বাজেটের আর্থিক বরাদ্দ অনুযায়ী কাজ চলছে।

কাটাখালি নদীতে সেতু নির্মাণের পরিকল্পনা এখন পর্যন্ত সরকার গ্রহণ করেন নাই।

## Disputs in Bhagwanpur—Block I during harvesting season

**173.** (Admitted question No. 1730.) **Shri Haripada Jana (Bhagwanpur):** Will the Minister-in-charge of the Land Utilisation and Reforms and Land and Land Revenue Department be pleased to state the number of disputes between share-croppers and owners of land occurring in Bhagwanpur Block-I in the district of Midnapore during the last three harvesting years?

**Minister-in-charge of Land Utilisation and Reforms and Land and Land Revenue Department:**

Number of such disputs were 25, 21 and 41 respectively during 1975, 1976 and 1977.

## বসন্তিয়া স্বাস্থ্যকেন্দ্রের গৃহ নির্মাণ

১৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮৪।) **শ্রী সত্যব্রত মাইতি:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলায় বসন্তিয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের গৃহ নির্মাণের জন্য একটি দরপত্র (টেন্ডার) আহবান ও মঞ্জুর করা হইয়াছিল ;

(খ) সত্য হইলে (১) ইহার বিশদ বিবরণ, (২) এ পর্যন্ত এ বাবদ কি কি কার্য করা হইয়াছে এবং কত টাকা ব্যয় করা হইয়াছে, (৩) অবশিষ্ট কার্য সম্পন্ন করিতে কতদিন সময় লাগিবে ও কত পরিমাণ অর্থের প্রয়োজন হইবে ;

(গ) ইহা কি সত্য যে, উক্ত চিকিৎসা কেন্দ্রটি বর্তমানে সরকার বন্ধ করিয়া দেবার সিদ্ধান্ত লইয়াছেন ; এবং

(ঘ) সত্য হইলে, কারণ কি?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) হ্যাঁ।

(খ) (১)-দরপত্রের বিবরণ স্বাস্থ্য দপ্তরে থাকে না।

(২) কর্মচারিগণের আটটি বাসগৃহ ২,০৩,৭১৮ টাকা ব্যয়ে সম্পন্ন করা হয়েছে।

(৩) সঠিক বলা সম্ভব নয়।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণ ও উহার সংস্কারের জন্য অর্থ বরাদ্দ**

**১৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮১৫।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাইমারি, মাধ্যমিক ও লাইব্রেরি) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭-৭৮ আর্থিক বৎসরে প্রাথমিক বিদ্যালয়ের গৃহনির্মাণ ও সংস্কারের জন্য সরকার কত টাকা বরাদ্দ করিয়াছিলেন ;

(খ) উক্ত ব্যয়ে কতগুলি প্রাথমিক বিদ্যালয়ের গৃহনির্মাণ বা সংস্কারের কাজ করা হইবে ; এবং

(গ) তন্মধ্যে ৩১-এ জানুয়ারি, ১৯৭৮ পর্যন্ত কত টাকা ব্যয়ে কি কি কার্য করা সম্ভব হইয়াছে?

**শিক্ষা (প্রাইমারি, মাধ্যমিক ও লাইব্রেরি) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭-৭৮ আর্থিক বৎসরে প্রাথমিক বিদ্যালয়ের গৃহনির্মাণের জন্য সরকার দশ লক্ষ টাকা বরাদ্দ করিয়াছিলেন। এ বৎসরে সংস্কারে জন্য শিক্ষা বিভাগ কর্তৃক কোনও টাকা মঞ্জুর করা হয় নাই।

(খ) উক্ত ব্যয়ে একশত নতুন প্রাথমিক বিদ্যালয়ের গৃহনির্মাণের কাজ করা হইবে।

(গ) উক্ত অর্থ মার্চ মাসে মঞ্জুর করা হয় ; অতএব এ প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTIONS

[2-00 — 2-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আমি মাননীয় সদস্য শ্রী রজনীকান্ত দোলুই ও শ্রী কাশীকান্ত মৈত্র প্রত্যেকের কাছ থেকে একটি করে মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। প্রথম নোটিশে শ্রী রজনীকান্ত দোলুই কলকাতা পুলিশের ডেপুটি কমিশনার, অ্যাসিস্ট্যান্ট কমিশনার ও কয়েকজন সিনিয়র পুলিশ অফিসাররের সাম্প্রতিক সাসপেন্স ও বদলির ফলে পুলিশ মহলে অসন্তোষ ও মনোবল ভেঙ্গে যাওয়ার অভিযোগ করে এ সম্পর্কে আলোচনার দাবি করেছেন। সরকারি অভিসারের সাসপেন্স ও ট্রান্সফার নিয়মামাফিক প্রশাসনিক ব্যবস্থা গ্রহণের পর্যায়ে পড়ে। এই

বিষয়ে কোনও মুলতুবি প্রস্তাব আনা যায় না। সুতরাং শ্রী দোলুইয়ের মুলতুবি প্রস্তাবের নোটিশে আমার অসম্মতি জ্ঞাপন করছি।

দ্বিতীয় নোটিশে শ্রী কাশীকান্ত মৈত্র হাসনাবাদ ও চরহাসনাবাদে দন্ডকারণ্য প্রত্যাগত দুর্গত উদ্বাস্তুদের পুনর্বাসন ও সুষ্ঠু ত্রাণ ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতা ও এই সম্পর্কে কেন্দ্রীয় সাহায্য ও ব্যবস্থা অবলম্বনের প্রয়োজনীয়তার উপর আলোচনার জন্য আজকের সভার নির্দিষ্ট কাজ মুলতুবি রাখতে চেয়েছেন। এখানে উল্লেখযোগ্য যে বিষয়টি চলতি অধিবেশনে যথেষ্ট আলোচিত হয়েছে এবং সরকার পক্ষে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় এ সম্পর্কে বিবরণী রেখেছেন। যে বিষয়ের উপর একই অধিবেশন ইতি পূর্বেই আলোচনা হয়েছে সেটি মুলতুবি প্রস্তাবের উপযোগী হতে পারে না। অতএব এই মুলতুবি প্রস্তাবের নোটিশেও আমার অসম্মতি জ্ঞাপন করছি। তবে আমি অনুরোধ করছি সর্বশেষ পরিস্থিতি সম্পর্কে একটি বিবৃতি দিতে পারেন এবং কবে দেবেন সেটা বলুন।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি মনে করি যে এই বিষয়ে একটি আলোচনা হওয়া দরকার, তবে কিভাবে হবে সেটা আমি জানি না। আমাদের হুইপকে আমি জিজ্ঞাসা করেছিলাম যে এই বিষয়ে ওদের কাছ থেকে কোনও প্রস্তাব এসেছে কিনা, তা নাহলে আমরা একটা প্রস্তাব দিতে পারি। সময় কি আছে আমি জানি না, বিজনেস অ্যাডভাইসারি কমিটি সেটা স্থির করবেন। এই বিষয়ে দু-তিন ঘণ্টা আলোচনা করার একটা দিন ওদের সঙ্গে বসে ঠিক করতে পারেন যে কিভাবে এটা হতে পারে এবং আমরা এখানে আলোচনা করতে পারি। এটা একটা জাতীয় সমস্যা হয়ে দাঁড়িয়েছে, এখানে আলোচনা হওয়া দরকার। এখন কিভাবে হবে সেটা আপনি ঠিক করুন।

**মিঃ স্পিকার ঃ** ২৮ তারিখে আমাদের প্রাইভেট মেম্বারস ডে আছে, এটা আমরা বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে আলোচনা করে অন্যদিনে করতে পারি। ২৪/২৭ তারিখ এই দুদিন আমাদের স্ক্রুটিনি হবে। প্রাইভেট মেম্বারস বিজনেস অন্যদিনে দিয়ে আমরা এদিন উদ্বাস্তু নিয়ে অলোচনা করতে পারি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, একটু সময় করুন, ২৮ তারিখেই হাউস বন্ধ করতে হবে, এমন তো কোনও কথা নেই।

**মিঃ স্পিকার ঃ** আপাতত ২৮ তারিখই থাকল। ২৫ তারিখে বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে আলোচনা করে আপনাদের জানিয়ে দেব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, ১৯৪-এ আমার একটা মোশন দেওয়া আছে। স্যার, আপনি যখন বসবেন তখন লিডার অব দি হাউসের সঙ্গে আলোচনা করে সেটা জানিয়ে দেবেন।

**মিঃ স্পিকার ঃ** আমি সেটা দেখব। আমরা ২৫ তারিখে বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে বলে আলোচনা করে ঠিক করব, আপাতত ২৮ তারিখটাই ঠিক থাকল।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আমি এক মত যে বিষয়টি নিয়ে এখানে আলোচনা হওয়া দরকার। এই বিষয়ে আলোচনার জন্য আপনি একটা দিন ঠিক করুন।

**মিঃ স্পিকার :** আমি আপাতত ২৮ তারিখেই রাখছি যদি কোনও অসুবিধা হয় তাহলে ২৫ তারিখে বসে সেটা ফাইনাল করব।

এখন মাননীয় সদস্য শ্রী রজনীকান্ত দোলুই, আপনার মুলতুবি প্রস্তাবটি সংক্ষিপ্ত আকারে পড়ে দিতে পারেন।

**Shri Rajani Kanta Doloi :** Mr. Speaker, Sir, the recent arbitrary and politically motivated suspension and transfer orders of the Dy. Commissioner, Asstt. Commissioner and a number of senior police officers of Calcutta Police Force has had a demoralising effect on the police.

The I.P.S. Association has openly aired the grievances arising out of the malafied punitive measures taken against them by the Government.

Well-planned, calculated efforts are being made by the Left-front leaders to put undue political pressure on I.P.S. officers to verify them and to lower their reputation in the eyes of the public. This is having a serious and consequential effect on the police administration.

The House should immediately intervene to put an end to such unreasonable harassment of the police officials by the Left-front leaders.

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি কারণ আপনি আমাকে বিষয়টি পড়তে অনুমতি দিয়েছেন। হাসনাবাদ ও চর হাসনাবাদে হাজার হাজার দন্ডকারণ্য প্রত্যাগত উদ্বাস্তু পরিবাররা এক দুঃসহ অবর্ণনীয় পরিস্থিতিতে রয়েছেন। এদের পুনর্বাসন এবং সুষ্ঠু রিলিফের ব্যাপারে রাজ্য সরকার চরম নির্দয় অবহেলার পরিচয় দিয়েছেন। রাজ্য সরকার এই হাজার হাজার বিপন্ন উদ্বাস্তু পরিবারগুলিকে ক্ষুধা অপমৃত্যুর হাত থেকে রক্ষা করতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। সরকার রিলিফের কোনও ব্যবস্থা করেননি এই পর্যন্ত। বহু ব্যক্তি অনাহারে এবং নানাবিধ রোগে বিনা চিকিৎসায় মারা গেছেন। এদের রক্ষা করার এবং সুষ্ঠু পুনর্বাসন ও রিলিফের জন্য ব্যাপক ব্যবস্থা অবিলম্বে নিয়ে এই বিপন্ন দুর্গত অসহায় মানুষগুলোকে বাঁচাতে হবে। এর জন্য প্রয়োজনীয় অর্থ সাহায্য কেন্দ্র থেকে দাবি করতে হবে। রাজ্য সরকার মানবতার খাতিরে এদের রক্ষার জন্য ন্যূনতম প্রাথমিক কর্তব্য পালন করুন।

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** Shri Rajani Kanta Doloi has sought to raise a point of privilege alleging that the State Government could have saved a total sum of Rs. 2,50,000/- towards daily allowance of members, had the House not been adjourned for 21 days to enable the C.P.I.(M)

members, as Shri Doloi puts it, to participate in their party conference at Jullunder. He also opines that the members should not draw any D.A. for the aforesaid period of adjournment. This is Mr. Doloi's presumption. There is nothing on record that the House was adjourned to allow the C.P.I (M) members to attend their conference at Jullunder. I think, every member is at liberty to draw or not to draw daily allowance for the above period of adjournment if in his opinion such adjournment has a serious and undue bearing on the financial resources of the State Exchequer. This has nothing to do with the privilege of the House. The point raised by Shri Doloi, is therefore, disallowed.

**Shri Rajani Kanta Doloi :** May I be permitted to read my motion, Sir ?

**Mr. Speaker :** Pleased be brief.

**Shri Rajani Kanta Doloi :** Sir, under rule 226 of our Rules of Procedure I give notice of my intention to raise a question of privilege arising out of the facts mentioned below :-

On March 29, 1978 the House was adjourned till 20th April, 1978. The House was not prorogued which means that although the House did not meet for the past twenty one days, it will be considered to be in session even on these twenty one days. There were important pending business such as Ratification of Constitution Amendment Bill and other Bills which required immediate attention of the House, and these should have been taken up by the House during these 21 days.

[2-10 — 2-20 P.M.]

I understand that no programme of the House was fixed on these twenty one days to enable C.P.I.(M) Ministers and Members to attend their Party Conference at Jullunder commencing from April 2, 1978.

It is a tragedy that the C.P.I (M) Ministers and Members who attended the Jullunder conference did not feel safe to leave matters in the hands of Ministers belonging to other Parties who had no such conference to attend and who could have carried on business of the House on behalf of the Government.

When the House was not scheduled to meet on these long 21 days, the Council of Ministers should have advised the Governor to prorogue the Assembly with effect from March 30, 1978 and to issue fresh orders summoning the House to be in Session from 20th April, 1978. Failure of the Council of Ministers to advise the Governor accordingly has resulted in heavy financial burden on the State's

Exchequer. During these 21 days even though the House did not hold any meeting, each Member of the House will be entitlted to draw allowances of Rs. 420/- @ Rs. 20/- per day. The total liability on the State Exchequer on account of payment of Daily Allowance to M.L.As. and other expenses for these 21 days will be about Rs. 2,50,000/-.

## Calling Attention of Matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ**

১. বিভিন্ন দাবিতে কলকাতা কর্পোরেশন কর্মীদের গণ-অবস্থান ধর্মঘট : শ্রী এ কে এম হাসানুজ্জামান

২. বরানগর এলাকায় ২৩/৪/৭৬ তারিখে টাকা লুঠ : শ্রী রজনীকান্ত দোলুই।

৩. দ্বিতীয় হুগলি সেতু : শ্রী রজনীকান্ত দোলুই।

4. Mass Killed at Gosaba on 17.4.78 : by Shri Rajani Kanta Doloi

5. Probable rigging in ensuing Panchayat Election : by Shri Rajani Kanta Doloi

6. Large Scale desertion of refugees from Hasnabad to Sundarban : by Shri Rajani Kanta Doloi

আমি এক নম্বর বিষয়ের উপর শ্রী এ কে এম হাসানুজ্জামান কর্তৃক আনীত নোটিশ মনোনীত করছি।

সংশ্লিষ্ট মন্ত্রীমহোদয়, যদি সম্ভব হয়, আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমার জানা নেই যে কলকাতা কর্পোরেশনের সমস্ত কর্মীরা দুই দিনের গণ অনশণ করছেন।

## MENTION CASES

**Shri Jyotsna Kumar Gupta :** Mr. Speaker, Sir, all of us—all the Members of this House have received a memorandum from the members of the Subordinate Labour Services. I need not have to read this. I like to know from the Hon'ble Labour Minister what action he would take in order to ameliorate their grievances.

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৫-৪-৭৮ তারিখে গোসাবা থানার

ছোট মোল্লারখালী গ্রামে প্রকাশ্য দিবালোকে একটি নারকীয় হত্যাকান্ডের ঘটনা ঘটেছে। ঐদিন বেলা সাড়ে নয়টার সময়ে স্থানীয় জোতদারদের বাড়ির ছেলেরা এবং বড় বড় ব্যবসায়ীদের ঘরের ছেলেরা সমবেত হয়ে মারাত্মক অস্ত্র-শস্ত্র বন্দুক, রিভলভার, পাইপগান ইত্যাদি নিয়ে ঐ গ্রামের অমূল্য মন্ডল-এর বাড়ি আক্রমণ করে এবং তার বাড়িতে আগুন ধরিয়ে দেয়। অবশেষে ঐ বাড়ির আত্মীয়-স্বজন এবং প্রতিবেশীরা ঐ দুষ্কৃতকারীদের আক্রমণ দল-বদ্ধ ভাবে প্রতিরোধ করতে গিয়েছিল। কিন্তু তাদের মধ্যে ১২ জনকে জোর করে ধরে একটি মাঠের মাঝখানে নিয়ে যায় এবং সেখানে তাদের বাঁধা অবস্থায় বেদম প্রহার করে। সেই প্রহারের ফলে ঐ ১২ জনের মধ্যে শ্রী কৃষ্ণপদ মন্ডল মানে একজন যুবক ঘটনাস্থলেই মারা যায়। তারপর বাকি ১০/১১ জনকে গুরুতর আহত অবস্থায় ছোট মোল্লারখালী স্বাস্থ্য কেন্দ্রে ভর্তি করা হয়। কিন্তু সেখানে তাদের যাতে চিকিৎসা না করা হয়, তার জন্য ডাক্তারদের ভয় দেখানো হয়। যাতে তারা বাইরে থেকে ওষুধ-পত্র না কিনতে পারে তার জন্য স্থানীয় দোকানদারদেরও ভয় দেখানো হয়। এই রূপ অবস্থায় ঐ এলাকায় ভয়াবহ সন্ত্রাসের রাজত্ব চলছে। আর এস পি-র সমস্ত সমর্থকদের সেখানে ভয় দেখানো হচ্ছে, তাদের জীবনের কোনও নিরাপত্তা নেই। তার আগামী পঞ্চায়েত নির্বাচনের মনোনয়ন পত্র দাখিল করবার পর্যন্ত সুযোগ পাচ্ছে না। এই অবস্থায় ঐ এলাকায় পঞ্চায়েত নির্বাচন সুষ্ঠুভাবে হবে কিনা, সেবিষয়ে সন্দেহ আছে। সুতরাং আমি আগে থাকতেই প্রশাসনিক কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি যে, তারা অবিলম্বে এই ঘটনার পূর্ণ তদন্ত করুন যে সমস্ত ব্যক্তি ওখানে এই জিনিস করছে অবিলম্বে তাদের গ্রেপ্তার করার ব্যবস্থা করুন। আমি যতটুকু জানি তাতে দেখছি যে, পুলিশ এখনও পর্যন্ত একজনকেও গ্রেপ্তার করতে পারেনি, তারা দায়-সারা ভাবে কাজ করছে। সুতরাং পুলিশি নিষ্ক্রিয়তা ওখানে ব্যাপক সন্ত্রাস এবং ভীতির সঞ্চার করছে। এই সরকারের ভাবমূর্তি যাতে নষ্ট না হয়, ভবিষ্যতে যাতে কোথাও সন্ত্রাসের আবহাওয়ার সৃষ্টি না হতে পারে সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন এব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার স্মরণ আছে যে, অন নাইন্থ অফ মার্চ বি এ, বি এস সি, পার্ট (ওয়ান) পরীক্ষার একজামিনেশন পেপার বাজারে ঠোঙা হয়ে বিক্রি হওয়ার খবর নিয়ে আমরা মুলতুবি প্রস্তাব এনেছিলাম। তখন আপনি বলেছিলেন এটা মুলতুবি প্রস্তাবের আওতায় পড়ে না, আপনারা ১৯৪ নং ধারা অনুযায়ী প্রস্তাব আনতে পারেন। এবং আপনি আরও বলেছিলেন যে, আপনি লিডার অফ দি হাউসের সঙ্গে পরামর্শ করে আমাদের এব্যাপারে সুযোগ দেবেন। পরবর্তী সময়েও আমরা এবিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম। কিন্তু আপনি আমাদের ২৮ তারিখ পর্যন্ত প্রোগ্রাম দিয়েছেন, কিন্তু তারমধ্যে আমাদের ঐ সুযোগ দিলেন না। অথচ আপনার প্রতিশ্রুতি অনুযায়ী আমাদের মোশন দেওয়া আছে। আপনি আমাদের মোশন টেবিল করার জন্য. পরামর্শ দিয়েছিলেন। আমরা ৯ই মার্চ, ১৯৭৮ তারিখেই মোশন টেবিল করেছি। আপনি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, লিডার অফ দি হাউসের সঙ্গে পরামর্শ করে, আলোচনা করে আপনি আমাদের সুযোগ দেবেন সেই মোশন উত্থাপিত করার। কিন্তু আমরা যে প্রোগ্রাম পেয়েছি তাতে ঐটা উত্থাপিত করার কোনও সুযোগ দেখছি না। সুতরাং আমাদের প্রস্তাব নিয়ে আদৌ আলোচনা হবে কিনা, বা

## Improvement of Small Scale Industries

**161.** (Admitted question No. 718.) **Shri Rajani Kanta Doloi:** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) the steps, if any, taken by the present Government as modernisation programme to—

(i) improve the productivity of small scale industries.

(ii) improve the competitive position of the small scale industries so as to improve their performance ;

(b) the steps taken by the previous Government in the matter during the corresponding periods in 1976 and 1975 ; and

(c) The measures, if any, introduced by the present Government ?

**Minister-in-charge of Cottage and Small Scale Industries Department :**

(a) To do away with the obsolescence in the small scale sector in the sphere of technology, machinery and equipment the Government of India have launched the programme for modernisation of Industries. The programme has been introduced in a selective, phased and planned manner so that small scale industries may improve their productivity and competitive strength in commensurate with the changing requirements of the day. This is a Central Government Scheme. From the units of the selected industry, petitions are directly received by Small Industries Service Institute and this Directorate participates by representing invarious sub-committee to screen and recommend unit for inclusion in modernisation programme.

(b) Government of India have been implementing the modernisation programme through the Small Industries Service Institute. The State Level Committee on Modernisation constituted for the purpose work out the plan and programme of work. The committee evalutes the progress made in the matter. Following programme has so far been undertaken by the Small Industries Service Institute :

(1) survey of all the 30 industries listed under modernisation programme.

(2) study of 10 industries listed under 1st phase of the programme have already been completed.

(3) open House discussion on Domestic Electrical appliances, Electrical appliances, Electrical wires and cables industry and C.I. casting were held.

(4) modernisation course on storage battery and sports goods and leather were also arranged.

(5) Industrial Clinic on Grey Iron foundries and leather goods were also organised.

(6) Industrial Workshop on Handtools Industry was held at Purulia and Jhalda.

(7) intensive study of 6 Casting units, one Handtool unit and a hosiery unit at Calcutta have also been done.

(c) The Modernisation programme is being implemented by the Small Industries Service Institute, Government of India, Calcutta, and this Directorate has been maintaining a close co-ordination with Small Industries Service Institute in the programme.

**Family Welfare Programme**

**162.** (Admitted question No. 855.) **Dr. Motahar Hossain :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) the number of (i) vasectomy operation, (ii) tubectomy operations performed during the period between July, 1977 and January, 1978 and during the corresponding periods in 1976-77, 1975-76, 1974-75 and 1973-74 ; and

(b) in case of a declining trend, the reasons thereof ?

**Minister-in-charge of Health Department :**

(a) The figures are given below :

| | Vasectomy | Tubectomy |
|---|---|---|
| July 1973 to January 1974 | 7,106 | 11,084 |
| July 1974 to January 1975 | 7,809 | 17,958 |
| July 1975 to January 1976 | 51,704 | 50,514 |
| July 1976 to January 1977 | 6,40,554 | 1,05,387 |

| | | |
|---|---|---|
| July 1977 to January 1978 | 1,748 | 16,049 |

(b) The declining trend during 1977-78 is an after effect of countrywide criticism regarding the mode of implementation of Family Welfare Programme during the Emergency.

### New Primary Schools

**163.** (Admitted question No. 933.) **Shri Rajani Kanta Doloi:** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library) Department be pleased to state—

(a) the total number and location of the Primary schools opened by the Government between July, 1977 and March, 1978 in the areas covered by the Intensive Tribal Development Project;

(i) under ITDP project,

(ii) under other projects taken up as centrally sponsored or central sector schemes,

(iii) under State Government schemes?

**Minster-in-charge of Education (Primary, Secondary and Library) Department:**

(a) During the period from July, 1977 to March 1978 sanction has been accorded to the setting up of—

(i) 30 new primary schools in the ITDP areas in 12 districts of West Bengal with Central assistance (obtained though Scheduled Castes and Tribes Welfare Department).

(ii) 120 new primary schools.

(iii) in the ITDP areas in 12 districts of West Bengal under the State Government scheme.

None of these primary schools has actually been set up as yet and hence the location of the schools cannot be given.

### মন্ত্রীদের পেট্রোল খরচের হিসাব

**১৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৬।) **শ্রী অনিল মুখার্জি:** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করিয়া জানাইবেন কি, ১৯৭২ সালের মার্চ হইতে ১৯৭৭ সালের জুন মাস পর্যন্ত প্রত্যেক মন্ত্রী পরিবহনের জন্য প্রতি বছর পেট্রোল বাবদ কত টাকা খরচ করা হইয়াছিল।

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই বিষয়ে হিসাব সম্বলিত বিবরণী সংযোজন করা হইল।

প্রশ্ন নং ১৬৪ (অনুমোদিত প্রশ্ন ৯৬৬) এর উল্লেখিত বিবরণী

| | মন্ত্রী মহাশয়ের নাম | | খরচ টাকা |
|---|---|---|---|
| ১। | শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় | — | ৬২,৫৭৩.৩৩ |
| ২। | আব্দুস সাত্তার | — | ৬৬,২৮৪.৪২ |
| ৩। | ডক্টর জয়নাল আবেদিন | — | ৪২,৮৫৬.৯০ |
| ৪। | শ্রী এ, বি, এ, গনিখান চৌধুরি | — | ৫৫,৩৯৮.৭৭ |
| ৫। | শ্রী শঙ্কর ঘোষ | — | ৪০,৫৫৬.৪৬ |
| ৬। | শ্রী সীতারাম মাহাতো | — | ৪০,৯৪১.৬৬ |
| ৭। | শ্রী গুরুপদ খান | — | ৫৫,৫৪৩.৩৯ |
| ৮। | ডক্টর গোপাল দাস নাগ | — | ৬০,১৭৬.০৮ |
| ৯। | শ্রী জ্ঞান সিং সোহনপাল | — | ৫৩,১৪১.৪৯ |
| ১০। | শ্রী অজিতকুমার পাঁজা | — | ৫০,৭৮২.২১ |
| ১১। | শ্রী সন্তোষ রায় | — | ১৮,০১০.১৫ |
| ১২। | শ্রী মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় | — | ৬৮,৫৬৮.২৩ |
| ১৩। | শ্রী তরুণকান্তি ঘোষ | — | ৩৮,২৫৬.২৩ |
| ১৪। | শ্রী ভোলানাথ সেন | — | ১,৪৮৯.৫৮ |
| ১৫। | শ্রী কাশীকান্ত মৈত্র | — | ৯,৪২০.২৮ |
| ১৬। | শ্রী সুব্রত মুখোপাধ্যায় | — | ৫৮,২৩০.৬৬ |
| ১৭। | শ্রী প্রদীপ ভট্টাচার্য | — | ৭১,৯৪৭.১৭ |
| ১৮। | শ্রী আনন্দমোহন বিশ্বাস | — | ৭২,১৬৩.৬৩ |
| ১৯। | শ্রী গোবিন্দচন্দ্র নস্কর | — | ১,৩৯,৬১১.২৯ |
| ২০। | শ্রী ড্যানিস ল্যাকড়া | — | ৬১,৭৮৮.০৭ |
| ২১। | শ্রী রামকৃষ্ণ সারোগী | — | ২৪,৮১৪.৪৯ |
| ২২। | শ্রী প্রফুল্লকান্তি ঘোষ | — | ৪৫,৯৯০.৭৩ |
| ২৩। | ডক্টর ফজলে হক | — | ৬১,১২৯.৭২ |
| ২৪। | শ্রী অতীশচন্দ্র সিনহা | — | ৪২,২২৭.৯২ |
| ২৫। | শ্রীমতী অমলা সোরেন | — | ৫৬,৫৫৭.০৩ |
| ২৬। | শ্রী গজেন্দ্র গুরুং | — | ৩৬,২৪৯.০১ |
| ২৭। | শ্রী সুনীতি চট্টরাজ | — | ২৭,৫০৭.৬০ |
| ২৮। | ডক্টর মোতাহার হোসেন | — | ৩০,৯৯০.৭২ |
| | | | **১৩,৯৩,২০৭.২২** |

**বাঁকুড়া জেলায় পাকা রাস্তার পরিমাণ**

**১৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৪।) **শ্রী অনিল মুখার্জি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ত্রিশ বৎসরে বাঁকুড়া জেলায় মোট কত মাইল পাকা রাস্তা নির্মাণ করা হইয়াছে ; এবং

(খ) তন্মধ্যে ওন্দা থানায় নির্মিত পাকা রাস্তার মোট দৈর্ঘ কত?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪৩৬ মাইল।

(খ) ১২ মাইল।

**ভগবানপুর প্রাথমিক হাসপাতাল**

**১৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৪৩।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর ১নং ব্লকের অন্তর্গত ভগবানপুর প্রাথমিক হাসপাতালের অধীনে কোনও জমি আছে কিনা ;

(খ) থাকিলে, উক্ত জমির পরিমাণ কত ;

(গ) কিভাবে ঐ জমি পাওয়া গিয়াছে ;

(ঘ) ঐ জমি হইতে বার্ষিক আয়ের পরিমাণ কত ;

(ঙ) উক্ত হাসপাতালে (১) শয্যা সংখ্যা কত, এবং

(২) ডাক্তার ও অন্যান্য কর্মচারীর সংখ্যা কত?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) ও (গ) জেলা পরিষদের ডিস্পেনসারি এবং জনসাধারণের দান হিসেবে প্রায় ৩.৪৯ একর জমি পাওয়া গিয়াছিল।

(ঘ) সরকারের কোনও আয় নেই।

(ঙ) (১) ১৫, (২) ২১।

### Electrification of Bhagwanpur Primary Hospital

**167.** (Admitted question No. 1151.) **Shri Haripada Jana (Bhagwanpur) :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) whether there is any proposal for electrification of Bhagwanpur Primary Hospital ; and

(b) if so, when it is likely to materialise ?

**Minister-in-charge of Health Department :**

(a) Yes.

(b) Cannot be stated exactly.

### কৃষ্ণনগর-বহরমপুর সড়ক

**১৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৯০।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কৃষ্ণনগর-বহরমপুর (ভায়া তেহট্ট-করিমপুর) জাতীয় সড়কটির অপ্রশস্ততার জন্য যাত্রিবাহী বাস ও মাল বোঝাই লরি চলাচলে খুবই অসুবিধা হয় এবং প্রায়ই দুর্ঘটনা ঘটে ; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত রাস্তা চওড়া করিবার বিষয়ে সরকার করিতেছেন?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কৃষ্ণনগর হইতে তেহট্ট করিমপুর হইয়া যে রাস্তাটি বহরমপুর গিয়াছে তাহা জাতীয় সড়ক নহে। এই পথটি অপ্রশস্ত বলিয়া প্রায়ই দুর্ঘটনা ঘটে এমন কোনও সংবাদ সরকারের নিকট আসে নাই।

(খ) আর্থিক অনটন হেতু পথটি প্রশস্ত করার প্রস্তাব বিবেচনা করা সম্ভব নহে।

### Pre-Medical Entrance Examinations

**169.** (Admitted question No. 1230.) **Shri Krishna Das Roy :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) the districtwise break up of the number of students qualified in the last Pre-Medical Entrance Examinations and admission tests ;

(b) the number of them belonging to—(i) Scheduled Castes, (ii) Scheduled Tribes, (iii) Muslim Community ; and

(c) the name of the districts to which the students belong ?

**Minister-in-charge of Health Department :**

(a), (b) and (c) : A statement showing the figures is placed below.

*Statement referred to in reply to clause (a), (b) and (c) of unstarred question No. 169 (Admitted question No. 1230)*

## STATEMENT

*Districtwise break-up of the number of students qualified in the last Pre-Medical Entrance Examination and Admission Test 1976-77.*

(a) Qualifying marks (minimum) for the gerenal students was 170 and that for Scheduled Castes and Scheduled Tribes students was 145.

| Sl No. | District | No. of Students obtained qualifying marks | | | | | Total | No. of Students admitted | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | General | S.C. | S.T. | Muslim | Total | Seats | General | S.C. | S.T. | Muslim | Total |
| 1. | Darjeeling | 19 | 1 | 1 | × | 21 | 12 | 11 *(182) | 1 | × | × | 12 |
| 2. | Jalpaiguri | 33 | 3 | × | × | 36 | 34 | 24 *(171) | 10 | × | × | 34 |
| 3. | Cooch Behar | 20 | 6 | × | 1 | 27 | 24 | 19 *(172) | 4 | × | 1 | 24 |
| 4. | West Dinajpur | 22 | 3 | 1 | 1 | 27 | 30 | 22+3 *(172 | 3 | 1 | 1 | 30 (3 Genl. Pool) |
| 5. | Malda | 21 | 1 | × | 4 | 26 | 24 | 19 *(172) | 1 | × | 4 | 24 |
| 6. | Birbhum | 65 | 6 | × | 9 | 80 | 29 | 22 *(194) | 4 | × | 3 | 29 |
| 7. | Purulia | 23 | 1 | × | × | 24 | 23 | 22 *(171) | 1 | × | × | 23 |
| 8. | Bankura | 95 | 4 | 1 | × | 100 | 32 | 28 *(210) | 3 | 1 | × | 32 |
| 9. | Nadia | 75 | 18 | × | 4 | 97 | 44 | 29 *(196) | 13 | × | 2 | 44 |
| 10. | Howrah | 118 | 4 | × | 6 | 128 | 38 | 33 *(209) | 4 | × | 1 | 38 |
| 11. | Burdwan | 215 | 10 | × | 8 | 233 | 44 | 51 *(208) | 10 | × | 4 | 65 |
| 12. | Hooghly | 171 | 6 | × | 3 | 180 | 46 | 40 *(214) | 6 | × | × | 46 |
| 13. | Murshidabad | 34 | 6 | × | 8 | 68 | 47 | 34 *(181) | 6 | × | 7 | 47 |
| 14. | Midnapur | 222 | 17 | × | 3 | 242 | 84 | 74 *(202) | 7 | × | 3 | 84 |
| 15. | Calcutta | 279 | 13 | × | 7 | 299 | 55 | 44 *(235) | 11 | × | × | 55 |
| 16. | 24-Parganas | 360 | 85 | × | 9 | 454 | 186 | 114 *(207) | 69 | × | 3 | 186 |
| | Total | 1,792 | 184 | 3 | 63 | 2,042 | 752 | 589 | 153 | 2 | 29 | 773 |

*Figures indicate the candidates admitted with the lowest number from the district.

(b) (i) 184 ; (b) 3 ; (iii) 63. Scheduled Castes, Scheduled Tribes and Muslims respectively.

(c) Districtwise candidates of the categories shown above.

**মৎস্য চাষ উন্নয়ন**

**১৭০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪১।) শ্রী বঙ্কিমবিহারী মাইতিঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামাঞ্চলে মৎস্য চাষ উন্নয়নের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি ;

(খ) নদীতে মৎস্য ধরার পরিকল্পনায় গ্রামের মৎস্যজীবীদের সুযোগ দেওয়ার বিষয়ে সরকার চিন্তা করছেন কি ; এবং

(গ) মৎস্য বিভাগের জন্য গত তিন বৎসরে কেন্দ্র হইতে কি পরিমাণ অর্থ বরাদ্দ করা হইয়াছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। চালু পরিকল্পনাগুলির একটি তালিকা নিচে দাখিল করা হইল ঃ

গ্রামাঞ্চলে মৎস্য চাষ উন্নয়নের জন্য চালু পরিকল্পনাগুলির নাম

(১) মৎস্যচাষীদের অর্ধমূল্যে মাছের চারা পোনা বিতরণ। ব্লকস্তরে মৎস্য বীজ খামার স্থাপন এবং ব্যক্তিগত মালিকানাধীন পুকুরে প্রণোদিত প্রজনন ডিম, পোনা উৎপাদনের জন্য মডিফায়েড জেনারেল স্কীম ফর ডেভেলপমেন্ট অফ ফিশারিজ ইন সিলেকটেড সি ডি ব্লকস।

(২) মৎস্যচাষীদের মধ্যে অল্পমূল্যে মাছের চারাপোনা সরবরাহ।

(৩) নিবিড় মিশ্রচাষ পদ্ধতি গ্রামাঞ্চলে চালু করার জন্য প্রদর্শন ক্ষেত্র স্থাপন ও বিভিন্ন প্রকারের তার বহুল প্রচার।

(৪) নিবিড় মিশ্র মৎস্যচাষ ব্যাপকভাবে চালু করার জন্য মৎস্যচাষীদিগকে ঋণ দান।

(৫) দরিদ্র মৎস্যজীবীদের সুবিধার জন্য তাহাদের জাল ও নৌকা তৈরি করার জন্য ঋণ দান।

(৬) অভাবী মৎস্যজীবিগণকে তাহাদের জাল তৈরির জন্য বিনামূল্যে সুতা বিতরণ।

(৭) শিক্ষিত বেকার যুবকদের এবং মৎসজীবী ও মৎস্যচাষীদের প্রশিক্ষণ দেওয়া।

(৮) মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে জলকর বন্দোবস্ত দেওয়ার ও সেখানে মাছ চাষের জন্য শেয়ার ক্যাপিটাল, ঋণ ও অনুদান বাবদ আর্থিক সাহায্য করা এবং ঋণ ও অনুদানের মাধ্যমে যন্ত্রচালিত নৌকা সরবরাহ।

(খ) নদীগুলিতে মাছ ধরার সরকারি কোনও পরিকল্পনা আপাতত নেই।

পরবর্তীকালে আপনি ওটা রিজেক্ট করলেন কিনা, তা জানতে পারলাম না। মাঝে একদিন আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে, সেই মোশনের কি হল? আপনি বলেছিলেন সুযোগ দেবেন এবং সেই প্রতিশ্রুতি দিয়েছিলেন। কিন্তু আজকে সময় চলে যাচ্ছে এবং সেই সঙ্গে বিষয়ের রেলিভেন্সিও চলে যাচ্ছে। সুতরাং আমরা আশা করেছিলাম আপনি বিষয়টির গুরুত্ব উপলব্ধি করে আমাদের আলোচনার সুযোগ দেবেন। দন্ডকারণ্য থেকে আগত উদ্বাস্তুদের বিষয়ে আলোচনার সময়ে বলেছিলাম যে, এই সেশনে আমার মনে হয়েছিল যে, এই বিষয়টা গুরুত্ব পেল না। আপনি আমাদের পরামর্শ দিলেন মোশন টেবিল করতে, এবং প্রতিশ্রুতি দিয়েছিলেন আলোচনার সুযোগ দেবেন বলে। সেই কারণে আমাদের আশা ছিল যে, আমরা আলোচনার সুযোগ পাব। আমরা চাই আজকে যেন কোনও কারণে আপনার প্রতিশ্রুতি ভঙ্গ না হয়।

**মিঃ স্পিকার :** আগামী ২৫ তারিখে বিজনেস অ্যাডভাইসারি কমিটির মিটিং-এ ঐ বিষয়টি রাখা হবে।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় এই পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে ইতিমধ্যেই সেখানকার কংগ্রেসি গুন্ডারা বিশেষ করে শ্রী রবী ব্যানার্জি নামে একজন কংগ্রেসি গুন্ডা বলেছেন যে পুলিশ তো আমাদের হাতে, কেমন করে রাইটার্স বিল্ডিং তছনছ করতে হয় তা আমরা দেখিয়েছি, এবার আমরা চামড়া খুলে নেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এরা পুলিশের সাথে ষড়যন্ত্র করে পশ্চিমবাংলায় এই নির্বাচনে গোলমাল করবার চেষ্টা করছে। আমরা বাঁকুড়া জেলার ১২৫টি জায়গায় ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ইতিমধ্যেই বলে দিয়েছেন যে কংগ্রেসিরা গোলমাল করবে। তিনি এইরকম নির্দেশ আমাদের ব্লকে ব্লকে পাঠিয়েছেন এবং প্রত্যেক এম এল এর কাছে পাঠিয়েছেন। সুতরাং এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয় এর দৃষ্টি আকষর্ণ করছি। পুলিশের বিরাট প্রশাসনের এই যে একটা অংশ যে অংশ কংগ্রেসের সঙ্গে লিপ্ত হয়ে এই সরকারের বিরুদ্ধে চক্রান্ত করছে তাদের বিরুদ্ধে ইতিমধ্যেই সরকার উপযুক্ত ব্যবস্থা নিয়েছেন কিন্তু তবুও আবার আপনাকে অনুরোধ করছি এই পুলিশ বাহিনীর একাংশ যারা পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় এইসব ষড়যন্ত্র করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং তার সাথে সাথে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকষর্ণ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি একটি বিশেষ ব্যাপারে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। শ্রী অনিল মুখার্জি মহাশয় যে কথা বলে গেলেন আমি তার সাথে একমত। স্যার, পশ্চিমবাংলার সমস্ত পুলিশ ডিপার্টমেন্ট এই বামফ্রন্ট সরকারের অসদ আচরণের জন্য কংগ্রেসের বন্ধু হয়ে গেছে। এ ব্যাপারে আমি দ্বিমত করছি না। আমি বিভিন্ন জেলা থেকে সিরিয়াস কমপ্লেন পাচ্ছি যে, পুলিশ সহযোগিতা করলেও সি পি এম গুন্ডারা অনেক জায়গায় জোর করে, বীরভূম ছাড়া, অন্য জায়গায় নমিনেশন সাবমিট করতে দিচ্ছে না। আজকে কো-অর্ডিনেশন কমিটির এমপ্লয়িরা বলছেন ভোটের আগের দিন জোর করে ব্যালট পেপারে ছাপ দেব। এটা স্যার সিরিয়াস ব্যাপার,-যাদের উপর ভোটের

দায়িত্ব থাকবে তারা বলছেন আমরা, ফরওয়ার্ড ব্লকের কর্মীরা এবং সি পি এমের সহযোগিতায় ভোটের আগের দিন ছাপ দিয়ে দেব—বীরভূমে কোনও পাত্তা পাচ্ছে না কিন্তু অন্য জায়গায় হচ্ছে।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি সেটা হল এই, কয়েকটি কাগজে বেরিয়েছে যে, জেল খানায় যাদের ব্যক্তি স্বাধীনতা নেই এই রকম বন্দি যারা কারাগারে আবদ্ধ আছেন তারা যেটুকু খাদ্য পায় তার থেকেও খাদ্যমন্ত্রী মহাশয় কিছু কমিয়ে দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা যেটুকু খাদ্য পায় তা সেখানে কি করে বণ্টন হয় তা নিশ্চয়ই আপনারা জানা আছে। আজকে এটা অত্যন্ত চিন্তার কথা এবং এ ব্যাপারে ভাবার কারণ আছে এবং সঙ্গে সঙ্গে এই সরকারের ভাবমূর্তি নষ্ট হয়ে যাবার আশঙ্কা আছে।

**শ্রী সুধীন কুমার ঃ** মাননীয় সদস্য তার অধিকার আছে, প্রকাশ করার এবং তিনি দাবি করলে আমি সেখানে জবাব দিতে বাধ্য। সেখানে গোড়াতে বলে রাখি সমস্ত ব্যাপারটা কোনও এক জেল বিভাগের কর্মচারী একটা বিবৃতির উপর ভিত্তি করে কাগজে এই খবর ছাপা হচ্ছে। যেটুকু আমি দেখেছি তা সর্বৈব মিথ্যা। কারণ এখন সাধারণ যে হারে রেশন দেওয়া হয় উক্ত সার্কুলারে সেকথা রিপিট করা আছে। একটা সার্কুলারে বলা আছে ঐটা রিপিট করা আছে। আর একটু বাড়িয়ে বলা আছে বাইরে রেশন যদিও কম যায় জেলের ভিতরে—২ হাজার গ্রামের কম পায় না। আপনাদের এর সঙ্গে জানিয়ে দিই এবং বর্তমানে বাইরে স্ট্যাটুটারি এলাকায় সপ্তাহে চার কে.জি. করে—চাল ১৭৫০ গ্রাম, গম ২২৫০ গ্রাম। আমরা চিরকাল এর থেকে বেশি র‍্যাশন দাবি করে আসছি, ইতিপূর্বে কেউ কখন এরকম দাবি করেন নি। দ্বিতীয়ত কম দেবার কথাটা সর্বৈব ভুল। যারা কথাটা বলার পর পূর্ব হারে র‍্যাশন ইন্ডেন্ট করে সেটা দেখা হয়েছে। আরও মজার কথা হচ্ছে এই যে মাসের পর মাস দেখা যাচ্ছে কোনও কোনও জেল এই হারে র‍্যাশন স্যাংশন করা সত্ত্বেও তারা র‍্যাশন তোলেন নি। তারা কি করে জেলের বন্দিদের খেতে দিচ্ছেন, আমার পক্ষে খুব আশ্চর্যের কথা, যখন কথা তুলেছেন তখন আমি জানিয়ে দিচ্ছি কোনও কোনও জেল কোনও কোনও মাসে র‍্যাশন তুলেছেন। খবর পেলে উদ্বিগ্ন হবেন, কার কাছ থেকে খবর শুনেছেন সেটা বড় কথা নয়, উদ্বিগ্ন হয়েছেন এটাই বড় কথা। প্রেসিডেন্সি জেলে, তারা জানুয়ারি মাসে ইন্ডেন্ট প্লেস করেন নি, ফেব্রুয়ারি মাসে কোনও ইন্ডেন্ট প্লেস করেন নি, মার্চ মাসে কোনও ইন্ডেন্ট প্লেস করেন নি, এপ্রিল মাসে উক্ত সার্কুলারের পরেও সার্কুলারের অর্ডার ইস্যু হওয়ার পরেও ২২শে মার্চ, তারপর এপ্রিল মাসে ইন্ডেন্ট করেছেন যেদিন ৫-৪-৭৮ এব‍ যেদিন স্যাংশন হয়েছ তার ও তারিখ হচ্ছে ৫-৪-৭৮। এই ক'মাসের র‍্যাশন আজও তোলেন নি। তারা কি করে মাসের পর মাস বন্দিদের খাওয়াচ্ছেন। আজকাল আলিপুর সেন্ট্রাল জেলে চাষবাস হচ্ছে অথবা তারা না খেয়ে আছেন। কাজেই উদ্বিগ্ন হওয়া স্বাভাবিক এবং আরও দেখা যাচ্ছে যে এপ্রিল মাসে আলিপুর সেন্ট্রাল জেলে কোনও ইন্ডেন্ট দাখিল করেন নি। অর্থাৎ কোনও চাল কি গম চান না। মার্চ মাসে কোনও গম বা চাল চাননি। এই হচ্ছে তাদের ব্যবস্থা। অন্যান্য জেল সম্পর্কে বিস্তারিত খবর এখন পাইনি। আর সেন্ট্রাল জেল তারাও কোনও ইন্ডেন্ট প্লেস করেনি মার্চ মাসে এবং এপ্রিল মাসে ইন্ডেন্ট প্লেস করেছিলেন স্যাংশন হয়েছে, আজ পর্যন্ত

র‍্যাশন তোলেন নি। অতএব বুঝতে পারছেন যারা এই কথাগুলো বলছেন—প্রথম কর্মচারী উদ্বিগ্ন হতে পারেন সেটা যদি কোনও সরকারি ভুলে হয়ে থাকে সেটা পরিষ্কার করে নেওয়ার পূর্বে খবরের কাগজের মারফত এখানে দেখা যাচ্ছে অ্যাজিটেশন দিচ্ছেন কর্মচারিরা। দিনকাল পাল্টাচ্ছে, যারা অনেক দিন জেলে ছিলেন তারা কিছু বলছেন না কিন্তু যারা কোনও দিন জেলে যাননি তারাই দেখছি উদ্বিগ্ন হচ্ছেন এটাই তথ্য।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী অবিনাশ প্রামানিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ত্রাণ ও কৃষি শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৮ই এপ্রিল ৪টার পর হুগলি জেলার বলাগড় থানায় ঘূর্ণিঝড়ে ১০টা অঞ্চলের মধ্যে ৯টা অঞ্চলে বহু ঘর বাড়ি, স্কুল গৃহ ভেঙ্গে গেছে—ইলেকট্রিক পোস্ট নষ্ট হয়ে গেছে, পাম্পের ঘর ভেঙ্গে গেছে—এর ফলে সেখানে সেচ ব্যবস্থা নেই। সেখানে বহু স্কুল বন্ধ হয়ে গেছে এবং সেখানে বহু মানুষ নিরাশ্রয় অবস্থায় আছে। সুতরাং সেখানে অবিলম্বে তাঁবু ও রিলিফের ব্যবস্থা করা দরকার, এবং যে স্কুল গৃহ ভেঙ্গে গেছে তা মেরামত করা দরকার। আর একটা বিষয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১১ই এপ্রিল রেল পুলিশ বলাগড়ের কামারডিঙ্গি গ্রামের যাত্রাকে কেন্দ্র করে গ্রামবাসীর উপর অত্যাচার করে এবং ২২ জনকে গ্রেপ্তার করে। তারা গ্রেপ্তার করে তাদের কাটোয়ায় চালান দেয়। তারা যাতে মুক্তি পায় তারজন্য অনুরোধ করছি।

**শ্রী হাজারী বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৪দিন আগে সারা পশ্চিমবাংলায় যে ঝড় হয়ে গেল তাতে মুর্শিদাবাদে অনেক ক্ষয় ক্ষতি হয়েছে। সেইজন্য সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যাদের ঘর বাড়ি ভেঙ্গে গেছে তাদের অবিলম্বে কিছু টাকা পয়সা দেওয়া হোক যাতে তারা মেরামত করতে পারে এবং সে সমস্ত এলাকায় রিলিফ দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহশয়, একটা সিরিয়াস ব্যাপারে এই মাত্র সংবাদ পেলাম। সত্যযুগ পত্রিকায় বেরিয়েছে যে কি ভীষণ ইরেগুলার কাজ হচ্ছে—সেটা দেখুন। ৪ লক্ষ টাকার কাজ বি ডি ও অফিস ২৪ পরগনার উইদাউট টেন্ডারে ২ জন কন্ট্রাক্টরকে রাতারাতি দেওয়া হয়েছে। আমি জানাতে চাই বামফ্রন্ট সরকার এই ভাবে ইনডিরেকটলি এই সব অন্যায়কে প্রশ্রয় দিচ্ছেন কি না?

**মিঃ স্পিকার :** আপনি লিখিত ভাবে দিন।

গত ২০শে এপ্রিল বিচার বিভাগীয় দপ্তরের মন্ত্রী যে সরকারি প্রস্তাব উত্থাপন করেছেন তার উপর আলোচনা হবে। এই প্রস্তাবের উপর দুটি সংশোধনী প্রস্তাব এসেছে, একটি এসেছে জনাব হাসানুজ্জামান এর কাছ থেকে আরেকটি এসেছে শ্রী রজনীকান্ত দোলুই এর কাছ থেকে। শ্রী হাসানুজ্জামানের সংশোধনটি বৈধ, আর রজনীবাবুর সংশোধনী প্রস্তাব মূল প্রস্তাবের বহির্ভূত বলে বাতিল করা হল।

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, গতকাল আপনার কাছে যখন এই প্রস্তাব উত্থাপন করা

হয় তখন নিবেদন করেছিলাম তিনটি বিষয়ের উপর। ভারতবর্ষের পার্লামেন্টারি ডেমোক্রাসিতে কোনও লেজিসলেচারে অ্যামেন্ডমেন্ট টু দা কনস্টিটিউশন অ্যাজ এনডোর্সমেন্ট এসেছে আন্ডার ১৬৯তে? আপনার কাছে নজির চেয়েছিলাম। আমরা গভর্নমেন্ট পক্ষ থেকে আশা করেছিলাম সদুত্তর পাব পাইনি। দ্বিতীয় কথা হচ্ছে, সংবিধান সংশোধন শুধুমাত্র ১৮১ তে করা যায়, আর কিছুতে করা যায় না। 169 for ordinary proposals and ordinary motions. যেহেতু ল্যাপস হয়ে গেছে ১৮১ এ আলোচনা হয় নি। আমি রুল অব প্রসিডিওর থেকে আপনার কাছে নিবেদন করেছিলাম যে, এই সরকার বিরোধী পক্ষকে বিশেষ করে বঞ্চিত করেছে। এই অ্যামেন্ডমেন্ট রাষ্ট্রপতির কাছে উত্থাপনের জন্য ফর হিজ অ্যাসেন্ট তার আগে বিধানসভায় আলোচনা করা উচিত ছিল এবং তারপর আমাদের যে অবজারভেশন স্বপক্ষে বা বিপক্ষে রাখতে পারতাম। তারপর রাষ্ট্রপতি ঠিক করবেন তিনি তাতে সম্মতি দেবেন কি না। আমরা এই বৈধ সুযোগ থেকে বঞ্চিত হয়েছি। আজকে পোস্টমর্টেম করে যদি এই ডিসকাশন করা হয় এবং তারপর যদি কিছু পাস করা হয় সংশোধনের স্বপক্ষে বা বিপক্ষে তাতে কিছু যায় আসে না। তৃতীয় কথা— বলেছিলাম, আইনমন্ত্রী মুখ্যমন্ত্রীর ব-কলমে যে প্রস্তাব উত্থাপন করতে যাচ্ছেন তাতে আমরা কোনও সংশোধনীর সুযোগ পাচ্ছি না। ১৭৪(২) এ যদি কোনও মাননীয় সদস্য আপত্তি করেন অবজেকশন করেন সেখানে আপনার এক্তিয়ার আছে, কিন্তু তা সত্ত্বেও আপনি আবেদন গ্রহণ করেন নি। সরকার পক্ষ এই মহা অন্যায় অসদাচরণ ও নিয়মবহির্ভূত কাজের জন্য কোনও দুঃখ প্রকাশ করেন নি বরং মুখ্যমন্ত্রী বললেন এতে কি মহাভারত অশুদ্ধ হয়ে গেছে জানি না। কিন্তু বিফোর অ্যাসেন্ট অব দি প্রেসিডেন্ট আমাদের অবজারভেশন রাখার যে সাংবিধানিক অধিকার তা লঙ্ঘিত হয়েছে। ব্রুট মেজরিটির জোরে আজকে এখানে জঙ্গলের শাসন কায়েম হতে চলেছে। বিরোধী পক্ষের কোনও অধিকার থাকছে না—কণ্ঠ রোধ করার চেষ্টা হচ্ছে। সেইজন্য এরকম আলোচনায় অংশগ্রহণ না করে আমরা প্রতিবাদ জানিয়ে এই সভাকক্ষ ত্যাগ করলাম।

(এই সময় কংগ্রেস সদস্যরা সভাকক্ষ ত্যাগ করেন)

[2-40 — 2-50 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার :** মিঃ স্পিকার, স্যার, এই বিষয়ে আমাদের কিছু বক্তব্য আছে। ডাঃ আবেদিন যে পয়েন্ট তুলেছেন আমার মনে হয় এর আগে এই রকম কোনও নজির নেই যে একটা অ্যামেন্ডমেন্ট................

**শ্রী অনিল মুখার্জি :** মিঃ স্পিকার, স্যার, আমার পয়েন্ট অব অর্ডারটা কি হল? ডাঃ আবেদিন যখন বলছিলেন তখন আমি পয়েন্ট অব অর্ডারে উঠেছিলাম আপনি তখন আমাকে বসতে বললেন, আমি বসেছি। এখন আমার পয়েন্ট অব অর্ডারটা বলতে দিন।

**মিঃ স্পিকার :** আপনাকে বলতে দেব পরে, আগে সাত্তার সাহেব বলে নিন।

**শ্রী আব্দুস সাত্তার :** স্যার, আমরা এতদিন দেখে এসেছি যে আর্টিকেল ৩৬৮ তে র‍্যাটিফিকেশন হয়। রুলস অব প্রোসিডিওর অ্যান্ড কন্ডাক্ট অব বিজনেস এর ১৮২ অনুসারে

নোটিশ দেওয়া উচিত ছিল। কিন্তু এখানে রুল ১৬৯ এনডোর্সমেন্ট করে রেজলিউশন এনে মুখ্যমন্ত্রী ইজ রেপিং দি কনস্টিটিউশন অ্যাজ ওয়েল অ্যাজ দি রুলস অব প্রোসিডিওর অ্যান্ড কন্ডাক্ট অব বিজনেস। কে তাকে অ্যাডভাইস দিয়েছে আমি জানি না, অ্যাসেন্ট যেটায় দেওয়া হয়ে গেছে তার একটা রিভোকেশনের ব্যাপার নিয়ে তিনি এখানে এসেছেন। এটা র‍্যাটিফিকেশনের জন্য আসা উচিত ছিল বিফোর অ্যাসেন্ট ওয়াজ গিভেন বাই দি প্রেসিডেন্ট, কিন্তু সেটা আসেনি। আমার মনে হয় এই যে আলোচনার কি ফল তাও আমি বুঝতে পারছি না। এটা সংবিধান বিরোধী, রুলস বহির্ভূত, রুলের বাইরে এই আলোচনা হচ্ছে। সেজন্য আমি বিচার মন্ত্রী হালিম সাহেব যিনি মুখ্যমন্ত্রীর কনসেন্ট নিয়ে ব-কলমে মুভ করছেন তাকে বলছি যে তিনি এই রেজলিউশন দয়া করে উইথড্র করে নিন। যদি তিনি উইথড্র না করেন তাহলে আমরা অন্তত পক্ষে এই হাউসে পার্টিশিপেট করতে পারছি না। সেজন্য হালিম সাহেবকে বলছি তিনি এটা উইথড্র করে নিন।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলছি যে এই বইটা ওঁনারা পড়েননি। উনি একজন প্রাক্তন আইনজ্ঞ সদস্য, এই বই এর ১৮১, ১৮২ ধারায় লেখা আছে এনি মেম্বার, এখানে মিনিস্টার মুভ করছেন। ১৬৯ ধারায় রেজলিউশন তিনি মুভ করতে পারেন। ওনারা ১৮১ ধারাটা ভাল করে পড়েননি। রেকটিফিকেশন করতে পারা যাচ্ছে না, রেকটিফিকেশনের কোনও প্রশ্ন নেই। ১৮২ ধারা যেটা রয়েছে সেটা হচ্ছে এনি মেম্বার, এখানে মিনিস্টার মুভ করছেন। যে কোনও পাবলিক ইন্টারেস্টে মিনিস্টার এই হাউসে রেজলিউশন আনতে পারেন, এটা লিগ্যাল। এটাই আমার পয়েন্ট অব অর্ডার।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য সাত্তার সাহেব যে কথা বললেন, এখানে যে রেজলিউশন আলোচনা হতে যাচ্ছে, এখানে সেটা মিনিংলেসলি আলোচনার সুযোগ থাকবে, সেটা উইথড্র করার কথা হালিম সাহেবকে বলেছেন, এটা হচ্ছে এক নং পয়েন্ট। আমার দ্বিতীয় পয়েন্ট হচ্ছে, আপনি কালকে বললেন যে আপনারা অ্যামেন্ডমেন্ট দেবেন—আজকে বেলা ১১টা পর্যন্ত প্রভিসন রেখেছিলেন, সেই হিসাবে আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম, কিন্তু আপনার কাছ থেকে জাস্টিস পাচ্ছি না। যেভাবে আপনি ডিরেকশন দিয়েছিলেন, সেই নির্দেশ অনুযায়ী আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম। কিন্তু কেন সেটা অ্যাকসেপ্ট করলেন না, ডিসঅর্ডার হল, সেটা আমি জানতে পারলাম না। আপনি আমার অ্যামেন্ডমেন্টের উপর আলোচনার সুযোগ দিচ্ছেন না, তার প্রতিবাদে আমরা সভা ত্যাগ করছি।

(At this Stage the Member of the Congress (I) Walked out of the Chamber)

## Discussion on Government Resolution

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, লগ্ন অতিবাহিত হয়ে গেছে, বিল অ্যাক্টে পরিণত হয়েছে, এই বিধানসভায় আলোচনা করবার সময় শেষ হয়ে গেছে এবং ঐ ফর্টি থার্ড অ্যামেন্ডমেন্টের পরিপ্রেক্ষিতে আজকে পশ্চিমবাংলার বিধানসভার দৃষ্টিভঙ্গিটা নিঃসন্দেহে

ভবিষ্যতের দিকে প্রসারিত করবার সুযোগ থাকলেও বর্তমানে তার কোনও কর্তব্য আছে বলে মনে হয় না এবং মাননীয় কংগ্রেস দলের বন্ধুরা যে প্রশ্ন এখানে তুলেছেন যে এই বিধানসভা কক্ষে মাননীয় সদস্যদের অধিকারগত প্রশ্ন, সেই প্রশ্ন নিঃসন্দেহে অযৌক্তিক নয়। কারণ এই বিল অ্যাক্টে পরিণত হবার পূর্বে যদি এখানে আলোচনার সুযোগ পেতাম, আমাদের বক্তব্য ঐ বিলকে কিঞ্চিত পরিমাণে প্রভাবিত করতে পারত এবং তার পরিপ্রেক্ষিতে যদি কেন্দ্রীয় সরকার ঐ বিলের কোনও পরিবর্তন করবার প্রয়োজন বোধ করতেন, এই বিধানসভা কক্ষ নিঃসন্দেহে তার ঐতিহাসিক দায়িত্ব পালন করবার সুযোগ পেত। কিন্তু এখন আমরা যা করছি, যা সমাপ্ত হয়ে গেছে, তার সম্বন্ধে আলোচনা করছি, যে আলোচনার সংবিধানগত কোনও মূল্য নেই। আরও কৌতুকের সঙ্গে লক্ষ্য করেছি, যখন বিচার বিভাগের মন্ত্রী মাননীয় হালিম সাহেব প্রস্তাব রেখেছেন, আংশিক ভাবে এই ফর্টি টু অ্যামেন্ডমেন্ট বিল সংশোধন না করে যদি পুরোপুরি সংশোধন করবার চেষ্টা কেন্দ্রীয় মন্ত্রী করতেন তাহলে ভাল হত। তিনি দঃখ প্রকাশ করে বলেছেন, জনতা পার্টি তার নির্বাচনী প্রতিশ্রুতি পরিপূর্ণ ভাবে পালন করেন নি। আজকে সমস্ত কিছু সমাপ্ত হবার পর তার আবেদন অনুরোধ, দুঃখ প্রকাশ, অনেকটা যেন ফিউনারেল প্রসেশন এর করুণ বাদ্য ধ্বনির মতো আমার কর্ণে ধ্বনিত হচ্ছে। কিন্তু আজকে কিছু করার নেই। হালিম সাহেব যা বলছেন, তিনি ব্যক্তিগত ইচ্ছা প্রকাশ করছেন মাত্র। তথাপি আমি আলোচনায় অংশ গ্রহণ করেছি তার কারণ অতীত গেলেও আমার বক্তব্য রাখবার আজকে যুক্তি সঙ্গত কারণ না থাকলেও এই সুযোগ আমি গ্রহণ করতে চাইব ঐ ৪২তম সংবিধান সংশোধন এর বিরুদ্ধে আমাদের বক্তব্য রাখবার জন্য এই কেন্দ্রীয় সরকারকে ধন্যবাদ জানাবার জন্য, তারা তাদের প্রতিশ্রুতি রক্ষা করবার জন্য একটা বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছেন। ঐ সংশোধনকে তারা বাতিল করে দেবার জন্য আজকে প্রয়াসী হয়েছেন। আজকে আপনাদের কাছে বক্তব্য রাখবার সময় নিঃসন্দেহে প্রথমে আমি স্মরণ রাখবার চেষ্টা করব—১৯৫০ সালে ভারতবর্ষ সংবিধান লাভ করেছে, আজকে ১৯৭৮ সাল, এই ২৮ বছরের মধ্যে কতবার ভারতবর্ষের সংবিধান পরিবর্তিত হয়েছে, আজ সংবিধানের নম্বরটা দেখলে সহজেই তা অনুমান করতে পারি। আজকে কংগ্রেসি বন্ধুরা এখানে উপস্থিত নেই, তাদের স্মরণ করিয়ে দেবার জন্য ইচ্ছা করেছিলাম—স্বর্গত জওহরলাল নেহেরুর আমলে ১৬ বার ভারতবর্ষের সংবিধান সংশোধন হয়েছে।

এবং প্রধানমন্ত্রী রূপে পরবর্তীকালে তার কন্যা যখন রাজত্ব করেছেন তখন একটা অভূতপূর্ব ইতিহাস সংগঠিত হয়েছে। তার ১১/১২ বছরের মন্ত্রিত্বকালে ২৫ বার ভারতবর্ষের সংবিধান পরিবর্তন ঘটেছে। এটা একটা অস্থির চিত্ত জাতির পরিচয় আমরা বহন করেছি। আমি একথা বলব না যে সংবিধান এমন একটা বস্তু যার কোনওদিন পরিবর্তন হয় না। একটা জাতি যদি জীবন্ত হয়, গতিশীল হয় তাহলে সে তার শেষ সংবিধান নিশ্চয় রচনা করে যাবেন কিন্তু যে জাতি বছরে ২/৩ বার তার সংবিধানের পরিবর্তন ঘটায় সে জাতি সুস্থ মস্তিষ্ক বলে আমরা ধারণা করতে পারি না। আমাদের সংবিধান নিয়ে পূর্বতন সরকার অনেক খেলা করেছেন। শ্রীমতী ইন্দিরা গান্ধী মহোদয়া আমাদের সংবিধানকে যেভাবে মর্যাদা দিয়েছেন সেটা সত্যই লজ্জাকর। সেইজন্য সংবিধানের ৪২তম সংশোধনকে পরিবর্তন করে জনতা সরকার ৪৩ তম সংশোধনের জন্য যে বিল এনেছেন ভারতের সমস্ত মানুষ তাকে

স্বাগত জানিয়েছে। আমাদের বিচার মন্ত্রী মহাশয় দুঃখ প্রকাশ করেছেন যে জনতা সরকার ৪২তম সংশোধনকে পুরোপুরি বাতিল করবার জন্য কেন বিল আনেন নি। কেন্দ্রীয় মন্ত্রী শান্তিভূষণও এই জিনিস হয়ত অনুভব করেছেন কিন্তু জনতা সরকার কিভাবে এটা উপস্থাপিত করেছেন সেটা নিশ্চয় আপনাদের কাছে লক্ষ্য করবার বিষয় রূপে উপস্থাপিত হয়েছে। তারা গণতন্ত্রের প্রতি মর্যাদা দিয়েছেন, বিরোধীদলের প্রতি মর্যাদা দিয়েছেন। আমি পশ্চিমবাংলার বিচার বিভাগীয় মন্ত্রীকে সেই দৃষ্টান্ত অনুসরণ করবার জন্য অনুরোধ জানাব। তারা বিরোধীদলের সঙ্গে আলোচনা করেছেন, তাদের মতামত নিয়েছেন তারা সংখ্যাগরিষ্ঠতার জোরে বিরোধীদের কণ্ঠরোধ করে এই সংশোধনের ব্যবস্থা করেন নি। তারা সকলকে একমত করে এই সংশোধনের ব্যবস্থা করেছেন। তবে একথা ঠিক তারাও হয়ত পুরোপুরিভাবে সংশোধনের ব্যবস্থা করতে পারেন নি। আমাদের বিচার বিভাগীয় নিশ্চয় স্মরণ করতে পারেন, উপলব্ধি করতে পারেন লোকসভা এবং রাজ্যসভা এই দুইয়ের মধ্যে সংখ্যাগরিষ্ঠতার দিক থেকে কিছু তারতম্য রয়েছে। লোকসভায় জনতা দলের বিপুল সংখ্যাগরিষ্ঠতা রয়েছে এবং তারা বিল পাস করতে পারেন। কিন্তু রাজ্যসভায় সেটা হত কিনা সে বিষয়ে সন্দেহ ছিল, কারণ সেখানে যাদের সংখ্যাগরিষ্ঠতা রয়েছে তারাই ৪২ তম সংশোধন করেছিলেন কাজেই সকলকে একমত করবার জন্য যে প্রচেষ্টা গ্রহণ করা দরকার আমি মনে করি কেন্দ্রের জনতা সরকার এবং কেন্দ্রীয় আইন মন্ত্রী নিশ্চয় সেই পথ গ্রহণ করেছেন। আমাদের আইনমন্ত্রী নিশ্চয় দেখেছেন সংবাদপত্রে যে আরও বিল এসেছে এবং আসছে। ৪২ তম সংশোধনকে পুরোপুরি বাতিল করবার জন্য জনতা সরকার প্রতিজ্ঞাবদ্ধ এবং তারা সে প্রতিশ্রুতি যে পালন করবেন সেদিক থেকে পশ্চিমবঙ্গ সরকারের কোনও সন্দেহের অবকাশ থাকা উচিত নয়। এই ৪২ তম সংশোধনকে বাতিল করবার জন্য ৪৩ তম সংশোধন করবার প্রয়োজন হয়েছে এবং সেটা সম্পন্ন হয়েছে কিন্তু সেই সংশোধন কিভাবে অনুষ্ঠিত হয়েছে সেটা নিঃসন্দেহে অত্যন্ত গুরুত্বপূর্ণ আলোচনার বিষয়। যারা রাজনীতিজ্ঞ নন, আইনজীবী আমি তাদের মতামতে দেখেছি আমাদের আইনমন্ত্রী নিশ্চয় একটা মূল্যবান পুস্তক পাঠ করেছেন একজন বিশেষজ্ঞ, সংবিধান বিশারদ, অসাধারণ রাজনীতিবিদ, আইনবিদ, মিঃ পালকীওয়ালার একটি পুস্তক প্রকাশিত হয়েছে। তিনি লিখেছেন, ''কনস্টিটিউশন ডিফেস্ট অ্যান্ড ডিফাইড''। এই পুস্তকে তিনি লিখেছেন আমাদের সংবিধান বার বার পরিবর্তিত হতে হতে এবং এই ৪২ তম সংশোধনের পর তার যে চেহারা দাঁড়িয়েছে সেটা দেখলে আমরা আমাদের সংবিধানকে চিনতে পারছি না।

[2-50 — 3-00 P.M.]

আজকে সংবিধান বস্তুতভাবে ভারতবর্ষে আমূলভাবে পরিবর্তিত হয়েছে। এত পরিবর্তন কোনও দেশের কোনও সংবিধান এত অল্পকালের মধ্যে নিঃসন্দেহে লাভ করেনি। তিনি দুঃখ করে বলেছেন হয়ত আজকে সংবিধানের দেহটা আছে কিন্তু তার স্পিরিট, তার আত্মা নিহত হয়েছে। তিনি দুঃখ করে বলেছেন ইন্দিরা গান্ধী যেন সমস্ত সংবিধান সমস্ত সরকারের সমস্ত নিয়ম কানুনের উপরে একটা পূর্ণচ্ছেদ টেনে দিয়েছে, তিনি যেন গণতন্ত্রকে চিরতরে শেষ করবার জন্য এই ৪২তম সংবিধানের সংশোধনের আয়োজন করেছিলেন। এই ৪২তম সংশোধন নিঃসন্দেহে ভারতবর্ষের গণতান্ত্রিক ইতিহাসে, ভারতবর্ষের স্বাধীনতার ইতিহাসে এমন একটা দৃষ্টান্ত স্থাপন করেছে, এমন একটা মানসিকতাকে প্রশ্রয় দিয়েছে যা চিরকালের জন্যে ভারতবর্ষের

কোটি কোটি মানুষের কাছে একটা কলঙ্কর লজ্জাজনক অধ্যায় রূপে চিহ্নিত হয়ে থাকবে। তারই প্রতিবিধান করবার জন্য জনতা সরকার আজ যে পদক্ষেপ গ্রহণ করেছেন নিশ্চয়ই তাকে সমস্ত দেশের মানুষ স্বাগত জানিয়েছে, জানানো কর্তব্য এবং আপনারাও স্বাগত জানিয়েছেন এরজন্যও আমি আপনাদের ধন্যবাদ প্রদান করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ৪২ তম সংশোধনের মধ্যে নিঃসন্দেহে কিছু কিছু অংশ আছে যে অংশগুলিকে শান্তিভূষণ মহাশয় পরিত্যাগ করবার কারণ খুঁজে পাননি এবং অনেক বন্ধু মনে করবার চেষ্টা করেছেন যে পূর্ণভাবে সংশোধনের ব্যবস্থা শান্তিভূষণ করেননি, মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী করেননি, তার কারণ হল বোধকরি ঐ কিছু কিছু অংশ আছে যা পরিত্যাক্ত নয়, ইন্দিরা গান্ধীর হলেও তার মধ্যে কোনও অপরাধ নেই। কোনও কোনও বন্ধু আবার বলবার চেষ্টা করেছেন যে এটা সুগার কোটেড পয়জন পিল, ৪২ তম সংশোধন একটা বিষবটিকা কিন্তু সেই বিষবটিকাকে গ্রহণযোগ্য করবার আপাতত দৃষ্টিতে এবং রমণীয় করবার জন্য তাকে একটু সুগার কোটেড করে ইন্দিরা গান্ধী পরিবেশন করেছিলেন এবং ঐ ভালভাল অংশগুলি তার সেই সুগার কোটেড আবরণ মাত্র। আসলে পয়জন পিল, যা গণতন্ত্র ধ্বংসকারী, তা এরমধ্যে পূর্ণভাবে বর্তমান। মাননীয় শান্তিভূষণ যুক্তি দেবার চেষ্টা করেছেন লোকসভায়—মাননীয় অধ্যক্ষ মহোদয়, হয়ত আপনিও এটা পাঠ করেছেন যে, হ্যাঁ, সত্য, ৪২ তম সংশোধন বিষবটিকা তাকে পরিত্যাগ করা উচিত কিন্তু তার আইনে যদি কিছু সুগার কোটেড থাকে যেটুকু জাতির পক্ষে কল্যাণকর তাহল এর ভিতর বিষবটিকা টুকুকে বর্জন করে তাকে যদি গ্রহণ করবার জন্য কিছু অবসর গ্রহণ করি ভবিষ্যতের জন্য নিজের প্রস্তুত রেখে তাহলে আপত্তিটা কোথায়? যেমন মনে করা যাক এর মধ্যে একটা অনুচ্ছেদ আছে যে অনুচ্ছেদে বলা হচ্ছে দেশের দরিদ্র মানুষ যারা আদালতের আশ্রয় নিতে পারেনা। তাদের অর্থ নেই, সম্পদ নেই, ন্যায় বিচার পাবার জন্য রাষ্ট্র নিজেরাই সেই ব্যবস্থা করে দেবেন, দরিদ্র মানুষ যাতে আইনের সাহায্য তারা নিতে পারে তারজন্য প্রয়োজনীয় সহযোগিতা দেবেন, সেই অনুচ্ছেদে এই বিষবটিকার আচ্ছাদন হলেও নিঃসন্দেহে সেটা আপনা আপনি পরিত্যাজ্য নয়, নিজে নিজে কিছু নিন্দনীয় নয় সেই কথাই শান্তিভূষণ বলবার চেষ্টা করেছেন। তেমনিভাবে অনেক নিরীহ কথা আছে। কেন আছে? সেকথাটা একটু পরে আমি বলবার চেষ্টা করব কিন্তু নিরীহ কথা বলে উন্নতি হবে, অরণ্যের উন্নতিতে আমি নিশ্চয়ই শহরবাসী হয়েও তাতে বাধা সৃষ্টি করব না। তারপর বলা আছে শিশুদের উন্নতি হবে, আমরা প্রবীণ হয়েও শিশুদের উন্নতিতে নিশ্চয়ই আতঙ্কিত বোধ করব না। তেমনি অনেক কিছু বলা আছে বন্য পশু সংরক্ষণের ব্যবস্থা হবে তাতেও আপাত দৃষ্টিতে তার আপত্তি করবার কোনও কারণ নেই।

[3-00 — 3-10 P.M.]

আমি জানি এগুলি মূল্যবান কথা নয়, এগুলি উদ্দেশ্য নয়, লক্ষ্য নয় এবং ইন্দিরা গান্ধী মহোদয়া এমনিভাবে ৪২তম সংশোধনীর আসল রূপটাকে আচ্ছাদনে রাখবার জন্য এমনই কতকগুলি নিরীহ সুন্দর আপাত মধুর দৃশ্যের অবতারণা করেছিলেন। কিন্তু সেগুলি আজকে যেহেতু ৪২ তম সংশোধনী অঙ্গ, যেহেতু ইন্দিরা গান্ধী নামক তদানীন্তন প্রধানমন্ত্রী যিনি ডিক্টেটার হতে চেয়েছিলেন তিনি সেই সমস্ত পার্লামেন্টের এমন কতকগুলি অধিকারের অধিকারী হতে চেয়েছিলেন, যে ক্ষমতা কেবলমাত্র পার্লামেন্ট একটি মানুষের হাতে তুলে

দেবে। তিনি তা করেছিলেন বলেই তা পরিত্যাগ করার কথা শান্তিভূষণ যদি না ভেবে থাকেন, তারজন্য মাননীয় হালিম সাহেব দুঃখ প্রকাশ করতে পারেন বলে আমি অন্তত মনে করতে পারি না। যে আঘাত গণতন্ত্রের উপর এসেছিল, সেই অন্যায় আঘাতকে বর্জন করে গণতন্ত্রকে রক্ষা করার যদি চেষ্টা করে থাকেন জনতা সরকার, নিশ্চয়ই তাহলে তারা প্রশংসার দাবি রাখেন, অভিনন্দনের দাবি রাখেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪৩ তম সংশোধন মুখ্যত ৪২ তম সংশোধনীর একটা অনুচ্ছেদকে কেন্দ্র করে প্রস্তুত হয়েছে। ৩১ডি যে অনুচ্ছেদ ৪২ তম সংশোধনীর মধ্যে ছিল, সেই অনুচ্ছেদটা একটা মারাত্মক অনুচ্ছেদ, গণতন্ত্রের সর্বাপেক্ষা বড় শত্রুরূপে যা চিহ্নিত হতে পারে। এই অনুচ্ছেদে বলা হয়েছে—কোনও সংঘ কোনও প্রতিষ্ঠান নিঃসন্দেহে সরকার ব্যান করে দিতে পারে, সরকার তাকে অবৈধ ঘোষণা করতে পারে, যদি সরকার মনে করেন এই সংঘ এই দল, এই সংগঠন দেশদ্রোহী, দেশের পক্ষে শত্রুরূপে চিহ্নিত হবার যোগ্য। দেশের মধ্যে অন্তর্ঘাত সৃষ্টি করছে, এটা বিবেচনা করবেন সরকার, বিবেচনা করবেন একটি মানুষ একটি মন্ত্রিসভা। একটি দল সত্যসত্যই দেশদ্রোহী কিনা, একটি সংঘ সত্য সত্যই দেশের মধ্যে অন্তর্ঘাত সৃষ্টি করতে চাইছে কিনা, এই বিচারের ভার বলা বাহুল্য তদানীন্তন প্রধানমন্ত্রী নিতে চেয়েছিলেন। এটা গণতন্ত্র বিরোধী, মানুষের মৌলিক অধিকারের বিরোধী, সংবিধান প্রদত্ত অধিকারের পরিপন্থী। কোনও মানুষের অধিকার নাই আমার সংঘকে, আমার দলকে, অন্যায়কারী মনে করছেন বলেই অবৈধ ঘোষণা করে দেবেন। শুধু তাই নয়, যখন সরকার অবৈধ ঘোষণা করবেন, তখন আমি আদালতে বিচারপ্রার্থী হয়ে দাঁড়াতে পারব না, আমি সুপ্রীম কোর্টের রায় নিতে পারব না, সরকার যেকথা বলছেন, সেটা ন্যায় না অন্যায়, অমি সত্যসত্যই দেশেদ্রোহী না দেশপ্রেমিক, এটা প্রমাণ করবার কোনও সুযোগ আমাকে দেওয়া হবে না, প্রধানমন্ত্রী ঘোষণা করেছেন, সরকার ঘোষণা করেছেন, অতএব তা সম্পূর্ণ শেষ কথা, এই যে ৩১ডি অনুচ্ছেদ গণতন্ত্র বিরোধী অনুচ্ছেদ এটা সংবিধানের ১৪, ১৯, ৩১ ইত্যাদি ভিন্ন ভিন্ন অনুচ্ছেদের পরিপন্থী, এই অনুচ্ছেদের মধ্যে যে ব্যক্তি স্বাধীনতা, মৌলিক অধিকার দেওয়া ছিল, সেই অধিকারগুলিকে ভঙ্গ করছে, খর্ব করছে, কাজেই ৩১ডি এই অনুচ্ছেদকে ৪৩ তম সংশোধনে প্রথমে বর্জন করার চেষ্টা হয়েছে, বর্জন করা হয়েছে। এটা নিঃসন্দেহে অভিনন্দনযোগ্য প্রয়াস। আমি প্রথমে এখানে দাঁড়িয়ে বিধানসভায় দাঁড়িয়ে কেন্দ্রীয় বিচার বিভাগীয় মন্ত্রীকে, বিচার বিভাগীয় মন্ত্রী শান্তিভূষণকে স্বাগত জানাচ্ছি, সম্বর্ধনা জানাচ্ছি, তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে কেন্দ্রের জনতা সরকারকেও এই কাজের জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন সময়ে কোন পার্লামেন্টে বসে এই ৪২ তম সংশোধনী প্রস্তুত হয়েছিল, সেদিকে আমাদের দৃষ্টি প্রসারিত করার আজ আবশ্যক আছে।

যে পার্লামেন্ট এই ৪২ তম সংশোধন করেছে, সে পার্লামেন্ট স্বয়ং বৈধ কিনা, নিঃসন্দেহে এই প্রশ্নের অবতারণা করা যায় এবং সেটা যুক্তিযুক্ত। কিন্তু সেই পার্লামেন্টে যেখানে বিরোধী দলের অধিকাংশ নেতা কারাগারে নিক্ষিপ্ত, যেখানে সরকারি দলের অধিকাংশ বক্তার কণ্ঠরুদ্ধ, যেখানে বিবেক বিসর্জিত, যেখানে একটা মানুষের রক্তচক্ষু সমস্ত লোকসভাকে, রাজ্যসভাকে পরিচালিত করে, সন্ত্রাস করে এবং যে প্রধানমন্ত্রীর নিজের প্রধানমন্ত্রিত্ব বিতর্কিত, কারণ তিনি প্রধানমন্ত্রী নেই—আদালতের রায়ে এই আদেশ তিনি লাভ করেছেন—সেই প্রধানমন্ত্রী, সেই

লোকসভা, সেই রাজ্যসভা এই সংশোধন করেছেন এবং প্রশ্ন তুলেছেন, অবাক বিস্ময়ে আমরা শুনেছি, কে বড়, সংবিধান বড়, না লোকসভা বড়। পার্লামেন্ট অনেক বড় কনস্টিটুউশনের চাইতে এই যুক্তি অনেক বড় বড় আইনবিদ সেদিন ইন্দিরা গান্ধী মহোদয়ার পক্ষে দিয়েছিলেন। কিন্তু আমরা লক্ষ্য করেছি এই পার্লামেন্ট কার থেকে জন্ম গ্রহণ করেছে? এর শক্তির উৎস কোথায়? নিঃসন্দেহে, সংবিধান পার্লামেন্টের জাতক নন, পার্লামেন্টই সংবিধানের জাতকরূপে আবির্ভূত হয়েছে এবং পার্লামেন্ট যত ক্ষমতা ভোগ করেছেন সমস্ত কিছুই মূলত সংবিধান থেকে। কিন্তু সেদিন এই মূল প্রশ্ন তোলা হয়েছে এবং বলা হয়েছে দ্বর্থহীন ভাষায় পার্লামেন্টের চাইতে আর কেউ শক্তিশালী নন, সর্বশক্তিমান পার্লামেন্ট, যে কোনও মানুষের যে কোনও নাগরিকের যে কোনও অধিকার থেকে বঞ্চিত করতে পারে। এই কাজ সেদিন করা হয়েছে। আরও প্রশ্ন তারা যুক্তি দিয়ে তুলেছেন, পার্লামেন্ট সর্বশক্তিমান কেন, কারণ এই পার্লামেন্ট-এ দেশের জনগণের মতামত প্রতিফলিত হয়, দেশের জনগণের নেতারাই পার্লামেন্ট পরিচালিত করেন, পার্লামেন্ট তৈরি হয় তাদের দিয়ে। অতএব যদি একটা গণতান্ত্রিক দেশ, স্বাধীন দেশ, সার্বভৌম দেশে যদি জনগণ সর্বাপেক্ষা অধিক শক্তির অধিকারী হন, সর্বোচ্চ শক্তির অধিকারী হন, তাহলে সেই জনমতের প্রতিধ্বনি লোকসভায় উঠে, সেই লোকসভাই সর্বাপেক্ষা বেশি শক্তিমান, এই কথা বললেন, আশ্চর্য লাগে, বিস্ময় লাগে, এই কথা ভাবতে যারা জনগণের মৌলিক অধিকার হরণ করতে যাচ্ছেন, যারা লোকসভার মাননীয় সদস্যদের বিবেককে বন্ধ করেছেন, তাদের কণ্ঠরোধ করে দিয়েছেন, তারা যদি স্বাধীন মতামত ব্যক্ত করেন তাদের কারাগারে নিক্ষেপ করেন, সেই অবস্থাতে নেত্রী বলছেন, নেতারা বলছেন, পার্লামেন্টে জনগণের মতামত প্রতিফলিত হয়, আজকে পার্লামেন্ট সর্বোচ্চ শক্তির অধিকারী, কনস্টিটিউশন কিছু নয় এবং এই পার্লামেন্ট কনস্টিটিউশন ভেঙ্গেছে, মৌলিক অধিকার খর্ব করেছে, গণতন্ত্রকে ক্ষতবিক্ষত করেছে, রক্তাক্ত করেছে, মুমূর্ষু করেছে। আর সেই রক্তাক্ত, মুমূর্ষু গণতন্ত্রকে রক্ষা করবার জন্য আজকের জনতা সরকার যে সংশোধন এনেছেন, আইন করেছেন, নিঃসন্দেহে ভারতবর্ষের ইতিহাস তার জন্য তাকে শ্রদ্ধা জ্ঞাপন করেছেন। পৃথিবীর গণতান্ত্রিক দেশ তাদের উদ্দেশ্যে শুভেচ্ছা বাণী জানাবে, অভিনন্দন জানাবে—তাতে সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমাদের স্মরণ করবার কথা যে আমরা বারবার দেশে গণতন্ত্রের কথা বলছি, ব্যক্তি স্বাধীনতার কথা বলছি, নাগরিক অধিকারের কথা বলছি, নানা নিরাপত্তার কথা বলছি, কিন্তু দেশের অবস্থা যদি এই রকম হয় যে মুখ্যমন্ত্রী হন, প্রধানমন্ত্রী হন, সরকারি দলের হন, তারা যদি পারেন আইনের মুহুর্মুহু পরিবর্তন করে এমন করে মানুষের অধিকারকে খর্ব করে কেড়ে নিতে এবং তারা যদি অত্যাচারিত হয় এবং মানুষ যদি কোথাও বিচার না পায় তাহলে নিঃসন্দেহে গণতন্ত্র প্রহসনে পরিণত হয়, বিধানসভা অর্থহীন—উদ্দেশ্যহীন একটা প্রতিষ্ঠানে পরিণত হয়, লোকসভা একটা ভৌতিক প্রতিষ্ঠানে রূপ নেয়। এই কথাগুলো আজকে আমরা বিশেষ করে স্মরণ করিয়ে দিতে চাই। কিন্তু এই প্রসঙ্গে ৪২ তম সংশোধনের আর একটা নিকৃষ্ট দিক, একটা অসাধারণ কৌশলপূর্ণ দিক আপনার সামনে উপস্থিত করতে চাইব, আমার মতো করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আইনবিদ নই, নানা অনুচ্ছেদ আমার মুখস্থ নেই। কিন্তু আইনের সারমর্ম যা তা আমরা সকলে আইনবিদ না হয়েও

উপলব্ধি করতে পারি।

[3-10 — 3-20 P.M.]

আমাদের দেশে, সমস্ত সভ্য দেশে সমস্ত রাষ্ট্র কাঠামোর মধ্যে বিশেষ করে গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে একজন নাগরিক সুবিচার ন্যায় বিচার কার কাছে প্রত্যাশা করতে পারে? যদি প্রশাসন অত্যাচার করে যদি আইনসভা এমন কোনও আইন প্রণয়ন করে যা ব্যক্তি স্বাধীনতার বিরোধী তাহলে মানুষ কোথায় বিচারের জন্য উপস্থিত হতে পারে? উপস্থিত হতে পারে আদালতের কাছে বিচার বিভাগের কাছে। এই বিচার বিভাগ হচ্ছে তার গ্যারান্টি লাস্ট গ্যারান্টি, সুপ্রীম গ্যারান্টি অব পাবলিক রাইটস এবং কোনও নাগরিকের রাইট যদি কোথায়ও বিঘ্নিত হয়, যদি সেটা কোথায়ও খর্ব হয় তাহলে সে বিচারের দ্বারে কোর্টের দ্বারে গিয়ে উপস্থিত হয় বিচারালয়ে গিয়ে উপস্থিত হয়। কিন্তু সেই বিচারালয়কে ইন্দিরা গান্ধী সর্বাপেক্ষা বেশি আঘাত করেছিলেন ৪২ তম সংবিধান সংশোধনের মধ্য দিয়ে। এই সর্বপ্রথম ভারতবর্ষের ইতি কোর্টের ক্ষমতার দিক থেকে তাকে দ্বিধা বিভক্ত করে দিয়েছিলেন। এবং সেখানে বলা হল কতকগুলি হবে সেন্ট্রাল ল আর কতকগুলি হবে স্টেট ল। আদালতের সীমানা নির্দিষ্ট করে দিয়ে বলা হল এই আইনগুলি সুপ্রীম কোর্টের এক্তিয়ারে থাকবে আর এই এই আইনগুলি হাই কোর্টের এক্তিয়ারে থাকবে। এছাড়া তারা অন্য কোনও কিছু বিচার করতে পারবে না! এই ছিল ৪২তম অ্যামেন্ডমেন্ট বিলের ব্যবস্থা। সুপ্রীম কোর্ট-এর বিচার্য শুধু মাত্র সেন্ট্রাল ল আর হাইকোর্টের বিচার্য শুধু মাত্র স্টেট ল। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের জীবনে এমন অনেক আইন ঘটিত প্রশ্ন দেখা দেয় যার জন্য আমাদের বিচারালয়ের সম্মুখীন হতে হয়। কিন্তু সেটা যদি সেন্ট্রাল ল-এর আওতায় পড়ে তাহলে আমাকে আর কলকাতা হাইকোর্ট তা বিচার করে দিতে পারবে না আমাকে আমার জেলা কোর্ট আমার পরিচিত কোর্ট সেটা বিচারের সুযোগ দিতে পারব না; তার জন্য আমাকে দিল্লি রওনা হতে হবে এবং আমাকে সেই সুপ্রীম কোর্টের প্রয়োজনীয় ব্যয় বহন করতে হবে, বহু দিন তার জন্য অপেক্ষা করতে হবে এবং তাতে আমার বিচারের আর আশা থাকে না। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের শতকরা ৭০ ভাগ লোক দারিদ্র সীমার নিচে বাস করে। যদি আজকে কোনও কর্নারের কোনও মানুষ তার অধিকার থেকে বঞ্চিত হয় তাহলে গণতন্ত্রে সেটা একটা বড় অপরাধ। কিন্তু সেই অবস্থার পরিপ্রেক্ষিতে কোনও নাগরকিকে যদি তার অধিকার রক্ষা করার জন্য আদালতের দারস্থ হবার জন্য দিল্লিতে গিয়ে সুপ্রীম কোর্টে যেতে হয় এবং সেখানে এত টাকা খরচ করে ১০/১২ বছর সে প্রতিক্ষা করবে এর চেয়ে বড় প্রহসন আর কিছুই হতে পারে না। এই ৪২ তম সংশোধন এনে সেন্ট্রাল ল স্টেট ল-এ সব করে বস্তুতপক্ষে সাধারণ মানুষের বিচারের সম্ভাবনাকে নষ্ট করে দিতে চাওয়া হয়েছে, গণতান্ত্রিক অধিকারকে খর্ব করে দিতে চাওয়া হয়েছে। আবার এই ৪২ তম সংশোধনের আর একটা জিনিস করা হয়েছে। সেটা হচ্ছে যদি কোনও সে রকম প্রশ্ন আসে তাহলে একজন বিচারক বিচার করলে হবে না বেঞ্চ চাই এবং সেই বেঞ্চ যদি হাই কোর্টে হয় তাহলে নূনপক্ষে ৫ জন বিচারক চাই, আর সেটা যদি সুপ্রীম কোর্ট হয় তাহলে সেখানে নূনপক্ষে ৭ জন বিচারক চাই। এবং তাদের সিদ্ধান্ত কিভাবে ঘোষিত হবে কী পদ্ধতিতে ঘোষিত হবে? অতীতে একটা পদ্ধতি ছিল ভিন্ন ভিন্ন নিজ নিজ মত প্রকাশিত

। এবং সেখানে যদি মতবিরোধ হয় তাহলে মেজরিটির ডিসিসনকেই গ্রাহ্য বলে মেনে
ওয়া হল। কিন্তু ৪২ তম অ্যামেন্ডমেন্ট কি করা হল? বলা হল সেখানে টু থার্ড মেজরিটি
।

টু থার্ড মেজরিটি না হলে আইন আদালত তার রায় দিতে পারবে না, সে রায়
কির হবে না, এই পরিস্থিতি সৃষ্টি করেছেন, এই ফর্টিসেকেন্ড অ্যামেন্ডমেন্টে, যার মধ্যে
ার প্রহসনে পরিণত হয়েছে। চারিদিকে যখন সমালোচনা উঠেছে জুডিসিয়ারি কমিটেড
ন সকলেই এই দুর্দান্ত প্রতাপের মধ্যে যে রাজত্ব দেখিয়েছেন—তাদের মধ্যে সকলেই
য়েছেন প্রধানমন্ত্রীর মনোরঞ্জন করবেন, তার দৃষ্টি আকর্ষণ করবেন, তার প্রিয়পাত্র হয়ে
বেন। কাজেই তারা মতামত এমনিভাবে করেছেন বলেই অনেকে সমালোচনা করেছেন।
যদি হয় পার্লামেন্ট কমিটেড জুডিসিয়ারি কমিটেড, একজিকিউটিভ কমিটেড—সব যেখানে
িটেড সেখানে সত্যিই অনেক রকম কমিশন হতে পারে—কমিশনস নিশ্চয় হয়। তাই
ীনন্তন কালে দেশে গণতন্ত্র বলে কিছু ছিল না, রাখবার ব্যবস্থাও ছিল না। একটি মানুষ
স্ত শক্তি নিজের হাতে গ্রহণ করে একটি প্রচন্ড শক্তিমান ডিক্টেটর রূপে আবির্ভূত হতে
য়েছেন এবং জনসাধারণের মতামত, ব্যক্তি স্বাধীনতা ইত্যাদিকে পদদলিত করেছেন, গণতন্ত্রকে
সনে পরিণত করেছেন। তাই গণতন্ত্রকে রক্ষা করবার জন্য একটি ঐতিহাসিক পদক্ষেপ
ন্দ্রের জনতা সরকার নিজেদের নির্বাচনী প্রতিশ্রুতি অনুসারে গ্রহণ করেছেন এবং এই ৪৩
সংশোধনের মধ্য দিয়ে তারা ৪২ তম সংশোধনীর সর্বাপেক্ষা নিকৃষ্ট যে অংশ তাকে
িত্যাগ করেছেন এবং গণতন্ত্রকে রক্ষা করেছেন এবং মানুষের অধিকারকে ফিরিয়ে দেবার
। প্রয়োজনীয় ব্যবস্থা করেছেন। মাননীয় বিচার বিভাগীয় মন্ত্রী যে দুঃখ ও ক্ষোভ প্রকাশ
রছেন তার উত্তর দেবার অধিকার আমার নিশ্চয় নেই। তবে আজকে জনতা দলের মানুষ
প, সদস্যরূপে তার উদ্দেশ্যে আমি নিঃসন্দেহে এই কথা বলতে পারি যে তিনি আশা
াতে পারেন, বিশ্বাস রাখতে পারেন জনতা সরকার তাদের প্রদত্ত প্রতিশ্রুতি অক্ষরে অক্ষরে
ান করবার জন্য প্রস্তুত আছে এবং ভবিষ্যতে প্রয়োজনীয় সমস্ত সংশোধনী আসবে যে
শোধনীর মধ্য দিয়ে ভারতবর্ষের গণতান্ত্রিক কাঠামো সুরক্ষিত হবে। কিন্তু মাননীয় অধ্যক্ষ
হাদয়, এই প্রসঙ্গে আমি একটি কথা বলে যাব, কথা লোকসভায় বিতর্ককালে কোনও
নও বন্ধু বলেছেন সুন্দরভাবে এবং সেই কথা আমরা এইখানে এই প্রসঙ্গে ব্যক্ত করতে
ই—কেবলমাত্র সংবিধান, কেবলমাত্র আইন কানুন, কেবলমাত্র বিচার বিভাগ-এর পুনর্বিন্যাসের
দিয়ে গণতন্ত্রের রক্ষা কবচ সব সময় মেলে না—মেলে না তার প্রমাণ, ইন্দিরা গান্ধীর
ানমন্ত্রিত্বের আমলে তিনি ডিক্টেটর হবার চেষ্টা করছেন, স্বেচ্ছাচারী সরকার চালিয়েছেন,
ষের গণতান্ত্রিক অধিকারকে পদদলিত করেছেন সব সত্যি, তথাপি এও সত্যি যে গণতান্ত্রিক
ামোর মধ্য দিয়ে তিনি ধীরে ধীরে এই মূর্তি গ্রহণ করবার সুযোগ পেয়েছেন, এও সত্যি
পার্লামেন্ট ছিল, জনগণের প্রতিনিধি ছিল, কাঠামো ঠিক ছিল। কাজেই কাঠামো সব চেয়ে
কথা সব সময় নয়, বড় কথা হল স্পিরিট—লেটারস অব দি কনস্টিটিউশন-এর চেয়ে
নক বড় কথা হল স্পিরিট অব দি কনস্টিটিউশন এবং সেই স্পিরিট যাতে লঙ্ঘিত না
সেটা দেখবার দায় দায়িত্ব নিঃসন্দেহে লোকসভার যেমন আছে, রাজ্যসভার যেমন আছে
ানি প্রতিটি রাজ্য বিধানসভারও আছে এখানকার সরকারি দলেরও আছে, তারা নিশ্চয়

সেই দায়িত্ব পালন করবার জন্য প্রস্তুত থাকবেন। আমি এই বিষয়টি মাননীয় হালিম সাহেবের কাছে পেশ করতে চাইছি। কারণ, কথা এখানে মাঝে মাঝে উঠেছে—কথা ওঠে সঙ্গত কারণেই। এই যেমন উঠেছে—বন্ধুরা চলেই গেলেন—আমি পক্ষে বা বিপক্ষে কোনও কথা বলতে চাচ্ছি না। কিন্তু এও সত্যি আপনারা আমাদের অধিকার দেন নি, নিজেরাও গ্রহণ করেন নি। সেই আলোচনা করা যেতে এবং সংশোধনী সম্বন্ধে এই বিধানসভায় আমরা আমাদের মতামত প্রকাশ করতে পারতাম এবং কেন্দ্রীয় মন্ত্রীমন্ডলির কাছে কিছু নতুনতর চিন্তার খোরাক দিতে পারতাম।

[3-20 — 4-00 P.M. (including Adjournment)]

হয়ত আমাদের ঐতিহাসিক দায়িত্ব আমরা পালন করতে পারতাম। কিন্তু কৈ সব কাঠামো তো ঠিক আছে। তবু আপনারা সেই সুযোগ নিজেরাও গ্রহণ করেন নি এবং আমাদেরও গ্রহণ করান নি। কাজেই অধিকার ভঙ্গের অপরাধ আমাদের হচ্ছে অথচ তার জন্য কোনও একটা কাঠামো, আইন, তাকে আমরা দায়ী করতে পারছি না, কোনও তৃতীয় ব্যক্তিকে আজকে আসামির কাঠ গড়ায় দাঁড় করিয়ে আমরা শান্তনা পেতে পাচ্ছি না। কাজেই আমি যে কথা বলতে চাইব, সব চেয়ে বড় কথা আমাদের স্পিরিট, মনে-প্রাণে-চিন্তায়-ভাবনায়, ধারণায় গণতন্ত্রকে যদি আমরা প্রত্যেকে পোষণ করতে না পারি, যদি আমরা ব্যক্তিগত মতামতের স্বাধীনতাকে স্বীকার করে না নেই, যদি আমরা ভিন্ন সুরে উত্তপ্ত হয়ে উঠি আর বেসুরো আওয়াজ তুলে প্রতিপক্ষের কণ্ঠকে স্তবদ্ধ করে দিতে চাই তাহলে নিশ্চয়ই গণতন্ত্র রক্ষার অনুকূল পরিবেশ সৃষ্টি করেছি, একথা বলতে পারব না। তাই, গণতন্ত্র রক্ষা করবার দায়িত্ব জনতা সরকার নিয়েছেন এবং তা তারা পালন করছেন। এখানে মাননীয় হালিম সাহেব, আপনি গণতান্ত্রিক পরিবেশ রক্ষা করার জন্য নিজেদের প্রস্তুত রাখবেন, এই আশা আপনার কাছে আমরা করছি। গণতন্ত্র রক্ষার ব্যাপারে আমাদের ঐতিহাসিক দায়িত্ব পালন করতে না পারলেও, অন্তত ঐ ভারতবর্ষের সকলের সুরে সুর মিলিয়ে গণতন্ত্রের পক্ষে আজকে বক্তব্য রাখছি। আমরা যে এই সংবিধান সংশোধনের বিরুদ্ধে ৪৩ তম সংশোধনকে সমর্থন জানাবার সুযোগ পাচ্ছি, আজকে আমরা যে গণতন্ত্রকে রক্ষার জন্য নিজেদের ঐকান্তিক আগ্রহকে প্রকাশ করবার এই মুহূর্তে যে সুযোগ গ্রহণ করেছি তার জন্য নিশ্চয়ই আমাদের আত্মপ্রসাদের কারণ আছে। যদিও আমি বলেছি যে লগ্ন বয়ে গেছে এবং ঐ ৪৩ তম সংশোধন বিল আমাদের বিধানসভার পরিপ্রেক্ষিতে হয়ত বা অরক্ষণীয় কন্যার স্থান গ্রহণ করেছে। কাজেই সে কথা থাক, তবুও যা কিছু বলার সুযোগ পেয়েছি এবং গণতন্ত্রের রক্ষার জন্য আমাদের কণ্ঠে কণ্ঠে আবার আমরা দৃঢ় সংকল্প ঘোষণা করব এই টুকু বোধ করি আজকে আলোচনার সার অংশ, এইটুকু বোধ করি আজকে আলোচনার গুরুত্ব এবং সরকারকে ধন্যবাদ দিচ্ছি, দেরিতে হলেও তারা অন্তত কিঞ্চিত বিচার করবার চেষ্টা করেছেন। যদিও হালিম সাহেব নিজেই একজন আইনজ্ঞ, তাকে বলব যে Justice, deloyed is justice demined কাজেই আপনারা জাস্টিস রক্ষা করেন নি, তবুও যা করেছেন তারজন্য আপনাকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী অনিল মুখার্জি:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সংবিধান সংশোধন আইনটি পার্লামেন্টে পাস হয়ে গিয়েছে এবং পাস হয়ে যাওয়ার ফলেই আমরা এখানে এটা নিয়ে আলোচনা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কংগ্রেসি সদস্যরা এবং ইন্দিরা কংগ্রেসের সদস্যরা একটা অছিলায় এই সভাকক্ষ ত্যাগ করেছেন। অবশ্য এটা তাদের পক্ষে স্বাভাবিক, কারণ ওরা ওদের রাজত্বকালের বিগত সভায় এই কক্ষে ৪২ তম সংবিধান সংশোধন আইন পাস করেছিলেন। ওরা অতীতে ৪২ তম সংবিধান সংশোধন আইন পাস করে ইন্দিরা গান্ধীর হাত শক্ত করেছিলেন, তাকে স্বৈরাচারী হিটলারি ক্ষমতায় ভূষিত করেছিলেন। সুতরাং আজকে সেই মুখ নিয়ে কিভাবে জনতা সরকার যে সংশোধনীর মাধ্যমে গণতন্ত্রকে ফিরিয়ে এনেছেন, মানুষের মৌলিক অধিকার ফিরিয়ে দিয়েছেন তাকে সমর্থন করবেন! তারা সমর্থন করবার পথ ভেবে না পেয়ে, খুব স্বাভাবিক ভাবে একটা অজুহাত দেখিয়ে, খুব স্বাভাবিক ভাবে একটা অছিলায় তারা এই সভাকক্ষ ত্যাগ করলেন। আজকে জনসাধারণ, ভারতবর্ষের মানুষ ঐ স্বৈরাচারী শাসনের বিরুদ্ধে, ঐ গণতান্ত্রিক শক্তির বিরুদ্ধে এবং হিটলারি শক্তির বিরুদ্ধে তাদের অভিমত প্রকাশ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৪৩-তম সংবিধান সংশোধন আইন যেটা রচিত হয়েছে সেই আইনটা দেখলে দেখা যাবে যে, তাতে ৪২-তম সংবিধান সংশোধনের সমস্ত আইন বাতিল করা এখনও হয়নি। মাননীয় সদস্য অধ্যাপক হরিপদ ভারতী মহাশয় বললেন এবং খবরের কাগজেও আমরা দেখলাম যে, আরও কিছু কিছু সংশোধন করার প্রয়াস রয়েছে এবং আগামী দিনে হয়ত পার্লামেন্ট আরও কিছু কিছু সংশোধন করবেন, এই আশা আমরা পোষণ করি। স্বাভাবিকভাবেই আজ এই প্রস্তাব এসেছে। আমরা নির্বাচনের আগে, বামফ্রন্ট সরকারের সমস্ত দলই জনগণের কাছে এই ৪২-তম সংবিধান সংশোধন আইন বাতিল করার জন্য প্রতিশ্রুতি দিয়েছিলাম। সুতরাং যখন ৪৩-তম আইন সংশোধন সম্পূর্ণভাবে হল না, যখন আমার মানুষের কাছে যে জিনিস যে বক্তব্য রেখেছিলাম, যখন আমরা কার্যকর করতে সম্পূর্ণরূপে এখনও পারিনি তারজন্য স্বাভাবিকভাবেই আজকে আমাদের এই প্রস্তাব করতে হচ্ছে, স্বাভাবিকভাবেই আমাদের এই প্রস্তাব বহন করতে হচ্ছে এবং তারজন্য মাননীয় মুখ্যমন্ত্রী সেই প্রস্তাব স্বাভাবিকভাবেই এনেছেন যে বাকি যে সমস্ত আইন এখনও কার্যকর করা হয়নি সেগুলি কার্যকর করা হোক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কয়েকটি বিষয় এখানে উল্লেখ করতে চাই। ৪২-তম সংবিধান সংশোধন আইন যেটা সেটাতে দেখছি মোট ৫৯টি ক্লজ ছিল। তাতে ইন্দিরা গান্ধী কোনও কোনও জায়গায় নতুন ক্লজ ইনকরপোরেট করেছেন, কোনও কোনও জায়গায় তিনি সংশোধন করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে এই কথা বলতে চাই যে যদি আমরা এইগুলি দেখি—প্রথমে আমরা নিশ্চয়ই এই কথা বলব না যে ৪২-তম সংবিধান প্রিয়ামবেলের মধ্যে সোভারিন ডেমোক্রাটিক রিপাবলিক এর জায়গায় সোভারিন সোশ্যালিস্ট সেকুলার ডেমোক্রাটিক রিপাবলিক এই যে পরিবর্তিত সংশোধন করা হয়েছে এটা সোশ্যালিস্ট। সেটা সম্পর্কে নিশ্চয়ই সমর্থন থাকবে কিন্তু যেখানে আমরা দেখছি যে ৩১ এর ডি এবং ৩১ অর্থাৎ ক্লজ ৩১ সেখানে নতুন অ্যাক্ট সাব-হেডিং দিয়েছেন আফটার ক্লজ ৩১, ৩১-এ যেখানে তিনি সম্পূর্ণরূপে পরিবর্তন করেছেন। আবার আমরা দেখছি ৩১-এর সি সেখানে আর্টিকেল সংশোধন করা হয়েছে। কিন্তু এবারের আইনে শুধুমাত্র নতুন যে ক্লজ ৩১ এর ডি সেটা

কেবলমাত্র ওমিট করা হয়েছে। আর ৩১ নতুন করে খবরের কাগজে দেখলাম আনা হচ্ছে। আমি দেখছি আর্টিকেল ৩৯, ৩৯এ, ৪৩এ, ৪৮এ প্রভৃতি বহু আর্টিকেল নতুন করে ইনসারশন হয়েছে, তারমধ্যে প্রথম কথা হচ্ছে ৩১ এর ডির ভেতর একথা সত্য ইন্দিরা গান্ধী ৩১ এর ডি ইনসারশন করে কি করতে চেয়েছিলেন? তিনি করতে চেয়েছিলেন, যে সমস্ত বিরোধী দল আছেন তাদের জাতীয় বিরোধী দল হিসাবে ঘোষণা করে ভারতবর্ষের এই সমস্ত বিরোধী শক্তিকে জেলে রেখে তিনি স্বৈরাচারী পূর্ণ ক্ষমতা নিয়ে কিং ফর এভার, এমপ্রেস ফর এভার হতে চেয়েছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিনি ৩১ এর ডি দ্বারা শুধু অ্যানটি ন্যাশনাল, অ্যানটি সোশ্যাল ইত্যাদি আখ্যা দিয়ে শুধু ক্ষমতা কায়েম করতে চেয়েছিলেন তা নয়, তিনি এই ৩১ এর ডির মধ্যে আরও বহু ক্ষমতা রয়েছে, আরও বহু আইন তিনি ইনকরপোরেট করেছেন যেটার দ্বারা তিনি আরও বিরাট স্বৈরাচারী ক্ষমতা গ্রহণ করার প্রয়াস পেয়েছেন। আমরা লক্ষ্য করেছি সংবিধানে ১৯ ধারা যে ধারার মধ্যে পূর্ণ স্বাধীনতা যাকে বলে ফ্রিডম অফ দি সিটিজেন, যে ফান্ডামেন্টাল রাইট অব ব্রিজড অ্যান্ড অ্যাব্রোগেটেড করেছেন।

[4-10 — 4-20 P.M.]

আমরা লক্ষ্য করেছি যে আর্টিকেল ১৪, যেখানে কনসেপ্ট অফ ইকোয়ালিটি রয়েছে, যেখানে ডিসক্রিমিনেশন রয়েছে আর্টিকেল ১৬ যেখানে আমরা দেখছি সেই ডিসক্রিমিনেশন এর রায় এগুলির তিনি পরিবর্তন করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর উদ্দেশ্যেটা কিছুই না, মানুষের গণতান্ত্রিক অধিকার, মানুষের ব্যক্তি স্বাধীনতা, মানুষের চলাফেরার অধিকার, মানুষের জীবনের উপর অধিকার এগুলিকে নিয়ে তিনি হিটলারের মতো ভারতবর্ষে আর একটা স্বৈরাচারের ক্ষমতার শাসনযন্ত্র প্রতিষ্ঠিত করেছিলেন এবং আমরা পরে সে সময় দেখেছি তার উদ্দেশ্য ছিল কি—সমস্ত ভারতবর্ষে ঐভাবে ক্ষমতা গ্রহণ করে কোনওদিন যাতে কোনও রাজনৈতিক দল আর না আসতে পারে তার ব্যবস্থা করা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ৩১টি ছাড়া আর একটি ঘটনা আর একটি এখনও এই সংবিধানে সংশোধিত হয়নি। সেটাই আমি বলছি, পার্ট ১৪ এ যেখানে ট্রাইব্যুনালের কথা আমি এই কথায় পরে আসছি, তার কারণ আর একটি সংবিধান সংশোধন—আর্টিকেল ৩১-এ, ৩২ এবং ৩১ এইগুলি সংশোধন করতে তিনি কি করতে চেয়েছিলেন। সুপ্রীম কোর্ট এবং হাইকোর্টের পাওয়ার—ক্ষমতাকে তিনি কেড়ে নিতে চেয়েছিলেন। সুপ্রীম কোর্ট এবং হাইকোর্টের ক্ষমতাকে রেখেছিলেন যে স্টেট লজ শুধু হাইকোর্টে, শুধু সুপ্রীম কোর্ট যেখানে স্টেট লজ চ্যালেঞ্জ করা যাবে। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ভারতবর্ষের হাজার হাজার গরিব নাগরিক তারা এই পশ্চিমবঙ্গের একজন সাধারণ নাগরিক, একজন খেটে খাওয়া কেরানি কিম্বা একজন সাধারণ নাগরিক তার যদি কোনও অধিকার খর্ব হয়, যদি তার ফান্ডামেন্টাল রাইটস, রিট পিটিশন চ্যালেঞ্জ করতে হয় তাহলে এই কলকাতা থেকে সুদুর দিল্লিতে গিয়ে সুপ্রীম কোর্টের অ্যাডভোকেট, ব্যারিস্টার দিয়ে সেখানে তার পক্ষে ঐ ইউনিয়ন আইনের চ্যালেঞ্জ করা সম্ভব নয়। আসামের ১ জন গ্রামের মানুষ তার যদি কোনও ক্ষমতা খর্ব হয় তাহলে সুপ্রীম কোর্টে গিয়ে সেন্ট্রাল লজ এবং ইউনিয়ন লজ চ্যালেঞ্জ করে মামলা করা তার পক্ষে সম্ভব নয়। এই কথা ইন্দিরা গান্ধী জানতেন এবং তিনি সেই ভাবে করেছিলেন কি সেন্ট্রাল লজ, ইউনিয়ন লজ এই লজগুলি সমস্ত ইন্টারপ্রিটেশন করে সমস্ত ক্ষমতা সুপ্রীম কোর্টের হাতে

তুলেছিলেন এবং হাইকোর্টের উপরে সেখানে কি করেছিলেন— হাইকোর্টের যে স্টেট লজ গুলি অত্যন্ত কম, আমরা জানি আমাদের এই রাজ্যের হাতে কি ক্ষমতা আছে। রাজ্যের আইন করার কি ক্ষমতা আছে? এটা আমরা জানি এবং আমরা তাই চাইছি, কয়েকটি সামান্য কর আদায় করার এবং সামান্য কয়েকটিমাত্র বিভাগে এমনিই এইসব ব্যাপারে আমরা সামান্য আইন করতে পারি। এবং সেই সাধারণ নাগরিকের অধিকাংশ অধিকার ইউনিয়ন লজ দ্বারা গাইডেড হয় এবং সেইভাবে হাইকোর্টের ক্ষমতা এইভাবে নাকচ করেছিলেন। শুধু তাই নয়, বিচার বিভাগে সেখানে দেখা গেল কি অধিকাংশ সময়ে হয় কি? কোনও আইন যখন সিঙ্গল জাজ কোর্টে বসে কিম্বা ডিভিসন যখন হয় তখন হায়ার বেঞ্চে ২ জন জাজের মধ্যে যখন মতান্তর হয় তখন দেখা যায় হায়ার বেঞ্চের কাছে রেফার করে বা স্পেশ্যাল বেঞ্চে ম্যাটারটা রেফার করে। এইসব আইন করতে গেলে মেজরিটি মিনিমাম কনস্টিটিউশন বেঞ্চ অর্থাৎ করা হল কি? মিনিমাম ৫ জন জাজকে নিয়ে বিচার করতে হিবে। অর্থাৎ বলা হচ্ছে এক জন জাজ কিম্বা ২ জন জাজ প্রাইমা ফেসি কোনও কেস থাকলে তাদের বিচার করা দরকার। সেখানে থাকবে না এইভাবে জুডিসিয়াল বা বিচার বিভাগ কে খর্ব করার চেষ্টা ইন্দিরা গান্ধী করেছিলেন। আমরা দেখছি তাতে সমস্যা আরও গুরুতর আকার ধারণ করতে পারে এবং করলে তার উদ্দেশ্য ছিল কি? বিচার বিভাগকে প্রহসনে পরিণত করা। বিচার বিভাগকে সাধারণ মানুষের আওতার বাইরে যাতে রাখা যায় বিচার বিভাগ যাতে সাধারণ মানুষ ব্যবহার না করতে পারে—অধিকাংশ বড়লোক এবং তাদের আমলারা যাতে এইটাকে ব্যবহার করতে পারে তার জন্য এইসব ব্যবস্থা করেছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানেই ইন্দিরা গান্ধী ক্ষান্ত হন নি, তিনি একটা ব্যবস্থা করেছিলেন, এই সংবিধান সংশোধন পার্ট ১৪এ সেখানে বলেছিলেন কতকগুলি বিষয়ে যেখানে চাকরির বিষয়ে যেখানে ইন্ডাস্ট্রিয়াল অ্যান্ড লেবার ডিসপুটস, যেখানে লেভি অ্যাসেসমেন্ট এর ব্যাপারে তিনি বলেছিলেন এইসব ম্যাটারগুলো এইসব বিষয়গুলো হাইকোর্টের, সুপ্রীমকোর্টের ল্যান্ডের উপর এইসব বিষয়গুলো ট্রাইব্যুনাল ছাড়া—ট্রাইব্যুনাল একটা গঠন করে দেওয়া হবে, সেই ট্রাইব্যুনাল হচেছ অফিসার্স আমলাদের দ্বারা এবং সেই ট্রাইব্যুনাল এইসব মামলার বিচার করতে হবে। ক্ষমতা বিকেন্দ্রীকরণের ব্যাপারে আমরা দেখেছি এই ট্রাইব্যুনাল গঠন করার আগে ভারতবর্ষের সাধারণ মানুষের গণতান্ত্রিক পদ্ধতিতে ভোটের মাধ্যমে ইন্দিরা গান্ধীকে ক্ষমতাচ্যুত করেছেন কিন্তু বিপদটা সংবিধানে রয়ে গেছে। আজকে এই ট্রাইব্যুনালকে এই সংবিধানের ভিতরে যদি পার্ট ১৪ এ এই অংশটা এবং যেখানে ৩২৩ এ থেকে শুরু করে নতুন আর্টিকেল ৩২৪ বি এবং অন্যান্য যে সমস্ত আর্টিকেল রয়েছে বা সুপ্রীম কোর্ট রয়েছে এইগুলি কে ঐ পার্ট ১৪-এ এটাকে যদি বাদ দেওয়া না যায় আগামীদিনের গণতন্ত্রের সুবিচারের মূলে কুঠারাঘাত করা হবে।

আমরা নির্বাচনের আগে জনতা সরকারের সঙ্গে মানুষের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলাম যে ৪২ তম সংবিধান আইন আমরা পরিবর্তন করব। এ বিষয়ে কেন্দ্রীয় সরকার যেমন ৩১ ধারা সংশোধন করতে যাচ্ছে ঠিক সেইরকম ভাবে ১৪(এ) সংশোধন করবেন, ডিলিট করবেন এবং সুবিচারের ব্যবস্থা করবেন। ৩২(এ) তে যেখানে সুপ্রীম কোর্ট সেই নতুন ইকুয়াল জাস্টিস এবং ফ্রি লিগ্যাল এইড ইত্যাদির যে সব ভাল ব্যবস্থা করবার সুযোগ তিনি

রেখেছিলেন সেই লিগ্যাল এইডের প্রভিশন ভারতবর্ষে ছিল না। কিন্তু হাইকোর্ট এবং সুপ্রীম কোর্টের পাওয়ার খর্ব করার বিষয় তাড়াতাড়ি করলেন অথচ লিগ্যাল এইড ইনকরপোরেট করেন নি। কটা লোক লিগ্যাল এইড পেয়েছে? একজন সাধারণ মানুষ যখন মামলা করতে চান তখন তারা কি লিগ্যাল এইড পেয়েছেন? আমরা লিগ্যাল এইড রাইট টু ওয়ার্ক সমর্থন করব কিন্তু সেই ফান্ডামেন্টাল রাইট টু ওয়ার্ক ইনকরপোরেট করতে হবে। আর্টিকেল ৩৯ এর পর ৩৯ (এ) করলেন ইকুয়াল জাস্টিস এবং লিগ্যাল এইড এই ক্লজগুলি ভাল, কিন্তু এই ক্লজ কোনওদিন কার্যকর করেন নি। তারপর আমরা দেখছি কনস্টিটিউশনের ৪৩ এরপর ৪৩(এ) ক্লজ ইনসার্ট করা হয়েছে। সেখানে বলা হয়েছে পার্টিসিপেশন অব দি ওয়াকার্স ইন দি ম্যানেজমেন্ট অব দি ইন্ডাস্ট্রি ইন্দিরা গান্ধী হাইকোর্টের পাওয়ার খর্ব করলেন, হাজার হাজার মানুষকে জেলে দেবার জন্য ৩১(এ) এক্সজিকিউট করলেন অথচ ৪৩ (এ) ইন্ডাস্ট্রিয়াল ম্যানেজমেন্টে ওয়াকার্স পার্টিসিপেশন তাকে কার্যকর করলেন না। পার্টিশিপেশন অব দি ওয়ারকার ইন দি ম্যানেজমেন্ট অব দি ইন্ডাস্ট্রি নীতিকে আমরা সমর্থন করি। কিন্তু সেটাকে শুধু ক্লজ হিসাবে রেখে নয় তাকে কার্যকর করার ব্যবস্থা করতে হবে। হরিপদ বাবু বললেন কিছু কিছু ভাল ভাল ক্লজ আছে। ইন্দিরা গান্ধী হিটলার সোশ্যালিজমের কথা বলেছিলেন। কিন্তু তা কি কার্যকর করা হয়েছিল? সোশ্যালিজমের নামে ডিক্টেটরশিপ হয়েছিল হিটলার নাৎসি বাহিনী করে ছিল বলে সকলেই জানতো তিনি নাৎসি। ইন্দিরা গান্ধীও সোশ্যালিজম গণতন্ত্রের নাম করে ফ্যাসিজিম ইমপোর্ট করেছিলেন। অর্থাৎ ৪২ তম সংশোধনের মাধ্যমে তিনি ফ্যাসিজিম প্রতিষ্ঠিত করেছিলেন। পার্টিশিপেশন অব দি ওয়ারকার্স ইন দি ম্যানেজমেন্ট অব দি ইন্ডাস্ট্রি এই সব কথাগুলো শুধু সংবিধানে থাকলেই হবে না এর জন্য এনফোর্সমেন্ট ক্লজ থাকার দরকার। ৩০ বছর ধরে সংবিধানে ডাইরেকটিভ প্রিন্সিপল ছিল কতকগুলো সমল্ ওথ পায়াস উইশেস ছিল, কিন্ত সে পায়াস উইশেস ইনকরপোরেট করা হয় নি।

[4-20 — 4-30 P.M.]

যেমন ১৪ বছর বয়স্কদের পড়াশোনার ব্যবস্থা ১০ বছরে করার কথা ছিল যা আজ পর্যন্ত হয় নি। আমাদের যেমন ফান্ডামেন্টাল রাইটস রিট ২২৬ এনফোর্স না করে কোর্টে গিয়ে এনফোর্স করতে পারে, ২২৬ এর মধ্যে দিয়ে পার্টিশিপেশন অব ওয়ারকার্স যদি না হয় তাহলে কোর্টে গিয়ে যে ম্যানেজমেন্ট কিম্বা প্রোপাইটারকে বাধ্য করাতে পারে আইন মানার জন্য। এইরূপ ক্লজ যদি ইনকরপোরেট করতে পারতেন তাহলে বুঝতে পারতাম ইন্দিরা গান্ধীর সদিচ্ছা আছে। সুতরাং আজকে এরূপ ক্লজের যে সব পায়াস উইশগুলি আছে সেসব পায়াস উইশগুলি এনফোর্সমেন্ট ক্লজ হিসাবে আর্টিকেল ২২৬ এর মধ্যে রাখা উচিত ছিল। শ্রমিক সাধারণ মানুষ লিগ্যাল এইড পাওয়ার ব্যাপারে। এনফোর্সমেন্ট থাকার প্রভিসন থাকা উচিত ছিল। কিন্তু দুঃখের বিষয় পায়াস উইশেসগুলো তারা বর্জন করেছেন এবং গরিবদের কথা বলে আসলে তাদের ভাঁওতা দিয়েছেন। সংবিধানের কোথাও নেই যে সেই পায়াস গুড উইশেস There is no provission for incorporation and execution of enforcement clause in it. সুতরাং আমি বলতে চাই রাইট টু ওয়ার্ক এই ক্লজটা ইনকরপোরেটেড করে রিট কোর্টে এনফোর্সমেন্ট করা দরকার যাতে একটা লোক চাকরি পেতে পারে। আমার যদি রাইট অব স্পিচ কার্টেল না করি তা যদি এনফোর্স করতে পারি,

সেইরকম রাইট টু ওয়ার্ক এনফোর্সমেন্ট করতে পারি যাতে রিট কোর্টে গিয়ে যদি কারও চাকরি না হয় তাহলে সে তার মাধ্যমে চাকরি পেতে পারে। এই ক্লজ ইনকরপোরেট করা দরকার এবং সংবিধানও সেই ভাবে তৈরি করা উচিত। ইন্দিরা গান্ধীর আমলে যেটা হয়েছিল সেটা অন্তঃসারশূন্য। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ মুখার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৪২ তম সংবিধান সংশোধনের কতকগুলি ধারাকে বাতিল করে ৪৪ তম যে সংবিধান সংশোধন আইন পাস হয়েছে এবং রাষ্ট্রপতি তাতে সম্মতি দিয়ে দিয়েছেন সেই সম্মতি দানকে সমর্থন জানিয়ে যে প্রস্তাব এসেছে আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। যে কয়টি ধারার এর মধ্যে উল্লেখ আছে তার ভেতর সবচেয়ে গুরুত্বপূর্ণ হচ্ছে জাতীয়তা বিরোধী কার্যকলাপের উপর যে সংশোধন হয়েছিল ৪২ তম সংশোধনের মধ্যে, আমার ধারণা ৪২ তম সংশোধনে বেশির ভাগই খুব খারাপ ধারা ছিল, তার মধ্যে সবচেয়ে খারাপ ছিল এটাই। জাতীয়তা বিরোধীর নাম করে গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়ার সম্পূর্ণ ক্ষমতা এই ধারার মধ্যে দেওয়া হয়েছিল। খালি ব্যক্তিদের বিরুদ্ধে নয়, সংগঠনের বিরুদ্ধেও এবং যে চক্র ইন্দিরা গান্ধী তৈরি করেছিলেন এবং জরুরি পরিস্থিতির সময় যারা সারা ভারতবর্ষে ক্ষমতা হাতে নিয়ে যা খুশি তাই করছিলেন, এই ধারা বাতিল করার ফলে সাধারণ মানুষের এবং গণসংগঠনের ব্যক্তি স্বাধীনতা যে কিছুটা পরিমাণে পুনঃপ্রতিষ্ঠিত হয়েছে সেটা খুব আনন্দের কথা। সেই সঙ্গে আদালত সম্বন্ধেও যে কতকগুলি ধারাকে বাতিল করা হয়েছে এই সংবিধান সংশোধনের মধ্যে সেগুলিও সমর্থনযোগ্য। কিন্তু একটা কথা তার মধ্যে আমি লক্ষ্য করতে পারি যে যদি কেন্দ্রীয় আইনের উপর বিচারের অধিকার হাইকোর্টদের ফিরিয়ে দেওয়া হয় এবং রাজ্য আইনের উপর বিচারের অধিকার সুপ্রীম কোর্টকে ফিরিয়ে দেওয়া হয় তাহলে তার মানে এই নয় কি ভারতবর্ষের রাষ্ট্র কাঠামোয় ফেডারেল ক্যারেক্টার যেটুকু আছে সেটুকুকে স্বীকার করে নেওয়া হল যে প্রত্যেক রাজ্যেরও ইন্টারেস্ট আছে এবং অধিকার আছে যে কেন্দ্রীয় আইন সংবিধান অনুসারে হচ্ছে কিনা তা বিচার করার ক্ষমতা রাজ্যের হাইকোর্টের থাকবে? আজকের কাগজে দেখলাম যে আরও অনেক ধারা সংশোধন করে ৪৫ তম সংবিধান সংশোধন বিল আনা হচ্ছে। তা নিয়ে বিরোধী দলের সঙ্গেও আলোচনা করা হয়েছে। সেটা সম্পূর্ণভাবে যতক্ষণ না বিল আকারে উপস্থিত হচ্ছে ততক্ষণ আমরা বুঝতে পারছি না কি আসছে, কি আসছে না। কিন্তু ইতিমধ্যে কয়েকটি কথা পরিষ্কার যে কতকগুলি বিষয়ে কেন্দ্রীয় সরকারের নেতারা যে দারুণ বিরোধিতা করছেন এবং মোটেই মানতে রাজি নন সেটা আজকের কাগজ পড়ে মোটামুটি বোঝা গেল, যদিও শেষ পর্যন্ত কি হয় তা অমাদের সকলকে দেখতে হবে, তার মধ্যে একটা হল এই যখন স্বীকার করা হচ্ছে যে সংবিধানের যে মৌল চরিত্র সেটাকে বদল করতে হলে গণভোট নিতে হবে তখন সেই মৌল চরিত্রের মধ্যে সংবিধানের যেটুকু ফেডারেল ক্যারেক্টার আছে সেটাকে অন্তর্ভুক্ত করা হচ্ছে না, সেটার পরিবর্তন খুশিমতো পার্লামেন্ট করতে পারবে তার যে নিয়ম আছে ২/৩ অংশ মেজরিটিতে সেই অনুসারে। অর্থাৎ রাজ্যের যেটুকু ক্ষমতা আছে সেই ক্ষমতা বাড়াবার প্রশ্ন উঠেছে সারা ভারতবর্ষ ব্যাপী। রাজ্যের আইন সভা এবং রাজ্য সরকারের আইনগত ক্ষমতা, প্রশাসনিক ক্ষমতা এবং অর্থনৈতিক ক্ষমতা বাড়ানো দরকার। সত্যিকারে প্রাদেশিক স্বায়ত্বশাসন আগে যেটা বলা হত, এখন যেটা বিভিন্ন রাজ্যের স্বায়ত্বশাসনের

অধিকার সেই অধিকারকে সম্পূর্ণ মেনে নেওয়া হোক। কেন্দ্রীয় সরকারকে দুর্বল না করেও ভারতবর্ষের ঐক্যকে আরও শক্তিশালী করা যায়। ভারতবর্ষের ঐক্য যেটার ভিত্তিতে ভারতবর্ষের বিভিন্ন ভাষাভাষী অঞ্চল, বিভিন্ন ন্যাশনালিটির অস্তিত্ব যা স্বাধীনতা সংগ্রামের সময় সকলে স্বীকার করেছিলেন, যা এই সংবিধানের মধ্যে কিছুটা স্বীকার করা আছে, সেটা পরিপূর্ণভাবে মেনে নিলেও ভারতবর্ষের ঐক্য আরও বাড়ে, তার সঙ্গতি আরও বাড়ে এবং গণতান্ত্রিক যে শাসন সেই শাসন আরও শক্তিশালী হয় এবং রাজ্যের জনসাধারণের আশা আকাঙ্খা পূরণের দিক থেকে রাজ্য আইন সভার এবং রাজ্য সরকারের আরও কিছুটা ক্ষমতা বাড়ে।

[4-30 — 4-40 P.M.]

সেটা তো করছেন না, আমি যা দেখলাম সেটা তারা করছেন না। বরং উল্টো করেছেন। যদি কোনও সংবিধান সংশোধন করে রাজ্যের যেটুকু ক্ষমতা আছে, তা খর্ব করার চেষ্টা হয়, সেটাতে কোনও বাধা থাকছে না, সেটার জন্য গণ ভোটের প্রয়োজন নেই। যেমন ধরুন ৪২ তম সংবিধান সংশোধন হয়েছে, এই সংশোধনের শিক্ষা যেটা ছিল রাজ্যের লিস্ট, তার সম্বন্ধে এক্তিয়ার, সেটাকে কনফারেন্স লিস্টে নিয়ে যাওয়া হয়েছে। কৃষিকে কংকারেন্স লিস্টে নিয়ে যাবার প্রস্তাব উঠেছিল, শেষ পর্যন্ত সেটা দাঁড়ায়নি, যেমন বন ইত্যাদি আরও কিছু কিছু জিনিস। রাজ্যের ক্ষমতা আরও খর্ব করার চেষ্টা করা হয়েছে, টু থার্ড মেজরিটিতে করবার ক্ষমতা আছে। এর চেয়ে আরও গুরুতর ভাবে খর্ব করা হয় রাজ্যের অধিকারকে বাড়ানোর বদলে যেটুকু আছে, সেটাকেও খর্ব করার অধিকার পার্লামেন্টের আছে থাকছে, সেটা কিন্তু ভারতবর্ষের সংবিধানের বেসিক স্ট্রাকচারের মধ্যে পড়ছে না। বেসিক স্ট্রাকচার যদি থাকে তার ভিতর অবশ্যই এটা হয়েছে। বিশাল ভারতবর্ষে বিভিন্ন ভাষাভাষী যে সমস্ত অঞ্চল গড়ে উঠেছে, এক একটা ন্যাশনালিটি হিসাবে গড়ে উঠেছে, যাকে দেশবন্ধু চিত্তরঞ্জন দাস বলেছিলেন, খন্ড জাতি—কিন্তু আজকালকার ভাষায় বলতে পারি জাতি, ভারতবর্ষের সমস্ত কিছু নিয়েই ভারতবর্ষের জাতীয়তাবাদ। সেই বিভিন্ন ভাষাভাষী মানুষ তারা সকলে এক হয়ে ভারতবর্ষে আছে, তার একটা ভিত্তি আছে যে আমাদের সকলের স্বায়ত্বশাসনের অধিকার আছে। সেটাকে বাড়ানোর বদলে খর্ব করবার এক্তিয়ার থাকবে পার্লামেন্টের। তার জন্য কোনও গণ ভোট দরকার হবে না। এটা চরণ সিং বলেছেন যে আমাদের ভারতবর্ষের সংবিধানের চরিত্র ফেডারেল নয়, কোয়াশি ফেডারেল। কোয়াশি ফেডারেল যদি বলেন, সব কোয়াশি আমাদের, তাহলে কোয়াশি সেকুলার, কোয়াশি সোশ্যালিস্ট তো বটেই, একেবারে নন সোশ্যালিস্ট, ক্যাপিট্যালিস্ট ব্যবস্থা রয়েছে এবং তাকে সম্পূর্ণ বাড়াবার চেষ্টা হচ্ছে, অথচ বলা হচ্ছে সোশ্যালিস্ট। তেমনি কোয়াশি ফেডারেল, কোয়াশি ডেমোক্রাটিক যদি বাকিগুলো কোয়াশি না হয় তাহলে আমাদের ফেডারেল চরিত্রকে কোয়াশি বলবার কোনও মানে হয় না। এটার আমি ঘোরতর প্রতিবাদ করছি। যদি সংবিধান সংশোধন করে এই বিধান করা হয় যে ভারতবর্ষের সংবিধানের যে বেসিক স্ট্রাকচার তা বদল করতে হলে প্লেবিসাইউ দরকার তাহলে তার আগে ভারতবর্ষের সংবিধানের ফেডারেল চরিত্র অন্তর্ভুক্ত করা অবশ্য প্রয়োজন। দ্বিতীয় কথা, আরও কতকগুলো জিনিস—সংবিধান নিশ্চয়ই সংশোধন করা দরকার, যখন খুশি ইচ্ছা করলেই কেন্দ্রীয় সরকার যে কোনও রাজ্য সরকারকে বাতিল করে দিতে পারেন, যে কোনও আইনসভাকে সাসপেন্ড করে দিতে পারেন, কিম্বা ডিজলভড করে দিতে পারেন

তাদের ইচ্ছা মতো গভর্নরের রিপোর্টের উপর ভিত্তি করে। এই ধারা গণতন্ত্রের সঙ্গে একেবারে মেলেনা এই জায়গাতে আমি আগেও বলেছিলাম যে এই ক্ষমতা থাকা মোটেই উচিত নয়। যদি কোনও রাজ্যের আইনসভা বেশির ভাগ সমর্থনে কোনও মন্ত্রিসভা না থাকতে পারে, মন্ত্রিসভা পদত্যাগ করবে এবং নতুন মন্ত্রিসভা গঠন করবে। যদি আইন সভা কোনও মন্ত্রিসভা গঠন করতে না পারে তাহলে আইনসভা নিশ্চয়ই ডিজলভড করে দেওয়া উচিত। কিন্তু সঙ্গে সঙ্গে নির্বাচন করা দরকার তিন মাসের মধ্যে। অনেকে বলেছেন যে বর্ষা, বাদলা ইত্যাদির জন্য ৩ মাসের মধ্যে নাও হতে পারে। এটা কোনও যুক্তি নয়। সেই জায়গায় আজকে তারা বলছেন আইনসভা বাতিল করে দিলে ছয় মাস এবং ছয় মাস—এই এক বছর পর্যন্ত বাতিল করবার অধিকার তারা রাখছেন। এটা কখনই উচিত নয়। আর রাষ্ট্রপতি শাসন কেন হবে? পার্লামেন্টে আজকে যে ব্যবস্থা রয়েছে, পার্লামেন্টের সঙ্গে রাষ্ট্রপতির যে সম্পর্ক রয়েছে, রাজ্যের আইনসভার সঙ্গে গভর্নরের সেই সম্পর্ক থাকা উচিত।

তার মানে কি? তার মানে হচ্ছে রাজ্যের জনসাধারণ ভোট দিয়ে যে রাজ্য আইনসভা করল তার অধিকার কি কম হল? সমস্ত মানুষ ভোট দিল পার্লামেন্ট হল এবং তারাই আবার ভোট দিয়ে বিধানসভার সৃষ্টি করল। তাহলে তাদের দুরকম ক্ষমতা হবে কেন? এটা হওয়া উচিত নয়। যখন খুশি অ্যাসেম্বলি বাতিল করে দাও, সাসপেন্ড করে দাও, ডিসলভ করে দাও এবং যতদিন আমাদের দরকার হবে তারপর নির্বাচন করব এই বিধি অসঙ্গত বিধি কাজেই এর পরিবর্তন করা দরকার। ৪৫তম সংশোধন যেটা আসছে তার মধ্যে এটা থাকা উচিত। সংবিধানের ৪২তম সংশোধন যেটা হয়েছিল তার মধ্যে একটা ধারা আমার পছন্দ হয়েছিল এবং সেটা হল হাইকোর্টে টু টুয়েন্টি সিক্স এ ইনজাংশন, অ্যাড ইন্টারিম ইনজাংশন, একতরফা এক্স-পার্টি এটা কিন্তু ভয়ঙ্কর ক্ষতি করেছে আমাদের দেশে সামাজিক সংস্কারের দিক থেকে এবং ব্যক্তিগত অধিকারের দিক থেকে। আমরা দেখেছি একটা সারপ্লাস ল্যান্ড গভর্নমেন্ট তার দখল নিয়েছে এবং চাষীকে সেটা বিলি করেছে এবং চাষী গভর্নমেন্টকে টাকা দিয়ে যাচ্ছে। কিন্তু তারপর দেখলাম একতরফা ইনজাংশন হয়ে গেল এবং বলল সরকার তুমি এর দখল নিতে পারবে না এবং সেটা ৬ বছর ধরে চলল এক্স পার্টি। আমি চিফ জাস্টিসের সঙ্গে এই ব্যাপারে নিয়ে আলোচনা করেছিলাম। তিনি বললেন, তোমরা কেন আদালতে এসে বলছ না, গভর্নমেন্ট কেন বলছে না যে, আপনারা কেন একে একতরফা হিসেবে রেখে দেবেন? কেন সমন জারি করা হচ্ছে না যে, তুমি এসে তোমার বক্তব্য বল? কাজেই এই একটা ভয়ঙ্কর জিনিস ছিল এবং তার পরিবর্তন হয়েছে যে, উভয় পক্ষকে নোটিশ দিয়ে হবে এবং ১৪ দিনের মধ্যে নোটিশ দেবে এবং যাদের তরফে ইনজাংশন হবে তারা যেন তাদের বক্তব্য রাখতে পারে এবং সেটা যদি না হয় তাহলে ইনজাংশন ভ্যাকেটেড হয়ে যাবে। আমি মনে করি এটা খুব সমর্থনযোগ্য ধারা। যদিও তারা খুচরো খুচরোভাবে সংশোধন করছেন কিন্তু আমার বক্তব্য হচ্ছে এটা রাখা উচিত। তারপর ৪২ তম সংশোধনে বলা হয়েছে ডাইরেকটিভ প্রিন্সিপল-এর কোনও ধারা কার্যকর করবার জন্য যদি কোনও আইন হয় তাহলে সেটা ফান্ডামেন্টাল রাইটস-এর উপর প্রিসিডেন্স পাবে। মাননীয় সদস্য অনিলবাবু যেটা বললেন আমিও সেটা বলছি। ডাইরেকটিভ প্রিন্সিপল-এ ফান্ডামেন্টাল রাইটস থেকে প্রোপার্টির অধিকার তুলে দেবার কথা হচ্ছে। দেখি কি হয়। আমাদের ফান্ডামেন্টাল

াইট হচ্ছে মানুষের ব্যক্তিগত অধিকার। আমাদের সংবিধানের মস্তবড় ফাঁকি ডাইরেকটিভ প্রিন্সিপল-এর নাম করে আমাদের দেশের সাধারণ মানুষের যে প্রকৃত অধিকার সেগুলিকে রখে দেওয়া হয়েছে নন-জাস্টিয়েবেল। আমাদের শিক্ষার অধিকার, খাওয়া-পরার অধিকার াবং আরও বহু বিষয় রয়েছে যেগুলিকে ডাইরেকটিভ প্রিন্সিপল-এ স্বীকার করা হয়েছে এবং ঃ২ তম সংশোধনে তাকে আরও বাড়ানো হয়েছে। কিন্তু সেই অধিকারের কি মূল্য আছে? ৯৫০ সাল থেকে ১৯৭৮ সাল এই ২৮ বছর ধরে আমরা সংবিধানের সেই অধিকার ভাগ করতে পারছি না। আমাদের দেশের বেশির ভাগ গরিব মানুষ খেটে খাওয়া মানুষ, াধারণ মানুষ সেই অধিকার ভোগ করতে পারছে না।

[4-40 — 4-50 P.M.]

কারণ সেই অধিকার জাস্টিয়েবেল নয়। আমি জানি যে আমাদের মতো এই গরিব দেশে এবং জনবহুল দেশে, পশ্চাৎপদ দেশে যার তলাতে জোতদার জমিদার, মহাজনরা রয়েছে ার মাঝখানে বিরাট ব্যবসায়ী শ্রেণী, মুনাফাখোর শ্রেণী রয়েছে এবং তার মাথার উপরে এক চটিয়া পুঁজিপতিরা বসে আছে। আরও বলেছেন যে তাদের পক্ষে সম্ভব নয়। এই সমাজ ্যবস্থা, আর্থিক ব্যবস্থা আমাদের দেশের কোনও সমস্যার সমাধান করা তার পক্ষে সম্ভব নয়। ারিদ্রতা দূর করাই বলুন, সমাজকে কাজ দেওয়াই বলুন, সমস্ত মানুষকে শিক্ষা দেওয়াই লুন, কিছুই এই ব্যবস্থার মধ্যে সম্ভব নয় আমরা জানি। সেইজন্যই সংবিধানের মধ্যে যাকে েনি বলেছেন, পায়াস উইশ করে রেখে দেওয়া হয়েছে। এই সমস্ত অধিকার, যেগুলি সত্যিকারের মৌলিক অধিকার নাগরিকদের সেইগুলিকে নন-জাস্টিয়েবেল করে রেখে দেওয়া হয়েছে, াকে জাস্টিয়েবেল করবার ক্ষমতা এই সমাজ ব্যবস্থায় নেই। কিন্তু নেই বলে সমাজ ্যবস্থাটা দূর হওয়া দরকার। ঐ অধিকারগুলি দূর হওয়া দরকার নয়, অধিকারগুলি প্রতিষ্ঠা ওয়া দরকার। আর যে সমাজ ব্যবস্থা সেই অধিকার দিতে পারে না সেই সমাজ ব্যবস্থাটাকে যন বদল করা হয়। সুতরাং সংবিধানের এটা একটা লড়াই, এই যে সাধারণ মানুষের অধিকার এই অধিকারগুলিকে চালু করতে হবে, প্রতিষ্ঠা করতে হবে, জাস্টিয়েবল করতে বে, তার উপযুক্ত আইন করলে হতে পারে। কিন্তু আজ পর্যন্ত আইন হয়নি কেন? ৩০ ৎসর ধরে একটা আইন হয়েছে এই ডাইরেকটিভ প্রিন্সিপলকে কার্যকর করবার? কি য়েছে? সুতরাং এইগুলিকে কার্যকর করার ব্যবস্থা সংবিধানের মধ্যে থাকা দরকার, াধ্যতামূলকভাবে থাকা দরকার। বাদবাকি আর যেগুলি সংশোধন হচ্ছে সে না দেখে ডিটেলে আমি কিছু বলতে চাই না। তবে আমি শেষ পর্যন্ত এটাই আবার রিপিট করতে চাই যে ংবিধান রয়েছে ভাল নিশ্চয়ই, কিন্তু এই সংশোধনগুলির মধ্যে একটা দেখছি যা নিয়ে এত লকালাম কান্ড হল সেই ইমার্জেন্সি, সেই জরুরি পরিস্থিতি বহিরাক্রমণের ক্ষেত্রে থাক, অভ্যন্তরীণ গোলোযোগের জায়গায় অভ্যন্তরীণ সসস্ত্র বিদ্রোহী হচ্ছে বলে যদি তারা মনে করেন সেখানেই ৪২ তম সংশোধনে কায়দা করে বলা হয়েছিল যে সারা ভারতবর্ষে বা যকোনও একটা অঞ্চলে হতে পারে। এই হলে কি হয়, আপনারা জানেন যে সমস্ত রাজ্য রকারকে হুকুম দেবার অধিকার কেন্দ্র রাজ্য সরকারে নিজের যে এক্তিয়ার সেই এক্তিয়ারকে লঙ্ঘন করে কেন্দ্রীয় সরকার তাদেরকে হুকুম দিতে পারে এবং সেই হুকুম তালিম না করলে সেই রাজ্য সরকারকে বাতিল করে দিতে পারে এবং নানা রকমের ক্ষমতা এই জরুরি

পরিস্থিতিতে যখন নেওয়া আছে তখন এই অভ্যন্তরীণ ক্ষেত্রে সেই পরিস্থিতি একেবারেই তুলে দেওয়া হোক, এটা রাখার কোনও যুক্তি নেই, কোনও অর্থ নেই জরুরি পরিস্থিতির যে চূড়ান্ত অপব্যবহার হয়ে গিয়েছে ১৯৭৫-৭৬ সলে, সেটা হয়ে যাওয়ার পর আজকে ভারতবর্ষের বেশির ভাগ মানুষ মনে করে যে এই ধরনের ক্ষমতা কোনও সরকারের থাকা উচিত নয়, এটা সম্পূর্ণ স্বৈরাচারী ক্ষমতা, এর সঙ্গে গণতন্ত্রের কোনও মিল নেই, কোনও সামঞ্জস্য নেই। সুতরাং আমাদের আইনসভা থেকে এইভাবে বলিষ্ঠ দাবি উঠুক যে আমরা চাইব যে জরুরি পরিস্থিতি অভ্যন্তরীণ ক্ষেত্রে করা চলবে না—এই হচ্ছে এক নম্বর দুই নম্বর হচ্ছে, আমাদের রাষ্ট্রের যে ফেডারেল চরিত্র তাকে বেসিক স্ট্রাকচারের মধ্যে গণ্য করতে হবে এবং তাকে খর্ব করবার কোনও সংবিধান সংশোধন এটায় হতে পারবে না গণভোট ছাড়া। আর অন্যান্য পয়েন্ট যা আছে আমি তার উপরে আর আলোচনা করতে চাই না। আমি এই বলেই এই যে প্রস্তাব এসেছে এই প্রস্তাবের প্রতি আমার সমর্থন জানাচ্ছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল মাননীয় আইনমন্ত্রী হাসিম আব্দুল হালিম বিধাসভার কাছে যে প্রস্তাব রেখেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। যদিও পুনরাবৃত্তি হবে তবু আমাকে সাংবিধানিক গুরুত্ব বই, একথা বলতেই হয়। আমার এই সমর্থন কোনও অসঙ্গত নয়। কারণ রাষ্ট্রপতি সম্মতি দেওয়ার পর এটা আইনে পরিণত হয়েছে, আমরা যেখানে বিল আলোচনা করতাম, সেখানে রাষ্ট্রপতি সম্মতি দেওয়ার পরে র‍্যাটিফিকেশনের প্রশ্ন থাকে না, তবু ভবিষ্যতের কারণে, কি হবে, সেটা নিয়ে আলোচনা করতেই হবে। সেদিক থেকে মাননীয় সদস্য অনিল মুখার্জি, মাননীয় সদস্য বিশ্বনাথ মুখার্জি যে আলোচনা করেছেন, আমার আলোচনাও হয়ত সেভাবেই হবে। বিশেষত আজকের সংবাদপত্রে আপনারা দেখেছেন কেন্দ্রীয় সরকারের প্রতিনিধিরা বিভিন্ন বিরোধী দলের সঙ্গে সংবিধান সংশোধন সম্পর্কে এবং ভারতবর্ষের সংবিধানের কাঠামো সম্পর্কে আলোচনা আরম্ভ করেছেন। এই প্রসঙ্গে আমি প্রথমেই বলে নিই যে মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী শান্তিভূষণ যে প্রস্তাব গত লোকসভায় রেখেছিলেন, সেই প্রস্তাব আমাকে সন্তুষ্ট করতে পারেনি। যদিও কেন্দ্রীয় মন্ত্রী গত লোকসভার বিগত অধিবেশনে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে একটা কমপ্রিহেনসিভ বিল বর্তমান অধিবেশনেই তিনি আনবেন এবং সে নিয়ে আলাপ আলোচনা হচ্ছে, কেউ কেউ অনেক ত্রুটি বিচ্যুতির কথা বলেছেন, অনেক কিছু সংশোধন হয় নি ইত্যাদি। আমি একটা কথাই বলতে চাই এই প্রসঙ্গে, ৪২তম সংবিধান সংশোধনীতে আমি কোনও মেরিট দেখতে পাইনা। আচার্য কৃপালনীর একটা কথা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সভাকে জানাতে চাচ্ছি It is neither mending, nor amending. It is ending our Constitution ৪২ তম সংবিধানের নামে যেটা হয়েছে, সেটা সংবিধান মেন্ডিং নয়, অ্যামেন্ডিও নয়, সংবিধানের সমাপ্তি। সেই দৃষ্টিভঙ্গি থেকে আমি বলছি, মাননীয় সদস্য বিশ্বনাথ মুখার্জি ৪২তম সংশোধনীতে কিছু কিছু মেরিট দেখতে পেয়েছেন। আমি এই প্রসঙ্গে বলতে চাই, লোকসভার প্রসিডিংস থেকে অনেক কথার মধ্যে না গিয়ে শ্রী রাম জেঠ্‌মালানির বক্তব্যের কিছু অংশ উধৃত করতে চাই। If good means innocuous, if good means redundant, if good means impo-tent, if good means a plethora of pious words and platitudes which only lend themselves to propaganda designed to throw dust in the eyes of poor people of this country, then the 42nd Amendment has some ele-

ments about it. But if good means good, there is no good in it at all. My complaint against 42nd Amendment is that its effective provisions are uniformly wicked and seemingly good ones are designed merely as a smokescreen and camouflage to hide the wicked ones. তারপরে লিগ্যাল এইডসের কথা বলছেন তিনি, সেই প্রসঙ্গে শ্রী রাম জেঠমালানির কথা থেকে উধৃত করছি, The legal aid platforms were used only for butressing the political fortunes of the ruling party. বিস্তৃত তথ্য মাননীয় সদস্য লোকসভায় বলেছেন, তারপরে হয়ত আরগুমেন্ট করা যেতে পারে, এখানে অনেক কথা রয়েছে, সে প্রসঙ্গের মধ্যে আমি যাচ্ছি না, কিছু কিছু উল্লেখ করেছেন শিক্ষার ব্যাপারে, শিক্ষাকে সমবর্তী তালিকায় আনা পশ্চিমবঙ্গ নিয়ে হাউসে ক্ষোভ আছে জানি, শিক্ষাকে সমবর্তী তালিকায় আনার দাবি বিশ্ববিদ্যালয়ের কলেজীয় শিক্ষক সমিতির অনেক দিনের দাবি রয়েছে, যার মধ্যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরাও রয়েছেন। আমি সেই আলোচনার মধ্যে যাচ্ছিনা, আমার বক্তব্য হচ্ছে যে পদ্ধতিতে ৪২ তম সংশোধনী করা হয়েছে সেই পদ্ধতি নিয়ে, আমার আপত্তি সেখানে যখন ৪২ তম সংশোধনীর প্রয়াস হয়, প্রাক্তন সরকার যখন এটা এনেছিলেন তখন লোকসভার আইনসঙ্গত মেয়াদ শেষ হয়ে গেছল, বে-আইনিভাবে লোকসভার মেয়াদ বাড়িয়ে দেওয়া হয়েছিল, এমন সময় অধিবেশন হয়েছিল যখন বিরোধী দলের প্রধান প্রধান নেতা, প্রধান শ্রেণীর পার্লামেন্টারিয়ান বলে পরিচিতি, তারা কেউ ছিলেন না। ছিলেন না মোরারজি দেশাই, ছিলেন না অটল বিহারী বাজপেয়ী ছিলেন না, সমর গুহ এম পি, জ্যোর্তিময় বসু, ছিলেন না, মধু লিমায়ে, ছিলেন না মধু দন্ডবতে এবং আরও অনেক সদস্যের নাম বলা যেতে পারে যারা প্রথম সারির পার্লামেন্টারিয়ান তাদের কাউকেই সেদিন বলার সুযোগ দেওয়া হয় নি। কমিউনিস্ট পার্টি ছাড়া প্রায় সমস্ত বিরোধী দল সেদিন আলোচনা বর্জন করেছিলেন। লোকসভার পার্লামেন্টারি পার্টির মধ্যে কংগ্রেসের দলীয় ভিত্তিতে তারা যে স্মরণ সিং কমিটি গঠন করেছিলেন তাদেরও কথা সেদিন লঙ্ঘন করা হয়েছে।

[4-50 — 5-00 P.M.]

লোকসভার অনেক মাননীয় সদস্য হতবাক হয়ে গিয়েছিল যখন ঐ ৩১ ডি ধারাটি উপস্থিত করা হয়েছিল এবং তারা একথাও বলেছিলেন যে এই ৩১ডি ধারা সম্বন্ধে স্মরণ সিং কমিটি কিছুই জানতই না। এমন কি অনেক কেন্দ্রীয় মন্ত্রী সেদিন আশ্চর্য হয়ে গিয়েছিলেন। কোন মেরিট সেখানে দেখানো হয়েছিল তাতে আমি যাব—না কিন্তু যদি সত্যি সংবিধানের আমূল পরিবর্তন করতে হয় তা আমরা পুনর্বিবেচনা করতে পারি। কিন্তু আমাদের বিচার করা দরকার যে কি পরিস্থিতিতে এই ধরনের সংবিধান সংশোধন সম্ভব হয়েছে। একটা কথা অবশ্য স্বীকার করছি যেটা বি আর আম্বেদকর কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে তার জবাবি ভাষণে খসড়া প্রণয়ন কমিটির সভাপতি হিসাবে বলেছিলেন যে However good a constitution may be it is sure of turn out bad if those who are called to work it happen to be on bad lot. একটা দেশের সংবিধানের মৌল দিক দর্শন করেছিলেন একটা মৌল কাঠামোর কথা বলেছিলেন যা ইমপ্লিমেন্ট করতে পারা যায়। একটা খারাপ সংবিধান থাকলেও তাকে ভালর দিকেও রূপ দেওয়া যায়। মিসা থাকলেই যে তা

প্রয়োগ করতে হবে এমন কোনও কথা নাই। স্বাধীন ভারতবর্ষে সেই ইংরাজ আসার পর থেকে বেআইনিভাবে বিভিন্ন রূপে নিযার্তনমূলক আইন ভারতবর্ষের বুকে চাপানো ছিল নিরবচ্ছিন্নভাবে। সেই ২০০ বছরের ইংরাজ ইতিহাসে এবং এই কংগ্রেসি আমলে নিরবচ্ছিন্নভাবে নিবর্তনমূলক আইন কেন্দ্রীয় সরকার চাপিয়ে রেখেছিল। আজ জনতা সরকার তার প্রতিশ্রুতি রক্ষা করেছে। কিন্তু তা সত্ত্বেও বলি মিসা থাকলেই যে তাকে প্রয়োগ করতে হবে এমন তো কথা নেই। আজকে একটা খারাপ লোক যদি আসে সে ভাল জিনিসটাকেও কদর্য করে খারাপ জিনিসগুলি বেছে নিয়ে তার প্রয়োগ করবে এ তো জানা কথা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৯৪৯ সালে ২রা আগস্ট তারিখে যখন গণপরিষদে সংবিধানের খসড়া নিয়ে আলোচনা হচ্ছিল তখন শ্রী হরিবিষ্ণু কামাথ জরুরি অবস্থা সম্বন্ধে কয়েকটি কথা বলেছিলেন। এই জরুরি অবস্থা সম্বন্ধে বলতে গিয়ে তিনি বলেছিলেন ক্লোজেস্ট Closest approximation, to my mind, is reached in the Weimer Constitution of the Third Reich which was destroyed by Hitler taking advantage of the very same provisions contained in the Constitution. That Weimer Constitution of the Third Republic exists no longer and has been replaced by the Bon Constitution. But those emergency provisions pale into insignificance when compared with the emergency provisions in this Chapter of our Constitution. আপনারা জানেন যখন খসড়া প্রথম পেশ করা হয়েছিল তখন ইন্টারনাল ইমার্জেন্সির ব্যাপারে স্পেসিফিক্যালি ভায়োলেন্সির কথা ছিল। তারপর সেই ভায়োলেন্স কথাটা বাদ দিয়ে ডিসটারবেন্সেস কথা বলা হয়েছিল। এবং অকারেন্স অব ডিসটারবেন্সের দৃষ্টান্ত শুধু নয়, অ্যাপ্রিহেনসন অব ডিসটারবেন্স ইন্টারনাল ইমার্জেন্সি করা যায় এবং সেদিন গণপরিষদে এই সম্বন্ধে কে টি সাউ একথা বক্তব্য রেখেছিলেন। Sir, the substitution of the term internal disturbances' for the original expression 'violence' fills me with deep concern and misgiving. These are terms not only very difficult to define but the contrast, whatever may be implication, seems to me to suggest unjustifiable invasion on democratic freedom. The slightest disturbance, slightest fear of disturbance, in the internal management of the state, so to say, or any part of it may entitle the President to declare a state of emergency. কাজেই যেটা অধ্যাপক কে টি শাউ ১৯৪৯ সালে ২রা আগস্ট গণ পরিষদে তার বক্তব্যে রেখেছিলেন, আমরা দেখলাম ১৯৭৫ সালের ২৫শে জুন শ্রীমতী ইন্দিরা গান্ধী সেইটা করলেন। শ্রী হরিবিষ্ণু কামাথ যে আশঙ্কা জ্ঞাপন করেছিলেন সেই আশঙ্কা বাস্তবে পরিণত হল। আমাদের এই ধরনের ধারা থাকা উচিত নয়। আমরা খুশি হব যদি ইন্টারনাল ইমার্জেন্সির কোনও ক্লজ ভবিষ্যতে সংবিধানে না থাকে। অন্তত মন্দের ভাল হবে যেটা আরমেডের ক্ষেত্রে স্পেসিফিক্যালি অ্যাপ্রিহেনশন না থেকে actual occurrence of armed rebellion. এই ধরনের কথা যদি থাকে যেটা ৪৫ তম সংবিধান সংশোধনে আলোচনা হচ্ছে। সেই ধরনের থাকলে মনে হয় এই ধরনের ঘটনার পুনরাবৃত্তি ভবিষ্যতে আর হতে পারবে না। তারপর মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা এই ৪২ তম সংবিধান সংশোধন পদ্ধতির আলোচনাকালে দেখেছি কিভাবে এটা লোকসভার সময় সীমা উত্তীর্ণ হয়ে যাওয়ার পর লোকসভার প্রধান সদস্যদের আটকে রেখে, কারাগারে রেখে, কংগ্রেস দলের

সদস্যদের জোর করে হুইপ দিয়ে সংবিধান সংশোধনের নামে একটা জিনিস পাস করিয়ে নেওয়া হয়েছিল। নীতি বিজ্ঞানের ছাত্র হিসাবে এটাকে সংশোধন বলতে আমার আপত্তি আছে। এটাকে পরিবর্তন বলা যায় না, এটাকে সংবিধানের অন্তিম বলা যায়। কিন্তু সংশোধন শব্দটা ৪২তম অ্যামেন্ডমেন্টের সঙ্গে বলতে আমার অন্তত আপত্তি আছে। প্রাসঙ্গিকভাবে এই কথাটা বলতে চাই, আজকে যে প্রশ্নটা ৪২তম সংবিধান সংশোধন প্রসঙ্গে এসেছে, আমাদের জরুরি অবস্থার আগে এবং পরে যে অবস্থা দেখলাম মানুষের আকাঙ্খা জাগছে ডেমোক্রেটিক রাইটস, ফান্ডামেন্টাল রাইটস সংরক্ষণের। এই প্রসঙ্গে হ্যারলড লাসকির একটা কথা মনে পড়ছে, extent of democracy depends upon the extent of civil liberty enjoyed by the Citizens. আজকে যে ৪৫ তম সংবিধান সংশোধন আসবে সেখানে এই কথাটা পরিষ্কারভাবে থাকা উচিত যে সিভিল লিবারটিসের ক্ষেত্রে ডেমোক্রেটিক রাইটসের ক্ষেত্রে যাতে কোথাও কোনও কারচুপি করা না হয়। জানি না কোন দল ক্ষমতায় থাকবে। আজকে যারা ক্ষমতা আছেন, তারা বিরোধী দলে যেতে পারেন, আজকে যারা বিরোধী দলে আছে, তার হয়তো আবার ক্ষমতায় যাবেন—গণতান্ত্রিক পদ্ধতির এইটা হচ্ছে রীতি। কিন্তু সেখানে কারচুপি থাকা উচিত নয়। প্রাসঙ্গিকভাবে এইজন্য কথাগুলো বললাম যে গণপরিষদে যখন খসড়া সংবিধান আলোচনা হচ্ছিল, তখন তার সম্পর্কে যে বিভিন্ন আলোচনা হচ্ছিল, তখন লোকনায়ক জয়প্রকাশ নারায়ণ, তিনি তখন সোশ্যালিস্ট পার্টির সাধারণ সম্পাদক ছিলেন, তিনি যে মন্তব্য রেখেছিলেন সেগুলো আবার আমাদের মনে করতে হচ্ছে। তিনি বলেছিলেন, freedom of speech and expression, freedom of the Press, freedom to form Association or union and freedom to assemble without arms. তার সঙ্গে একটা ধারা তিনি যোগ করতে বলেছিলেন, Secrecy of postal, telegraphic and telephonic. জরুরি অবস্থার আগে থেকে আমরা দেখেছি কিভাবে টেলিফোন ট্যাপ করা হয়, কিভাবে পোস্টাল কমিউনিকেশন সাপ্রেস করা হয়। শুধু মুখে বক্তৃতা দেওয়াটাই গণতান্ত্রিক স্বাধীনতা নয়, জয়প্রকাশ নারায়ণ ১৯৪৯ সালে যেকথা বলেছিলেন আজকে আমরা তা মর্মে মর্মে উপলব্ধি করছি যে সংবিধানের মধ্যে এটা আবার সংযোজিত হওয়া দরকার যে Secrecy of postal, Telegraphic and Telephonic Communication. তারপর আজকে আবার দেখছি এবং অত্যন্ত আনন্দিত হচ্ছি এই জন্য যে বোধ হয় একটা মতৈক্য ৪৫ তম সংবিধান সংশোধন নিয়ে হবে।

[5-00 — 5-10 P.M.]

সেটা হচ্ছে প্রপার্টি রাইট-এর কথা এবং সেটা সংবিধানের ফান্ডামেন্টাল ধারার মধ্যে থাকবে না। প্রপার্টি সম্পর্কে গণপরিষদের সেই আলোচনা আমার মনে পড়ে যাচ্ছে এবং এই বিষয়ে দেশের বিভিন্ন নেতৃত্বস্থানীয় ব্যক্তিরা যে মতামত দিয়েছেলেন, বিশেষ করে জয়প্রকাশ নায়ারণ প্রপার্টি সম্পর্কে যে কথা বলেছিলেন সেটা আবার পুনর্বিবেচনা করার প্রয়োজন রয়েছে। তিনি বলেছিলেন, Private property and private enterprises are guaranteed to the extent that they are consistent with the general interest of the republic and toiling masses. আমি জানি পশ্চিমবঙ্গ সরকারের অনেক মন্ত্রীকে অনেক সময় নানা অসুবিধার সম্মুখীন হতে হয়, অসুবিধার মধ্যে কাজ করতে হয়। The

property of the entire people is the mainstay of the State in the development of the national economy. বিশেষ করে ট্রাস্ট অ্যান্ড রেজিস্টার্ড সোসাইটি জাতীয় সংস্থা নিয়ে অনেক অসুবিধার মধ্যে পড়তে হয়। এই ট্রাস্ট অ্যান্ড রেজিস্টার্ড সোসাইটি বজায় রেখে ইন্দিরা গান্ধী সংবিধান সংশোধন করে সোশ্যালিস্ট শব্দ, সমাজতন্ত্র শব্দটা বসিয়ে দিয়েছিল। অনেক ভাল ভাল কথা বলে কানা ছেলের নাম পদ্মলোচন রাখলে সে পদ্মলোচন হয়ে যায় না, ঘনশ্যাম দাস বিড়লার নাম ফকির চাঁদ দাস বিড়লা রাখলে সে ফকির হয়ে যায় না। কতকগুলি সোশ্যালিস্ট শব্দ বসালেন, ধর্ম নিরপেক্ষ শব্দ বসালেন—এইগুলি সব জুড়ে দিলেই যদি সংবিধানের চেহারা পাল্টে যেত তাহলে দেশের অবস্থা অন্য রকম হত। এই প্রপার্টি রাইট সম্পর্কে জয়প্রকাশ নারায়ণ বলেছিলেন, Private monopolies such as trusts cartels, syndicate and the like are forbiden ট্রাস্ট, রেজিস্টার্ড সোসাইটি সম্পর্কে বক্তব্য ৪৫ তম সংবিধান সংশোধন থাকছে। আমি আনন্দিত যে এই ধরনের কিছু প্রস্তাব বিধানসভা থেকে যাওয়া দরকার বা যে আলোচনা আজকে হচ্ছে তার মধ্যে এটা রাখা দরকার। আমার বক্তব্য শেষ করার আগে মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ দিচ্ছি যে অনেক দেরিতে হলেও তিনি এই প্রস্তাব হাউসে আনলেন। রাষ্ট্রপতি সম্মতি দেবার আগে যদি আমরা আমাদের বক্তব্য রাখতে পারতাম তাহলে এর যে গুরুত্ব থাকত, স্বভাবতই সেই গুরুত্ব আজকে আমরা কিছুটা হারিয়ে ফেলেছি। কিন্তু ৪৫ তম সংবিধান সংশোধন নিয়ে আলোচনা হচ্ছে, সেই পরিপ্রেক্ষিতে এই হাউসের মতামতের নিশ্চয় একটা মূল্য আছে। আমি মাননীয় সদস্যদের কাছে জয়প্রকাশ নারায়ণের বক্তব্য এবং কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলি ডিবেটের কতগুলি তথ্য তুলে ধরলাম। এইগুলি ৪৫ তম সংবিধান সংশোধনীতে যথেষ্ট গুরুত্ব দিয়ে বিবেচনা করতে হবে। গণপরিষদে বি আর আম্বেদকর বার বার বলেছিলেন আপনারা কেন আশঙ্কা করছেন যে এই ধরনের ধারা প্রয়োগ করা হবে আমি জরুরি অবস্থা প্রসঙ্গে বলি—জরুরি অবস্থা প্রসঙ্গে যখন আলোচনা হচ্ছিল, সেই সময়কার গণপরিষদের প্রসিডিংস পড়ে দেখলেই বুঝতে পারবেন, তখন খসড়া প্রণয়নকারী সদস্যরা বলেছিলেন, আপনারা কেন আশঙ্কা করছেন যে এইগুলির অপব্যবহার হবে—কিন্তু হরিবিষ্ণু কামাথ, কে টি সাউ প্রভৃতি ব্যক্তিরা এই কথা চোখে আঙুল দিয়ে দেখিয়েছিলেন আমি কোনও ব্যক্তি বিশেষ সম্পর্কে বলছি না কিন্তু ২৫/৩০ বছর বাদে তার চেহারা আমরা দেখলাম। আম্বেদকর সেদিন বলেছিলেন আজকে যে পটভূমিকা, মানসিকতা নিয়ে সংবিধান রচনা করা হচ্ছে তার চেহারা আমাদের সামনে আছে, তার প্রতিফলন নিশ্চয় সংবিধানের মধ্যে আছে—কিন্তু ভাবীকালের জেনারেশন যদি মনে করে এর কাঠামো পরিবর্তন করা দরকার নিশ্চয় তারা তার কাঠামো পরিবর্তন করবে। কিন্তু ইন্দিরা গান্ধীর আমলে ২৫ বার সংবিধান সংশোধন হয়েছে, জহরলাল নেহেরুর আমলে ১৬ বার হয়েছে, লাল-বাহাদুর শাস্ত্রীর আমলে একবার সংশোধন হয়েছে। গণপরিষদে মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছিলেন আমার চোখে একটি ত্রুটিও সংশোধন হয়েছে বলে মনে হচ্ছে না। হিয়ার অ্যান্ড দেয়ার কিছু কিছু প্যাচ ওয়ার্ক হয়েছে। কিন্তু মূল সমস্যা যেগুলি গণপরিষদের সদস্যরা সেদিন তুলে ধরেছিলেন, যে সমালোচনা জয়প্রকাশ বাইরে করেছিলেন, তার প্রত্যেকটি সমালোচনা এই ৪৫তম সংবিধান সংশোধনের পরিপ্রেক্ষিতে সব কয়টি আমাদের ভ্যালিড হয়েছে। কাজেই আমি অনুরোধ করব পুরানো গণপরিষদের বক্তব্যের পরিপ্রেক্ষিতে আমাদের ৪৫ তম সংবিধান সংশোধন হওয়া উচিত। এই কথা বলে আমি আইন মন্ত্রী মাননীয় হাসিম

আব্দুল হালিম সাহেবকে বলব, দেরিতে হলেও যে প্রস্তাব তিনি এনেছেন তারজন্য তাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় আইন মন্ত্রী কনস্টিটিউশনের ৪৩ তম অ্যামেন্ডমেন্টের উপর যে প্রস্তাব এখানে এনেছেন আমি তাকে সমর্থন করতে উঠেছি। আমাদের ঐ পাশের কংগ্রেসি বন্ধুরা যারা এই পাপের বীজ বপন করেছিলেন একদিন তারা একটা খুব আনকমফর্টেবল অবস্থার মধ্যে পড়ে এখানে থেকে কায়দা করে বেরিয়ে চলে গেছেন। অবশ্য এতে আমাদের আলোচনার গুরুত্ব আদৌ কমেনি। অনেক মাননীয় সদস্য বলেছেন যে আগেই আলোচনা হলে আলোচনার গুরুত্ব থাকত কিন্তু এখন তা নেই। টেকনিক্যাল একটা ব্যাপার আমাদের উপর আছে, সেটা হচ্ছে র‍্যাটিফাই করতে হবে। তা যদি না করতে পারি তা র‍্যাটিফাই যদি না করি ওয়ান হাফ অফ দি স্টেটস যদি র‍্যাটিফাই না করে তাহলে ওটা আড়ি হয়ে যায়। কিন্তু আসল কথা হচ্ছে, আমাদের মতামত প্রকাশ করা, যেটা সেখানে গ্রহণ করা হয়েছে সেটার সম্পর্কে এবং সেই মতামত টেকনিক্যালি আমরা ঘরে করছি বলে তার গুরুত্ব কমে যায় এটা আমি মনে করি না, গুরুত্ব যথেষ্ট আছে। আজকে যে কনস্টিটিউশনের অ্যামেন্ডমেন্টের উপর আলোচনা এখানে করছি তার স্কোপ খুব লিমিটেড। মাত্র ২/৩টে প্রোপোজালের উপর অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। আপনি জানেন যে জনতা সরকার লোকসভার প্রথম অধিবেশনে একটা অ্যামেন্ডমেন্ট এনেছিলেন সেই অ্যামেন্ডমেন্ট এখন অ্যানভিলে আছে। লোকসভার প্রথম অধিবেশনে টেনিওর বাড়িয়ে দিয়ে যে সংবিধান সংশোধন ব্যবস্থা হয়েছিল সেটার সম্পর্কে তার পরে এটা দ্বিতীয় সংশোধন যা তারা এনেছেন। এর স্কোপ খুব লিমিটেড, ৪২ অ্যামেন্ডমেন্টে আমরা জানি ৫৯টি প্রোপোজাল আছে। এই ৫৯টি প্রোপোজলের মধ্যে মাত্র ৫/৬টি প্রোপোজল আজ পর্যন্ত আমরা সংশোধন করবার মতো অবস্থায় এসেছি। অন্যগুলো নিয়ে আলোচনা হচ্ছে। কাজেই আজকের আলোচনা সীমাবদ্ধ হবে। একটা দেশের সংবিধান কি রকম হওয়া উচিত বা অনুচিত সেইসব সম্পর্কে অবশ্য আমাদের মতো আছে, সংবিধান পরিবর্তন করা যায় কি যায় না এটা সম্পর্কে আমাদের মতামত আছে তবে সেই মতামত দেবার সুযোগ আজকে এখানে নেই। আমি শুধু আমার আলোচনা সীমাবদ্ধ রাখতে চাই যেটুকু সংবিধান সংশোধন আজকে করা হল সেটার উপর। আজকে আমাদের দেখতে হবে যে সংবিধান সংশোধন এরা করলেন সেটা কি কারণে করা হল। অন্যের কথায় আমাদের কান দিলে চলবে না। শ্রীমতী গান্ধী যার উপর বিশ্বাস করে, নির্ভর করে দায়িত্ব দিয়েছিলেন সেই সর্দার স্মরণ সিং, তিনি ছিলেন সভাপতি। কংগ্রেসের দল থেকে যে কমিটি করা হয়েছিল, সেই কমিটির তিনি ছিলেন চেয়ারম্যান।

[5-10 — 5-20 P.M.]

সর্দার স্বর্ণ সিং কি উদ্দেশ্যে সংবিধান সংশোধন করার প্রয়োজন হল, সেটা বলেছিলেন একটা রেডিও ইন্টারভিউতে, হিন্দুস্থান টাইমস পত্রিকার রসিদ তালিব সেই ইন্টারভিউ নিয়েছিলেন। সেখানে সর্দার স্বর্ণ সিং বলেছিলেন, The basic objective before us was that measures of a far reaching character designed to bring about basic socio-economic changes should not be liable to being agitated in various courts after the enactment of legislation And the benefits of these

measures should be available to the community without any further delay and without litigation. This was the basic objective before us. তাহলে বেসিক অবজেক্ট কি ছিল? তিনি বলেছিলেন সোশিও-ইকোনমিক চেঞ্জের প্রয়োজনে সংবিধানের এই সংশোধন আবশ্যক হয়ে পড়েছে। সিদ্ধার্থশঙ্কর বাবু কি বলেছিলেন? সেই বক্তৃতাও এখানে আছে, কনস্টিটিউশনাল রিফর্মস-এর ২১ পৃষ্ঠার তার বক্তৃতা ছাপা আছে। ইন্ডিয়ান কাউন্সিল অফ ওয়ার্ল্ড অ্যাফেয়ার্সের তরফ থেকে নতুন দিল্লিতে তথা-কথিত জাতীয় বিতর্কের সূত্রপাত করে তিনি যে বক্তৃতা দিয়েছিলেন, সেটাও আছে। সিদ্ধার্থ বাবুর কথায় পরে আসছি, উনি অবশ্য বলেছিলেন যে, আমাদের লুকোনো কিছু নেই, শ্রীমতী ইন্দিরা গান্ধীরও লুকানো কিছু নেই। আজকে তিনি ইন্দিরা গান্ধীর বিরোধী, কিন্তু সেদিন প্রশস্তি গেয়ে ছিলেন। সে কথা আলাদা। যাই হোক যে বেসিক অবজেক্টের কথা বলা হয়েছে সেই বেসিক অবজেক্টকে ফুল-ফিল করার জন্য তিনি কিভাবে এগিয়েছিলেন আজকে সেটা দেখা দরকার। ভাল কথা সোশিও-ইকোনমিক চেঞ্জেস দরকার, কিন্তু তারজন্য এটা কেন করা হল? সেখানে আর্টিকেল ৮৩ এবং আর্টির্কেল ১৭৩ পরিবর্তন করার প্রয়োজন কেন হল? পার্লামেন্টারি ডেমোক্রেসিতে কতগুলি পস্টুলেটস আছে এবং সেগুলিরও উপব আমাদের একটা বেসিক স্ট্রাকচার খাড়া হয়ে আছে। আমি এই প্রসঙ্গে পরে আসছি। কিন্তু কেউ যদি মনে করেন যে ৫ বছরে ভাল কাজ করা যায় না, ৫০ বছর দরকার, তাহলে কি তিনি কনস্টিটিউশনের একটা অ্যামেন্ডমেন্ট করে দেবেন যে, ৫০ বছর চলবে লোকসভা এবং বিধানসভা? ইজ ইট পসিবল? কিন্তু ওরা করে দিলেন, বাড়িয়ে দিলেন লাইফ লোকসভার এবং বিধানসভার সোশিও-ইকোনমিক চেঞ্জেস করার প্রয়োজনে। কিন্তু সেটা কেন করা হল, কি করে করা হল তা ব্যাখ্যা করে বলা হয়নি। ঠিক তেমনি ৩১ (ডি)-র কথা বললেন। ৩১ (ডি), যেটা এখানে তুলে দেওয়া হচ্ছে, সেটা হচ্ছে সেই সংশোধনের মধ্যে দিয়ে একটা সাংঘাতিক জায়গায় যাবার তারা চেষ্টা করেছিলেন। তারা চেয়েছিলেন শ্রীমতী ইন্দিরা গান্ধীর যে কোনও ডিসেন্টকে ভারতবর্ষে তারা টিকে থাকতে দেবেন না, তার কাছে সকলকে মাথা নত করে থাকতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৩১(ডি)-এর সঙ্গে তারা যে সোশিও- ইকোনমিক চেঞ্জেস করা যাচ্ছে না বলছেন, তার কি সম্পর্ক সেটা খুঁজে পাওয়া যাচ্ছে না। আমরা জানি সর্দার স্বর্ণ সিং ৩১(ডি) সম্পর্কে কোনও সুপারিশ করেননি। কিন্তু সেটা অন্য কথা। অথচ লোকসভার যে বিতর্ক হয়েছিল সেই বিতর্কে আর কেউ নয় ডঃ ভি এ সঈদ মহম্মদ নিজেই প্রকাশ করে দিয়েছেন, তিনি বলেছিলেন কি করে হল, আমি মন্ত্রী ছিলাম, কিন্তু আমি কিছুই জানলাম না পরিবর্তন করে দেওয়া হল। তিনি বলেছিলেন, I do not wish to comment on article 32A. I will straightaway go to article 31D which is called the anti-national activities provision in the Forty-second Amendment. I am not revealing a secret when I say that the Swaran Singh Committee of which I had the honour to be a member as also a number of my honourable friends here, did not recommend this article 31D. এবং তারপর ডঃ সঈদ মহম্মদ নিজেই বলেছেন, So some of us raised the objection, that what was attempted to be done was to make the emergency situtation a permanent feature of the Constitution, even though in a limited sense relating to anti national activities. কাজেই উনি সেটা বললেন সরকারের আইন

অনুসারে তার সঙ্গে তার কাজের কোনও মিল নেই। আজকে সেই সমস্ত পরিবর্তন হয়েছে এবং স্কোপ লিমিটেড হয়েছে। হাইকোর্ট এবং সুপ্রীম কোর্টের পাওয়ার কেন রেসট্রিক্ট করা হল, কি প্রয়োজন ছিল সেটা দেখা দরকার। উনি বললেন রেডিও ইন্টারভিউতে যে There are no major changes if I may say so. কোনও রকম মেজর চেঞ্জ করছেন না, করেন নি এটা তিনি বলতে চেয়েছিলেন। কিন্তু আজকে জুডিসিয়াল রিভিউয়ের উপর যে আক্রমণ করা হল সেটা কি মেজর চেঞ্জ নয়? সেটা যে মেজর চেঞ্জ সেটা অনেক আগে থেকেই হয়েছে একথা উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন। অনেক আগে যেখানে থেকে পাপের শুরু হয়েছে সেই জায়গায় যদি নজর ফেরেই তাহলে দেখতে পাব অনেক আগেই এই জুডিসিয়াল রিভিউ সম্পর্কে, আজকে নয়, যখন আমাদের কনস্টিটিউশন গৃহীত হয়েছিল, সেই সময়ে সেখানে বলা হয়েছিল যে জুডিসিয়াল রিভিউ আমাদের কতখানি প্রয়োজন এবং ডঃ আম্বেদকর নিজে সেদিন বলেছিলেন যে If I was asked to name an article without which this Constitution would be a nullity, I could not refer to any other article except this one. It is the very soul of the Constitution and the very heart of it and I am glad that the house has realised its importance. এই হচ্ছে জুডিসিয়াল রিভিউয়ের কোয়েশ্চেন এবং এটা একটা বেসিক স্ট্রাকচার, অনেক সেটার উপর আঘাত এল এবং কেন আঘাত এল সেটা তলিয়ে দেখা দরকার। প্রথমত সিদ্ধার্থবাবু বলেছিলেন কিসের বেসিক স্ট্রাকচার? বেসিক স্ট্রাকচার কোথাও কিছু নেই এবং তিনি স্যার স্ট্যাফোর্ড ক্রিপস এর দোহাই দিলেন। সিদ্ধার্থবাবু বললেন যখন আমি বিলাতে আইন পড়তে গিয়েছিলাম তখন উনি বলেছিলেন এইভাবে নয় তোমরা এইভাবে কর। সুতরাং সিদ্ধার্থবাবু বললেন আমাদের কনস্টিটিউশনে বেসিক স্ট্রাকচার বলে কিছু নেই। কেন উনি বেসিক স্ট্রাকচার কিছু নেই এটা দেখালেন তার কারণ হচ্ছে আপনাকে ফিরে যেতে হবে ১৯৭৫ সালের নভেম্বর মাসে যখন নিশ্চয়ই মনে আছে ৩২৯এ আর্টিকেল ক্লজ ৪ জাস্টিস খান্না স্ট্রাকডাউন করলেন কিভাবে শ্রীমতী ইন্দিরা গান্ধীকে ঐ যখন এলাহাবাদ হাইকোর্টে জাস্টিস সিনহা যেভাবে সেদিন দুর্নীতির অপরাধে ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে গদি ছাড়তে বাধ্য করার অবস্থায় নিয়ে গিয়ে ফেললেন সেই অবস্থার হাত থেকে আত্মরক্ষা করার জন্য তিনি নানাভাবে চেষ্টা করেছিলেন এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গণতান্ত্রিকভাবে হয়নি, অন্য ক্ষমতায় হবে না ইকুয়ালিটি বিফোর ল ইন্দিরা গান্ধী সেই এলাহাবাদের রায় সেই নির্বাচনী মামলা সপক্ষে টেনে আনবার জন্য রিপ্রেজেনটেটিভ অফ দি পিউপিল অ্যাক্ট এক একবার নয় দু-দুবার মামলা চলার সময়ে বদলালেন কিন্তু তাসত্ত্বেও রেহাই পাননি, সেখানে যে রায় হল তাই ফাইন্যাল, চূড়ান্ত হল। তার পরের কন্সপিরেসের যে ঘটনা সেটা পাস করল একের পর এক। সেই ঘটনাগুলি শেষ পর্যন্ত এসে এই অবস্থায় আমাদের দাঁড় করিয়ে দিয়েছে এবং প্রথম আঘাত এল যখন জাস্টিস খান্নার বাতিল করা ৩২৯এ ধারা ইনসার্ট করবার জন্য যখন চেষ্টা করা হল ইন্দিরা গান্ধী নির্বাচনী রায় একেবারে ছুঁড়ে ফেলে দিয়ে সব কিছু ধুলোয় মিশিয়ে দিয়ে যেখানে ছিলেন সেখানে থাকবেন এই রকম একটা জিনিস নিয়ে আসবার জন্য সেদিন সেই ৩২৯ এ ধারায় ইনসার্ট করবার চেষ্টা করা হয়েছিল। যার ফলে জাস্টিস খান্না ঐ ঐতিহাসিক রায় দিয়ে বলেছিলেন যে In spite of our query, we were not referred to any precedent of a similar amendment

of any constitution of the world. পৃথিবীর কোথাও এই রকম ধরনের চেঞ্জ কনস্টিটিউশনাল অ্যামেন্ডমেন্ট হয়নি এবং আজকে কনস্টিটিউশনাল অ্যামেন্ডমেন্ট আমাদের দেশে বিচারপতিরা স্ট্রাক ডাউন করেছেন। ৩১এর সির উপর অতীতে হয়েছিল আর সেকেন্ড কনস্টিটিউশনাল অ্যামেন্ডমেন্ট সেটা সুপ্রীম কোর্ট স্ট্রাক ডাউন করেছিল। ৩৩১ এ ইন্দিরা গান্ধী আত্মরক্ষা করার জন্য করেছিলেন, সুপ্রীম কোর্টকে পাশ কাটাবার জন্য।

[5-20 — 5-30 P.M.]

সেদিন বেসিক স্ট্রাকচারের প্রশ্ন উঠেছিল। সেদিন বেসিক স্ট্রাকচারের প্রশ্নে তিনি বলেছিলেন যে প্রহসনে পরিণত হবে। এই রকম ভাবে যদি সংশোধন আসে। বিরাট রায় দিয়েছিলেন জাস্টিস খান্না। তার মধ্যে যাবার আমার সময় নেই, তবু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে একটু শোনাতে চাই To confer an absolute validity upon the election of one particular candidate and to prescribe that the validity of that election shall not be questioned before any forum or under any law would necessarily have the effect of saying that howsoever gross may be the improprieties which might have vitiated that election, howsoever flagrant may be the malpractices which might have been committed on hehalf of the returned candidate during the course of the election and howsoever foul and violative of the principles of free and fair elections may be the means which might have been employed for securing success in that election, the said election would be nonetheless valid and it would not be permissible to complain of those improprieties, malpractices and unfair means before any forum or under any law with a view to assail the validity of that election. Not much argument is needed to show that any provision which brings about that result is subversive of the principle of free and fair election in a democracy. The fact that the candidate concerned is a Prime Minister of a country or the Speaker of a Lower House of Parliament would, if anything, add force to the above conclusion because both these offices represent the acme of the democratic process in a country's basic structure. এই রকমভাবে সেদিন রায় বদলাবার চেষ্টা করা হয়েছিল এবং এই বেসিক স্ট্রাকচারের যে মামলা সেই মামলা আরম্ভ হয়েছিল। এগুলি সব চাপা পড়েছিল, সমস্ত জিনিসটা ইন্দিরা গান্ধী এলাহাবাদ হাইকোর্টে পরাস্ত হবার পর লোকে জানবার আগে চাপা পড়ে গিয়েছিল। এই মামলা ১৯৭৫ সালের নভেম্বর মাসে জাস্টিস খান্না জিজ্ঞাসা করেছিলেন অ্যাটর্নি জেনারেলকে যে কোথাও কোনও বড় রকমের কিছু চেঞ্জ করবার জন্য কিছু আটকে যাচ্ছে কিনা? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সব মামলা হল, মামলা হবার পর সেখানে তখন এক বেঞ্চে তৈরি করা হয়েছিল, সওয়াল শুরু হয়েছিল, সেখানে সেইসব বন্ধ রেখে বেঞ্চ ডিসলভ করে দেওয়া হল, কারণ আবার দেখলেন যে ভাল কদ্বরে সেজে ময়দানে নামতে হবে, এখন নামা চলবে না। জাস্টিস খান্না জিজ্ঞাসা করেছিলেন Has this theory of basic structure impleded or come in the way of legislating any socio-economic measure ? অ্যাটর্নি

জেনারেল উত্তর দিয়েছিলেন No, that is not the only question. You don't require the power for amending non-essential parts of the Constitution.

To a similar question from Justice Chandrachud, the Attorney-General replied that the question was how Parliament was to amend the Constitution 'tomorrow'. The Attorney-General noted how a provision of the 39th Amendment had been struck down only last Friday, the Attorney-General added, 'Socio-economic measures are not the only thing, important as they are, at the same time the very structure of government is the object of the amending power'. কাজেই এইরকমভাবে যে পাপ সারা ভারতবর্ষকে গ্রাস করতে বসেছিল তার পরিবর্তন সূত্রপাত আস্তে আস্তে হচ্ছে। অবশ্য এটা যে ভাবে অগ্রসর হচ্ছে সেটা আরও দ্রুত করতে পারা যেত। কিন্তু এখন দেখতে পাচ্ছি কিছু কিছু সন্দেহের সূত্রপাত হচ্ছে, যেমন কেন্দ্রীয় আইনমন্ত্রী বলেছেন বাথটব অ্যান্ড বেবি একসঙ্গে ফেলে দেওয়া হবে কি না সে প্রশ্ন উঠেছে। তারপর বলা হয়েছে ব্যাকফুল অব পয়জন এর মধ্যে যদি কিছু সুগার থাকে সেটা আলাদা করে দেখলে হবে না। আমরা বলছি এটা একটা পদ্ধতির প্রশ্ন। জনসাধারণের স্বার্থে সংবিধান দরকার হলে লক্ষবার পরিবর্তন করতে হবে। সুতরাং আজকে প্রশ্ন হচ্ছে ইন্দিরা গান্ধী যেভাবে সংবিধান সংশোধন করেছিলেন তার মধ্যে কোথায় মধু আছে তা খুঁজে বার করার প্রয়োজন নেই। এর লভ স্টক অ্যান্ড ব্যারেল যেটা জনতা সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন পরিবর্তন করবেন তা পরিবর্তন করতে হবে। আমি মনে করি এটা আমাদের হাউসেরও সেন্টিমেন্ট—এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন মন্ত্রী মহাশয় ৪৩ অ্যামেন্ডমেন্ট অ্যাক্ট এর সমর্থনে যে রেজলিউশন এনেছেন তার উপর আমি আমার বক্তব্য রাখছি। কিন্তু পূর্বাহ্নে বলতে চাই যে আজকের এই আলোচনা এটা একটা পোস্ট মর্টেমের ব্যবস্থা। কারণ কনস্টিটিউশনাল পয়েন্ট অফ ভিউ থেকে পার্লামেন্টি প্রসিডিওরাল পয়েন্ট অফ ভিউ থেকে আজকের এই আলোচনার কোনও গুরুত্ব নেই। কারণ প্রেসিডেন্ট এর অ্যাসেন্টের পর আলোচনার জন্য এখানে এটা আনা হয়েছে। তা সত্ত্বেও আমি মনে করি জনমত গড়ে তোলার প্রশ্নে এই ফোরামে এটা আলোচনা করার প্রয়োজন আছে এবং সেদিকে দৃষ্টি রেখেই আজকের এই বিতর্কে অংশ গ্রহণ করছি। ৪২ তম সংবিধান সংশোধনের মধ্য দিয়ে ইন্দিরা গান্ধী জরুরি অবস্থার মাধ্যমে দেশের গণতান্ত্রিক অধিকারগুলি হরণ করেছিলেন। এই রকম প্রতিক্রিয়াশীল সংবিধান সংশোধনের কিছু কিছু ধারা বাতিল করে যে আইন কেন্দ্রীয় সরকার পাস করেছিলেন তার সমর্থনে যে প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি। কিন্তু প্রশ্ন হচ্ছে ৪২ তম সংবিধান সংশোধন তার ৪৯টা ক্লজের মধ্যে দিয়ে হয়েছিল এবং এর যে ডিজাইন ছিল তাহল আমাদের দেশের মানুষ আপেক্ষিক অর্থে যে গণতান্ত্রিক অধিকার ভোগ করছিল যেটুকুও কেড়ে নেওয়া। সুতরাং এর মধ্যে কিছু ভাল কিছু মন্দ এইরকম বাদ বিচার করার কোনও যুক্তি নেই। কেন্দ্রের জনতা সরকার বলছেন এবং আমাদের বামফ্রন্ট শরিকের একজন বললেন যে এর মধ্যে কিছু ভাল আছে। কিন্তু আমার প্রশ্ন জিনিসটাকে এভাবে দেখা হচ্ছে

কেন? নির্বাচনের আগে দেশের মানুষের কাছে জনতা সরকারের প্রতিশ্রুতি ছিল যে কমপ্লিটলি তারা এটাকে রিপিল করবেন। কিন্তু আজকে তারা এর মধ্যে কিছু কিছু প্রো পিউপল্ ক্লজ খুঁজে বার করছেন কেন? আজকে আমাদের সঙ্কট জর্জরিত পুঁজিবাদী ব্যবস্থায় আমাদের দেশ এক চেটিয়া স্তরে উপনীত হয়েছে। সেইজন্য পুঁজিবাদী সঙ্কটের চাপে তারা ডেমোক্রেটিক রাইটসগুলোকে ক্রমাগত সঙ্কুচিত করে ফেলতে চায় এবং সেই ডেমোক্রেটিক রাইটসগুলোকে কোনওক্রমেই আর তারা ফিরিয়ে দিতে চায় না। ফলে একথা আমরা বুঝি সরকার তাদের ইলেকশন প্লেজে ৪২ তম সংবিধান রিপিল করবার কথা বললেও একচেটিয়া পুঁজিপতি শ্রেণীর সরকার হিসাবে They cannot go against the interests of the monopoly capitalists. এরই ফলে তারা গণতান্ত্রিক অধিকারগুলোকে আর ফিরিয়ে দিতে চাচ্ছেন না এবং এরজন্যই তারা এর মধ্যে প্রো পিউপুল ক্লজ কোথায় আছে খুঁজে বার করার চেষ্টা করছেন। তাই দেখছি ৪২তম সংবিধান সংশোধনের কিছু কিছু অ্যামেন্ডমেন্ট করছেন সম্পূর্ণ রিপিল করতে চাচ্ছেন না। ৩১(সি) এই ধারাটি ৪২ তম সংবিধান সংশোধনের জন্য আনা হয়েছিল। তাতে ডাইরেকটিভ প্রিন্সিপিলসকে অ্যাফেকট দেবার নাম করে ইভিন ইনফ্রিঞ্জমেন্ট অফ্ ফান্ডামেন্টাল রাইটস হলে এবং দরকার হলে মত প্রকাশের স্বাধীনতাও কেড়ে নেওয়া যেতে পারে বলা হল ইন দি নেম অফ giving effect to directive priniciples of State policies. ৩১ (সি) তে রিপিল করবার কোনও কথা নেই। হাই কোর্টে যে রিট ইস্যু করবার ক্ষমতা আছে ২২৫ ধারা অনুসারে সেখানেও ৪২ তম সংবিধানে কতকগুলি রেস্ট্রিকশন ইমপোজ করা হল। আজকে আর্টিকেল ২২৬ এতে অরিজিনাল পজিশন রেস্টোর করার প্রয়োজন ছিল। দ্বিতীয় কথা ইমার্জেন্সি কোয়েশ্চেন তারা বলছেন ইন্দিরা গান্ধী যেভাবে ইমার্জেন্সি করেছিলেন আমরা সেইভাবে চিন্তা করছি না। বহিরাগত আক্রমণের ক্ষেত্রে ইমার্জেন্সির কথা বলেছিলেন। কিন্তু আজকে দেখা যাচ্ছে অভ্যন্তরীণ ক্ষেত্রেও জরুরি অবস্থার প্রয়োজনের কথা বলছেন এবং সেগুলি মেনটেন্ড করার কথাও বলেছেন as because they are serving the interests of the monopoly capitalists. ফলে এইসব জিনিসগুলি থেকে যাচ্ছে। এটাকে আমার কি দিয়ে অ্যাসেস করব, এটাকে শ্রেণী দৃষ্টিভঙ্গি দিয়ে অ্যাসেস করতে পারি। তারা আশু কার্য সিদ্ধির জন্য কিছু কিছু প্রতিশ্রুতি দিয়ে থাকেন বটে কিন্তু আসলে দে আর সার্ভিং দি ইন্টারেস্টস অব দি মনোপলি ক্যাপিটালিস্টস, ভারতবর্ষের একচেটিয়া পুঁজিপিত শ্রেণীর স্বার্থ তারা রক্ষা করছেন। সুতরাং আজকে একচেটিয়া পুঁজিবাদীকে টিকিয়ে রাখবার জন্য গণতান্ত্রিক অধিকারকে ক্রমাগত তারা হরণ করতে চাইছে। ফলে একবার যে ক্ষমতা নিয়ে, নেওয়া হয়েছে তাকে সত্যই ফিরিয়ে দেওয়া খুব দুষ্কর। ইতিমধ্যে যতটুকু পরিবর্তন করা হয়েছে তা খুবই সামান্য সেগুলি আমি রিপিট করতে চাই না। যেমন ৩১ডি, অ্যান্টি ন্যাশনাল অ্যক্টিভিটিজের নামে যেকোনও অর্গানাইজেশন করার বা বক্তব্য রাখার শেয়র অধিকার ছিল সেগুলি হরণ করা হয়েছিল, সেগুলি কিছু কিছু ফেরত দেওয়া হয়েছে। কোর্টের যে ইনডিপেন্ডেন্স জুডিসিয়ারির যে ইন্ডিপেন্ডেন্স হরণ করা হয়েছিল তার কিছু কিছু ফিরিয়ে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে, সে সম্বন্ধে দ্বিমত করার কিছু নেই, সেগুলি সমর্থনযোগ্য। কিন্তু এখানে বড় প্রশ্ন হচ্ছে টোটাল রিজেকশন, এর মধ্যে ভাল মন্দ খোঁজবার চেষ্টা না করে সম্পূর্ণভাবে এই ৪২ তম সংবিধান সংশোধন রিপিল করা দরকার। কিন্তু এইভাবে বাই ডোজেস যেটা করছেন এটা ঠিক নয়। আসলে পিপলস ভার্ডিক্টের ভিত্তিতে

এগুলির বিরুদ্ধে বোল্ড স্টেপ নেওয়া দরকার। এখন এই সংবিধানে সংশোধন প্রসঙ্গে আমি আর একটি কথা বলব যেটা খুব প্রাসঙ্গিক, সিমপ্লি বাই অ্যান এনঅ্যাক্টমেন্ট সংবিধান সংশোধন করার মধ্য দিয়ে গণতন্ত্র প্রতিষ্ঠা করার আশা যদি আমরা করি তাহলে সেটা ঠিক হবে না, অন্তত এই রকম একটা শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থায়, এই রকম একটা একচেটিয়া পুঁজিবাদী রাষ্ট্রে এই জিনিস আশা করা যায় না। ফলে এখানে রিয়েলি যদি গণতন্ত্র সম্পর্কে কারও মাথাব্যথা থাকে, এটা যদি কেউ সিরিয়াসলি মিন করেন তাহলে এর রক্ষা কবচ হচ্ছে কনসাস পাবলিক ওপিনিয়ান ; জাগ্রত জনমত, দেশের অভ্যন্তরে গণ-আন্দোলন, গণতান্ত্রিক আন্দোলনের জোয়ার সৃষ্টি করা দরকার যে গণতান্ত্রিক আন্দোলনের জোরে এই সমস্ত অ্যান্টি-পিপল অ্যাক্টিভিটিজকে রেসট্রেন করা যেতে পারে। এই রকম একটা সমাজ ব্যবস্থায় এই রকম একটা রাষ্ট্র ব্যবস্থায় এটাই হচ্ছে মূল জিনিস। অন্তত যারা মার্কসবাদের কথা বলেন লেনিনবাদের কথা বলেন তাদের এগুলি চোখ এড়িয়ে যাওয়ার কথা নয়। কাজেই সেদিন থেকে দেশের অভ্যন্তরে ডেমোক্রেটিক মুভমেন্টকে সম্প্রসারিত করার জন্য তাকে প্রোটেক্ট করার জন্য যদি বাস্তব অবস্থা সৃষ্টি করা না যায় তাহলে সংবিধান সংশোধন করে বা প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমরা বিশেষ কিছু করতে পারব না এটাই হচ্ছে সবচেয়ে বড জিনিস। ফলে সেদিক থেকে বিষয়গুলিকে তলিয়ে দেখা দরকার। সেদিক থেকে পশ্চিমবঙ্গ সরকারের কাছে আমার বক্তব্য যে তারা যদি এই বিষয়গুলি সিরিয়াসলি মিন ক[illegible] [illegible]হলে এই যে আমরা এখান থেকে যে রেজলিউশন নিচ্ছি, এর আগেও আমরা এই হাউস থেকে ৪২ তম সংবিধান সংশোধন বাতিল করার জন্য প্রস্তাব নিয়েছিলাম, সেই সময় আমরা অ্যামেন্ডমেন্ট রেখেছিলাম ৪২ তম সংবিধান সংশোধনকে টোটালি রিপিল করা দরকার এবং যতক্ষণ পর্যন্ত না কেন্দ্রীয় সরকার এটাকে তুলে নিচ্ছেন, রিপিল করছেন ততক্ষণ পর্যন্ত স্টেট গভর্নমেন্ট কোনও কারণে কোনও কিছুকে প্লি করে ৪২ তম সংবিধান সংশোধনের ধারাকে যেন প্রয়োগ না করেন। সেদিন এই সংশোধন আমাদের দলের মাননীয় সদস্য শ্রী রেণুপদ হালদার রেখেছিলেন, কিন্তু আপনারা সেটাকে সংখ্যাগরিষ্ঠের ভোটে বাতিল করে দিয়েছিলেন। কিন্তু আমাদের যে অ্যাপ্রিহেনশন ছিল, দ্যাট ওয়াজ কারেক্টলি অ্যাপ্রিহেনডেড কারণ এর পরই আমরা দেখলাম ৪২ তম সংবিধান সংশোধনের এমার্জেন্সি পাওয়ার ইউজ করে বামফ্রন্ট সরকার মধ্যশিক্ষা পর্ষদকে বাতিল করলেন।

তাই আমি আবার এখানে বলব ইফ ইউ রিয়েলি মিন, সেন্ট্রাল গভর্নমেন্ট কে যদি নৈতিক ভিত্তির উপর দাঁড়িয়ে ৪২তম সংবিধান সংশোধন সম্পূর্ণরূপে তুলে নেওয়ার দাবি জানাতে চান তাহলে সর্বাগ্রে নিজেরা আর কখনও কোনও সুবিধাবাদী দৃষ্টিকোণ থেকে এই ৪২ তম সংবিধান সংশোধনের কোনও ধারা ব্যবহার না করার নীতি গ্রহণ করুন। অতীতে যা হয়েছে তার রেফারেন্স যেন না হয়। সর্বশেষে আমি যেকথা বলতে চাই যে শুধু সংবিধান সংশোধন এইগুলোর দ্বারা হোপস ক্রিয়েট করবেন না, ইলিউশন ক্রিয়েট করবেন না রিয়েলি যদি গণতন্ত্রকে রক্ষা করতে হয়, তার যে রক্ষা কবচ গণতান্ত্রিক আন্দালন, তাকে গড়ে তোলবার সুষ্ঠু পরিবেশ সৃষ্টি করুন। তারজন্য সরকারের তরফ থেকে যে স্টেপস, যে মেজারগুলো নেওয়া দরকার, সেইগুলো গ্রহণ করুন। কিন্তু দুঃখের বিষয় আমরা দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকার সেইগুলো গ্রহণ করছেন না। এই বিষয়ে আমরা বার বার বলেছি

যে বিগত যুক্তফ্রন্ট সরকারের আমলে ন্যায় সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না, পুলিশ শুড নট interfere in the legitimate democractic movement এই নীতিটি গ্রহণ করুন। গণ-আন্দোলনগুলো যাতে পুলিশ হস্তক্ষেপ থেকে মুক্তি থাকে সরকার শুধু সেটুকুই দেখবেন সাথে সাথে এই গণআন্দোলনগুলোকে সম্প্রসারিত এবং সমস্ত দিক থেকে মদত দেওয়ার ব্যবস্থা যেটা করলে বিগত যুক্তফ্রন্ট সরকারের আমলে হয়েছিল। কিন্তু বর্তমান বামফ্রন্ট সরকারের ক্ষেত্রে দেখছি স্পেকটেকুলার ডিপার্টচার ফ্রম দ্যাট স্ট্যান্ড পয়েন্ট আজকে প্রশ্নোত্তরের সময় আমি মাননীয় জ্যোতি বসুকে এই কথা বলেছিলাম যে বিগত যুক্তফ্রন্ট সরকার থেকে বর্তমান বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি পাল্টে গেছে, আজকে স্ট্যান্ড পাল্টে গেছে, আজকে পুলিশ যাচ্ছে বিভিন্ন জায়গায় ইন্ডিসক্রিমিনেটলি, সেখানে ছাত্রদের পেটানো হচ্ছে, শ্রমিকদের পেটানো হচ্ছে, চাষীদের ক্ষেত্রে যাচ্ছে, এ জিনিসগুলো হামেসাই ঘটছে। তাহলে আমরা গণতন্ত্রের কথা বলব, কিন্তু গণতন্ত্র রক্ষার জন্য অবজেকটিভ যে মেজার সেইগুলো আমরা নেব না। স্বাধিকারের কথা বলব, কেন্দ্রের কাছে অধিক ক্ষমতা দাবি করব অথচ উইদিন দি স্টেট আমরা তার উল্টো বিহেভ করব। এখানে যে ডেমোক্রেটিক ইনস্টিটিউশনগুলো আছে, ডেমোক্রেটিক অর্গানাইজেশনগুলো আছে তাদের যে অটোনমি সেইগুলো আমরা কেড়ে নেব, শিক্ষার যে মিনিমাম স্বাধীনতা ছিল সেইগুলো হরণ করা হচ্ছে। আজকে বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন ভেঙ্গে দেওয়া হয়েছে এবং সেখানে দলীয় লোকজন বসানো হচ্ছে। একদিকে বলব অধিক ক্ষমতা দিতে হবে, একদিকে বলব গণতন্ত্রের কথা, স্বাধিকারের কথা কিন্তু আচরণের মধ্যে স্ববিরোধিতা থাকবে তাহলে পিপলের সামনে কি নীতি রাখলেন? সুতরাং এই সমস্ত বিষয়গুলো দেখা দরকার।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই কথাটা ঠিক আজকে যে প্রস্তাব আমরা মুভ করছি এটা র‍্যাটিফিকেশন রূপে আসার কথা ছিল, উচিত ছিল। কিন্তু এই যে র‍্যাটিফিকেশন করা সম্ভব হয়নি এরজন্য আমাদের কোনও দোষ নেই, কোনও ত্রুটি নেই। কারণ আমাদের সংবিধানের আর্টিকেল ৩৬৮তে আছে—কেন্দ্রীয় সরকারের অধিকার আছে যদি more than one half of the states ratify যদি র‍্যাটিফাই করে তাহলে রাষ্ট্রপতিরও অনুমতির জন্য পাঠাতে পারেন। যে মুহূর্তে one half of the States ratify. র‍্যাটিফাই করে দিয়েছিল কেন্দ্রীয় সরকার রাষ্ট্রপতির অনুমতির জন্য সেটা পাঠিয়ে দিয়েছে, এই মাসের ১৩ তারিখে সেই অনুমতি তারা পেয়েছে। আমাদের বিধানসভা চলার কথা ছিল ২০ তারিখ থেকে এবং প্রথম দিনই এই বিজনেসটা ছিল এই হাউসে র‍্যাটিফিকেশনের জন্য। কিন্তু তার ৭ দিন আগে কেন্দ্রীয় সরকার অনুমতি পেয়ে গেছে, যে কারণেই র‍্যাটিফিকেশন করা সম্ভব হয়নি। তার মানে এই কথা হল না যে আমরা এই বিষয়টা নিয়ে আলোচনা করব না। সকল মাননীয় সদস্যের অধিকার আছে তাদের বক্তব্য রাখবার জন্য। একটি কথা মাননীয় সদস্যদের লক্ষ্য করা উচিত বা মনে করা উচিত যদি এই হাউসে র‍্যাটিফিকেশনের সময় যে বক্তব্য তারা রাখতেন, কিম্বা যদি কোনও সংশোধন করতে পারতেন তাহলে কেন্দ্রীয় সরকারের সেটা বাধা হত না, সেটা তারা মানতেন। সারা ভারতবর্ষে বিভিন্ন রাজ্যে বিভিন্ন ধরনের সরকার আছে, জনতা সরকার অধিকাংশ রাজ্যে আছে তারা তো র‍্যাটিফিকেশন পেয়ে যেতেন। এই প্রশ্ন তুলে আমরা কি বলতাম, তাতে কি হত না হত বলা যায় না

তার কোনও মূল্য থাকে না। কারণ লোকসভায় এবং রাজ্যসভায় যেখানে জনতা পার্টির সরকার আছেন, তারা এই সংশোধন এনেছেন, তাদের রাজনৈতিক দলের সরকার বিভিন্ন রাজ্যে আছে তারা তাদের মাধ্যমে আগে র‍্যাটিফিকেশন করে নিয়েছেন, তারা তো আমাদের জন্য অপেক্ষা করেন নি। আমি বলছি তারা অন্যায় করেছেন। কিন্তু তাদের দৃষ্টিভঙ্গি কি দেখা যায়? সে বিষয় নিয়ে আমাদের বন্ধুরা কিছুই বললেন না জনতাপার্টির সদস্য যারা আছেন তারা এই বিষয়ে কিছু বলেন নি। কয়েকদিন অপেক্ষা করলে খুব আকাশ পাতাল তফাৎ কিছু হয়ে যেত না। কেন্দ্রীয় সরকার অপেক্ষা করতে পারতেন, তারা জানেন অনেক রাজ্য থেকে র‍্যাটিফিকেশন আসেনি, তারা তো অপেক্ষা করেন নি? আমি মনে করিয়ে দিতে চাই, সিক্সটিন্থ অ্যামেন্ডমেন্টের সময় যখন মাইশোর রাজ্যের র‍্যাটিফিকেশন না পেয়ে পণ্ডিত জওহরলাল নেহেরু অ্যাসেন্টের জন্য রাষ্ট্রপতির কাছে পাঠিয়েছিলেন, তখন মাইশোর রাজ্যের বিধানসভা নিন্দা প্রস্তাব তুলেছিল—কেন্দ্রীয় সরকারের অপেক্ষা করা উচিত ছিল। কিন্তু আমরা নিন্দা করছি না, তারা গুরুত্ব দিয়েছেন, ৪৩ অ্যামেন্ডমেন্টের দরকার আছে, দেশের মধ্যে সবাই আমরা দাবি তুলেছি, এই অ্যামেন্ডমেন্টকে রদ করা দরকার। কথাটা ঠিক, তারা পুরো রদ করেন নি, এটাও আমরা মনে করি, তারা ঠিক করেন নি। পুরো রদ করা উচিত ছিল। নির্বাচনের সময় এক কথা বললেন, তারা মানুষকে প্রতিশ্রুতি দিলেন লক স্টক অ্যান্ড ব্যারেল আমরা রদ করব যদি জনতা পার্টি নির্বাচিত হয়। নির্বাচিত হবার পর তারা বিবেচনা করতে লাগলেন কোথায় ইন্দিরা গান্ধী ভাল কাজ করেছেন, কোথায় খারাপ কাজ করেছেন, কোনটা ভাল কথা বলেছেন, কোনটা খারাপ কথা বলেছেন। মানুষ কিন্তু সেই কথার উপর ভোট দেন নি। তারা আজকে মনে করেছেন, আপনারা নাকি মানুষের উপর খুব দয়া করছেন, তারা নাকি খুব ভাল কাজ করছেন মানুষের জন্য। তারা ভুলে যাচ্ছেন আজকে জনতা পার্টি ক্ষমতার দখলে আছেন সারা ভারতবর্ষের মানুষ এবং বামফ্রন্ট শক্তিরা, বিভিন্ন শক্তিরা এক হয়ে কংগ্রেসকে হারিয়েছে। এটা তারা যেন না ভুলে যান। তারা যদি মনে করেন যে আমরা খুব বড় পার্টি হয়ে গেছি, মানুষরা আমাদের ভোট দিয়েছে। আর কোনও শক্তি ভারতে নেই, আমরা ছাড়া কেউ নেই, এটা কিন্তু আবার ইন্দিরা গান্ধীর মতো চিন্তা ধারা হয়ে যাবে। তাদের মনে রাখা উচিত যে পশ্চিমবাংলার আমাদের ছেলেরা তাদের পার্টির জন্য খেটে তাদের জিতিয়েছে, এই কথা তারা ভুলে যাচ্ছেন।

[5-40 — 5-53 P.M.]

তাদের আমি স্মরণ করিয়ে দিতে চাই, তারা যেন মনে করেন না যে তারা একক শক্তিতে জিতেছেন, তারা আমাদের সাহায্য নিয়ে জিতেছেন। তারা ইন্দিরা গান্ধীকে চাননি, তারা জিতেছেন। কাজেই আমি আশা করি তাদের প্রতিশ্রুতি তারা রাখবেন। মাননীয় সদস্য হরিপদবাবু এখানে অনেক কথা বলেছেন, কিন্তু আমরা যে তাড়াতাড়ি আলোচনার সুযোগ দিয়েছি র‍্যাটিফিকেশনের পরেও সেটা তিনি লক্ষ্য করলেন না। মাননীয় সদস্যদের নানারকম বক্তব্য রাখতে পারে মানুষের কাছে বলবার জন্য, কেন্দ্রীয় সরকারকেও তারা বলতে পারেন সেইজন্য তাদের সুযোগ দিয়েছি র‍্যাটিফিকেশন হওয়া সত্ত্বেও। আমরা যদি এই ব্যবস্থা না করতাম তাহলে কারুর কিছু বলার ছিল না কিন্তু আমরা মনে করি এটা জরুরি বিষয়, এটা গুরুত্বপূর্ণ বিষয় কাজেই এটা নিয়ে আলোচনা হওয়া উচিত। এই সংবিধান সংশোধন নিয়ে

এখানে অনেক কথা বলা হয়েছে। মাননীয় সদস্যরা ভুলে যাবেন না এবং জনতা পার্টির সদস্যরাও ভুলে যাবেন না যে, আমাদের দেশে সংবিধান যেটা রয়েছে সেটা কিন্তু জনসাধারণের নির্বাচিত প্রতিনিধিরা তৈরি করেন নি। ১৯৪৯ সালে যে কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলি ছিল তখন এটা তৈরি করা হয়েছিল। সেই কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলি কি ছিল? যারা শিক্ষক, যারা ব্যবসায়ী, যারা ধনী মালিক ছিলেন তারাই ভোট দিয়েছিলেন—তখন অ্যাডাল্ট ফ্রানচাইজ ছিল না। তারা অ্যাডাল্ট ফ্রানচাইজের মাধ্যমে নির্বাচিত হন নি এবং তারাই এই সংবিধান তৈরি করেছিলেন। কাজেই আমি আশাকরি জনতা পার্টির সদস্যেরা তাদের নেতাদের বলবেন জনস্বার্থের জন্য যেখানে যা প্রয়োজন সেই সমস্ত সংশোধন তারা আনবেন। আমরা জানি অনেক অসুবিধা রয়েছে সংবিধানে আইনের দিক থেকে, খেটে খাওয়া মানুষের স্বার্থের দিক থেকেও অনেক অসুবিধা রয়েছে। যাতে এইগুলি সংশোধন করে আগামী দিনে সুষ্ঠুভাবে হয় তার ব্যবস্থা করুন। আর একটা কথা আছে, আমাদের সংবিধানে অনেক কথা বলা আছে কিন্তু প্রোটেকশন এগেনস্ট এক্সপ্লয়টেশন, রাইট নট টু বি এক্সপ্লয়টেড তার সম্বন্ধে কোনও ব্যবস্থা নেই। মানুষের কোনও অধিকার নেই যে তারা যেন এক্সপ্লয়টেড না হয়—আজ পর্যন্ত কোনও ব্যবস্থা হল না। অনেক বড় বড় কথা বলা হয়, আমাকে আমাদের কংগ্রেসি সদস্যরা দুই দলই বেরিয়ে গিয়েছেন। তাদের বেরিয়ে যাবার অনেক কারণ আছে। আমরা জানি তারা তো সেদিন পর্যন্ত বলেছেন ইন্দিরা গান্ধী খুব ভাল কাজ করেছেন জরুরি অবস্থা করে, সংবিধান সংশোধন করে, আজকে তারা কি বলতেন হাউসের মধ্যে যখন জনসাধারণ তাদের নামিয়ে দিয়েছে। তারা এই সুযোগ পেয়ে ভাল ভাবে এটা ব্যবহার করে বেরিয়ে গেলেন কিন্তু তারাও দায়ী এই যে অত্যাচার, অবিচার, অনাচার হয়েছে, সংবিধানকে ভুল ভাবে ব্যবহার করা হয়েছে, অনেক জঘন্য কাজ হয়েছে। আপনারা সব জনপ্রতিনিধি, মানুষ আপনাদের ভোট দিয়ে পাঠিয়েছে, এখানে অনেকেরই অভিজ্ঞতা আছে, অনেকেরই জেলে গিয়েছেন, অনেকের উপর নানা রকম অত্যাচার হয়েছে কিন্তু দায়িত্ব আমাদেরও আছে, জনসাধারণের প্রতিনিধি হিসাবে আমাদের কথা বলা, কেন্দ্রীয় সরকারকে মনে করিয়ে দেওয়া, আরও বিশেষ করে বলছি জনতা পার্টির প্রতিনিধিদের যে দায়িত্ব তাদেরও আছে যাতে আগামী দিনে তারা কেন্দ্রীয় সরকারকে আহ্বান জানান, আমরাও জানাচ্ছি। উপযুক্তভাবে সংবিধানকে আবার সংশোধন করে সাধারণ মানুষের যাতে কাজে লাগতে পারে, দেশের উন্নতি হতে পারে তার ব্যবস্থা করুন। আমার এই রেজলিউশনের উপর বোধহয় কোনও অ্যামেন্ডমেন্ট নেই, যদি থাকে তাহলে আমি সেই অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করছি এবং সকলকে অনুরোধ করব যাতে সকলে আমার এই রেজলিউশনকে সমর্থন করেন।

**Mr. Deputy Speaker :** Notices of two amendments were received,. Of these one amendment is out of order as has already been announced. The other amendment has not been moved. Therefore, now I put to vote the main resolution.

The motion of Shri Hashim Abdul Halim—"That this House endorses the amendment to the Constitution of India enacted as the Constitution (Forty-third Amendment) Act, 1977", was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** The House stands adjourned till 1 p.m. on Tuesday, the 25th April, 1978.

## Adjournment

The House was accordingly adjourned at 5.53 p.m. till 1 p.m. on Tuesday, the 25th April, 1978, at the Assembly Hosue, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 25th April, 1978 at 1.00 p.m

### PRESENT

Mr Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 17 ministers, 3 Ministers of State and 139 Members

[1-00—1-10 P.M.]

### Held Over Starred Questions (to which oral Answers were given)

### Issue of Route Permits by R.T.A.s and S.T.A.

***90.** (Admitted question No. *667.) **Shri Naba Kumar Roy :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to refer to his Budget speech delivered on September 20, 1977 and state —

(a) the total number of route permits issued by the R.T.A.s and S.T.A. during the period from July, 1977 to January, 1978; and

(b) the number and percentage of such permits issued to

(i) group of nine persons including three drivers and two conductors,

(ii) group of four persons including one driver and one conductor, and

(iii) minority community, Scheduled Castes and Tribes?

**Shri Mohammad Amin :**

(a) 105

(b) (i) 7—6.7%

(ii) 5—4.8%

(iii) 7—6.7%

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি নং থ্রিতে যেটা বললেন মাইনরিটি কমিউনিটি, তাদের জন্য স্পেসিফিক রিজার্ভেশন কিছু আছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** না সেরকম কিছু নেই।

**জেল হইতে পলাতক বন্দী**

***২৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১১০৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত দুই মাস (ডিসেম্বর-জানুয়ারি) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেল থেকে বন্দীদের পলায়নের কিছু ঘটনা ঘটেছে; এবং

(খ) সত্য হইলে, ঐ সমস্ত পলাতক বন্দী কোনও রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত অথবা অন্য কারণে সাজাপ্রাপ্ত বা আটক ব্যক্তি কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ, গত জানুয়ারি মাসে এরূপ দুটি ঘটনা ঘটেছে।

(খ) সংশ্লিষ্ট বন্দীদের মধ্যে ১০ জন বিচারাধীন বন্দী এবং একজন দণ্ডপ্রাপ্ত কয়েদি। বিচারাধীন বন্দীদের মধ্যে দু'জন CPI(ML) দলভুক্ত বলে বর্ণিত।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** যারা পালিয়ে গেছিল তারা পরবর্তী সময় ধরা পড়েছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** একজন ধরা পড়েছে, বাকি ৯ জন এখনও ধরা পড়েনি।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** রাজ্য সরকার সকল বিচারাধীন রাজ-বন্দীদের মুক্তির কথা ঘোষণা করেছেন যে সমস্ত রাজবন্দী বিভিন্ন রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত এবং কারাগার থেকে পালিয়েছে, সেটাতো এই সরকারের নীতি অনুযায়ী কাজই করেছে, এতে সরকারের আপত্তি করার কি কারণ আছে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রথম কথা হচ্ছে যারা পালিয়েছে, আমার সঙ্গে যখন দেখা হয়েছে, তারা বলেছে আমার সামনে আপনাদের উপর নির্ভর করে পালাব না, জেল ভেঙে পালাব, এদের যে ক'জনের সঙ্গে দেখা হয়েছে, সেই উত্তরই দিয়েছে।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** যারা জেল থেকে চলে গেছে আইন না মেনে, তাদের ছেড়ে দেওয়া হয়েছে বলে গণ্য করতে আপনারা রাজি আছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রথম নম্বর হচ্ছে, এক এক জেলে এক এক রকম ঘটনা ঘটেছে। পুরুলিয়া জেলে একটা ওয়ার্ডারকে খুন করে চলে গিয়েছে। স্বভাবতই এটা আমরা অন্যভাবে বিবেচনা করব।

**শ্রী সন্তোষ রানা ঃ** মন্ত্রী মহাশয় কি মনে করে জেলের মধ্যের অবস্থা এবং বন্দীদের ছাড়ার ব্যাপারে অনাবশ্যক দেবির সঙ্গে এই পলায়নের কোনও সম্পর্ক আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** না।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় কারামন্ত্রী দাযিত্ব নেবাব পর যথেষ্ট চেষ্টা করছেন এবং তিনি বন্দীদের প্রতি সহানুভূতিশীল। যে প্রসঙ্গে শ্রী বানা অতিরিক্ত প্রশ্ন করেছেন আমি সেই প্রসঙ্গে বলতে চাই বিশেষ করে কৃষ্ণনগব জেলেব অবস্থা অত্যন্ত খারাপ এবং সেখানে বিচারাধীন বন্দীদের প্রতি আচরণও অত্যন্ত খারাপ। এই জেল পলাযনেব সঙ্গে কৃষ্ণনগর জেলের বা অন্যান্য জেলে অবর্ণনীয় দুরাবস্থাব কোনও সম্পর্কে আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কৃষ্ণনগব জেলেব অবস্থা আমি জানি। সে সম্পর্কে কড়া নির্দেশও দিয়েছি। কিন্তু পলাযনেব সঙ্গে এব কোনও সম্পর্ক আছে বলে মনে করি না। যাবা পালাচ্ছেন তারা বলছেন আপনারা না ছাড়লেও আমবা জেল ভেঙে পালাব।

## মুখ্য বাস্তুকারের অফিস

***২৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৩৪।) **শ্রী বীরেন্দ্রনারাযণ রায় ঃ** কৃষি ও সমষ্টি উন্নযন বিভাগেব মন্ত্রী মহাশয অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতাব ৫ নং মুস্তাক আহমেদ স্ট্রিটে মুখ্য বাস্তুকারেব একটি অফিস আছে;

(খ) সত্য হইলে, উহা সরকারের নিজস্ব বাড়ি না ভাড়া বাড়ি,

(গ) ভাড়া বাড়ি হইলে—

(১) উক্ত বাড়িব মালিক কে, ও

(২) ঐ বাড়ির মাসিক ভাড়ার পরিমাণ কত, এবং

(ঘ) উক্ত বাড়ি ক্রয় করার জন্য কৃষি দপ্তব হইতে কোনও টাকা ঋণ/অনুদান হিসাবে মালিককে দেওয়া হইয়াছিল কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উহা ভাড়া বাড়ি।

(গ) (১) উক্ত বাড়ির মালিক মেসার্স অনামিকা হাউসিং কর্পোরেশন লিঃ, ৫ নং মুস্তাক আহমেদ স্ট্রিট, কলিকাতা—১৬।

(২) মুখ্য বাস্তুকারের অফিসের জন্য উক্ত বাড়ির যে অংশ ভাড়া লওয়া হইয়াছে

তাহার মাসিক ভাড়ার পরিমাণ ১১,০৭০ (এগারো হাজার সত্তর) টাকা মাত্র।

(ঘ) না, তবে ক্ষুদ্র সেচ নিগম ৮৯০, ৬৬২ টাকা অগ্রিম ও জামিন বাবদ বাড়ির মালিককে দিয়াছেন।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** এই যে বললেন অনামিকা হাউসিং কর্পোরেশন লিমিটেড— তাদের মালিক কে কে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মেসার্স অনামিকা হাউসিং কর্পোরেশন একটি রেজিস্টার্ড পার্টনারশিপ সংস্থা যাহার বর্তমান অংশীদারগণ হইতেছেন—

(১) মহম্মদ সফিউল হক, (২) মহম্মদ ওবাইদুল হক, (৩) মহম্মদ সজ্জাদুল হক, (৪) মহম্মদ সলিমুল হক, (৫) মহম্মদ আসরাফুল হক (নাবালক বিধায় তাহার পিতা সফিউল হক প্রতিনিধিত্ব করবেন)।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** এই যে কৃষি সেচ নিগমের থেকে টাকা অগ্রিম বা জামিন বাবদ দেওয়া হয়েছে —এই রকম কোনও নজীর আছে কি? এটা আইনসঙ্গত না বেআইনি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এটা সম্পূর্ণ নজিরবিহীন কাজ হয়েছে। সাধারণত সরকার থেকে বাড়ি ভাড়া নিলে অগ্রিম হিসাবে তিন মাস বা ৬ মাসের ভাড়া আগে দেওয়া হয়ে থাকে। সে হিসাবে ৭০ হাজার টাকার মতো দেওয়া হতে পারে। কিন্তু বাড়তি টাকা নীতিহীন হিসাবে দেওয়া হয়েছে।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন অনামিকা হাউসিং-এর যারা বাড়ির মালিক তারা একজন প্রাক্তন মন্ত্রীর আত্মীয়, তাই এটা বেআইনিভাবে দেওয়া হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এইটা আমার ব্যক্তিগতভাবে জানা নেই। তবে আমি কিছু কাগজে দেখেছিলাম প্রাক্তন কৃষিমন্ত্রী সাত্তার সাহেবের আত্মীয় এরা।

**শ্রী সরল দেব ঃ** যে সরকারি অফিসার এই নিয়ম বহির্ভূত কাজ করেছেন তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আগের মন্ত্রিসভা এই সিদ্ধান্ত নেয়। তাই অফিসারের কিছু করার ছিল না।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** এই যে বেআইনি বেশি টাকা দেওয়া হয়েছে, এই ব্যাপারটা আপনি কি কমিশন বা ভিজিলেন্সে দেবেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এইটা আমি চিন্তা করে দেখতে পারি।

**শ্রী সুনীল বসুরায় ঃ** এইটা কোর্ট অব এনকোয়ারিতে যাবে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এইটা খোঁজ-খবর নিয়ে বলতে পারি।

**শ্রী সরল দেব ঃ** আপনার মারফৎ মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি এটা শা কমিশনে যাবার ব্যবস্থা করা হবে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি কি করে বলতে পারি যে এটা পাঠাবার ব্যবস্থা করা হবে কিনা। তবে আগের মন্ত্রিসভার সিদ্ধান্ত ছিল এটা দেখছি।

## Starred Questions
## (to which Oral Answers were given)

### Allocation of imported rapeseed oil for West Bengal

***354.** (Admitted question No. *163.) **Shri Bhola Nath Sen** and **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state

(a) the total quantity of imported rapeseed oil allocated by the Centre for West Bengal during the period between July, 1977 and January, 1978

(b) the total quantity out of the aforesaid allocation actually lifted by the State during the above period, and

(c) what was the total requirement of the State for the period mentioned above?

**Shri Sudhin Kumar :**

(a) 15,000 M.T. of crude rapeseed oil were allocated by the Govt. of India to the Govt. of West Bengal during the period

(b) 13,770 M.T. of crude rapeseed oil were lifted by the State during the period, most of the balance stock was lifted in February on revalidation

(c) The requirement of rapeseed oil for the period was assessed at 15,000 M.T. keeping in view the refining capacity in the state and the estimated extent of the acceptability of a new product.

[1-10—1-20 P.M.]

**Shri Kashi Kanta Maitra :** Will the Hon'ble Minister be pleased to enlighten the House whether at the time of allocation of the total quantum of rapeseed oil for the state any terms and conditions were

laid down as regards mode of utilisation of the stock earmarked for West Bengal?

**Shri Sudhin Kumar :** No.

**Shri Kashi Kanta Maitra :** Will the Hon'ble Minister be pleased to enlighten the House further if with regard to utilisation of the entire stock made available by the Central Govt. to the State Govt. there was any stipulation as regards the price at which the quantity was to be sold and the manner of sale?

**Shri Sudhin Kumar :** Yes.

**Shri Kashi Kanta Maitra :** May we know what was the price stipulated?

**Shri Sudhin Kumar :** So far there have been two prices-previously the price was Rs. 8.50 and thereafter the price fixed is Rs. 7.50 per kilo. Since 1st May the price will be Rs. 7.00 per kilo.

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই প্রশ্নের সঙ্গে জড়িত ঐ যে সরষের তেল বলে যে বস্তুটি আছে সেটা এই পশ্চিমবাংলায় পাওয়া যাবে কি এবং তা রেশন দোকান মারফৎ দেওয়া সম্ভব হবে কি?

**শ্রী সুধীন কুমার ঃ** নিশ্চয় বস্তুটি পাওয়া যায়। তবে এই পশ্চিমবাংলায় যে সরষে উৎপন্ন হয় তার পরিমাণ খুবই কম এবং তার দ্বারা সারা পশ্চিমবাংলায় সরবরাহ করা সম্ভব নয়। এর জন্য অন্য রাজ্যের উপর সম্পূর্ণ নির্ভর করতে হয়। অতএব রেশন দোকান মারফৎ তা সরবরাহ করা সম্ভব নয়।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে হাউসকে জানাবেন কি এই রেপসিড সম্পর্কে এর দামটা যে আপওয়ার্ড রিভিসন হচ্ছে তাতে সেন্ট্রাল গভর্নমেন্ট যে কোয়ানটিটি স্টেট গভর্নমেন্টকে অ্যালট করেছে তা ছাড়াও অন্যান্য ট্রেড সোরস থেকে রেপসিড নিশ্চয় আসছে। এই যে নর্মাল ট্রেড চ্যানেল থেকে যে রেপসিড আসছে এবং স্টেট গভর্নমেন্ট যে রেপসিড দিচ্ছে এই দু'রকমভাবে যে বন্টন হচ্ছে তাতে দু'রকম দাম বাজারে দেখতে পাওয়া যাচ্ছে। এতে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম এফেক্টেড হয়েছে। এবং এর দামটাও আপওয়ার্ড রিভিসন হচ্ছে এ সম্বন্ধে রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** খোলা বাজারে যে রেপসিড তেল বিক্রি হচ্ছে তার দাম বাঁধা সম্পর্কে সেন্ট্রাল গভর্নমেন্টের কোনও বিধি নিষেধ নেই। এবং কিভাবে এই দাম ফিক্স হয়েছে তাও আমার জানা নাই এবং কিভাবে এই তেল আসে তাও রাজ্য সরকারের জানা নাই। তবে এই ব্যবস্থা থাকায় কালোবাজারিদের আরও সুযোগ করে দেওয়া হয়েছে।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** ঐ যে খোলা বাজারে অন্যান্য ট্রেড চ্যানেল দিয়ে যে রেপসিড আসছে তার কোয়ালিটি, তার বন্টন ইত্যাদি ব্যাপারে রাজ্য সরকারের কোনও কর্তৃত্ব নেই?

আমি ক্যাটাগরিক্যালি এশেনশিয়াল কমোডিটি অ্যাক্টে যে ক্ষমতা সেই ক্ষমতা প্রয়োগ করারও কি রাজ্য সরকারের কোনও ক্ষমতা নেই?

**শ্রী সুধীন কুমার ঃ** প্রত্যেকেরই ক্ষমতা আছে তাদের ওখানে গিয়ে সার্চ করে তা পরীক্ষা করে দেখা এবং পরীক্ষা করে যদি দেখা যায় তাতে ভেজাল আছে তখন তার প্রসিকিউশনের ব্যবস্থা করা—কিন্তু প্রিসিকিউশন করবার অথরিটি কলকাতা শহরে মিউনিসিপ্যালিটি এবং লোকাল অথরিটি ইন আদার প্লেসেস। এই অবস্থা হওয়ায় আমরা কেন্দ্রীয় সবকারের কাছে বার বার বলেছি যে ট্রেড চ্যানেলে আসার কোনও প্রয়োজন নেই। আপনারা ট্রেড চ্যানেলে এখানে আমদানি বন্ধ করুন। আমরা অনেকবার সেটা সিজ করেছি কিন্তু এটা লুকিয়ে আসে, ট্রেনে, ট্রাকে আসে এবং কেন্দ্রীয় সরকার যতক্ষণ পর্যন্ত না প্রাইভেট ট্রেডের চালান এখানে বন্ধ করছেন ততক্ষণ পর্যন্ত এই চালান বন্ধ করা যায় না। ধরতে গেলে তেলের ব্যাপার খুবই পিছল—সেই পিছল আমরা ধরতে পারি না এবং আমাদের তার জবাব হচ্ছে রেশন দোকান মারফৎ পর্যাপ্ত পরিমাণে বিকল্প একই মানের তেল সরবরাহ করে একে কন্ট্রোল করা—এশেনশিয়াল কমোডিটি মারফৎ এটাকেই আমবা উপযুক্ত ব্যবস্থা বলে মনে করি, ডান্ডাবাজি নয়।

### Motor Vehicles Tax

***355.** (Admitted question No. *615.) **Shri Dawa Narbu La** and **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) whether the State Government has examined the feasibility of introducing a tax system based on fuel consumption replacing the current Motor Vehicles Tax, and

(b) if so, what is the Government's contemplation in the matter?

**Shri Mohammad Amin :**

(a) The feasibility of introduction of a fuel-based taxation system, in substitution of the present Motor Vehicles Tax, is being currently studied by the State Govt. in consultation with the Govt. of India.

(b) Does not arise.

**Shri Atish Chandra Sinha :** Will the Hon'ble Minister be pleased to state the principles on which this Motor Vehicles Tax is going to be charged based on fuel consumption?

**Shri Mohammad Amin :** The principle has not yet been enunciated but the problem is that of tax evasion and the question of intro-

duction of fuel-based taxation in substitution of the Motor Vehicles Tax, was raised during discussions of the 14th meeting of the Transport Development Council on September, 24, 1977 by me and some Transport Ministers of other States. I advocated examination of the question on an All-India basis in order that imposition of such a tax throughout the country may help to combat the malady of tax evasion The Govt. of India is reportedly engaged in obtaining the details of the system in regard to fuel based taxation prevailing in other countries like United Kingdom, U.S.A., U.S.S.R., West Germany, France and Italy

**Shri Atish Chandra Sinha :** As this Motor Vehicles Tax is high enough does the Hon'ble Minister think that after introduction of this new system the Motor Vehicles Tax will go up further?

**Shri Mohammad Amin :** No, it is not high

**Shri Atish Chandra Sinha :** After introduction of fuel based taxation system would it be higher than the present structure?

**Shri Mohammad Amin :** I do not think it will be higher but if evation can be checked our revenue will go up

## Starred Question
## (to which written answers were laid on the Table)

### কৃষিঋণ

*৩৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৭।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬-৭৭ এবং ১৯৭৭-৭৮ সালে (৩১শে জানুয়ারি পর্যন্ত) সরকার কতজন কৃষিজীবীকে কত টাকা ঋণ দিয়েছেন, এবং

(খ) বকেয়া ঋণ মকুবের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কতজন চাষীকে ঠিক কত টাকা ঋণ দেওয়া হইয়াছে এই তথ্য বিভিন্ন জেলাপরিষদ ও সমবায় সমিতিগুলির নিকট হইতে সংগ্রহ করা হইতেছে। যতশীঘ্র সম্ভব এই তথ্য পাঠানো হইবে। তবে ১৯৭৬-৭৭ এবং ১৯৭৭-৭৮ (৩১শে জানুয়ারি পর্যন্ত) সালে যথাক্রমে ১১ কোটি ৯৯.৭০ লক্ষ টাকা এবং ৫ কোটি ১৭ লক্ষ টাকা কৃষি উপকরণ [illegible] বিভিন্ন জেলা জেলাপরিষদ ও সমবায় সমিতিগুলিকে দেওয়া হইয়াছে।

(খ) হাঁ, প্রস্তাব আছে।

### Taxes on foodgrains

***358.** (Admitted question No. *169.) **Dr. Motahar Hossain** and **Shri Bhola Nath Sen :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether the State Government has received any directive from the Centre to abolish taxes on foodgrains and take other necessary steps so that the difference between Central issue price and price payable by the consumers does not exceed Rs. 8 per quintal, and

(b) if so, what are the directives from the Centre?

**The Minister-in-charge of the Food and Supplies Department :**

(a) and (b) There was no directive from the Centre. The Committee constituted by the Central Government for bringing down the distribution costs of foodgrains made a general recommendation that (1) there should be no taxes on foodgrains, and (2) the difference between the Central issue price and the price payable by the consumers in respect of rice and wheat should not be more than Rs. 10/- per quintal. In a subsequent communication from the Union Minister of Agriculture and Irrigation it was intimated that the distribution cost, that is, the difference between the Central issue price and the retail issue price in respect of wheat should be restricted to Rs. 8/- per quintal. The Central Government requested the state Government to bring about suitable reductions in consumer prices of the foodgrains supplied through the public distribution system in the light of the recommendations of the Committee.

The matter was taken up with the F.C.I. who is our agent in procurement, storage and distribution. On some points agreements have been arrived at. But other points are still under discussion and also decision of the Government of West Bengal.

### আবাদযোগ্য জমিতে জলসিঞ্চনের ব্যবস্থা

***৩৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১০১২।) **শ্রী সরল দেব ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) পশ্চিমবঙ্গে আবাদযোগ্য জমির পরিমাণ কত;

(খ) তন্মধ্যে ১৯৭৭-৭৮ সাল পর্যন্ত কত পরিমাণ জমিতে জল সিঞ্চনের ব্যবস্থা হইয়াছে; এবং

(গ) অবশিষ্ট জমিতে জল সিঞ্চনের কি ব্যবস্থা/প্রকল্প গ্রহণ করা হইয়াছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) পশ্চিমবঙ্গে আবাদযোগ্য জমির পরিমাণ আনুমানিক ১ কোটি ৩৭ লক্ষ ৭৫ হাজার ৮ শত একর (নিট)।

(খ) ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত খরিফ ও রবিখন্দে আনুমানিক মোট ৫৩ লক্ষ ৫৭ হাজার একর (গ্রস) পরিমাণ জমিতে সেচের ব্যবস্থা করা হইয়াছিল। ঐ সালে গ্রস চাষের জমির (এক ফসলী, দ্বি ও ত্রি ফসলী জমি একত্র কবিয়া) পরিমাণ ছিল ১ কোটি ৯০ লক্ষ একর। অর্থাৎ মোট গ্রস চাষের জমির ২৮ শতাংশ গ্রস সেচ সেবিত এলাকা ছিল।

১৯৭৭-৭৮ সালের সেচ সেবিত এলাকার কোনও হিসাব এখনও পাওয়া যায় নাই।

গ) প্রতি বছরই পশ্চিমবঙ্গে বৃহৎ, মাঝারি এবং ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির মাধ্যমে মোট সেচ সেবিত এলাকার পরিমাণ বৃদ্ধি পাইতেছে। ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত নিট চাষের জমির আনুমানিক ২০ শতাংশ ছিল নিট সেচ সেবিত এলাকা। পরবর্তী বিভিন্ন যোজনাকালে উহা উত্তরোত্তর বৃদ্ধি পাইয়া আনুমানিক ৫০ শতাংশে দাঁড়াইতে পারে।

[1-20—1-30 P.M.]

**শ্রী সরল দেব ঃ** নতুন সরকার অনাবাদি জমিতে জল সিঞ্চনের জন্য কি পরিমাণ টাকা ধার্য করেছেন মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ১৯৭৮-৭৯ সালে অতিরিক্ত ১ লক্ষ ৭ হাজার হেক্টর জমি ক্ষুদ্র সেচের আওতায় আনবার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। ১৬০টি গভীর নলকূপ, ৫০টি নদী সেচ প্রকল্প (এরমধ্যে ৩০টি সমবায় ভিত্তিতে) বিশ্বব্যাঙ্ক প্রকল্পে ৭০০০ এবং ক্ষুদ্র চাষী উন্নয়ন সংস্থার প্রকল্পে ৩০০০ অগভীর নলকূপ, ৮০০০ কূপ খনন, পুষ্করিণী খনন ও সংস্কার, প্রবাহিত নদীর স্রোতে জোড় বাঁধ নির্মাণ ইত্যাদি প্রকল্প নেওয়া হয়েছে। ক্ষুদ্র সেচ প্রকল্প খাতে ১৯৭৭-৭৮ সালে বরাদ্দ ছিল ১৫ কোটি ৮৮ লক্ষ টাকা, ১৯৭৮-৮৯ সালের বরাদ্দ হল ১৯ কোটি ৮২ লক্ষ ৬৬ হাজার টাকা।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এটা কি সত্য যে মোস্তাক

আহমেদ স্ট্রিটের এগ্রি ইরিগেশনের লাল ফিতার বন্ধনের জন্য এই শুভ প্রচেষ্টার কাজগুলি ডিলেড হচ্ছে? যদি সত্য হয় তাহলে সেই কাজগুলি ত্বরান্বিত করার জন্য যে ব্যবস্থা তিনি করেছেন জানাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** লাল ফিতা কারুর হাতে পড়লে খারাপ হয় আবার কারুর হাতে পড়লে ভাল হয়ে যায়। আশা করি আপনারা নিশ্চয় বুঝতে পারছেন, লাল ফিতা আমাদের হাতে পড়ে গতিশীল হবে।

**শ্রী আব্দুল কোয়ায়ুম মোল্লা ঃ** এই ব্যবস্থাগুলি ব্লকের মাধ্যমে চালু করা হয়েছে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ব্লকের মাধ্যমে হয় না। সাইট শিলেকশন কমিটি আছে জেলায় জেলায়, তারা সাইট শিলেকশন করে দেন এবং আমাদের এগ্রি ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে এগুলি করা হয়।

### বিভিন্ন জেলার সহিত সড়ক যোগাযোগের সম্প্রসারণ

***৩৬০।** (অনুমোদিত প্রশ্ন নং *১১১৬।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, উত্তরবঙ্গ তথা মালদা, মুর্শিদাবাদ ও নদীয়া জেলার সহিত বীরভূম, বর্ধমান, মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়া জেলার যোগাযোগের উদ্দেশ্যে রাজ্য পরিবহন ব্যবস্থার সম্প্রসারণের কোনও কর্মসূচি সরকার গ্রহণ করিয়াছেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** বর্তমানে উত্তরবঙ্গ তথা মালদা, মুর্শিদাবাদ ও নদীয়া জেলার সহিত বর্ধমান ও বীরভূম জেলার সংযোগকারি বাস সার্ভিস দুর্গাপুর রাজ্য পরিবহন কর্পোরেশন কর্তৃক চালু আছে। তবে মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়া জেলার সহিত উত্তর অঞ্চলের সংযোগকারি স্টেট বাস সার্ভিস খোলার কোনও পরিকল্পনা আপাততঃ নাই।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** এখানে প্রশ্নটা ছিল এই ব্যবস্থা সম্প্রসারণের কোনও কর্মসূচি সরকারের আছে কিনা। এখানে আরও বাস বাড়াবেন কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** প্রয়োজন হলে বাড়াবার কথা নিশ্চয় ভেবে দেখব।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** বাড়াবার প্রয়োজন আছে বলে মাননীয় মন্ত্রী মহাশয় মনে করেন না কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** প্রয়োজন থাকতে পারে ব্যক্তিগতভাবে আমার জানা নেই। আপনি মনে করলে জানাবেন, আমি এনকোয়ারি করে দেখব।

### সাব-রেজিস্টারের শূন্যপদ

***৩৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩২।) **শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা মার্চ, ১৯৭৮ তারিখে পশ্চিমবাংলার কতগুলি সাব-রেজিস্ট্রি অফিসে কতগুলি সাব-রেজিস্টারের পদ শূন্য রহিয়াছে;

(খ) মেদিনীপুর জেলায় ঐ শূন্য পদের সংখ্যা কত; এবং

(গ) এই শূন্য পদগুলি পূরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ**

(ক) ৪৬টি সাবরেজিস্ট্রি অফিসে ৪৬টি সাবরেজিস্টারের পদ শূন্য রহিয়াছে।

(খ) আট।

(গ) পাব্লিক সার্ভিস কমিশনের মাধ্যম ছাড়াও সরাসরি সাবরেজিস্টার পদে প্রার্থী নিয়োগের ব্যবস্থাও সরকারের বিবেচনাধীন রহিয়াছে।

**রেশনে চাউল সরবরাহ**

***৩৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮২।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কলকাতার বিধিবদ্ধ রেশন এলাকায় সপ্তাহে মাথাপিছু কত পরিমাণ
(১) আতপ ও

(২) সিদ্ধ চাউল সরবরাহ করা হয়, এবং

(খ) রেশনে আতপ চাউল সরবরাহ বন্ধ করার এবং উন্নত মানের চাউল সরবরাহ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) বর্তমানে গত ৩০শে জানুয়ারি ১৯৭৮ তারিখ হইতে কলকাতাসহ সমগ্র বিধিবদ্ধ রেশন এলাকায় সাপ্তাহিক প্রাপ্তবয়স্ক পিছু ১৭৫০ গ্রাম করিয়া কেন্দ্রীয় ভাণ্ডার হইতে প্রাপ্ত চাল সরবরাহ করা হইতেছে। ইহার অধিকাংশই আতপ চাল। রেশনে আতপ ও সিদ্ধ চালের আনুপাতিক পরিমাণ নির্দিষ্ট নয়। যখন যে ধরনের চাল সরকারের ভাণ্ডারে থাকে, তখন সেই ধরনের চাল দেওয়া হয়।

(খ) পশ্চিমবঙ্গে সংগৃহীত সিদ্ধ চালে রেশনের প্রয়োজনের তুলনায় অপর্যাপ্ত। যা সংগৃহীত হয় তার অধিকাংশই জেলায় রাখতে হয়। তাই রেশন ব্যবস্থা চালাইবার জন্য রাজ্য সরকারকে কেন্দ্রীয় ভাণ্ডার হইতে বরাদ্দ করা চালের উপর অধিকাংশে নির্ভর করিতে হয়। এ যাবত কেন্দ্রীয় বরাদ্দের বেশিরভাগই আসে আতপ চালে। এই মরশুমে পশ্চিমবাংলায় ভাল ফসল হওয়ায় অধিক সংগ্রহ করে রেশন সরবরাহের সম্ভাবনা দেখা দেয়। কিন্তু সংগ্রহের জন্য সমস্ত বিধি কেন্দ্রীয় সরকার

তুলে দেওয়ায় সংগ্রহের সম্ভাবনা ব্যাহত হয়েছে অতএব রেশনে সিদ্ধ চাল সরবরাহ করার জন্য আবার কেন্দ্রর কাছেই জোর দাবি রাখা হয়েছে। এমনকি যদি ধানের বরাদ্দও পাওয়া যায় তাহলে রেশনে অন্তত কিছু সিদ্ধ চাল দেওয়ার ব্যবস্থা করা সম্ভব।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই বামফ্রন্ট বিগত সরকারের আতপ চাল দেবার নীতিকে সমালোচনা করেছিলেন এবং তাঁরা নির্বাচনে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে সিদ্ধ চাল সরবরাহ করবেন। আমরা আশা করতে পারি কি, কতদিনের মধ্যে সম্পূর্ণ সিদ্ধ চাল পাওয়া যেতে পারে?

**শ্রী সুধীন কুমার ঃ** আমরা সেই পরিস্থিতিতে বলেছিলাম যে পরিস্থিতিতে সংগ্রহ করার একটা ব্যবস্থা ছিল। সংগ্রহ ব্যবস্থা তুলে দেওয়ার পরে সেই পরিস্থিতি বদল হয়ে যায়। সুতরাং সেদিনের সেই প্রতিশ্রুতি রাখতে হবে, এটা কোনও যুক্তি বলে আমি মনে করি না। তবে আমি এই কথা বলতে পারি যে সমস্ত বাধা তুলে দেওয়া সত্ত্বেও পশ্চিমবঙ্গ সরকার এই বছর এই সময়ের মধ্যে গত সরকার সারা বছরে যা সংগ্রহ করেছিলেন, আমরা তার থেকে যথেষ্ট বেশি সংগ্রহ করেছি। তার থেকে অনেক অংশে লেভি ছাড় দিয়ে এই ১ লক্ষ ১১ হাজার মেট্রিক টন ছেড়ে দিয়ে, তাদের বেশি সংগ্রহ করেছি। সম্ভবতঃ আগামী কিছু দিনের মধ্যে জেলার পর্যাপ্ত পরিমাণ সরবরাহ ব্যবস্থা রেখে কিছু কিছু পরিমাণে সিদ্ধ চাল সরবরাহ করা যাবে বলে আশা করছি।

**শ্রী এ. কে এম. হাসানুজ্জামান ঃ** রেশনে চালের মূল্য হচ্ছে ১ টাকা ৯৫ পয়সা এবং কলকাতার বাজারে দু'টাকা, ২.১০ টাকায় ভাল চাল রাস্তায় ঢেলে বিক্রি করছে। এই পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্য কি? রেশনের পচা চাল মানুষ খাবে, না বাজার থেকে ঐ দামে মানুষ কিনে খাবে?

**শ্রী সুধীন কুমার ঃ** বাজারে যে চালটা আসে সেটা আইন ভেঙে আসে, কোনও সরকার বলবে না আইন ভাঙতে। তা সত্ত্বেও অনেকে আইন ভেঙে থাকেন, এই বিষয়ে সরকার অবহিত আছেন। তবে এর বিরুদ্ধে সকলের উপর ব্যবস্থা গ্রহণ করা সম্ভব নয়, এটা মাননীয় সদস্যরা জানেন। তবে আমি এটা বলতে পারি, রেশনের চাল খাওয়া আপনাদের বাধ্যতামূলক যদি চাল খান। না খেলে গম খেতে পারেন এবং আপনারা যদি বলেন তাহলে তার জন্য গমের বরাদ্দ বাড়ানো যায়। তবে কলকাতার রাস্তা থেকে চাল কিনে খাওয়া বেআইনি, যারা এটা করবেন, এটা জেনেশুনে করবেন যে বেআইনি এবং অসামাজিক কাজ করবেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** রেশনের চাল খাওয়া বাধ্যতামূলক, কিন্তু সেটা যদি পচা চাল হয়, সেই পচা চাল খাওয়াও কি বাধ্যতামূলক?

**শ্রী সুধীন কুমার ঃ** পচা চাল খাওয়া বাধ্যতামূলক নয়, আমি সেই বিষয়ে সম্পূর্ণ একমত। আমাদের এই পশ্চিমবঙ্গ সরকার গত কয়েক মাস ধরে কেন্দ্রীয় ভাণ্ডার সম্পর্কে যে সমস্ত পরামর্শ, তর্ক ঝগড়াঝাঁটি ইত্যাদি করেছি, সেটা এই সরকারের পক্ষেই সম্ভব

হয়েছে। ভারতবর্ষের আর কোনও সরকারই এই রকম করতে পারেনি। সেইজন্য বিভিন্ন প্রান্ত থেকে এই পশ্চিমবঙ্গ সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। জাতীয় একটা গুরুত্বপূর্ণ প্রশ্নে পশ্চিমবঙ্গ সরকার দেশের প্রয়োজনে যে কাজ করা দরকার তা ঠিক করেছেন।

[1-30—1-40 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** যদি কোনও ব্যবসায়ী খাদ্যে ভেজাল দেয় তাহলে তাকে এশেনশিয়াল কমোডিটিস অ্যাক্ট অনুযায়ী গ্রেপ্তার করা হয় বা তার বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হয়, তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পচা চাল দেওয়ার জন্য যারা দায়ী তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে বা কোনও অ্যাক্ট প্রয়োগ করা হচ্ছে কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** এ ক্ষেত্রে কে দায়ী তা ধরা খুবই মুশকিল। আমরা এখানে গুদামকে ধরেছি, যে গুদামে চাল থাকে। কিন্তু ওঁরা বলেন যে গুদামে পচা চাল থাকলেও তা সরবরাহ করা হয় না। এ নিয়ে কালকেও তর্ক-বিতর্ক ঝগড়া ইত্যাদি হয়েছে। ওঁরা আমাদের বলেছেন যে, যেটা আপনাদের পছন্দ হবে না সেটা অগ্রাহ্য করবেন, সেটা নেওয়া বাধ্যতামমূলক নয়। কেন ভাল চাল আসছে না? সমস্যাটা সেখানেই। সুতরাং সে বিষয়ে আমরা কেন্দ্রীয় সরকারকে অবহিত করেছি এবং চেষ্টা করছি এখানকার গুদামে যাতে ভাল চাল আসে, যাতে আমরা খারাপ চাল ছেড়ে দিয়ে ভাল চাল তুলতে পারি পর্যাপ্ত পরিমাণে। খানিকটা বাধ্যতামূলকভাবেই আমরা এই চাল নিচ্ছি। তবে আশা করি মাননীয় সদস্য মহাশয় নিশ্চয়ই অবগত আছেন যে, গত কয়েক মাস আগে ঠিক যে ধরনের চাল রেশনে সরবরাহ করা হত বোধ হয় ঠিক সেই ধরনের চাল আজকে সরবরাহ করা হয় না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি একটা জিনিস জানাবেন যে, রাস্তা থেকে চাল কিনে খাওয়া বে-আইনি, কিন্তু আমরা দেখছি ট্রেনে করে এবং বাসে করে হাজার হাজার মানুষ কলকাতায় চাল নিয়ে আসছে ব্ল্যাক মার্কেটিং করবার জন্য এবং কলকাতার হাজার হাজার মানুষ ব্ল্যাক মার্কেটের থেকে সেই চাল কিনে খাচ্ছে। সুতরাং উভয়েই বে-আইনি কাজ করছে। যখন সমাজের বৃহৎ অংশ বে-আইনি কাজের সঙ্গে যুক্ত হয়ে পড়ে তখন সেটাকে কি আপনি জন-কল্যাণকর কাজ বলে মনে করেন?

**অধ্যক্ষ মহোদয় ঃ** এটা পলিসি ম্যাটার হয়ে গেল।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্যার, আমি জানতে চাইছি যে, অধিকাংশ লোকই রাস্তা থেকে চাল কিনে খাচ্ছে এবং বহু লোক বাজারে চাল নিয়ে আসছে। এটার প্রতিকারের কি ব্যবস্থা আছে এবং না থাকলে এটা কি জন-কল্যাণকর?

**Mr. Speaker :** It is a policy matter. It cannot be discussed here.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** এই বে-আইনি কাজ বন্ধ করবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা করছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** ৩০ বছর ধরে যে বে-আইনি ব্যবস্থা তৈরি করা হয়েছে তাকে দূর

করার জন্য আমরা এখন থেকে চেষ্টা করছি। এর বিকল্প হচ্ছে আমরা ভাল চাল সরবরাহ করে এই কালোবাজারিদের ঘরে পাঠিয়ে দেব, উল্টো দিকে পাঠিয়ে দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই মার্কেটে যান এবং তিনি নিশ্চয়ই খবর রাখেন যে সব মার্কেটেই ঢালাওভাবে ফাইন চাল বিক্রি হচ্ছে এবং সেখানে পুলিশও ঘুরে বেড়াচ্ছে। সুতরাং তিনি এটা বন্ধ করার কি ব্যবস্থা করছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** ৩০ বছর ধরে এই জিনিস চলছে এবং যারা ৩০ বছর ধরে এটা করে লাভ করেছে তাদেরই এটা বন্ধ করার দায়িত্ব নেওয়া উচিত ছিল। যাই হোক আমরা ব্যবস্থা নিয়েছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, আপনি ৩০ বছরের কথা বার বার বলছেন, তাহলে ৩০ বছর ধরে যে পদ্ধতি চলে আসছে তা বন্ধ করতে আপনি কি অসমর্থ?

**শ্রী সুধীন কুমার ঃ** আমাদের ক্ষমতা সম্বন্ধে কেন্দ্রীয় সরকার মনে করছেন যে, আমরা এটা আগের থেকে অনেক বেশি কন্ট্রোলড করেছি এবং সেটা আপনারা চালের দাম থেকেই প্রমাণ পাচ্ছেন। সদস্য মহাশয় ইতিহাস দেখলে জানতে পারবেন যে, চালের দামের সমতা রক্ষা করাই হচ্ছে ব্ল্যাক মার্কেটিং বন্ধ করার একটা উপায় এবং তার সাথে কলকাতার রেশনে যাতে সিদ্ধ চাল এবং সরবরাহ যোগ্য চাল পাওয়া যায় তার ব্যবস্থা করা। সেই সকল ব্যবস্থাই আমরা করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন রেশনে যে পচা চাল দেওয়া হয় সেই চাল কি আপনি নিজে খান না পুরো ব্ল্যাক মার্কেট থেকে চাল কিনে খান?

**শ্রী সুধীন কুমার ঃ** এখানে আমার খাবার আছে। আমি মাননীয় সদস্যকে খেয়ে দেখতে অনুরোধ করছি।

### মেদিনীপুর জেলায় গভীর নলকূপ

***৩৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫১।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসরে (১৯৭৭-৭৮) সেচের সুবিধার জন্য মেদিনীপুর জেলায় গভীর নলকূপ স্থাপনের কোনও পরিকল্পনা সরকার মঞ্জুর করিয়াছেন কিনা, এবং

(খ) করিয়া থাকিলে, কোনও মহকুমায় কতগুলি এবং কোনও স্থানে এই গভীর নলকূপ স্থাপনের সিদ্ধান্ত গৃহীত হইয়াছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) বর্তমানে কৃষি বিভাগ কর্তৃক নতুন গভীর নলকূপ খননের কোনও পরিকল্পনা

নাই। তবে নতুন গভীর নলকূপ খননের কাজ সরকার কর্তৃক গঠিত পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ কর্পোরেশনের মাধ্যমে ব্যাঙ্কের অর্থ সাহায্য করার ব্যবস্থা হইয়াছে। উক্ত কর্পোরেশন মেদিনীপুর জেলায় কুড়িটি গভীর নলকূপ খননের পরিকল্পনা গ্রহণ করিয়াছে।

(খ) উপরোক্ত পরিকল্পনা কার্যকর করার জন্য এ পর্যন্ত স্থানীয় জেলা স্থান নির্বাচন কর্তৃপক্ষের নিকট হইতে ৩৩টি স্থানের নাম পাওয়া গিয়াছে যাহার একটি তালিকা লাইব্রেরি টেবিলে স্থাপন করা হইল। উপযুক্ততার ভিত্তিতে এই তেত্রিশটি স্থানের মধ্য হইতে কুড়িটি চূড়ান্তভাবে নির্বাচিত হইবে।

**বিধানসভার তারকা চিহ্নিত *১৩৫১ নং প্রশ্নের (খ) অংশের সংশ্লিষ্ট বিবরণী**

| | ব্লকের নাম | মৌজার নাম |
|---|---|---|
| ১। | তমলুক—১ নং | হিজলবেড়িয়া |
| ২। | তমলুক—২ নং | রাজগোদা |
| ৩। | তমলুক—২ নং | বড়সতী |
| ৪। | তমলুক—২ নং | উদয়চক |
| ৫। | পটাশপুর | ভগবানপুর |
| ৬। | পটাশপুর | সোনারভেরি |
| ৭। | পটাশপুর | মুরাদপুর |
| ৮। | পটাশপুর | মুটিরামপুর |
| ৯। | ভগবানপুর—১ নং | তোতানোলা |
| ১০। | ভগবানপুর—১ নং | তাগুরিয়া |
| ১১। | ভগবানপুর—১ নং | চুনিয়াসুথা চাযবার |
| ১২। | ভগবানপুর—১ নং | নুনহানদা |
| ১৩। | ভগবানপুর—১ নং | দরিপকুর |
| ১৪। | এগরা—১ নং | জগন্নাথপুর |
| ১৫। | ঘাটাল | দিরহাগ্রাম |
| ১৬। | ঘাটাল | জয়নগর |
| ১৭। | ঘাটাল | চাপগোদি |
| ১৮। | চন্দ্রকোনা—১ নং | বেউর গ্রাম |

| | | |
|---|---|---|
| ১৯। | চন্দ্রকোনা—২ নং | ঝাঁকরা |
| ২০। | দাসপুর—১ নং | দিহিপাত্র |
| ২১। | দাসপুর—১ নং | শ্যামসুন্দরপুর |
| ২২। | দাসপুর—১ নং | দুর্গাপুর |
| ২৩। | দাসপুর—১ নং | গোবিন্দনগর |
| ২৪। | কেশিয়ারি | কেশিয়ারি |
| ২৫। | ঘাটাল | বখিপুর |
| ২৬। | পিংলা | তুনগুর |
| ২৭। | পিংলা | মলিগ্রাম |
| ২৮। | পিংলা | ভুকন্যা |
| ২৯। | কেশপুর | মুমুদপুর |
| ৩০। | কেশপুর | তাধুয়া |
| ৩১। | ভগবানপুর—২ নং | ঘরবেড়িয়া |
| ৩২। | রামনগর—১ নং | পূর্বপুরুষোত্তমপুর |
| ৩৩। | নারায়ণগড় | সায়াপাড়া |

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** কটা গভীর নলকূপ বসানো হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** রাজ্য ক্ষুদ্র সেচ প্রকল্প থেকে ২০টি গভীর নলকূপ বসানো হয়েছে এবং ৩৩টি জায়গায় নাম পেয়েছি। কোন কোন জায়গায় সম্ভব সেটা আমরা দেখছি এবং তারপর আমরা ব্যবস্থা নিচ্ছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মেদিনীপুরে গভীর নলকূপ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** সাইট সিলেকশন কমিটি নাম পাঠালে আমরা চেষ্টা করবো।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** সাইট সিলেকশন কমিটির কাছ থেকে যে সমস্ত নাম পেয়েছেন সেগুলি আপনারা করবেন বললেন। এখন আপনার কাছে নাম পাঠালে কি আপনি নেবেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আপনারা নাম পাঠাতে পারেন। আমরা এনকোয়ারি করে দেখে সামনের বছরে করবো।

## ম্যারেজ রেজিস্টার নিয়োগ

***৩৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩০।) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** বিচার বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গরিব মুসলমান জনসাধারণের সুবিধার্থে পশ্চিমবঙ্গের প্রতি ব্লকে একজন করিয়া "ম্যারেজ রেজিস্ট্রার" নিয়োগের কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে কতদিনে তাহা কার্যকরি হইবে বলিয়া আশা করা যায়;

(গ) ইহা কি সত্য যে, অনেক ব্যক্তি ম্যারেজ রেজিস্টার পদের ইন্টারভিউতে উত্তীর্ণ হইয়াছেন, কিন্তু এখনও কোনও নিয়োগপত্র পান নাই, এবং

(ঘ) সত্য হইলে,—

(১) ইহার কারণ কি, ও

(২) এইরূপ ব্যক্তির সংখ্যা কত?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ**

(ক) সরকারের কাছে ঐ ধরনের কোনও প্রস্তাব নেই।

(খ) ঐ প্রশ্ন ওঠে না।

(গ) কয়েকটি ম্যারেজ অফিসে অস্থায়ী ম্যারেজ রেজিস্টার দ্বারা কাজ চালানো হইতেছে। ঐসব অফিসে স্থায়ী ব্যবস্থা করার জন্য জেলা নিবন্ধন কয়েকটি আবেদনপত্র পশ্চিমবঙ্গ মহানিবন্ধ পরিদর্শকের নিকট পাঠাইয়াছেন।

(ঘ) (১) আবেদনপত্রগুলি প্রচলিত নিয়মানুযায়ী উপদেষ্টামণ্ডলী গঠনের অপেক্ষায় আছে। আবেদনপত্রগুলি উপদেষ্টামণ্ডলীর নিকট সুপাবিশের জন্য পেশ করা হইবে। উপদেষ্টামণ্ডলী আবেদনপত্রগুলি অগ্রাধিকার ভিত্তিতে সুপারিশ করিয়া বিচারবিভাগের নিকট নিয়োগপত্র প্রদানের প্রস্তাব পেশ করিবেন।

(২) এইরূপ আবেদনপত্রের সংখ্যা পঞ্চাশটি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন মুসলিম ম্যারেজ রেজিস্টার কত লোক সংখ্যার ভিত্তিতে হয়?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** স্ট্যাটুটরি রুলসে আছে। রুলস অনুযায়ী দেখতে পাবেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** থানা ভিত্তিতে, লোক সংখ্যার ভিত্তিতে, ম্যারেজ রেজিস্টার নিয়োগ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** কোনও পরিকল্পনা নেই। রুলস অনুযায়ী হচ্ছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** এই যে অ্যাডভাইসরি বোর্ড করবেন বললেন তা

কিভাবে গঠিত হবে বলে বিবেচনা করছেন?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** স্টাটুটরি রুলস যা আছে সেই অনুযায়ী হবে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন ম্যারেজ রেজিস্টার পদের জন্য যে ইন্টারভিউ হয় সেই ইন্টারভিউতে উত্তীর্ণ হতে গেলে কি কি কোয়ালিফিকেসন দরকার হয়?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** রুলসে দেওয়া আছে।

**বন্ধ মিনিবাস রুট**

***৩৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৬৮।) **শ্রী সন্দীপ দাস ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কতগুলি রুটে মিনিবাস চলাচল বন্ধ হইয়া আছে;

(খ) এই বন্ধ থাকার কারণ কি; এবং

(গ) যাত্রী সাধারণের অসুবিধার কথা বিবেচনা করিয়া এ বিষয়ে কোনও ব্যবস্থা বা বিকল্প ব্যবস্থা গ্রহণের কথা সরকার চিন্তা করিতেছেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) একটিও না।

(খ) ও (গ) প্রশ্ন উঠে না।

**রেশনে চিনি সরবরাহ**

***৩৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩১০।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পাঁচটি সোমবার বিশিষ্ট মাসের পঞ্চম সপ্তাহে বীরভূম জেলার রামপুরহাট মহকুমার আংশিক রেশনের দোকানগুলি হইতে কোনও চিনি সরবরাহ করা হয় না, এবং

(খ) অবগত থাকিলে,—

(১) ইহার কারণ কি, ও

(২) ইহার প্রতিকারের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) সম্প্রতি খোঁজ খবর নিয়ে জানা গেছে যে এই বিবরণ সত্য।

(খ) (১) না দেবার কারণ নেই।

(২) অবিলম্বে প্রতিকারের জন্য জেলাশাসককে উপযুক্ত নির্দেশ পাঠানো হয়েছে।

**পাণ্ডুয়া থানার দমদমা গ্রামের গভীর নলকূপ**

***৩৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯০০।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাণ্ডুয়া থানায় দমদমা গ্রামে একটি গভীর নলকূপ বসাইবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, তাহা কতদিনে কার্যকর করা হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) না। বর্তমানে নতুন গভীব নলকূপ স্থাপনের কাজ বাজ্য ক্ষুদ্র সেচ কর্পোরেশন করিতেছেন। আপাতত দমদমায় কোনও গভীর নলকূপ বসাইবার পরিকল্পনা কর্পোরেশনের হাতে নেই।

(খ) প্রশ্ন উঠে না।

**কলিকাতা হাইকোর্টে রায়দানের বিলম্ব**

***৩৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৪৭।) **শ্রী সুহৃদ মল্লিক চৌধুরি ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গত তিন বৎসরে কলিকাতা হাইকোর্টে কতগুলি আপীল ও রিভিসন মোকদ্দমায় শেষ শুনানী হইবার মাসাধিক কাল পরে রায়দান করা হইয়াছে?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** প্রয়োজনীয় তথ্যাদি নিম্নে প্রদত্ত হইল।

**রিভিসনস**

| দেওয়ানী | ফৌজদারি | মোট |
|---|---|---|
| ১৭ | নাই | ১৭ |
| ৩৮ | নাই | ৩৮ |
| নাই | | |
| নাই | | |

**কলিকাতা-রাইপুর বাস রুট**

***৩৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৫০।) **শ্রী উপেন্দ্রনাথ কিস্কু ঃ** স্বরাষ্ট্র (পরিবহন)

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা রাজ্য পরিবহনের কলকাতা-চন্দ্রকোনা এবং/বা কলকাতা-ঝাড়গ্রাম রুটটিকে রাইপুর পর্যন্ত বর্ধিত করার অথবা কলকাতা হইতে রাইপুর পর্যন্ত একটি নতুন রুট খোলার কোনও পরিকল্পনা আছে কি, এবং

(খ) থাকিলে, তাহা কতদিনে রূপায়িত হইবে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** (ক) ও (খ) এইরূপ কোনও পরিকল্পনা আপাতত নেই।

[1-40—1-50 P.M.]

**শ্রী সন্তোষ রানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বাঁকুড়ার বাস সরাসরি ঝাড়গ্রাম না যাওয়ায় ঐ অঞ্চলের বাস যাত্রীদের যাতায়াতের খুব অসুবিধা হয়, সেইজন্য কলকাতা থেকে ঝাড়গ্রাম সরাসরি ঝাড়গ্রাম যাবার কোনও বাস রুট করার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী মহম্মদ আমিন ঃ** না।

**ভগবানগোলায় গুচ্ছ নলকূপ প্রকল্প**

*৩৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪৬।) **শ্রী কাজি হাফিজুর রহমান ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৭৮ পর্যন্ত মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা ১ নং ও ২ নং ব্লকে গুচ্ছ নলকূপ প্রকল্পে মোট কতগুলি নলকূপ বসানো হইয়াছে;

(খ) তন্মধ্যে কতগুলি চালু অবস্থায় আছে;

(গ) অবশিষ্ট নলকূপগুলি চালু না থাকার কারণ কি; এবং

(ঘ) এইগুলির সত্বর চালু করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) ভগবানগোলা ১ নং ব্লকে সরকারি অ-গভীর গুচ্ছ নলকূপ প্রকল্পের অধীনে মোট ১২টি নলকূপ বসানো হইয়াছে। ভগবানগোলা ২ নং ব্লকে সরকারি গুচ্ছ নলকূপ নাই;

(খ) সবগুলিই চালু অবস্থায় আছে;

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## কুচবিহার জেলায় সেচ প্রকল্প

*৩৭২। (অনুমোদিত প্রশ্ন নং *২০০৮।) **শ্রী বিমলকান্তি বসু** এবং **শ্রীমতী অপরাজিতা গোপ্পী** ঃ কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কুচবিহার জেলার কোথায় কোথায় কতগুলি গভীর নলকূপ, অগভীর নলকূপ ও নদী জলোত্তোলন প্রকল্প চালু আছে; এবং

(খ) বর্তমান আর্থিক বৎসরের মধ্যে নতুন কোনো গভীর নলকূপ, অগভীর নলকূপ ও নদী জলোত্তোলন প্রকল্প স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) বর্তমানে কুচবিহাব জেলায় নিম্নলিখিত স্থানগুলিতে নিম্নোক্ত সংখ্যায় গভীর নলকূপ, অগভীর নলকূপ ও নদী জলোত্তোলন প্রকল্প চালু আছে ঃ

| | স্থানের নাম | গভীর নলকূপ | সরকারি পরিচালিত অগভীর নলকূপ | নদী জলোত্তোলন প্রকল্প |
|---|---|---|---|---|
| ১। | সিতাই | × | × | ১ |
| ২। | কুচবিহার—১ নং | ৩ | ৬ | ৩ |
| ৩। | কুচবিহার—২ নং | ১ | ৬ | ১ |
| ৪। | দিনহাটা—১ নং | ৭ | ১২ | ২ |
| ৫। | দিনহাটা—২ নং | ৪ | ১২ | × |
| ৬। | তুফানগঞ্জ | × | ১২ | ৪ |
| ৭। | মেকলিগঞ্জ | × | ১৭ | ২ |
| ৮। | মাথাডাঙ্গা—১ নং | × | ১২ | ১ |
| ৯। | মাথাডাঙ্গা—২ নং | × | × | ২ |
| ১০। | শীতলকুচি | × | × | ৩ |
| | **মোট** | **১৫** | **৭৭** | **১৯** |

(খ) ১৯৭৭-৭৮ সালে কুচবিহার ৮টি নদী জলোত্তোলন কেন্দ্র স্থাপন করিবার প্রকল্প ছিল, তন্মধ্যে ৪টি স্থাপন করা হইয়াছে। অবশিষ্ট ৪টি ১৯৭৮-৭৯ সালে বসানো হইবে। তাহা ছাড়া কুচবিহার জেলায় পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ কর্পোরেশন লিমিটেড কর্তৃক বর্তমান আর্থিক বৎসরে ১৮টি গভীর নলকূপ এবং ১৫টি নদী জলোত্তোলন প্রকল্প স্থাপনের পরিকল্পনা আছে।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** কোথায় কোথায় এগুলি বসানোর ব্যবস্থা নেওয়া হচ্ছে

জানাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ** ঃ নোটিশ দিলে বলতে পারি।

**সোনামুখী কেন্দ্রে গভীর নলকূপ**

***৩৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২১০৬।) **শ্রী সুখেন্দু খান** ঃ কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার সোনামুখী কেন্দ্রে কতগুলি গভীর নলকূপ আছে;

(খ) তাহার মধ্যে কতগুলি সচল এবং কতগুলি অচল; এবং

(গ) অচল নলকূপগুলি সচল করিবার জন্য কি ব্যবস্থা লওয়া হইয়াছে?

**শ্রী কমলকান্তি গুহ** ঃ

(ক) হিসাব ব্লক ভিত্তিতে রাখা হয়। সোনামুখী ব্লকে ১৯টি (উনিশটি) গভীর নলকূপ আছে;

(খ) ১৩টি (তেরোটি) সচল আছে এবং ৬টি (ছয়টি) অচল অবস্থায় আছে.

(গ) উক্ত ছয়টি অচল নলকূপের মধ্যে চারটির জলোত্তোলন নল বুজিয়া গিয়াছে এবং অপর দুটির জল নির্গমন অত্যন্ত কম। একারনে এগুলি মেরামতযোগ্য নয়। ইহাদের স্থলে গভীর নলকূপ পুনরায় বসাইবার ব্যবস্থা হইতেছে। এজন্য পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ কর্পোরেশনকে প্রয়োজনীয় কার্যাদেশ ও অর্থ দেওয়া হইয়াছে।

**Unstarred Questions :**
**(to which written answers were laid on the table)**

**Value of smuggled goods seized**

**176.** (Admitted question No. 10.) **Shri Rajani Kanta Doloi** and **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) Whether the State Government has any statistics regarding the value of smuggled goods seized by the customs and/or police in West Bengal during the period between July 1977 and January 1978 and during the corresponding period in the previous two years?

(b) If so, necessary figures may kindly be furnished.

**Minister-in-charge of Home (Police) Department :** (a) Yes.

(b)

| Period | Value of smuggled goods seized by the Customs authorities | Value of smuggled goods seized by the State Police |
|---|---|---|
| **From** | **Rs.** | **Rs.** |
| 1-7-77 to 31-1-78 | 7,87,311 | 200 |
| 1-7-76 to 31-1-77 | 11,44,350 | 16,572 |
| 1-7-75 to 31-1-76 | 9,23,430 | 12,403 |

### Power Generation

**177.** (Admitted question No. 130) **Shri Suniti Chattaraj** and **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state'

(a) Whether there has been any improvement in the matter of power generations in the State during the period between July, 1977 and January, 1978;

(b) if so, what are the improvements; and

(c) what was the achievement during corresponding period in 1976-77?

**Minister-in-charge of Power Department :**

(a) Although generation in the Same as a whole during the period was lower than that of the previous year, the generation from Power Stations of WBSEB, CESC and DPL improved to some extent. The generation from the Durgapur Thermal Power Station of DVC was lower due to shut down of Durgapur Thermal Power Station 3rd unit of 140 MW capacity from 12-7-77 to 30-12-77 for overhauling of the trubo-generator.

(b) and (c) **Comparative figures.**—Generation of energy from the Power Stations of WBSEB, DPL and CESC are given below : —

| | July '76 to January '77 MKWH | July '77 to January '78 MKWH |
|---|---|---|
| WBSEB | 1324 | 1421 |
| DPL | 611.547 | 663.666 |
| CESC | 833 | 914 |

Generation of energy in the Power Stations of the State, however, came down from 3830 MKWH in July, 1976 to January, 1977 to 3620 MKWH in July, 1977 to January, 1978.

## মেদিনীপুর জেলায় গ্রাম বৈদ্যুতিকরণ

**১৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩২।) **ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কতগুলি গ্রামে

(১) ১৯৭২ সালের ১লা জুলাই,

(২) ১৯৭৭ সালের ১লা জুলাই,

(৩) ১৯৭৭ সালের ৩১শে ডিসেম্বর বিদ্যুৎ সংযোগ ছিল;

(খ) ১৯৭৭ সালের ৩১শে ডিসেম্বর তারিখে মেদিনীপুর জেলার কোনও মহকুমায় কতগুলি গ্রামে বৈদ্যুতিকরণ করা হয় নাই, এবং

(গ) উক্ত গ্রামগুলিকে বৈদ্যুতিকরণের জন্য সরকার কি ব্যবস্থা লইয়াছেন (মহকুমা অনুযায়ী তথ্য)?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ৩৫৫টি মৌজা, (২) ১৮০৩টি মৌজা, (৩) ১৮৪৭টি মৌজা।

| (খ) | | |
|---|---|---|
| | ঝাড়গ্রাম | ২,৩৫৯টি মৌজা |
| | মেদিনীপুব সদর | ৩,৪৪৭টি মৌজা |
| | ঘাটাল | ৪৬৫টি মৌজা |
| | তমলুক | ৮০২টি মৌজা |
| | কাঁথি | ১,৪৬০টি মৌজা |

(গ) ঝাড়গ্রামে ২০টি, মেদিনীপুর সদরে ৫৯৪(৩৪৯), ঘাটাল ৪৮৮(১১১), তমলুক ৫০৭(২৫৯) এবং কাঁথিতে ৬৯৮(২১৩)টি মৌজায় বৈদ্যুতিকরণের জন্য গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্পোরেশনের নিকট হইতে অনুমোদন পাওয়া গিয়েছে এবং অধিকাংশ প্রকল্পে কাজ চলিতেছে ইতিমধ্যেই ঐ সকল মহকুমায় যতগুলি মৌজা বৈদ্যুতিকরণ হইয়াছে তাহা উপরে বন্ধনীর মধ্যে দেখানো হইল।

## কলিকাতা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট

**১৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২৮৬।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট ১৯৭৫ সাল হইতে ১৯৭৭ সাল পর্যন্ত কতজনকে বাড়ি ও দোকানঘর অ্যালট করিয়াছেন; এবং

(খ) তাহাদের মধ্যে মুসলমানদের সংখ্যা কত?

**পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) এই সম্পর্কে একটি তালিকা নিম্নে পেশ করা হইল।

*Statement referred to in reply to Clauses (ka) & (kha) of Unstared question No. 179 (Admitted question No. 286.)*

| | ফ্লাট | দোকানঘর |
|---|---|---|
| | অমুসলমান+মুসলমান=মোট সংখ্যা | অমুসলমান+মুসলমান=মোট সংখ্যা |
| (১) সি আই টি স্কীমে জমি অধিগ্রহণের ফলে যেসমস্ত লোকের জন্য সি আই অ্যাক্ট অনুযায়ী বিকল্প ব্যবস্থা করিতে হইয়াছে। | ১,০৩৩ জন+৪২ জন=১,০৭৫ জন | ১,১৩৯ জন+১১জন=১,১৫০ জন |
| (২) সি আই টি কর্মচারী | ৬৯ জন+৩ জন=৭২ জন | |
| (৩) অন্যান্য | ১০৩ জন+০০=১০৩ জন | ১১০ জন+০০=১১০ জন |
| **মোট** | **১,২০৫ জন+৪৫ জন=১,২৫০ জন** | **১,২৪৯ জন+১১জন=১,২৬০ জন** |

## পাবলিক প্রসিকিউটর ইত্যাদি নিয়োগ

**১৮০।** (অনুমোদিত প্রশ্ন নং ২৮৭।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার ১৯৭৭ সালে কতজন—

(১) পাবলিক প্রসিকিউটর নিয়োগ করিয়াছেন,

(২) স্পেশাল পাবলিক প্রসিকিউটর নিয়োগ করিয়াছেন,

(৩) অ্যাসিস্ট্যান্ট পাবলিক প্রসিকিউটর নিয়োগ করিয়াছেন, এবং

(৪) তাঁহাদের মধ্যে প্রতি শ্রেণীতে কতজন মুসলমান সম্প্রদায়ভুক্ত?

**বিচার বিভাগীয় ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) (১) ১৯৭৭ সালে ১৩ জন পাবলিক প্রসিকিউটর এবং ২ জন অ্যাডিশন্যাল পাবলিক প্রসিকিউটর নিয়োগ করা হইয়াছে।

(২) মাসিক পারিশ্রমিকের ভিত্তিতে স্পেশাল পাবলিক প্রসিকিউটর নিযুক্ত হয় না। বিভিন্ন সময়ে, বিভিন্ন মামলায় বিশেষ পরিস্থিতিতে এই শ্রেণীর প্রসিকিউটর নিয়োগ করা হয়। সুতরাং ১৯৭৭ সালে বিভিন্ন কোর্টে কতজনকে ঐ পদে নিয়োগ করা হইয়াছিল সে সম্পর্কিত তথ্য এত স্বল্প সময়ের মধ্যে সংগ্রহ করা সম্ভব নয়।

(৩) ১৯৭৭ সালে ১০ জন অ্যাসিস্ট্যান্ট পাবলিক প্রসিকিউটর নিয়োগ করা হইয়াছে।

(৪) পাবলিক প্রসিকিউটরগণের মধ্যে ১ (এক) জন এবং অ্যাসিস্ট্যান্ট পাবলিক প্রসিকিউটরগণের মধ্যে ২ (দুই) জন মুসলমান সম্প্রদায়ভুক্ত।

## খাদ্যে ভেজাল দেওয়ার দায়ে গ্রেপ্তার

**১৮১।** (অনুমোদিত প্রশ্ন নং ৩০২।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬ ও ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গ খাদ্যে ভেজাল দেবার দায়ে কতজন ব্যক্তিকে গ্রেপ্তার করা হইয়াছিল;

(খ) তন্মধ্যে কতজনের বিরুদ্ধে পুলিশ ফৌজদারি কার্যবিধির ১৭৩ ধারা অনুযায়ী চালান দাখিল করিয়াছিল; এবং

(গ) ঐ ধৃত ব্যক্তিদের মধ্যে অদ্যাবধি কেহ কারাদণ্ডে দণ্ডিত হইয়াছে কিনা?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৬—১৬২ জন; ১৯৭৭—৪৮ জন।

(খ) ১৯৭৬—১৫৪ জন; ১৯৭৭—৪৩ জন।

(গ) ১৯৭৬—১৬ জন দণ্ডিত হইয়াছে। ১৯৭৭ সালের কোনও মামলায় এ পর্যন্ত কেহ দণ্ডিত হয় নাই।

## ঔষধে ভেজাল দেওয়ার দায়ে গ্রেপ্তার

**১৮২।** (অনুমোদিত প্রশ্ন নং ৩০৩।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬ ও ১৯৭৭ সালে ঔষধে ভেজাল দেওয়ার অপরাধে ও জাল ঔষধ তৈরি ও বিক্রি করার দায়ে কতজন ব্যক্তিকে গ্রেপ্তার করা হইয়াছে;

(খ) তন্মধ্যে—

দুর্গাপুর ও হলদিয়া। বিহারের কোম্পানি হল বারাউনিতে। এই যে মোট কয়েকটি কারখানা আছে তার মধ্যে দেখা যাচ্ছে সব চেয়ে বড় যে দুটি কাবখানা, দুর্গাপুর ও হলদিয়া, তা পশ্চিমবাংলায় পড়েছে। তার যে র' মেটিরিয়ালস তার অধিকাংশই হচ্ছে এই রাজ্যের এবং এই রাজ্যে যে জিনিস বিক্রি হয় তার ৪০ ভাগ কলকাতা থেকে যায়। সমস্ত দিক বিবেচনা করে বিশেষজ্ঞরা বলেছিলেন যে এর হেড অফিস কলকাতাতেই থাকা উচিত এবং ভৌগলিক দিক থেকেও আইডিয়াল লোকেশন হচ্ছে কলকাতা। এখান থেকে সরিয়ে নেবার যেমন কোনও আর্থিক যুক্তি নেই তেমনি রাজনৈতিক যদি কোনও কারণ থাকে তাহলে তা অবাঞ্ছিত ও অযৌক্তিক হবে এবং আশা করব ভারপ্রাপ্ত কেন্দ্রীয় মন্ত্রক এই ধরনের কোনও সিদ্ধান্ত নেবেন না, এই রকম গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত পশ্চিমবাংলার সরকারকে না জানিয়ে নেবেন না. এই সিদ্ধান্ত নিলে আমাদের আর্থিক প্রচণ্ড ক্ষতি হবে। সেইজন্য একথা বলে রাখা দরকার, অধ্যক্ষ মহোদয়, আপনি দেখবেন এবং এই রিপোর্টেও দেখবেন এটা ছিল যে এই সিদ্ধান্ত যদি পাল্টে যায় অর্থাৎ বিশেষজ্ঞদের মত বা সুপারিশগুলিকে যদি উপেক্ষা করে আজকে কেন্দ্রীয় ভারপ্রাপ্ত মন্ত্রক-এর কার্যালয় দিল্লি বা পাটনায় নিয়ে যান—আমরা অনেক আগে শুনেছিলাম যে দিল্লিতে নিয়ে যাবার কথা হচ্ছিল, তাহলে বৎসরে ৩০ কোটি টাকার রাজস্ব পশ্চিমবঙ্গ সরকার হারাবে, ৩০ কোটি টাকার ট্যাক্স বিভিন্নভাবে কমে যাবে। বর্তমানে এই রাজ্যের আর্থিক পরিস্থিতি যা তাতে যদি ৩০ কোটি টাকার রাজস্ব কমে যায় তাহলে সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা ব্যাপার হয়ে যাবে এবং বিপদজনক পরিস্থিতি হয়ে দাঁড়াবে। এই অবস্থায় রাজ্য সরকার এটা কখনই মেনে নিতে পারে না এবং আমাদের বিধানসভার সকল সদস্য বা যেই হোন না কেন এটা কিছুতেই হতে দেবো না, সমস্ত গণতান্ত্রিক পথে আমরা এর বিরোধিতা করবো।

শুধু তাই নয়, তাঁদের কাছে আবেদন জানাব যে এই কলকাতায় এর সঙ্গে প্রায় সাত শত কর্মচারী—তৃতীয় ও চতুর্থ শ্রেণী মিলিয়ে, এর সঙ্গে যুক্ত রয়েছে, এখনি যদি এই অফিসকে সরিয়ে নিয়ে যাওয়া হয় তাহলে এই সমস্ত কর্মচারিদের ট্রান্সফার করে দিতে হবে যার ফলে একটা বিরাট সমস্যা দেখা দেবে। তাছাড়া এই সরকারের খরচও অনেক বেড়ে যাবে। সুতরাং এটা সরিয়ে নেবার কোনও যুক্তি নেই। এছাড়া বিশেষজ্ঞদের মনে হয়েছিল for better efficiency, more local regional control of units and marketing services ইত্যাদির জন্য এটা করা প্রয়োজন, কলকাতায় সদর দপ্তর করা দরকার। অতএব এই নিয়ে দীর্ঘ বক্তৃতা করার কোনও অবকাশ নেই। আমি আগেই বলেছি যে এই প্রস্তাব সর্ব দলের মত নিয়ে আনা হয়েছে। এই ফার্টিলাইজার কর্পোরেশনের হেড কোয়ার্টার্স কলকাতায় রাখার ফলে এখন ইস্টার্ন জোনে যাবতীয় যে সমস্ত এলাকা রয়েছে তাদের সব চেয়ে সুবিধা হবে কলকাতা থেকে জিনিসপত্র পাঠাবার এবং অপারেশন্যাল এফিশিয়েন্সির দিক থেকেও এটাই হচ্ছে সব চেয়ে গুরুত্বপূর্ণ জায়গা এবং এখানেই হওয়া উচিত এর সদর দপ্তর। সুতরাং যেদিক দিয়ে বিচার করুন, ভৌগলিক দিক থেকে, অপারেশন্যাল এফিশিয়েন্সির দিক থেকে, বেটার ম্যানেজমেন্ট অ্যান্ড কন্ট্রোল, লোকাল ইনিশিয়েটিভ, রিজিওন্যাল কন্ট্রোল এবং মার্কেটিং সার্ভিসের দিক থেকে, বিভিন্ন দিক বিচার করে এটা এখানেই রাখা উচিত। এখানে মুখ্যমন্ত্রী মহাশয়ের বিধানসভায় যে ভাষণ সেটা বিশেষ গুরুত্বপূর্ণ বলে আমি মনে করি যে উত্তরপ্রদেশে

গোরখপুরের কারখানাটিকে এর অন্তর্ভুক্ত করে একে সম্প্রসারিত করার চেষ্টা হচ্ছে এবং এইভাবে কলকাতা থেকে এর হেডকোয়ার্টার্স, সদর কার্যালয় পাটনায় নিয়ে যাওয়ার যুক্তি আবিষ্কার করার চেষ্টা হচ্ছে। এখানে আমার অনুরোধ যে বিশেষজ্ঞদের যে মত এই ব্যাপারে সেইদিকে রাজ্য সরকার দৃষ্টি রাখবেন এবং এই প্রসঙ্গে যাতে সদর দপ্তর পরিবর্তিত না হয় সেদিকে বিশেষ জোর দেবেন।

আমি এর আগে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর বক্তৃতার সময় একথা বলেছিলাম যে বিভিন্ন ফাইনানশিয়াল ইনস্টিটিউশনের হেড অফিস যে বোম্বেতে লোকালাইজড হয়েছে, এগুলির ডিস্পার্সাল দরকার। আমি সেই সমস্ত ইনস্টিটিউশনগুলির নামও বলেছিলাম যখন সেদিন আমি বলেছিলাম। তারপর মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, যখন জবাব দেন সেই সময় আমার শরীর অসুস্থ হয়ে পড়াতে বিতর্কের সময় এখানে থাকতে পারিনি, স্পিকার মহাশয়ের অনুমতি নিয়ে আমার যাওয়া উচিত ছিল, তিনি সেদিন রুষ্ট হয়ে এ সম্পর্কে বলেছিলেন হেড অফিস কলকাতায় হলেও তাতে কিছু আসে যায় না, তিনি আই আর সি আই-এর হেড অফিস কলকাতায় আছে এর উল্লেখ করে বলেছিলেন, তাতে পশ্চিমবঙ্গের বিশেষ কোনও সুবিধা হয়নি, এই যুক্তি তাঁর যদি হয়, তাহলে সেটা আমাদের বিরুদ্ধে যাবে বলে মনে করি। আমি তাঁর এই যুক্তির সঙ্গে এক মত নই। এখানে হেড অফিস রাখার প্রয়োজনীয়তা আছে সারা রাজ্যের স্বার্থে, সর্বভারতীয় অর্থনীতির স্বার্থে। সদর কার্যালয় এখান থেকে স্থানান্তরিত করা উচিত নয়। মাননীয় মুখ্যমন্ত্রী ১৩ই মার্চ যে বিবৃতি বিধানসভায় দিয়েছিলেন, তার সঙ্গে আমি সম্পূর্ণ একমত। এই প্রস্তাব কার্যকর করার জন্য, মাননীয় মুখ্যমন্ত্রী যে বক্তব্য এখানে রেখেছিলেন, সেটা কার্যকর করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে তিনি এ সম্বন্ধে বলবেন যাতে হেড অফিস এখান থেকে স্থানান্তরিত না হয়। এই কয়টি কথা বলে আমি আমার প্রস্তাব বিধানসভার মাননীয় সদস্যদের কাছে রাখছি এবং আশা করছি এতে তাঁরা সকলেই সম্মতি দেবেন।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, রুল ১৮৫-তে শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় যে প্রস্তাব এনেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি, তার কারণ তিনি নিজেই বক্তৃতায় বলেছেন। এটা অবশ্য পশ্চিমবঙ্গবাসী হিসাবে সকলেই আমরা জানি যে ভারতবর্ষে যে সমস্ত বড় বড় সংস্থাগুলি আছে ফার্টিলাইজার কর্পোরেশনই হোক ফুড কর্পোরেশনই হোক বিভিন্ন অর্থলগ্নী সংস্থাই হোক, তার অধিকাংশের সদর দপ্তরই পশ্চিমবঙ্গে নাই। ভারতবর্ষের বিভিন্ন জায়গায়, তার মধ্যে বিশিষ্ট জায়গা বোম্বেতে কেন্দ্রীভূত হয়েছে। আমি আমার ক্ষুদ্র বুদ্ধিতে যেটা বুঝছি, সারা ভারতবর্ষের উন্নতি করতে গেলে শুধু একটা জায়গায় সমস্ত অফিস—কেন্দ্রীয় সরকারের অধীনে যতগুলি আছে, কেন্দ্রীভূত করলে নিশ্চয়ই সারা ভারতের মঙ্গল হবে না। সেজন্য আবার নতুন করে হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের হেড অফিস পাটনায় নিয়ে যাওয়ার যদি পরিকল্পনা হয়ে থাকে, সেটা নিশ্চয়ই সমর্থনযোগ্য নয়। বিশেষ করে যে সংস্থাগুলি আছে, যে যে ফার্টিলাইজার ফ্যাক্টরিগুলি কর্পোরেশনের আওতাভুক্ত আছে, এর যে ভৌগলিক অবস্থান যদি দেখেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাহলে দেখবেন একটি আছে বিহারে বারাউনিতে, পশ্চিমবাংলায় দুটি আছে, একটি দুর্গাপুরে আর একটি হলদিয়াতে, আর একটি সদর আসামের এক কোণে, ভারতবর্ষের পূর্ব কোণে, এই যে তিনটি রাজ্যে

বিভিন্ন ফ্যাক্টরি ফার্টিলাইজার কর্পোরেশনের আওতাভুক্ত আছে, ভৌগলিক কারণে এই দুটি রাজ্যের—আসামের এবং বিহারের হেড অফিস যুক্তিসঙ্গত কারণে কলকাতায় হওয়া উচিত এবং সেই উদ্দেশ্য নিয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব এবং মন্ত্রিসভার সদস্যদের কাছে আশা করব এবং মাননীয় সকল বিধানসভার সদস্যদের কাছে আশা করবো যে এর পেছনে তাঁদের সকলের সমর্থন থাকবে যাতে কলকাতা থেকে হেড অফিস স্থানান্তরিত হয়ে অন্য কোনও রাজ্যে চলে না যায়। তার জন্য যেন তাঁরা তৎপর হন। অবশ্য অন্য রাজ্যে চলে গেলে তাদের বলার কিছু নেই কিন্তু সামগ্রিকভাবে একথা বলতে চাই যে পশ্চিমবাংলার এটা বহুদিনের ক্ষোভ যে কেন্দ্রীয় সরকারের অধিকাংশ বড় বড় দপ্তরগুলি পশ্চিমবাংলায় নাই, তার অধিকাংশই বোম্বেতে কেন্দ্রীভূত হয়েছে। সেদিকে নজর দিয়ে আজকে এই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে এ বিষয়ে তৎপর হবার জন্য অনুরোধ জানাচ্ছি। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20—2-30 P.M.]

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখনই জনতা পার্টির নেতা শ্রী কাশীকান্ত মৈত্র যে প্রস্তাব উপস্থিত করলেন এবং যে প্রস্তাবকে কংগ্রেস পক্ষ থেকে শ্রী অতীশ সিংহরায় সমর্থন করেছেন, আমি সেই প্রস্তাব সমর্থন করতে উঠেছি। সর্বদলীয় প্রস্তাব হিসাবে আমাদের বিধানসভায় কোনও প্রস্তাব আলোচনা করার সৌভাগ্য খুবই কম হয়। এটা এখন একটা প্রস্তাব যেখানে সমস্ত দল মনে করছেন যে রাজ্যের স্বার্থরক্ষা করতে গেলে এই প্রস্তাব সমর্থন করা দরকার এবং সেই হিসাবে আমাদের বামপন্থী দলগুলির পক্ষ থেকে এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি। যে আলোচনা কিছুটা কাশীবাবু এবং অতীশবাবু করেছেন সেই সম্পর্কেই কিছু তথ্য রেখে আমি এই প্রস্তাব সমর্থন করব। সেই তথ্যগুলো হচ্ছে, যেকথা বলেছেন, কাশীবাবু, সার কারখানায় যে কৃষিজাত পণ্য উৎপাদন হয় এখান থেকে হেড অফিস তুলে নিয়ে গেলে, আমাদের এই অঞ্চলের সমগ্র পূর্বাঞ্চলের ক্ষতি হবে। সুদূর আন্দামান-নিকোবর সমস্ত পশ্চিমবাংলা, বিহার, আসাম, মধ্যপ্রদেশ—এই সমস্ত এলাকা জুড়ে যার ব্যবহার হতো তা ক্ষতিগ্রস্ত হবে। তার সঙ্গে সঙ্গে আমরা একথাও জিজ্ঞাসা করি, পূর্বাঞ্চলে এই যে দপ্তর তৈরি করা হয়েছিল, এটা বদলি করে দেওয়ার চেষ্টা কেন হচ্ছে? এটা শুভ নয়। এ সম্পর্কে আমাদের মুখ্যমন্ত্রী সচেতন। তিনি শ্রী বহুগুণার সঙ্গে কয়েক দফা আলোচনা করেন এবং কয়েকবার পত্র দেন এবং শ্রী বহুগুণা তাঁকে বলেছেন এই দপ্তর ট্রান্সফার হয়ে যাচ্ছে তা ঠিক নয়। তিনি বলেছেন, দিল্লিতে ৫টা ফার্টিলাইজারের আলাদা দপ্তর আছে। তার ভবিষ্যৎ সম্পর্কে পরে আলোচনা করে স্থির করবেন। আমরা বলছি, তার সঙ্গে গোরক্ষপুর আসুক বা না আসুক, ইতিমধ্যে যে দপ্তর কলকাতায় আছে সেই দপ্তরের বিস্তৃতি আমরা করতে পারি। আমরা শুনছি, সাতশোর মতো কর্মচারী শুধু নয়, এই দপ্তর যেটা কলকাতায় আছে মার্কেটিং জোনে তার সঙ্গে প্রায় ৪ হাজার কর্মচারী জড়িত রয়েছেন, তারা বেকার হবে। তার চেয়ে বড় কথা অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় কাগজে দেখেছেন, হলদিয়াতে যারা কর্মচারী আছেন, তারা অনশন ধর্মঘট করবেন বলে স্থির করেছেন। ইতিমধ্যে তারা অনশন একবার ধর্মঘট করেছিলেন। আবার তারা অনশন ধর্মঘটের কথা বলছেন। কিন্তু শ্রী বহুগুণা নতুন করে বিবেচনা করছেন বলে তারা অনশন ধর্মঘট স্থগিত রেখেছেন। শুধু তাদের

এখান থেকে দপ্তর পরিবর্তনের বিরুদ্ধেই প্রতিবাদ নয়, বহুকাল তাদের বেতন মান পরিবর্তনের প্রয়োজন, বেতন বৃদ্ধির প্রয়োজন। কিন্তু তার আলোচনা কোথাও হচ্ছিল না। সেই আলোচনার দিকে তারা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাইছিলেন এবং সেই দৃষ্টি আকর্ষণ করতে চাইছেন বলে তারা হাঙ্গারস্ট্রাইক বা অনশন ধর্মঘট করবেন বলে বলছেন। আমাদের এখানে হিন্দুস্থান ফার্টিলাইজারের আসামের নামরূপে এবং পশ্চিমবঙ্গের দুটো ইউনিট—দুর্গাপুর এবং হলদিয়াতে বৃদ্ধি করার পরিকল্পনা হয়েছিল। হলদিয়া মুখ্যত সমস্ত পূর্বাঞ্চলের সার কারখানার মাধ্যমে যে প্রোডাকশন তা দেবেন। এছাড়া, বিহারের বারাউনি এবং সূতাকল এবং রং কারখানায় এর দ্বারা উপকৃত হবে। হলদিয়াতে ১৯৭৭ সালের জুন মাসে এইটার পূর্ণ বিন্যাসের প্রস্তাব ছিল। সেই প্রস্তাব অনুসারে যে গ্রুপের কথা কাশীবাবু বললেন, তারা যথেষ্ট স্টাডি করেছেন, আলোচনা করেছেন অথচ এখন তাদের পরামর্শ বাতিল করার চেষ্টা করা হচ্ছে। আমরা এতে করে আশঙ্কিত হচ্ছি। আসাম, ত্রিপুরা, মণিপুর, মিজোরাম, নাগাল্যাণ্ড, অরুণাচল, সিকিম, ভূটান এবং অন্যদিকে মধ্যপ্রদেশ, বিহার এবং সমস্ত পূর্বাঞ্চল এমনকি আন্দামান-নিকোবর পর্যন্ত এই দপ্তরের মাধ্যমে যোগাযোগ করতে পারতো। পাটনায় আসাটা আন্দামান-নিকোবর থেকে যতটা সহজ, তারচেয়ে অনেক বেশি সহজ হচ্ছে কলকাতায় আসা এবং কলকাতায় কেন্দ্র থাকলে সমস্ত ভারতবর্ষ এর দ্বারা উপকৃত হত। শ্রমিকদের স্বার্থের কথা যদি বলেন, কৃষকদের স্বার্থের কথা যদি বলেন, শ্রমিক-কৃষক উভয়ের স্বার্থের কথা যদি বলেন—পূর্বাঞ্চলের সাধারণ মানুষেব স্বার্থরক্ষার কথা বিবেচনা করে এই কর্পোরেশনের দপ্তর এখানেই রাখা উচিত। ভবিষ্যতে প্ল্যানিং এবং ডেভেলপমেন্ট কর্পোরেশন কিভাবে ভাগ করা হবে—জানি না, দপ্তর অপসারণের প্রস্তাব সময়োচিত ও সঠিক নয়। দিল্লিতে ইতিমধ্যে ৫ ফার্টিলাইজার কর্পোরেশনের আলাদা আলাদা দপ্তর রয়েছে। সুতরাং আমরা কোনও অবস্থাতেই এই দপ্তর কলকাতা থেকে পরিবর্তন করা হোক বা কলকাতায় থাকবে না—এই রকম প্রস্তাব মেনে নিতে রাজি নই।

ফার্টিলাইজার সম্বন্ধে বলতে গিয়ে কাশীবাবু যে কথা বললেন যে বিশেষ করে দেশের ৪০ শতাংশ মার্কেটিং জোন যেটা এই পূর্বাঞ্চলে রয়েছে তারা ক্ষতিগ্রস্ত হবে। যেসব জায়গায় জিনিসপত্র যায় তারা অনেক অসুবিধার মধ্যে পড়বে। আর শুধু যে শ্রমিক কর্মচারী ছাঁটাই হবে তা নয়, এর গুরুত্ব অনেক কমে যাবে। আমি জানি না কেন এইভাবে রাজ্যে রাজ্যে ঝগড়ার সৃষ্টি করে দেওয়া হচ্ছে। এর কোনও কারণ আমি খুঁজে পাচ্ছি না। আমরা জানি এখানে থাকলে এখান থেকে সংগঠন আরও বিস্তৃতি লাভ করবে। এখন গোরক্ষপুরে কেন্দ্র হবে কিনা তা আমাদের জানা নেই। আজকে মাননীয় কাশীবাবু যে প্রস্তাব এনেছেন আমরা বামফ্রন্ট সমস্ত দলের পক্ষ থেকে তা সমর্থন করছি। আমরা জানি আমাদের পশ্চিমবাংলায় অনেক বিভেদ আছে, অনেক মতান্তর আছে, এখানে বিভিন্ন ভাষাভাষীর লোক বাস করেন এখানে বিহারের মানুষ আছেন, ওড়িশার মানুষ আছেন, উত্তরপ্রদেশ ও আসামের বহু মানুষ এখানে বাস করেন। আমরা সকলের স্বার্থেই এই প্রস্তাব সমর্থন করছি। আমরা এই প্রস্তাব দেশের স্বার্থ সংরক্ষণ করার জন্য রাখছি। শুধু পশ্চিমবাংলার স্বার্থে নয় দেশের স্বার্থ যাতে বজায় থাকে সেইভাবে আমরা এই প্রস্তাব উপস্থিত করেছি। ভারতবর্ষের স্বার্থকে সামনে রেখে একটু উর্ধ্বে উঠে এই প্রস্তাব কেন্দ্রীয় মন্ত্রককে বিচার করার জন্য অনুরোধ জানাচ্ছি। হয়তো

কিছু ভুল বোঝাবুঝির জন্যই হোক বা অন্য কোনও ক্ষুদ্র স্বার্থ এতে হয়তো কাজ করছে বলে হয়তো তাঁরা বিরোধিতা করছেন। আমি আশা করব নিশ্চয় কাশীবাবুর প্রস্তাব কেন্দ্রীয় মন্ত্রক বিবেচনা করবেন। আমি কাশীবাবুর প্রস্তাব সম্পূর্ণরূপে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে আমাদের জনতা পরিষদীয় দলের নেতা শ্রদ্ধেয় কাশীকান্তবাবু যে প্রস্তাব আমাদের সামনে রেখেছেন সেই প্রস্তাব আমি সর্বান্তকরণে সমর্থন করছি। বর্তমানে পশ্চিমবাংলায় ফার্টিলাইজারের যে অফিস রয়েছে সেই অফিস নাকি পাটনায় নিয়ে যাওয়ার জন্য এই মন্ত্রকের তরফ থেকে চেষ্টা করা হচ্ছে। আমি মনে করি আজকে পশ্চিমবাংলার যে অর্থনৈতিক অবস্থা যে অর্থনৈতিক সঙ্কট সেই সঙ্কটের মধ্যে কেন্দ্রীয় মন্ত্রক এই সারের সেন্ট্রাল অফিস পাটনায় নিয়ে যাবার চেষ্টা করছেন। পশ্চিমবাংলাকে আর একটা আঘাত করবার চেষ্টা করা হচ্ছে। বিগত দিনে পশ্চিমবাংলা থেকে সেন্ট্রাল গভর্নমেন্টের বিভিন্ন অফিস স্থানান্তরিত করা হয়েছে। তাই আজকে জনতা পরিষদীয় দলের নেতা শ্রদ্ধেয় কাশীবাবু নিজে স্বেচ্ছায় আন্তরিকভাবে যে প্রস্তাব রেখেছেন সেই প্রস্তাব আমরা সকল দল মিলে সবাই মিলে সমর্থন জানাচ্ছি। আশা করি এই পূর্বাঞ্চলের যে হেড অফিস তা যেন এই কলকাতা থেকে সরানো না হয়। এর সঙ্গে দুর্গাপুর, হলদিয়া, আসাম এই রকম চারটি সার কারখানার স্বার্থ জড়িত আছে। দুর্গাপুর সার কারখানা আজকে ব্যাপকভাবে উন্নতি লাভ করছে, তার পরিধি আরও বেড়ে যাচ্ছে হলদিয়া সার কারখানার ব্যাপক উন্নতি হয়েছে। আজকে আমরা যে সর্বসম্মতভাবে প্রস্তাব নিচ্ছি যে সিদ্ধান্ত গ্রহণ করছি তাতে আশা করি কেন্দ্রে যে জনতা সরকার আছেন এবং তার কর্তৃত্বাধীনে এই যে মন্ত্রক রয়েছে তাদের কাছে আমরা সুবিচার পাবো এবং পূর্বাঞ্চলের ফার্টিলাইজারের হেড অফিস কলকাতাতেই থাকবে। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-30—2-40 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহোদয়, বিরোধী পক্ষের নেতা শ্রদ্ধেয় কাশীকান্ত মৈত্র মহোদয় ফার্টিলাইজার কর্পোরেশনের সদর দপ্তর কলকাতায় প্রতিষ্ঠার জন্য যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমরা সমর্থন করছি। ইতিপূর্বে যখন সংবাদপত্রে ফার্টিলাইজারে কর্পোরেশনের সদর দপ্তর কলকাতা থেকে অন্যত্র স্থানান্তকরণের কথা আমরা শুনেছিলাম সেই সময় বামফ্রন্ট সরকারের কয়েকজন সদস্য দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের মাধ্যমে সভার কাছে বিষয়টি উত্থাপন করেছিলাম এবং তখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় তিনি উদ্বেগ প্রকাশ করেছিলেন এবং কেন্দ্রীয় রসায়ন ও সার মন্ত্রকের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের সঙ্গে কথাবার্তা বলবেন বলে ঠিক ছিল। আজকে আনন্দের বিষয় যে পশ্চিমবাংলা বিধানসভায় যে সমস্ত দলের প্রতিনিধিত্ব আছে তারা সকলে ঐক্যমত হয়ে সার কারখানার সদর দপ্তর কলকাতায় প্রতিষ্ঠার জন্য দাবি জানাতে পারছে বা পারছি। খুব সঙ্গতভাবে এখানে কোনও প্রাদেশিকতার প্রশ্ন নেই, কোনও ক্ষুদ্র বুদ্ধির প্রশ্ন নেই—কাশীকান্ত মৈত্র মহোদয় অত্যন্ত যুক্তিনিষ্ঠভাবে বিশ্লেষণ করে বলেছেন যে কেন হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের সদর দপ্তর পশ্চিমবাংলায়

প্রতিষ্ঠিত হওয়া উচিত, কলকাতায় থাকা উচিত। পশ্চিমবাংলা বিশেষ করে কলকাতা হল অর্থনীতির একটি গুরুত্বপূর্ণ কেন্দ্র এবং সেটা তিনি খুব পরিষ্কারভাবে তুলে ধরেছেন। তিনি বলেছেন এতে পশ্চিমবাংলার তো ক্ষতি হবেই, অন্যপক্ষে সমগ্র ভারতবর্ষের অর্থনীতি ক্ষতিগ্রস্ত হবে—এটা তিনি বেশ যুক্তিপূর্ণভাবেই উপস্থাপিত করেছেন। আমরা মনে করি সেই কারণে আজকে পশ্চিমবাংলার বিধানসভা থেকে সর্বসম্মতভাবে যেমন এই দাবি গৃহীত হবে তেমনি ঠিক সেই সঙ্গে যদি দেখা যায় যে কেন্দ্রের কর্তারা বিশেষজ্ঞদের যে সিদ্ধান্ত সেটা পরিবর্তন করে পাটনায় তারা স্থানান্তর করলেন, সেই ক্ষেত্রে আমাদের সমবেতভাবে তার প্রতিবাদ জানাতে হবে এবং প্রয়োজন হলে গণতান্ত্রিক আন্দোলন ঐক্যবদ্ধভাবে সংগঠিত করতে হবে। কারণ, স্বাধীনতার ৩০ বছর পরে কেন্দ্র পশ্চিমবাংলার প্রতি বিমাতৃসুলভ আচরণ করেছেন, কেন্দ্রীয় শাসন ব্যবস্থায় যারাই থাকুন না কেন, এই রকম বহু দৃষ্টান্ত আছে। স্বভাবতই কোনও প্রাদেশিকতার প্রশ্ন নয়, সঙ্কীর্ণতার প্রশ্ন নয়, এতে পশ্চিমবাংলা এবং ভারতবর্ষের অর্থনীতির স্বার্থ জড়িত। কাজেই ভবিষ্যতে যদি এই ধরনের প্রস্তাব আসে তাহলে যৌথভাবে ঐক্যবদ্ধ হয়ে পশ্চিমবাংলার মানুষের স্বার্থে, সমগ্র ভারতবর্ষের অর্থনীতির স্বার্থে প্রস্তাব গ্রহণ করব, আজকে যেমন আমরা পশ্চিমবাংলার মানুষের স্বার্থে, সমগ্র ভারতবর্ষের অর্থনীতির স্বার্থে সকলে ঐক্যমত্য হয়ে প্রস্তাব গ্রহণ করছি—আমি এই আশা রেখে প্রস্তাব সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কাশীকান্তবাবু যে প্রস্তাব সভায় এনেছেন হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের সদর দপ্তর কলকাতায় না হয়ে অন্যত্র সরিয়ে নিয়ে আসবার একটা চিন্তাভাবনা কেন্দ্রীয় সরকার করছেন, এই সম্পর্কে সাবধান করে দেবার জন্য তিনি একটি প্রস্তাব এনেছেন, আমরা প্রত্যেকটি দলই এই প্রস্তাব সমর্থন করছি। কেন না, এর সদর দপ্তর কলকাতায় না হয়ে পাটনায় হবার কথাবার্তা চলেছে। কাজেই সেখানে যদি চলে যায় তাহলে শুধু পশ্চিমবাংলার নয়, পূর্বাঞ্চলের অর্থনীতিতে একটা সঙ্কট দেখা দেবে এবং নানা দিক থেকে আমরা ক্ষতিগ্রস্ত হব। কাজেই আমাদের দলের পক্ষ থেকে তিনি যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি এবং এই প্রস্তাব অনুসারে কলকাতাতেই এর সদর দপ্তর যাতে প্রতিষ্ঠিত হয় তার জন্য আমাদের পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকার কর্তৃক এই আবেদন যাতে গৃহীত হয় সেই চেষ্টা করা উচিত। আমি পশ্চিমবাংলা সরকারকে এই অনুরোধ করে প্রস্তাবটিকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী পক্ষের নেতা কাশীকান্ত মৈত্র মহোদয় হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের সদর দপ্তর কলকাতায় স্থাপন সম্পর্কে যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সম্পূর্ণরূপে সমর্থন করি। কেন্দ্রীয় সরকার এর ইতিপূর্বের সিদ্ধান্ত দেখে মাঝে মাঝে আমাদের মনে হয় তারা যেন পূর্বাঞ্চলকে অবহেলা করেছেন বা করছেন। আজকে অর্থনৈতিক সুষম বন্টন, এটাই যদি মূল কথা হয়ে থাকে তাহলে আমরা ভারতবর্ষের মানুষ হিসাবে চাইব যে ভারতবর্ষের প্রতিটি রাজ্য তারা যেন সেখানে অর্থনৈতিক সুষম বন্টনের ভাগীদার হয়।

ভারতবর্ষকে যারা চালাচ্ছেন তাদের চিন্তাধারা থেকে মনে হয় তারা যেন ভারতবর্ষের পশ্চিমাঞ্চল থেকে পূর্বাঞ্চলকে গুরুত্ব কম দেন। তাই স্বাধীনতার ৩০ বছর পরে আমরা দেখতে পাই কলকাতা শহরের গুরুত্ব অনেক কমে গিয়েছে এবং তার পরিবর্তে দিল্লি ও বম্বে শহরের গুরুত্ব অনেক বেশি বেড়ে গিয়েছে। স্যার, শুধু এটাই নয়, আমরা মাঝে মাঝে হুজুগ উঠতে শুনি, জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার অফিসের ব্যাপারে নাকি প্রস্তাব হয় সেটা কলকাতা থেকে ট্রান্সফার করা হবে। তাছাড়া ইস্টার্ন রেলওয়ের সদর দপ্তর মাঝে মাঝেই ট্রান্সফার হবার প্রস্তাব আসে, সাউথ ইস্টার্ন রেলওয়ের সদর দপ্তরও কলকাতা থেকে স্থানান্তরের প্রস্তাব মাঝে মাঝে আসে। তাছাড়া স্যার, শিভিল অ্যাভিয়েশন ডিপার্টমেন্ট মনে করেন দমদম এয়ারপোর্টকে ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট করার দরকার নেই। স্যার, মাঝে মাঝে কেন্দ্রীয় সরকারের এই ধরনের চিন্তাধারা দেখে একজন ভারতবাসী হিসাবে মনে প্রশ্ন জাগে তাহলে কি তারা পূর্বাঞ্চলকে অগ্রাহ্য করছেন? তারা কি মনে করেন পশ্চিমবাংলার অর্থনীতি যদি শক্তিশালী হয় ভারতবর্ষ তাহলে দুর্বল হয়ে পড়বে? স্যার, আজকে পশ্চিমবাংলার অর্থনীতি শক্তিশালী হলে নিশ্চয় ভারতবর্ষ দুর্বল হবে না, অথচ কেন্দ্রীয় সরকারের এই মনোবৃত্তি মাঝে মাঝেই আমরা লক্ষ্য করি। এটা বিগত সরকারের আমলেও আমরা দেখেছি এবং আজকে জনতা সরকারের আমলেও এর কোনও পরিবর্তন হয়েছে বলে আমার মনে হয় না। স্যার, পরিশেষে আমি বলব, ফার্টিলাইজারে কর্পোরেশনের সদর দপ্তর কলকাতায় স্থাপনের জন্য যে প্রস্তাব শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় করেছেন আমি সেই প্রস্তাবকে সম্পূর্ণরূপে সমর্থন করছি। স্যার, সার কারখানা থাকবে হলদিয়ায়, দুর্গাপুরে আর তার হেড অফিস হবে পাটনায়—এটা কোন ধরনের যুক্তির কথা তা আমরা বঝতে পারছি না। তাই কেন্দ্রীয় সরকারের কাছে আজকে এই সভার সকলের সঙ্গে কণ্ঠ মিলিয়ে দাবি করছি হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের সদর দপ্তর এই কলকাতায় স্থাপন করা হোক। কারণ কলকাতাও ভারতবর্ষের পার্ট অ্যান্ড পার্সেল। কলকাতা যদি সর্বাঙ্গসুন্দর হয় তাহলে তাতে ভারতবর্ষেরও উন্নতি হবে একথাটা যেন জনতা সরকার মনে রাখেন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের নেতা শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় যে প্রস্তাব এখানে এনেছেন এবং সে সম্পর্কে যে কয়েকটি কথা বলেছেন তাতে আমাদের সম্পূর্ণ সমর্থন আছে। আমরা লক্ষ্য করছি—যখন আমরা সরকারে ছিলাম না তখন এবং এখনও লক্ষ্য করছি, পশ্চিমবঙ্গকে সব দিক দিয়ে দুর্বল করার একটা কেন্দ্রীয় চক্রান্ত দিল্লিতে চলেছিল এবং চলছে। সেটা আগেকার সরকারের পক্ষ থেকে কিম্বা আমাদের তরফ থেকে কতখানি রোখার প্রচেষ্টা হয়েছিল তা সকলেই অবগত আছেন। কিছু কিছু ক্ষেত্রে আমরা সেটা রুখতে পেরেছি আবার কিছু কিছু জায়গায় সেটা রোখা যায়নি। যেমন আমার পূর্ববর্তী বক্তা একটু আগেই বললেন যে এমন কি দমদম বিমান বন্দরে ইন্টারন্যাশনাল যে সমস্ত বিমান আসে—আন্তর্জাতিক বিমান—তা এখানে ল্যান্ড করা বন্ধ করে দেওয়া হয়েছিল। অবশ্য আবার দু'একটি খোলা হয়েছে এবং আমাদের যাঁরা এম. পি. আছেন তাঁরা দিল্লিতে এটা যাতে আন্তর্জাতিক বিমান বন্দর হিসাবে ভালভাবে কাজ করতে পারে তারজন্য প্রচেষ্টা চালাচ্ছেন। আমার বক্তব্য হচ্ছে, এ প্রচেষ্টা কেন্দ্রীয় সরকারের আছে এটা আমরা লক্ষ্য করেছি, তবে আমরা মনে করি এটা যতখানি আমরা দেখেছি যে অফিসার—যারা কেন্দ্রের

অফিসার আছেন অর্থাৎ ব্যুরোক্রাটিক মেশিনারির পক্ষ থেকে যতখানি এই প্রচেষ্টা হয় আমার মনে হয় রাজনৈতিক দিক থেকে মন্ত্রিসভার পক্ষ থেকে এই প্রচেষ্টা অতখানি বোধহয় হয় না।

[2-40—2-50 P.M.]

ফার্টিলাইজার কর্পোরেশনের অফিসকে সরিয়ে নেবার যে প্রচেষ্টা হচ্ছে তার মূলে মনে হয় এই মনোভাব কাজ করছে। আমাদের দেশ যখন স্বাধীন হয় তখন শিল্পে এবং বাণিজ্যে কলকাতা প্রধান ছিল ভারতবর্ষের মধ্যে। কিন্তু আজকে ৩০ বছর পর দেখছি সেই কলকাতা চতুর্থ স্থানে পরিণত হয়েছে। শিল্পে বাণিজ্যের দিক থেকে এই ৩০ বছরে কলকাতার যে বিশেষ কিছু অগ্রগতি হয়নি তার একমাত্র কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে ধরনের সাহায্য পাওয়া উচিত ছিল সেই ধরনের সাহায্য পাওয়া যায়নি, অধিকন্তু সর্বক্ষেত্রে বাধা সৃষ্টি করা হয়েছে। এইসব কারণে আজকে পশ্চিমবাংলা শিল্পে এবং বাণিজ্যে ভারতবর্ষের মধ্যে চতুর্থ স্থানে নেমে এসেছে। ফার্টিলাইজার কর্পোরেশনের যে ৫টি শাখা করা হয়েছে। তার মধ্যে যে শাখাটি পূর্বাঞ্চলে পড়ছে তার মধ্যে দুটি বড় বড় কারখানা পশ্চিমবাংলায় রয়েছে যেকথা কাশীবাবু বলেছেন। তা সত্ত্বেও আমরা দেখছি এই অফিসকে স্থানান্তরিত করবার একটা চক্রান্ত চলছে। আমার প্রথম কথা হচ্ছে একে দিল্লিতে কেন রেজিস্ট্রি করা হবে? দিল্লিতে ৬ মাসের জন্য কেন এর হেড অফিস থাকবে? কলকাতায় কেন একে রেজিস্ট্রি করা হল না? আমি মনে করি এটা করা উচিত ছিল। এই ব্যাপারে আমাদের মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় পেট্রোলিয়াম মন্ত্রী বহুগুণার সঙ্গে আলাপআলোচনা করেছেন। কিন্তু আমার এটা বোধগম্য নয় যে, কেন এটাকে দিল্লিতে নেওয়া হচ্ছে। সেইজন্যই বলছি এর পেছনে চক্রান্ত রয়েছে। একটা সেন্ট্রাল অফিস কোথাও ৬ মাসের মধ্যে অর্গানাইজ করা যায় না। আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে জানতে চাই তাঁরা যে কেন্দ্রীয় অফিস স্থাপন করেছেন তারজন্য যে লোকজনের দরকার হবে তাদের কি আবার পাটনায় বা কলকাতায় স্থানান্তরিত করবেন, না দিল্লিতেই রাখবেন? কাজেই মনে হয় একটা চক্রান্ত চলছে। এই যে চক্রান্ত চলছে এটাকে আমাদের বন্ধ করতে হবে এবং আমাদের দাবি জানাতে হবে যে, এর হেড অফিস কলকাতাতেই থাকা উচিত। আমরা এরজন্য সরকার পক্ষ থেকে সর্বরকম প্রচেষ্টা চালাব এবং এই ব্যাপারে আমরা দেশবাসী এবং বিধানসভার সদস্যদের সমর্থন চাই। এ সম্পর্কে আর একটা কথা উল্লেখ করতে চাই যদিও সেটা এই প্রস্তাবের মধ্যে আসছে না। এই যে ৫টি দপ্তর হয়েছে অর্থাৎ ফার্টিলাইজার কর্পোরেশনকে এই যে ৫টি কোম্পানিতে ভাগ করা হয়েছে তারজন্য ৪ জন ম্যানেজিং ডিরেক্টর চেয়ারম্যান নিয়োজিত হয়েছে। আমি ব্যক্তিগতভাবে মনে করি এই নিয়োগের ব্যাপারে আমাদের পশ্চিমবাংলায় যাঁরা বিশেষজ্ঞ রয়েছেন, যাঁরা বড় বড় অফিসার রয়েছেন তাঁদের বঞ্চিত করা হয়েছে। আমি আশা করেছিলাম অন্তত আমাদের ইস্টার্ন জোনে যে শাখা হয়েছে হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন তার যে ম্যানেজিং ডিরেক্টর হবে তাঁকে দিল্লি থেকে এনে এখানে বসিয়ে দেওয়া হবে না। আমাদের এখানে যে সমস্ত অফিসাররা কাজ করছেন—আমি তাঁদের নাম করছি না—তাঁদের মধ্যে বহু অভিজ্ঞতা সম্পন্ন অফিসার রয়েছেন এবং যাঁদের সত্যিই প্রোমোশন পাওয়া উচিত এবং যাঁদের সিনিয়রিটি আছে, মেরিট আছে তাঁদের নিয়োগ করা হয়নি। এটা অত্যন্ত অন্যায় হয়েছে এবং এর ফলে হয় কি, যে

সমস্ত অফিসার মনপ্রাণ দিয়ে কাজ করছেন তাঁদের মধ্যে একটা ফ্রাস্টেশন আসে। যাঁরা টপ-এ রয়েছেন তাঁদের মধ্যে যদি ফ্রাস্টেশন আসে তাহলে প্রোজেক্ট যেটা চলছে সেটা সব দিক দিয়ে সাফল্যমণ্ডিত হতে পারে না, সেখানে বাধা সৃষ্টি হয়।

সেখানে বাধা সৃষ্টি হয়। এই ব্যাপারে আমি মনে করি যে কেন্দ্রীয় সরকার আমাদের পশ্চিমবাংলায় যে সমস্ত অফিসাররা ফার্টিলাইজার কর্পোরেশনে কাজ করেন তাদের উপর অন্যায় তাঁরা করেছেন এবং এর বিরুদ্ধে আমাদের সোচ্চার হওয়া দরকার, ভবিষ্যতে যেন এই ধরনের কোনও ঘটনা না ঘটে। আমি আমার বক্তব্য আর বাড়াতে চাই না। এর পর মুখ্যমন্ত্রী মহাশয় বলবেন, আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, যে প্রস্তাব এখানে উপস্থাপিত হয়েছে, আমি তা সমর্থন করছি। সমর্থন করে খালি কয়েকটি কথা বলতে চাই। যদিও ইতিপূর্বে আমি এখানে একটা বিবৃতিতে আমার বক্তব্য পরিষ্কারভাবে রেখেছিলাম, তবুও আর একবার বলার প্রয়োজন হয়েছে। কারণ এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এবং আমি মনে করছি দিল্লিতে কেন্দ্রীয় সরকার ঠিকভাবে বিবেচনা করছেন না। কেন করছেন না, এটা এখনও খুব ভাল করে আমি বুঝতে পারছি না। সেই জন্য আমি খালি ঘটনাগুলো বলে দিতে চাই। এইগুলো নিয়ে আর একবার আমাকে দিল্লি যেতে হবে এবং এই প্রস্তাব গৃহীত হলে, এখানে বক্তৃতা প্রভৃতি যা হচ্ছে, সেইসব পাঠাতে হবে। আমি ৬ই মার্চ যখন দিল্লিতে ছিলাম তখন যুগান্তর পত্রিকার একটা খবর থেকে জানতে পারি, যে একটা পুনর্বিবেচনা ইতিমধ্যেই হয়ে গেছে, অফিসটা দিল্লিতে বা পাটনায় স্থানান্তরিত করার জন্য। আমি সেখানে বসে বহুগুণাকে একটা চিঠি দিয়েছি—

"My attention has been drawn to a news item appearing in Jugantar, a leading Bengali Daily of Calcutta, in its issue dated 4-3-78 stating that there is a move to reverse the earlier decision of the Central Government to locate the head office of Messrs. Hindusthan Fertilizer Corporation, in Calcutta. It is understood that according to the original decision, after the reorganisation of the Fertilizer Corporation of India the head office of the Hindusthan Fertilizer Corporation (comprising the plants at Haldia, Durgapur, Namrup and Barauni) is to be located in Calcutta and that of another proposed Corporation, viz., the Fertilizer (Planning & Development) India Ltd. is to be located at Patna. I am told that there is now a move to locate the head office of both these Corporations at Patna."

এই খবর তখন আমার কাছে ছিল,

"I presume, the original decision to locate the head office of Hindusthan Fertilizer Corporation was on certain techno-economic considerations. Considering the fact that this Corporation is to look after the 4 units at Haldia, Durgapur, Namrup and Barauni respectively and

also the fact that Calcutta is the obvious centre of the marketing area for this Corporation, this was surely a sound decision."

এখন যখন সিদ্ধান্ত নেওয়া হয়, তখন অন্য কোনও রাজনীতির কথা আসেনি, কোনও রকম চাপের কথা আসেনি। একটা এক্সপার্ট কমিটি বসে এই সিদ্ধান্ত নেন, সব বিচার করে, কোথায় হেড অফিস হলে সুবিধা হবে, রিপোর্ট তারা দিয়ে দেন। তারপর নানা রকম সৃষ্টি হতে আরম্ভ করে, নানা রকম রাজনৈতিক এবং অরাজনৈতিক বক্তব্য সেখানে এসে যায় এবং চাপ সৃষ্টি হতে থাকে। "If so, I do not know what are the new considerations on which this decision is proposed to be reversed." যদি নতুন কোনও কিছু হয়ে থাকে তাহলে সেটা আমাদের জানা দরকার। এখানে কিন্তু কেউ কিছু বলতে পারছেন না। বহুগুণাও বলেননি যে কি নতুন ঘটনা ঘটলো, যেটা মেনে নেওয়া হয়েছিল, সেটা আবার বদলে দেওয়া হয়েছে।

"I do hope that the news item in question is not true. But if it is true this will surely lead to much adverse criticism. I therefore request you to kindly look into this matter and make sure that the original decision is adhered to. I shall appreciate the favour of an early reply from you."

উনি আমার ৬ তারিখের চিঠির উত্তর দেন ১৩ই তারিখে এবং উত্তরে তিনি বলেন, Government have decided that the Fertiliser Corporation of India with headquaters in Delhi and the National Fertiliser Limited, with headquaters in Delhi should be reorganised to form the following companies : –

i) Fertiliser Corporation of India Ltd.,

ii) National Fertiliser Ltd.,

iii) Rashtriya Chemicals and Fertiliser,

iv) Hindusthan Fertiliser Corporation Ltd.,

v) Fertilisers (Planning and Development) India Ltd. as such the headquarters are yet to be located.

[2-50—3-45 P.M.] (Including adjournment)

এই চিঠির মধ্যে উনি একটা বলছেন যে, দিল্লিতে এখন রেজিস্টার্ড করে রেখেছেন, পরে কি হবে তা ঠিক হবে। পাটনায় গেল না, যেটা আগে কথা ছিল। কিন্তু কলকাতাকে কেন বদল করল? আর দিল্লিতেই বা কেন টেম্পোরারিলি রাখতে হবে? যদি টেম্পোরারিই হয় তাহলে ও-কথা আজ পর্যন্ত আমাদের বলল না কেন?

Therefore, the question of shifting the headquarters of the Hindusthan Fertiliser Corporation Ltd. does not arise.

এটা তিনি বলছেন। অথচ রেজিস্টার্ড হয়ে গিয়েছে দিল্লিতে এবং সেখানে আছে। উনি বলছেন আপাতত আছে, পরে সিদ্ধান্ত নেবেন। তারপর দিলীপ চক্রবর্তী এম. পি. এটা নিয়ে দিল্লিতে কথাবার্তা বলেছিলেন এবং তিনি আমাকে এই চিঠিটা পাঠিয়ে দিয়েছেন। সেখানে এটা আমি পেয়েছি এবং সেখানেও সেই একই কথা বলা হয়েছে, যে চিঠিটা পড়লাম সেটির মতোই একই কথা বলা হয়েছে। এখনও সিদ্ধান্ত হয়নি, আপাতত আছে। সেই জন্য আমি শুধু এইটুকু বলতে চাই যে, আমাদের দেশে বিগত বহু বছর ধরে আমরা দেখছি যখনই এই ধরনের কোনও সিদ্ধান্ত হয়—আমরা এটার বিরোধী নই যে, অন্য কোনও জায়গায় কোনও শিল্প গড়ে উঠবে, কোনও নতুন কারখানা হবে, কোনও পেট্রো-কেমিক্যালস অন্য কোথাও হবে বা অন্য কোনও নতুন ব্যবস্থা অন্য কোথাও হবে, এটার বিরোধী আমরা নই। কিন্তু আমরা দেখছি সিদ্ধান্তগুলি যেভাবে হচ্ছে সেগুলি সেভাবে হবার পর একজন জোর করে অ্যাজিটেশন তুলে দিল বা কথা বলল আর সিদ্ধান্ত পাল্টে গেল। সুতরাং এটা পরিষ্কার জানা দরকার যে তাহলে প্রাদেশিকতার কথা আসবে। কিন্তু আমরা পশ্চিমবাংলার মানুষরা কখনই এই রকম যুক্তি-তর্কের মধ্যে যাইনি। বলার মতো আমাদের অনেক কিছু আছে। ১৯৭৪ সালের পর থেকে বিভিন্ন অর্থনৈতিক দিক থেকে, নানা দিক থেকে আমরা দুরাবস্থায় পড়েছি। সেইজন্য নানা রকম কথা বলার আছে। কিন্তু আমরা কখনই প্রাদেশিকতার প্রশ্ন তুলিনি। কিন্তু আমরা দুর্ভাগ্যবশত লক্ষ্য করেছি কেউ কেউ এটা তোলেন। কিন্তু এতে ভারতবর্ষের ঐক্য প্রতিষ্ঠিত হয় না, বরং দ্বিধাভিত্তিক হওয়ার কারণ দেখা দেয়। আজকে কেন্দ্রে যে নতুন সরকার এসেছেন তাঁদের এগুলি সম্বন্ধে সমস্ত কিছু বিচার করে সিদ্ধান্ত নেওয়া উচিত। টেকনো-ইকোনমিক দেবে, মার্কেটিং দেখে সিদ্ধান্ত নেওয়া দরকার। এইসব দেখে যদি দেখা যায় পাটনায় হওয়া দরকার তাহলে তাতে আমাদের বলবার কিছু নেই। ওখানেই বা কেন হবে না, ওঁরাও পিছিয়ে আছে, ওখানেও হবে। কিন্তু তাহলে আমাদের বলে দিতে হবে যে, এই এই কারণে এখানে না করে ওখানে করা হচ্ছে। এটা একটা জিনিস, কিন্তু অন্য কারণ দেখিয়ে দেবে, এই জিনিস চলতে পারে না। কিন্তু আজকে এবিষয়ে সবাই বোঝেন যে কি কারণে হচ্ছে না। আমরা সেটা বলেছিলাম, তাতে ওঁরা বলছেন যে, পুরোপুরি সিদ্ধান্ত হয়নি। কিন্তু সেটাও আমরা মানতে পারছি না। কারণ যা দেখছি তাতে মনে হচ্ছে পশ্চিমবাংলায় নানান অসুবিধা হবে। যাই হোক শ্রী বহুগুণা লিখেছেন, যে কথা দিলীপ চক্রবর্তীকে লিখেছেন, সে কথা আমাকেও লিখেছেন আমার চিঠির প্রাপ্তি স্বীকার করে। দিলীপবাবুকে যা লিখেছেন প্রায় একই কথা আমাকেও লিখেছেন যে, আমরা পরে ঠিক করব। কিন্তু এখন এখানে যে প্রস্তাব এসেছে তা আমাদের পক্ষে অত্যন্ত জরুরি এবং একে আমাদের গ্রহণ করতে হবে। আমি মনে করি এটা গৃহীত হবে এবং এটা গৃহীত হলে আমাদের সমস্ত বক্তৃতা আর একবার দিল্লিতে পাঠাব। আমাদের যুক্তি তর্কে কোনও প্রাদেশিকতার প্রশ্ন নেই, আমরা এই জিনিস কোনও দিন করিনি, জোর জবরদস্তি করে, অন্যায় দাবি আমরা জানাইনি। যদিও বলার কথা আমাদের অনেক কিছু আছে, যেভাবে আমরা পিছিয়ে গিয়েছি, যে চরম দুরাবস্থায় পড়েছি, যে ত্যাগ স্বীকার করেছি সেগুলি সবার জানা আছে। যাই হোক এইটুকু বললাম এবং এই প্রস্তাবকে পূর্ণ সমর্থন জানালাম।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুবই আনন্দের কথা যে, এই

রকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বিভিন্ন বিষয়ে রাজনৈতিক মতপার্থক্য থাকা সত্ত্বেও আমরা ঐক্যমত হতে পেরেছি এবং আমার নিজের মনে হয় আমাদের রাজ্য থেকে নির্বাচিত বিভিন্ন দলের এম. পি.রা যদি এক মত হয়ে রাজ্যের যুক্তিগুলি কেন্দ্রীয় সরকারের মন্ত্রী বহুগুণাজীকে বোঝাতে পারতেন তাহলে তাঁর না বোঝার কোনও কারণ থাকত না। শুধু বহুগুণাজীকে নয়, ভারতবর্ষের প্রধানমন্ত্রীকেও বোঝাতে হবে আমাদের যুক্তি এবং প্রয়োজনীয়তার কথা। মুখ্যমন্ত্রী যে কথা বললেন আমারও সেই একই কথা যে, এর মধ্যে প্রাদেশিকতার কোনও প্রশ্ন নেই। ভারতবর্ষের স্বার্থে এবং ভারতবর্ষের উন্নতির প্রয়োজনে এটা করতে হবে।

রিজিওন্যাল ইমব্যালান্স যা আছে তা দূর করা দরকার। সুতরাং বাংলাদেশ মানে ভারতের থেকে আলাদা নয়। কয়লা এবং লোহার ব্যাপারে রিজিওন্যাল ইমব্যালান্স দূর করবার জন্য পশ্চিমবাংলা স্বার্থ ত্যাগ করেছে। সুতরাং পশ্চিমবাংলার স্বার্থের সঙ্গে ভারতের স্বার্থ জড়িত আছে। কলকাতায় যদি একটা বিশেষ সংস্থার হেড কোয়ার্টার স্থাপিত হয় তা ভারতের স্বার্থেই হবে। এখানে কোনও প্রাদেশিকতার প্রশ্ন নেই। আমরা এখানে যে প্রস্তাব সর্বসম্মতভাবে সমর্থন করলাম তা মুখ্যমন্ত্রী মহাশয় দিল্লি পাঠিয়ে দেবেন এবং তিনি যখন যাবেন এই ব্যাপার নিয়ে আলোচনা করবেন। প্রস্তাব শুধু পাশ করলেই হবে না, এই ব্যাপার নিয়ে দিল্লির সঙ্গে বার বার আলোচনা করতে হবে এবং প্রয়োজন হলে বিধানসভার সদস্যদের এই ব্যাপারে আন্দোলন চালাতে হবে। আমার দৃঢ় বিশ্বাস আমাদের যে যুক্তি তাতে করে কেন্দ্রীয় সরকার এই সিদ্ধান্ত থেকে সরে আসতে পারেন বলে মনে হয় না। হাউসের মতামত দিল্লিতে জানাবেন এবং দিল্লি থেকে যা রিপোর্ট পাওয়া যাবে তা হাউসে জানাবেন। আমি আশা করবো কেন্দ্রীয় সরকার এই ন্যায়সঙ্গত প্রস্তাব মেনে নেবেন। এতে ভুল বোঝাবুঝির অবকাশ নেই। এটা মেনে নিয়ে কেন্দ্রীয় সরকার একটা উল্লেখযোগ্য নীতি প্রতিষ্ঠা করবেন বলে আমি আশা করব।

The motion Shri Kashi Kanta Moitra

পশ্চিমবঙ্গ বিধানসভা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে কেন্দ্রীয় তৈল, রসায়ন এবং সার মন্ত্রণালয় হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের সদর দপ্তর কলকাতায় প্রতিষ্ঠা করবার পক্ষে বহু প্রত্যাশিত সিদ্ধান্ত এখনও গ্রহণ ও ঘোষণা করেননি।

এই অতি গুরুত্বপূর্ণ সংস্থাটির সঠিক কার্যকারিতা, দক্ষতা, উৎপাদনকারী যাবতীয় ইউনিটগুলির ওপর আর্থিক নিবিড় তত্ত্বাবধান ও উন্নতি পরিচালন ব্যবস্থার কথা বিবেচনা করে এই সভা মনে করছে যে হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের সদর দপ্তর আগামী দিনে কলকাতায় প্রতিষ্ঠিত না হলে সারা দেশের অর্থনীতির উপর বিরুপ প্রতিক্রিয়া সৃষ্টি হবে, কৃষি ও কৃষিজাত পণ্য উৎপাদনের ক্ষেত্রে প্রভূত ক্ষতি সাধিত হবে এবং সর্বোপরি পশ্চিমবাংলার শুল্ক ও রাজস্ব খাতে আয় বিপুলভাবে ক্ষতিগ্রস্ত হবে। এই কারণে এই সভা দলমত নির্বিশেষে ঐক্যমত হয়ে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের তৈল, রসায়ন ও সার মন্ত্রকের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের নিকট আবেদন জানাচ্ছে যে, হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের সদর দপ্তর কলকাতায় প্রতিষ্ঠিত করার যে প্রস্তাব বিবেচনাধীন রয়েছে সে বিষয়ে জাতীয় অর্থনৈতিক ও সামগ্রিক স্বার্থের পরিপ্রেক্ষিতে যেন ইতিবাচক সিদ্ধান্ত গ্রহণ

করা হয় এবং এই সদর দপ্তর অন্যত্র প্রতিষ্ঠিত করার কোনও সিদ্ধান্ত গ্রহণ থেকে যেন উক্ত মন্ত্রক বিরত থাকেন; as then put and agreed to.

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বাটার শ্রমিক কর্মচারীরা দীর্ঘদিন ধরে ধর্মঘট করে আছেন। আজকে তাঁরা বিধানসভার কাছে এসেছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী-এবং শ্রম মন্ত্রীর কাছে আবেদন করছি যে তাদের একদল প্রতিনিধি আসবেন এই ব্যাপার নিয়ে কথা বলতে এবং আমি অনুরোধ করব যেন এই ধর্মঘটী কর্মচারিদের একটা সম্মানজনক মীমাংসা হয় তারজন্য রাজ্য সরকারের যে ভূমিকা আছে সেটা যেন করেন।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। আবার আমরা ৩-৪৫ মিনিটে মিলিত হব।

(At this Stage the House was adjournment till 3.45 PM)

(After recess)

[3-45—3-55 P.M.]

**শ্রী সন্তোষ রানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মেদিনীপুর জেলা থেকে দুই হাজার বাগাল সম্প্রদায়ভুক্ত লোক মিছিল করে বিধানসভায় এসেছেন, তাঁদের দাবি তাঁদেরকে তফসিলি উপজাতি হিসাবে গণ্য করতে হবে। এই সম্প্রদায় অত্যন্ত অনুন্নত একথা আমি আগেও এই বিধানসভায় জানিয়েছি এবং এখনও আমার এই মন্ত্রিসভার কাছে অনুরোধ যে তাঁদের তরফ থেকে কেউ একজন তাঁদের সঙ্গে যদি সাক্ষাৎ করে তাহলে খুব ভাল হয়।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করছি। গত রবিবার আমার কেন্দ্রে যাবার পথে একটা জিনিস দেখলাম। খাগড়া রেলওয়ে ক্রসিং-এ প্রায় ৫০-৬০টা মালবোঝাই লরি দাঁড়িয়ে আছে। আমি যে বাসটায় ছিলাম সেটার নাম জয়-মা-তারা। ড্রাইভারের কাছ থেকে জেনে দেখলাম যেসমস্ত লরি দাঁড়িয়ে আছে তাদের অধিকাংশ-এর রুট পারমিট বা লাইসেন্স ছিল না। ড্রাইভার বলল, এরূপ অনেক লাইসেন্সবিহীন গাড়ি আছে। তাই আমি দপ্তরের মন্ত্রী মহাশয়রে কাছে নিবেদন করছি যে ভিজিলেন্স-এর মাধ্যমে ঐ সব লাইসেন্সবিহীন লরিগুলিকে ধরা হোক। এতে রাজ্য সরকারের রেভিনিউ বাড়তে পারে এবং দুর্নীতিমুক্ত হতে পারে।

## Motion under rule 185

**Shri Nani Kar :** Sir, I beg to move that — "এই বিধানসভা মনে করে যে, ঘনবসতিপূর্ণ ও আন্তর্জাতিক গুরুত্বপূর্ণ সীমান্ত মহকুমা শহর বনগাঁ এবং হাসনাবাদের লক্ষ লক্ষ জনসাধারণের যাতায়াত ও ব্যবসা-বাণিজ্যের উন্নয়নের এবং কলকাতার সহিত সরাসরি যোগাযোগের সুবিধার্থে বনগাঁ-শিয়ালদহ শাখার রেল লাইন ডাবল (double) করা এবং হাসনাবাদ হইতে শিয়ালদহ পর্যন্ত সোজাসুজি ট্রেন চালু করা প্রয়োজন।

অতএব এই সভা অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাইতেছে।"

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আপনার কাছে কৃতজ্ঞতা প্রকাশ করতে চাই কারণ আমরা বনগাঁ অঞ্চলের যে সমস্ত সদস্য আছি সেই সমস্ত সদস্যদের প্রস্তাব আপনি উত্থাপন করতে দিচ্ছেন বলে। প্রস্তাবটি খুবই ছোট। কিন্তু ঐ অঞ্চলের মানুষের প্রয়োজনে এটা খুবই গুরুত্বপূর্ণ। পূর্ব রেলের বনগাঁ শাখা, একে ডবল লাইন করতে হবে এবং বসিরহাট ও বারাসাত লাইন একে সরাসরি শিয়ালদায় আনতে হবে—এ কথা বহুদিন ধরে বলা হচ্ছে। এটা সকলেই জানেন যে বনগাঁ বাংলাদেশের সীমান্তে। এই সীমান্ত থেকে কলকাতা পর্যন্ত ৭৭ কিলোমিটার রাস্তা—সেই রাস্তার চতুর্দিকে বারাসাত মহকুমা, বনগাঁ মহকুমা, বসিরহাট মহকুমা এবং কিছুটা বারাকপুর মহকুমার অংশও নদীয়া জেলার অংশ। প্রায় দু'হাজার বর্গমাইল এলাকার লোকেরা এই রেল লাইনের উপর নির্ভরশীল। এখানে অনেক মানুষ বাস করেন তার মধ্যে উদ্বাস্তুর সংখ্যা অনেক। এটাও জানা আছে যে এখানে যারা বাস করেন তাদের মধ্যে শতকরা ৮০ ভাগ গ্রামের মানুষ। শহরে অনেকে আছেন এবং শহর বলতে বনগাঁ সাব-ডিভিশনাল টাউন এবং বারাসাত সদর। এছাড়া বসিরহাট সাব-ডিভিশনাল টাউন, অশোক নগর, উদ্বাস্তুদের জন্য উপনগরী ও হাবড়া, চাঁদপাড়া ইত্যাদি বড় বড় ব্যবসা কেন্দ্র এইসব অঞ্চলে আছে। এই যে দুই হাজার বর্গমাইল এলাকা, যার লোকসংখ্যা প্রায় ৬০ লক্ষ তাদের জীবন এবং জীবিকা এই রেল লাইনের সঙ্গে যুক্ত। আমরা বার বার বলার চেষ্টা করেছি যে কলকাতায় এবং শিল্পাঞ্চলে যদি কাউকে আসতে হয় চাকরি কিংবা ব্যবসার জন্য আসতে হয় তাহলে তাকে ঐ রেল লাইন দিয়েই আসতে হয়। এই লোক আসা ক্রমশই বাড়ছে। দেশ বিভাগের আগে বনগাঁ লাইন ছিল, এটা আমাদের সকলের জানা আছে। ব্রিটিশ আমল থেকে অর্থাৎ আজ থেকে ১২৫ বছর আগে এই রেল লাইন স্থাপন করা হয়েছিল। দেশ বিভাগের আগে লাইন দিয়ে দিনে পনেরো হাজারের বেশি লোক যাতায়াত করতো না। আর আজকে দৈনিক যাতায়াত করে ১ লক্ষেরও বেশি লোক। আমি রেলের টিকিট বিক্রির আয় বলছি, সেটা হল দেড় কোটি টাকার বেশি। প্যাসেঞ্জারদের কাছ থেকে এবং বিভিন্ন সংগঠনের কাছ থেকেও এর হিসাব পাওয়া যাবে। ১২৫ বছর আগে যে সিঙ্গল লাইন প্রতিষ্ঠিত হয় তার এতে প্রয়োজন বাড়ল কিন্তু সত্যই এটার কিছু উন্নতি করা গেল না। এটা ঠিক এই কয়েক বছরের মধ্যে চারটা নতুন স্টেশন হয়েছে ও সেখানে বিদ্যুৎ গেছে, কিন্তু ডবল লাইন না হওয়ার ফলে যেহেতু একটা ট্রেন গেলে আর একটা ট্রেনকে পথ দেবার জন্য দাঁড়িয়ে থাকতে হয়। তাই বাষ্পচালিত ইঞ্জিনের সময় যে ধরনের সময় নিত বিদ্যুতের ইঞ্জিন হওয়ার পরেও প্রায় তত সময়ই নেয়। স্টেশন যথেষ্ট বাড়ল কিন্তু সময়কে লোকের কাজে লাগানো গেল না। লোকের যে ধরনের উপকার হওয়া উচিত ছিল তা হল না। সুতরাং ডবল লাইন না করার ফলে সেই শিল্পে অনুন্নত এলাকা অনুন্নত থেকেই গেল। শিল্পের ভাল ব্যবস্থা এই বেল্টে নেই। একটা শিল্প প্রতিষ্ঠা করতে গেলে সেখানে কাঁচা মাল যাওয়া এবং ফিনিশ গুড্‌স হিসাবে ফিরে আসা এই যে যাতায়াতের অভাব এর ফলে সেখানে শিল্প প্রতিষ্ঠা হচ্ছে না। যে সমস্ত কুটির শিল্প এবং ছোট ছোট শিল্প আছে তাদেরও যাতায়াতের অসুবিধা আছে। এ সমস্ত কথা বলেও কিছু করানো যাচ্ছে না। কৃষক তথা কৃষির কথা ভাবলে দেখা যায় সেখানে কৃষিপণ্যের ব্যাপারে সমস্যা রয়েছে। সেখানে কৃষি পণ্য তৈরি হবার পর রেল গাড়িতে করে যা নিয়ে আসা হয় তা প্রায় আনতে পারা যায় না। যারা বনগাঁ লাইনে চড়েননি তাদের আমি বোঝাতে পারব না।

[3-55—4-05 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি একবার সেখানে যেতেন তাহলে বুঝতে পারতেন যে কিভাবে মানুষ সেখানে যায়। ট্রেনে করে গেলে দেখা যাবে যে মানুষ পা-দানির উপর দাঁড়িয়ে আছে, সেখানে পা রাখবার জায়গা নেই এবং বিশেষ করে মাঝামাঝি স্টেশন থেকে যাদের উঠতে হয় তাদের অবস্থা তার স্বর্গে যাওয়া বোধহয় সহজ হবে। যেখানে মালপত্র নিয়ে যায় ভেন্ডারের গাড়িতে সেখানেও একটুও জায়গা থাকে না। সেই ভেন্ডারের গাড়িতে প্যাসেঞ্জাররা যায় আবার প্যাসেঞ্জারদের গাড়িতে ভেন্ডাররা যায়। তার ফলে মানুষ এবং মাল সব একাকার হয়ে যায়। সেইজন্য কৃষির স্বার্থে, শিল্পের স্বার্থে এই কথা আমরা বার বার বলেছি যে এই লাইন ডবল লাইন হওয়া দরকার। এই কথা আমরা যতবার বলেছি, বিভিন্ন যাত্রী সমিতি, বিভিন্ন গণসংগঠন ও এম. এল. এ., এম. পি.রা যখনই বলেছি সব সময়ই কেন্দ্রীয় সরকার বা রেলওয়ে কর্তৃপক্ষ বলেছেন করবেন—তারা বলেননি যে করবেন না। সব সময়ই তারা বলেছেন শীঘ্র হবে, প্রায় ভদ্রলোকের এক কথার মতো বার বার সেই কথাই বলেছেন। এখন আমরা মনে করি আজকে যদি এটাকে ডবল লাইন করা যায় তাহলে সেখানের কিছু বেকার ছেলের চাকরি হতে পারে। কিন্তু তার চেয়েও বড় কথা কলকাতা শহরের এত কাছে, কলকাতা শহরের ভিড় খানিকটা কমতে পারে এবং এইসব শহরে লোক বাস করতে পারে। কলকাতার স্বার্থে একে ডবল লাইন করা প্রয়োজন। বাংলাদেশের একটা বর্ডার বনগাঁ। তার সঙ্গে যোগাযোগ সে ব্যবসায়িক কারণেই হোক বা সাংস্কৃতিক কারণেই হোক এটা ডবল লাইন করা প্রয়োজন। নিরাপত্তার প্রশ্নেও বোধহয় এটাকে ডবল লাইন করা প্রয়োজন। অতএব যেদিক থেকেই দেখা যাক সমস্ত দিক থেকেই আমরা দেখতে পারছি যে এটাকে ডবল লাইন করা প্রয়োজন। তাই আমরা যেকথা বলতে চাই ও আশা করছি যে বিধানসভার সমস্ত দল সমস্ত সদস্যরা একমত হবেন যে এটাকে ডবল লাইন করা দরকার। আমরা ঐ অঞ্চলের মানুষ, ১৯৫৫-৫৬ সাল থেকে এই দাবি প্রধানত তোলা হচ্ছে। তারপর যখন বিদ্যুৎ হল, বিদ্যুৎ চালিত ইঞ্জিন হল সেই সময়ের কথা আমরা মনে করিয়ে দিতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৬২ সালের অক্টোবর মাসে তৎকালীন রেলমন্ত্রী শ্রী শরণ সিং বলেছিলেন যে চতুর্থ পরিকল্পনার শেষভাগে এই বনগাঁ লাইনকে ডবল লাইনে পরিণত করা হবে এবং আরও একটা কথা বললেন যে এই বৈদ্যুতিকরণের ফলে এখন থেকে ৩৮/৪০ জোড়া ট্রেন এক একবারে যাবে। কিন্তু তারপর দুটো পরিকল্পনা পার হয়ে গেল, এটা ডবল লাইন হল না। ৩৮/৪০ জোড়া ট্রেন যাওয়া দূরে থাক, ওখানে কোনওদিন ১৯/২০ জোড়ার বেশি ট্রেন চলতে পারেনি। যখনই আমরা তাঁদের সঙ্গে আলোচনা করি, বছরে যখন নতুন টাইম টেবল হয় তখন ওঁদের সঙ্গে আমরা কথা বলি, তখন ওঁরা বলেন কোনও জায়গায় একটা ট্রেন বাড়াবার উপায় নেই। যখন আমরা মধ্যমগ্রাম লোকাল, বারাসত লোকালগুলি বাড়াবার কথা বলি তখন রেলওয়ে অথরিটি বলেন বাড়াবার কোনও উপায় নেই, কারণ, সেখানে জায়গা পাওয়া যাচ্ছে না। এই কথা বলেছিলাম ১৯৬২ সালে, তারপর ১৬ বছর পার হয়ে গেল, চিঠির পর চিঠি লেখা হয়েছে, ডেপুটেশন দেওয়া হয়েছে, বিশেষ করে অশোক নগর যাত্রী সমিতি যাঁরা তার জন্ম লগ্ন থেকে এই কথা বারে বারে বলছেন তাঁরা সব সময় একই জবাব পেয়েছেন যে হবে। আমি এই সম্বন্ধে কয়েকটি চিঠির কথা

বলছি। ২৭-১২-৭৫ তারিখে চিঠি লিখছেন, রেলওয়ে বোর্ডের সেক্রেটারি বলছেন, "The Railways are fully alive to the needs of the commuters of the area but you will appreciate that it will be possible to take up the project only after the financial arrangements for it are finalised." অর্থাৎ টাকা হলে হবে, এই কথা বলা হল ৭৫ সালের ২৭শে ডিসেম্বর। এক বছর পরে ১৯৭৬ সালের ৬ই ডিসেম্বর আবার রেলওয়ে বোর্ডের সেক্রেটারি বলছেন "The question of waival of dividend liability on the project has not yet been finally settled with the Ministry of Finance and the Planning Commission. The Railways will take immediate steps as soon as this is settled and the availability of funds improve."

এরপরে চিঠি লিখছেন ২৫শে ফেব্রুয়ারি ১৯৭৭ সালে, সেখানে বলছেন "The question of waival of dividend liability on the project has not yet been finally settled with the Ministry of Finance and the Planning Commission. who are being requested to expedite the matter. The Railways will take immediate steps as soon as this is settled and the availability of funds improve.

এরপরে ১৯৭৭ সালের ১৭ই মে তারিখে একই কথা বলছেন—

"The Railways will take immediate steps to take up the work as soon this question is settled and the availability of funds is assured.

আবার ১৯৭৮ সালের ১৯শে জানুয়ারি তারিখে বলছেন "The Planning commission have again been approached for a decision. On receipt of their reply further action will be taken.

তারপর পশ্চিমবঙ্গ সরকারের চিফ মিনিস্টারকে চিঠি লেখা হয়, নতুন মুখ্যমন্ত্রী এই বিষয়ে যথেষ্ট গুরুত্ব দিয়ে রেলওয়ে মিনিস্টারকে চিঠি লিখেছিলেন রেলওয়ে মিনিস্টার তার জবাবে যে চিঠি লিখেছেন সেটা অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি টু দি গভর্নমেন্ট অব ওয়েস্টবেঙ্গল জানাচ্ছেন—"The Union Railway Ministry has recently informed us that they are pursuing the matter with the Planning Commission and expect a final decision soon. The matter is being pursued with the Railway Authority."

এই যে আমি কথাগুলি বললাম এই কথা বারে বারে বলেছেন। আমি ২/৩ দিন ধরে কাগজে দেখেছি যে মাননীয় রেল মন্ত্রী অধ্যাপক দণ্ডবতে আবার এই রেলের কথা বলেছেন এবং কয়েকদিন পূর্বে তিনি এখানে ঘুরে গেলেন, তাঁর সঙ্গে মুখ্যমন্ত্রীর এই বিষয়ে কথা হয়েছে এটা খবরের কাগজের রিপোর্ট। আমি আশা করব অতীতে রেলমন্ত্রী বলেছেন হবে, মুখ্যমন্ত্রীরা বলেছেন হবে এবং তাঁরা সবাই ভদ্রলোক ছিলেন, ভদ্রলোকের মতো কথা বলেছেন, কিন্তু আমাদের পক্ষে খুব অসুবিধা হয়ে গেছে। এবারে যিনি মুখ্যমন্ত্রী কিংবা এবারে যিনি

রেলমন্ত্রী তাঁরা সেই রকম ভদ্রলোক না হয়ে অন্তত এই বিষয়ে কথা রাখবার চেষ্টা করবেন এই আশা আমি করব। মুখ্যমন্ত্রী যে উদ্যোগ নেবেন তাতে আমরা সমস্ত দলের সদস্যরা যদি একমত হই তাহলে এবারে ঐ অঞ্চলের লোকদের কিছু উপকার হলেও হতে পারে। এই লাইনের অবস্থা কি আছে—এই সম্পর্কে রেলওয়ে অথরিটি পরিষ্কার করে বলেছেন যে ট্রেন আর সময়মতো চলবে না। তাঁরা একথা বলেছেন যে—"The punctuality of passenger train plying on Sealdah—Bongaon section is not satisfactory as compared to the other sections".

[4-05—4-15 P.M.]

তাঁরা নিজেরা স্বীকার করছেন, না এটা একরকম নয়। অন্য জায়গায় যেটুকু সময় মানে এখানে সে টুকু সময় মানা হচ্ছে না। বলে বলছেন কেননা As you are aware the capacity of the section has reached saturation point অর্থাৎ অবস্থা এমন জায়গায় দাঁড়িয়েছে এখন আর ট্রেন সময় মতো আসে না লোকেদের যত দুঃখ হোক, বিক্ষোভ হোক, যত কিছু হোক না কেন এই রেল আর সময় মতো চালাবার মতো কোনও ব্যবস্থা নেই, কারণ তার সেই ক্যাপাসিটি নেই, এই কথা রেল অথরিটি স্বীকার করছেন। আজকে সেইজন্য আপনার মাধ্যমে সকলের কাছে অনুরোধ করব ডবল লাইনের এই প্রস্তাবটা আপনারা সকলে গ্রহণ করুন। শুধু প্রস্তাব গ্রহণ করার ব্যাপার নয়, আজকে এটাকে কার্যকর করার জন্য আমাদের রাজ্য সরকারকে উদ্যোগ নিতে হবে। এই প্রসঙ্গে এটা বলা দরকার যে ১৯৭২ সালে আমাদের তৎকালীন রেলের মন্ত্রী মহম্মদ কুরেশি বললেন Techno-economic survey has been carried out and the Railways is convinced of doubling the track upto Barasat at the first phase. কুরেশি সাহেব বললেন যে বারাসাত পর্যন্ত প্রথম ফেজে করবেন। তারপর ১৬-৯-৭৮ তারিখে তৎকালীন রেলওয়ে মন্ত্রী এল. এন. মিশ্র বললেন Railways are seized of the importance of this doubling scheme expeditiously but doubling of the section from Dum Dum Junction to Barasat was considered necessary in the first stage.

তিনিও বললেন বারাসাত পর্যন্ত হচ্ছে। তিনি শুধু তাই বললেন না, রেলওয়ে বোর্ড ১৬-১-৭৫ তারিখে জানালেন এ সম্পর্কে কটা স্কীম নেওয়া হয়েছে। বারাসাত পর্যন্ত ডবল লাইন হবে, হাবড়া থেকে বনগাঁ পর্যন্ত টোকেনলেস ব্লক হবে, বীড়া, অশোকনগর, ঠাকুরনগর, এই তিনটি স্টেশনে ক্রসিংয়ের ব্যবস্থা হবে, হাবড়া স্টেশনে নতুন লাইন বসিয়ে ই. এম. ইউ. কোচ রাখার ব্যবস্থা হবে এবং দমদম ফ্লাই ওভার হবে। সেইসব কিছু করার জন্য ১০ কোটি টাকা বরাদ্দ করা যাবে, ১৯৭৩-৭৪ সালে ওরা সিদ্ধান্ত করেছে। ১৯৭৩-৭৪ সালের বাজেট পার হয়ে গেছে, তারপর আরও চার-চারটি বাজেট হয়ে গেল কিন্তু সেই ১০ কোটি টাকার খোঁজ আজও পাওয়া যাচ্ছে না। এই প্রশ্ন যেমন বনগাঁ প্রশ্নে, সেইসঙ্গে সামান্য হাসানাবাদের যে লাইনটা বারাসাত পর্যন্ত—শিয়ালদহ থেকে তার দূরত্ব হচ্ছে মাত্র ৭৫ কিলোমিটার। আপনি জানেন আজকে হাসানাবাদ থেকে বারাসাত পর্যন্ত আসতে সময় লাগে দু'ঘন্টা—৫০ কিলোমিটার রাস্তা এবং সেখানে আসার পর সরাসরি শিয়ালদহে আসার কোনও ব্যবস্থা নেই। আমি আগেও বলেছি বনগাঁ লাইনের লোকেরা কিভাবে যাতায়াত করেন, তার উপর যখন

হাসানাবাদের লোকেরা এসে পৌঁছায় তখন তাদের ছাদের উপর উঠে বসা ছাড়া কোনও উপায় থাকে না। ঘন্টার পর ঘন্টা তাদের দাঁড়িয়ে থাকতে হয় অপর একটা ট্রেন কিম্বা বারাসাত লোকালে উঠতে পারে কিনা। আজকে যে কারণে এই প্রশ্ন এখানে উঠেছে—ওটাকে ডবল লাইন করা উচিত এবং ইলেক্ট্রিফিকেশনও অবিলম্বে করা দরকার এবং অন্ততপক্ষে এখনই হাসানাবাদ থেকে শিয়ালদহ পর্যন্ত সরাসরি ট্রেন যাতে আসতে পারে তার ব্যবস্থা করুন কারণ সরাসরি আসার এমন কোনও অসুবিধা নেই। স্টিম ইঞ্জিনের জায়গায় ডিজেল ইঞ্জিন দিলেই যথেষ্ট। কিম্বা যদি বারাসাত থেকে ইলেকট্রিক ইঞ্জিন নিয়ে আসে তাহলে সেটাও সম্ভব। আমি আর সময় নিতে চাই না। আমি এটুকু বলি এটা দীর্ঘদিনের দুঃখ-দুর্দশার কথা, শুধুমাত্র পয়সা দিয়ে টিকিট কাটবে—পয়সা দিয়ে যেতে চায় তবুও এই অঞ্চলের গরিব মানুষেরা, কৃষক, শ্রমিক তারা সেই সুযোগ পাচ্ছে না, এই সুযোগ করে দেওয়া প্রয়োজন। বারে বারে কেন্দ্রীয় সরকার স্বীকার করেছেন, সকলেই স্বীকার করেছেন কিন্তু এটা কার্যকর হয়নি। আমি আশা করব আমাদের সমস্ত দলের প্রতিনিধিরা এই প্রস্তাবকে সমর্থন করবেন এবং এই প্রস্তাবের ভিত্তিতে আমাদের রাজ্য সরকার উদ্যোগ নেবেন যাতে নতুন বাজেটে নতুন বছর আসবার আগে কিছু না কিছু কাজ হয়। ওখানকার মানুষরা আপনাদের দু'হাত তুলে আশীর্বাদ করবে। এই কথা বলে আমি আমার প্রস্তাব এখানে রাখলাম।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ননী কর, মোস্তাফা বিন কাশিম, নীরোধ রায়চৌধুরি, নারায়ণ মুখার্জি, অমিয় ব্যানার্জি, আনিসুর রহমান এবং রঞ্জিত মিত্র যে প্রস্তাব সভায় রেখেছেন আমি সেই প্রস্তাব সর্বান্তকরণে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ননীবাবু তাঁর বক্তব্য রাখার সময় যে বর্ণনা দিলেন সেটা যাঁরা এই লাইনে যাতায়াত করেন তাঁদের প্রত্যেকেরই সেই অভিজ্ঞতা রয়েছে। শিয়ালদহ থেকে বনগাঁর যে ট্রেন ছাড়ে সেই ট্রেনে যদি কাউকে দমদম থেকে বা মাঝের কোনও স্টেশন থেকে উঠতে হয় তাহলে প্রাণান্তকর পরিশ্রম করেও পা রাখার জায়গা হয় না। লোকেরা পয়সা দিয়ে টিকিট কিনে এই যে অপরিসিম দুর্দশা ভোগ করছে সে সম্পর্কে কোনও মতপার্থক্য নেই। তবে একটা কথা আমি আপনাদের অবগতির জন্য জানাতে চাই যে, লোকসভায় যখন রেলওয়ে বাজেট পেশ করা হয় তখন পশ্চিমবাংলার বহু সদস্য বিশেষত অধ্যাপক দিলীপ চক্রবর্তী তাঁর বক্তব্যের মধ্যে এই দুটি রেল পথ অর্থাৎ শিয়ালদহ—বনগাঁ এবং বারাসাত—হাসনাবাদকে ডবল লাইন করা এবং ইলেক্ট্রিফিকেশন করার দাবি উত্থাপন করেছিলেন। রেলওয়ে মন্ত্রী তাঁর জবাবি ভাষণে তাঁর যৌক্তিকতা স্বীকার করেছেন এবং তিনি প্রতিশ্রুতি দিয়েছেন শীঘ্রই এই ব্যাপারে কাজ আরম্ভ হবে। আমি সঠিক বলতে পারছি না কবে তিনি কাজ আরম্ভ করবেন। আপনারা জানেন কিছুদিন আগে রেলওয়ে মন্ত্রী মধু দণ্ডবতে কলকাতায় এসেছিলেন এবং তখন জনতা পার্টির প্রতিনিধি দল তাঁর সঙ্গে দেখা করেছিলেন এবং তাঁরা এই রেল পথকে বৈদ্যুতিকরণ করা এবং একে ডবল লাইন করার প্রয়োজনীয়তা তাঁকে জ্ঞাপন করেন। তখন তাঁর যে সেক্রেটারি ছিলেন তিনি আমাদের প্রতিশ্রুতি দিয়েছিলেন যে এটা বিধানসভায় আসার আগেই কাগজপত্র এসে যাবে। বিধানসভায় এটা আসবে এই সংবাদ আমরা তাঁকে দিয়েছিলাম। আমার মনে হয় ডাকের গোলমালের জন্যই হয়ত সেটা এখনও আসেনি। আমি স্পিকার মহাশয়কে অনুরোধ করছি, তিনি যেন লোকসভার স্পিকারকে লেখেন সেখানকার কার্যবিবরণী

পাঠাতে। সেই কার্যবিবরণী পেলে আমরা দেখতে পাব কি ধরনের আলোচনা সেখানে হয়েছিল। মাননীয় সদস্য ননীবাবু তাঁর অভিজ্ঞতা থেকে বলেছেন অতীতে বহুবার রেলওয়ে বোর্ড এবং রেলওয়ে মন্ত্রী নানান রকম প্রতিশ্রুতি দিয়েছেন কিন্তু সেই প্রতিশ্রুতি মতো কাজ হয়নি। জরুরি অবস্থার সময়ের একটা চিঠি তিনি পাঠ করে আমাদের শোনালেন। আমরা তখন জেলে ছিলাম এবং জেলে বসে শুনেছি জরুরি অবস্থার সময় নাকি তড়িৎ গতিতে কাজ হয়েছে। তবে তার নমুনা এখন দেখলাম। যা হোক, মধু দণ্ডবতে রেলওয়ে মন্ত্রী হবার পর রেলওয়ে বিভাগের কাজ যেভাবে হচ্ছে তাতে দেখছি প্রতিশ্রুতি দেওয়া হয়েছে অথচ কাজ হয়নি বা সেটা রাখা হয়নি সেরকম কোনও নজীর নেই। কলকাতায় লেকগার্ডেন এবং টালিগঞ্জে দুটি স্টেশন হবে এবং সেক্ষেত্রে সরকারের প্রতিশ্রুতি ছিল বর্ষার আগেই এই দুটি রেলওয়ে স্টেশন প্রতিষ্ঠার কাজ শেষ হবে। কিন্তু আমরা দেখলাম নির্দিষ্ট ঘোষিত দিনের অনেক আগেই সেই কাজ হয়েছে। তাঁরা যে তড়িৎ গতিতে কাজ করছেন সেকথা উল্লেখ করে সেদিন মাননীয় মন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয় বলেছেন যে, আমাদের রেলওয়ে মন্ত্রী পাঞ্জাব মেলের স্পিডে কাজ করছেন। রেলওয়ে মন্ত্রীর সঙ্গে আমাদের যেটুকু সম্পর্ক আছে তাতে বলতে পারি রেলওয়ে মন্ত্রী যদি কোনও প্রতিশ্রুতি দেন তাহলে সেটা রাখার জন্য তিনি যথাসাধ্য চেষ্টা করেন।

[4-15—4-25 P.M.]

লোকসভার কার্যবিবরণী এবং তারপর মাননীয় মধু দণ্ডবতে লোকসভার কাছে যে প্রতিশ্রুতি দিয়েছেন—যে স্টেটমেন্ট করেছেন সেই স্টেটমেন্ট দেখলে আমরা অন্তত এটা বুঝতে পারব যে এই রেলওয়ে লাইনের কাজ শীঘ্রই আরম্ভ হবে। পশ্চিমবাংলার মানুষ বিশেষত উত্তর ২৪ পরগনার মানুষ যে অবর্ণনীয় দুর্দশার মধ্যে তাদের যাতায়াত চালিয়ে যাচ্ছেন তার অবসান হবে। এই রেল আন্তর্জাতিক গুরুত্ব সম্পন্ন। ব্যবসা-বাণিজ্যের এটি একটি বড় কেন্দ্র। বিশেষত হাবড়া সমগ্র উত্তর ২৪ পরগনার একটি বিরাট বাজার হিসাবে পরিগণিত হয়েছে কাজেই তার বাণিজ্যিক মূল্য অপরিসীম। সেইদিক থেকে এই রেল লাইন ডবল করা এবং বারাসত-হাসনাবাদ লাইন ইলেক্ট্রিফিকেশন করার যে যৌক্তিকতা তা নিয়ে আমাদের মধ্যে কোনও মতপার্থক্য থাকতে পারে না। সেইজন্য আজকে এই প্রস্তাব যা হাউসে রাখা হচ্ছে তা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব। আমার মনে হয় বিধানসভা থেকে সর্বসম্মতভাবে এই ধরনের যদি একটা প্রস্তাব আমরা পাঠাই তাহলে লোকসভায় আমাদের যে সব বন্ধুরা এই রেলপথ স্থাপনের জন্য এবং অন্যান্য রেলপথ যেমন হাওড়া-আমতা ইত্যাদি রেলপথ স্থাপনের জন্য চেষ্টা করছেন তাদের হাতও জোরদার হবে। এবং মাননীয় রেলওয়ে মন্ত্রী মধু দণ্ডবতে যে উদ্যোগ নিয়ে রেলের সম্প্রসারণ করতে যাচ্ছেন তার হাতকেও শক্তিশালী করা হবে। অনেক ক্ষেত্রে আমরা দেখি ব্যুরোক্রেটিক ব্যাংলিং-এ অনেক শুভ প্রচেষ্টা ব্যাহত হয়। যদি বিধানসভায় একটা সর্বসম্মত প্রস্তাব আমরা পাশ করি তাহলে সেটা যখন সংবাদপত্রে প্রকাশিত এবং রেলওয়ে দপ্তরে যাবে তখন মাননীয় মন্ত্রী মহাশয়ের কাজ আরও ত্বরান্বিত হবে এবং তথাকথিত যে বাধা বিপত্তির সম্মুখীন আমরা হই এই ধরনের কাজ করতে গিয়ে সেটাও দূর হওয়া সম্ভব হবে। এই বলে মাননীয় সদস্য শ্রী ননী কর এবং অন্যান্য সদস্য বন্ধুরা আজ যে প্রস্তাব এখানে এনেছেন সেই প্রস্তাবকে জনতা দলের পক্ষ থেকে আমরা

সমর্থন জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে একটা ভাল প্রস্তাব এসেছে যে প্রস্তাব আমি সর্বান্তকরণে সমর্থন করছি। এই প্রস্তাবের উপর বলতে গিয়ে স্যার, আমি কয়েকটি কথা বলতে চাই। আজকে বাস ও ট্রেন বাড়াবার প্রয়োজন আছে। ট্রেনের ডবল লাইন হবার প্রয়োজন আছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি কিছুদিন আগে বনগাঁ গিয়েছিলাম, সেখানে যাওয়ার যে কষ্ট তা যারা সেখানে গিয়েছেন তারা জানেন। সেখানে ডবল লাইন হওয়ার নিশ্চয় প্রয়োজনীয়তা আছে। জনতা সরকার বলেছেন, তারা চেষ্টা করছেন। পশ্চিমবাংলার উপর কেন্দ্রীয় সরকারের খুব বেশি সুনজর আছে বলে আমরা মনে করি না। এটা যদি থাকতো তাহলে হাওড়া-আমতা লাইন এবং বজবজ-কাকদ্বীপ লাইন নিশ্চয় এতদিনে হয়ে যেত। সুতরাং আমরা পরিষ্কার দেখতে পাচ্ছি যে পশ্চিমবাংলার উপর কেন্দ্রীয় সরকারের বৈমাতৃসুলভ ভাব আছে যেটা দূর হওয়া দরকার। আমি আশা করি আজকে এই প্রস্তাবের মূল বক্তব্য রাখতে গিয়ে এটাও ভাবতে হবে যে যারা এখানে বক্তব্য রেখেছেন তারাও নিশ্চয় ভাববেন যে আজকে জাতীয় সম্পত্তি হিসাবে এগুলি চিন্তা করা দরকার। কেন না ট্রেন, ট্রাম, বাস আপনারা অনেক পুড়িয়েছেন। অনেক ক্ষতি একসময় আপনারা করেছেন এবং সে সব করে অনেক কিছু নষ্ট করেছেন। এখন ট্রেনগুলি ঠিকমতো চলে না, অধিকাংশ লোক টিকিট কাটে না। সেদিন আমি যাচ্ছিলাম, দেখলাম অনেকেই টিকিট কাটে না, তারা বলে আমাদের গভর্নমেন্ট হয়েছে।

এখন এখানে তো সি. পি. এম. সরকার, টিকিট কাটার কোনও ব্যাপার নেই। ধরলেই বলে দেবেন যে আমি পার্টির লোক এবং এটা এখনি শুরু হয়ে গিয়েছে। এটা যদি করতে চান তাহলে আপনাদের একটু স্বেচ্ছাচারিতা কমান। দেশের সম্পদ আছে, দেশের উন্নতি হোক এবং সেদিক থেকে এটা দেখার দরকার আছে। শুধু সাধু প্রস্তাব আনলেই হবে না, সৎ প্রচেষ্টা, সৎ উদ্দেশ্য তার পিছনে অপদস্থ করতে চান এটা দিয়ে তাহলে সেখানে আমি কিছু বলব না, আমি শুধু বলব যে আপনারা ঐ সাধু প্রস্তাব এনে নিজেদের দায়িত্ব এড়িয়ে যাবেন না। বর্তমানে মুখ্যমন্ত্রী চেষ্টা করছেন কিনা আমি জানি না, আমাদের কংগ্রেস সরকার এটা চেষ্টা করেছিল এবং তদানীন্তন রেল মন্ত্রী, কোরেশি, তিনি কথা দিয়েছিলেন যে এটা করবেন। এখন হচ্ছে না পরিষ্কার বুঝতে পারছি, কবে হবে তাও জানা যাচ্ছে না। তবে এটা সত্য কথা যে আপনারা এই প্রস্তাবের মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকারকে যদি কিছু হেনস্তা করতে চান তাহলে করতে পারেন, সেটাও আপনাদের একটা সৎ প্রচেষ্টা হবে কিন্তু তাতে আসল উদ্দেশ্য সিদ্ধ হবে না। তবে এই আকারে প্রস্তাবটা না আনলে ভাল হতো। কিন্তু কি করবেন আপনারা তো ঐ জনতা সরকারের অনুগ্রহে এখানে এসে বসে আছেন, তারা সঙ্গে না থাকলে মন্ত্রীত্ব আর করতে হোত না, এখানে এসে বসতে হোত না। যাই হোক এটা আমার বিশ্বাস আপনারা এই যে প্রস্তাব এনেছেন এটা অত্যন্ত ভাল প্রস্তাব। এটা আমি বার বার বলব যে এটা ভাল প্রস্তাব এবং এই প্রস্তাবকে আমি সমর্থন করি। আমি বলব এই পশ্চিমবাংলার এই বিধানসভা থেকে সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব যাওয়া উচিত যে বনগাঁ লাইনটা ডবল লাইন হওয়া অবিলম্বে দরকার কিন্তু এর সঙ্গে নেই বলে হাওড়া আমতার কথা বলতে পারছি না যদিও বলব এটাও গ্রহণ করুন। তার সঙ্গে বজবজ কাকদ্বীপ এটাও

গ্রহণ করুন। বজবজ-কাকদ্বীপ, হাওড়া-আমতা একসঙ্গে গ্রহণ করে ওদুটোরও কাজ চালু করা হোক এবং এটা ডবল লাইন করা হোক। মাননীয় সদস্যর বাড়ি হয়তো ঐদিকে কিন্তু তিনি যে সারা পশ্চিমবাংলার সদস্য সেটা হয়তো ভুলে গিয়েছেন তাই ঐ লাইনটা শুধু দেখতে পাচ্ছি না। আমরা হলে দেখাতাম সারা পশ্চিমবাংলায় যে যে জায়গায় নেই সেই সেই জায়গাগুলি নেওয়া হয়েছে, সেই দৃষ্টিভঙ্গি যদি রাখতেন যে পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় ভ্যালিড লাইন দরকার কিন্তু এই প্রস্তাবে তা না করে আপনাদের সরকার ডবল লাইন করার একটা ছোট প্রস্তাব এনেছেন। যদিও এই প্রস্তাব আমি সমর্থন করব কিন্তু অনেক জায়গায় নেই সেখানে আগে হোক একথা যদি বলতেন তাহলেও বুঝতাম। সেদিকে আপনাদের লক্ষ্য নেই। কারণ আমরা জানি আপনাদের দৃষ্টিভঙ্গিটা একেবারে সীমাবদ্ধ, যে যার স্বার্থের দিকে আপনারা লক্ষ্য রেখেছেন। আমি আর বেশি সময়, সভাপতি মহাশয়, নেবো না, ব্যাপারটা এমন কিছু নয় যে বেশি সময় নিতে হবে। তবে বেশি সময় নেওয়া যেতো যদি কাকদ্বীপের কথা বলতেন, যদি বজবজের কথা বলতেন, যদি হাওড়া-আমতার কথা বলতেন। আপনি ছোট একটি প্রস্তাব এনেছেন—যদিও এটার প্রয়োজনীয়তা আছে কিন্তু তবুও এইগুলি নেই বলে আমি দুঃখিত। তবুও এটা আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় সদস্য, ননী কর, বনগাঁ লাইন ডবল করবার জন্য যে প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। সঙ্গে সঙ্গে একথা বলব যে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বললেন আপনাদের কেন্দ্রে জনতা সরকার আমাদের প্রতি বিমাতৃসুলভ ব্যবহার করছেন। একথা আগেই ননীবাবু বলেছেন যে শুধু আজকে নয়, ১২৫ বৎসর আগে থেকে এই লাইনের প্রবর্তন হয়েছে, তারপর দেশ বিভাগ হয়েছে, লক্ষ লক্ষ ছিন্নমূল উদ্বাস্তু রেল লাইনের দুই ধারে বসতি স্থাপন করেছে। বারাসত, অশোকনগর, গাইঘাটায় উপনগরি গড়ে উঠেছে এবং আপনারা জানেন চাপ্পাড়া—বনগাঁ একটা পাট ব্যবসার কেন্দ্র অথচ ওয়ের অবস্থার কোনও উন্নতি ঘটেনি। আমরা ১৯৫৫ সাল থেকে—আমরা তখন বিশ্ববিদ্যালয়ের ছাত্র, তখন থেকে ডবল লাইন করার আন্দোলন শুরু করেছি। তারপর অশোকনগর, বারাসত, মধ্যমগ্রাম যাত্রী সমিতি বহুবার মন্ত্রীদের কাছে ধর্না দিয়েছেন, কখনও আশ্বাসের বাণী আমরা পেয়েছি এবং সেদিনে কেন্দ্রের কংগ্রেসি সরকার পশ্চিমবঙ্গের প্রতি যে বিমাতৃসুলভ আচরণ করেছে আজও কিন্তু সেই একই ধারা প্রবাহিত হচ্ছে।

[4-25—4-35 P.M.]

আজও কেন্দ্রীয় সরকার তা বাস্তবায়িত করেনি। সেদিন নির্বাচিত সদস্য চিত্ত বসু মহাশয় নির্বাচনের পর শপথের পর দ্বিতীয় দিন বনগাঁ লাইনকে ডবল লাইন করবার জন্য শ্রী মধু দণ্ডবতের কাছে চিঠি লিখলেন। মধু দণ্ডবতে জানালেন মন্ত্রিসভার সদস্য হিসাবে শপথ গ্রহণের পরের দিনই, এখনও আমার ঘর কোথায় জানি না, আপনার চিঠি পেলাম বনগাঁ লাইনকে ডবল করার জন্য, আমার দপ্তর সেটা খতিয়ে দেখছে, দেখার পর বললেন আমরা বনগাঁ-বারাসত লাইনকে তিনটা ফেজে ভাগ করব, দমদম থেকে বারাসত, বারাসত টু হাবড়া, হাবড়া টু বনগাঁ এবং তিনি বললেন ১১.৫ কোটি টাকা মঞ্জুর করা হল, এই

টাকার জন্য প্ল্যানিং কমিশনের লাটকাওয়ালার কাছে চিঠি পাঠালেন, প্ল্যানিং কমিশনের অনুমোদনের জন্য, সেই অনুমোদন আজও এল না। সেদিন কংগ্রেস আমলেও আসেনি, সেই একই ধারাই প্রবাহিত হচ্ছে। আগামী রবিবার ৩০ তারিখ শুনছি যাত্রী সমিতি রেলকে অবরোধ করবার সিদ্ধান্ত গ্রহণ করেছে। কিছুক্ষণ আগে এখানে হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের হেড অফিস স্থানান্তরিতের বিরুদ্ধে যে প্রস্তাব হাউসে এসেছে সেটা সুর্বসম্মতিক্রমে গৃহীত হয়েছে। সেদিনও দেখেছি কংগ্রেস সরকার পশ্চিমবাংলার প্রতি বিমাতৃসুলভ আচরণ করতেন, সেই ধারা আজও অব্যাহত রয়েছে। এর কোনও পরিবর্তন হয়েছে বলে আমরা মনে করতে পারছি না। একথা আমি যখন বলছি সত্য বাপুলি মহাশয় বললেন রোজ বনগাঁ লাইনে যাতায়াতকারী কিছু লোক নিশ্চয়ই টিকিট করে না। যে অবস্থা যে পরিবেশ তাতে টিকিট করার মতো পরিবেশ থাকে না। মহামতি শ্রীমতী ইন্দিরা গান্ধীর জরুরি অবস্থার সময়, যখন কথা কম কাজ বেশি, তাঁরা বলতেন, ঠিক সেই চটকল মিটিং-এ দিল্লিতে যাচ্ছিলাম, চটকল আন্দোলনের নেতা কমল সরকার মহাশয় এখানে আছেন, ফার্স্ট ক্লাসে যাচ্ছিলেন, বিহার যেই পেরুলাম, তখনই কিছু লোক ট্রেনে উঠতে আরম্ভ করল ফার্স্ট ক্লাসে, তাদের টিকিট নেই, জিজ্ঞাসা করলে বললে—টিকিট ক্যায়া হোগা, এ বিহার মুল্লুক নেহি হ্যায়, সব জায়গায় কিছু লোক টিকিট করে না, শুধুমাত্র পশ্চিমবাংলার প্রশ্ন কেন? যেদিন ললিত নারায়ণ মিশ্র রেলওয়ে মন্ত্রী হলেন, তাঁর বাড়ি অবধি ডবল লাইন হয়ে গেল, সেখানে লোকসানের বহর বেড়ে চলেছে। যেদিন শ্রী কমলাপতি ত্রিপাটি রেল মন্ত্রী হলেন বিশ্বেশ্বর ধাম বলে একটি ট্রেন প্রবর্তন করা হল ডবল লাইন করে, সেখানে দেখা যায় লোকসানের বহর বেড়েই চলেছে। প্যাসেঞ্জার ট্রেন কখনও লাভজনক হয় না যদি সেখানে গুড্‌স ট্রেন না থাকে। বাংলাদেশের সঙ্গে যেদিন সখ্যতা করবার জন্য পশ্চিমবাংলার স্বার্থকে উপেক্ষা করে ফরাক্কা চুক্তি করলেন, সেদিনই বাংলাদেশের সঙ্গে আন্তর্জাতিক ব্যবসা-বাণিজ্যের যাতে প্রসার ঘটতে পারে এই বনগাঁ লাইনকে, সীমান্ত লাইনকে সম্প্রসারণ করার প্রয়োজন ছিল, আন্তর্জাতিক বাণিজ্যের প্রসার ঘটবে বলেই তো এই চুক্তি, অথচ অদ্ভুত কথা বার বার করে বলছিলেন যে বনগাঁ লাইন প্যাসেঞ্জার লাইন এটা আনইকনমিক, এটা ভাইয়েবল নয়, এই যে চিঠি তাঁর দপ্তর থেকে, এটাতো সেই একই সুরে যেটা কংগ্রেস আমলে প্রতিধ্বনিত হচ্ছিল, সেটাই প্রতিধ্বনিত হচ্ছে। তাই আমি এখানে একথা বলি। ইতিপূর্বে দু'বার—একবার এবারকার অধিবেশনে এবং আগে বিগত জুলাই অধিবেশনে দু-দু'বার আমি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে একথা বলেছি যে এটাকে গুরুত্ব দিন, কারণ আমরা দেখছি গরমের সময় বনগাঁ লাইনে ট্রেনে যাত্রীকে অজ্ঞান হয়ে পড়ে থাকতে, আমরা দেখেছি মহিলারা ট্রেনে উঠতে পারেন না, দমদম থেকে, দমদম ক্যান্টনমেন্ট থেকে যারা উঠে, বিরাটি থেকে যারা উঠে তারা ট্রেনে উঠতে পারে না, ঘন্টার পর ঘন্টা স্টেশনে দাঁড়িয়ে থাকে, এ এক অসহনীয় অবস্থা। সেজন্য আমি বলছি, যেখানে দেড় কোটি টাকার টিকিট বিক্রি হয় এই লাইন ডবল হলে তার পরিমাণ দাঁড়াবে দু'কোটি টাকা। তারপর বাংলাদেশের সঙ্গে আমাদের ব্যবসা-বাণিজ্য শুরু হবে এই আশায় সেদিন পশ্চিমবাংলার কলকাতা বন্দরের স্বার্থ উপেক্ষা করে কেন্দ্রীয় সরকার ফরাক্কা চুক্তি করলেন এবং এটা করলে পশ্চিমবাংলার স্বার্থকে পদদলিত করে, অতএব কেন আশা করব না বাংলাদেশের সঙ্গে পশ্চিমবাংলার তথা পূর্ব ভারতের ব্যবসা-বাণিজ্য সম্পর্ক গড়ে উঠবে না? কেন এটা আশা করব না যে বনগাঁ লাইনকে ডবল লাইন করে বারাসত বসিরহাট

থেকে কলকাতা পর্যন্ত সরাসরি লাইন প্রবর্তন হবে না, একথা তো সত্য যে বসিরহাট থেকে বারাসত আসতে ৫০ কিমি আসতে দু'ঘন্টারও বেশি সময় লাগে, বনগাঁ থেকে কলকাতা আসতে, ৭৭ কিমি রাস্তা আসতে দীর্ঘ সময় উপেক্ষা করতে হয়, ট্রেনের মধ্যে অনেক যাত্রী অসুস্থ হয়, যারা হার্টের রোগে আক্রান্ত হয়ে কলকাতা আসে হাসপাতালে ভর্তি হবার জন্য, দেখা যায় তারা অনেকেই ট্রেনেই মারা যায়। এই যে অস্বাভাবিক পরিস্থিতি দীর্ঘদিন যাবত বনগাঁ লাইনের মানুষরা বরদাস্ত করেছে।

আমাদের এই সভাতে আজকে শুধু সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব গ্রহণ করলেই চলবে না, এই প্রস্তাব নিয়ে আমাদের মুখ্যমন্ত্রী আগামী দিনে দিল্লি যাবেন। কিন্তু সেখানে যদি ফয়সালা না হয়, তাহলে বিধানসভার সদস্যদের নিয়ে আমাদের দিল্লি অভিযান করা উচিত। যদি সেখানেও না হয়, তাহলে আন্দোলনের পথ সকলে মিলে তৈরি করতে হবে। সত্যবাবু যেকথা বলেছেন, বজবজ লাইন এবং আমতা লাইন নিশ্চয় সেগুলো আজকের এই প্রস্তাবের বিরোধী নয়, পরিপূরক। ননীবাবু যে প্রস্তাব এনেছেন সেটা আমরা উত্তর ২৪ পরগনার এম. এল. এ.রা মিলিতভাবে এনেছি। দক্ষিণ ২৪ পরগনা এবং হাওড়া-আমতা লাইন প্রস্তাবের সঙ্গে যদি সংযোজন করা হয়, নিশ্চয় তাকে আমরা স্বাগত জানাব, বিরোধিতা করার কোনও প্রশ্ন নেই। তবে শ্রী সত্য বাপুলি যেকথা বলেছেন টিকিটলেস ট্রাভেলরস—এটা কি শুধুমাত্র পশ্চিমবাংলায়? আমরা বিরোধী দলের সদস্যরা পশ্চিমবাংলার লোককে কি বলে দিতাম বিনা টিকিটে ভ্রমণ করো? তাহলে যে সমস্ত কংগ্রেস শাসিত প্রদেশ ছিল ইন্দিরা গান্ধীর আমলে সেখানেও কি করে টিকিটলেস ট্রাভেলরস দেখতাম? ইউ. পি.তে দেখেছি, বিহারে দেখেছি, মধ্যপ্রদেশে দেখেছি। সে সময় এই কথা আপনারা বলেননি? তারা আজও চড়ে জনতা সরকারের আমলেও। তাই আজকে আমরা এই কথা বলতে চাই কেন্দ্রের বিমাতৃসুলভ মনোভাবের বিরুদ্ধে পশ্চিমবাংলার সমস্ত দলের মানুষকে পশ্চিমবাংলার সার্বিক স্বার্থে বনগাঁ লাইনকে ডবল লাইন করার জন্য একটা প্রস্তাব আজকে এই সভা গ্রহণ করবে এবং সেই প্রস্তাব নিয়ে আগামী মে মাসে মুখ্যমন্ত্রী যখন দিল্লি যাবেন তখন তিনি ফাইন্যান্স কমিশন, প্রধানমন্ত্রী এবং রেল মন্ত্রকের সঙ্গে আলোচনা করবেন। যদি দাবির সুরাহা না হয় তাহলে তারই নেতৃত্বে আমরা পশ্চিমবাংলার সকল দলের মানুষ ব্যাপক, সর্বাত্মক আন্দোলন গড়ে তুলব যার দ্বারা লক্ষ লক্ষ মানুষ এই দুর্বিষহ যন্ত্রণার হাত থেকে মুক্তি পেতে পারি এবং এই ডবল লাইন স্থাপনের মধ্য দিয়ে পশ্চিমবাংলার ৬০/৭০ লক্ষ মানুষের আশির্বাদ আপনারা পাবেন। এই কথা বলে এই প্রস্তাবকে আমি স্বাগত জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটা চিঠির বক্তব্য আমি পড়ে শোনাতে চাইছি। এটা আমি এইমাত্র পেয়েছি। আগামী ২৭শে এপ্রিল নেতাজী স্টেডিয়াম লবণ হ্রদে উন্নয়ন দপ্তরের দ্বিতীয় সেক্টরের জমি বিলি হবে—এইটা ঠিক হয়েছে। তাতে দেখা যাচ্ছে এই সেক্টরে জমি বিলির জন্য সি. পি. এম. একটা লিস্ট তৈরি করেছে। তাদের এই জমিগুলো দেবার বন্দোবস্ত হয়েছে। তারাই পাবে এবং এতে কালো টাকার লোকেরা সব পিছনে আছেন যারা এই জমিগুলো নেবে। এই নিয়ে আগে আমরা মুখ্যমন্ত্রীকে জানিয়েছিলাম, কিন্তু আজ পর্যন্ত কিছু হয়নি। মুখ্যমন্ত্রীকে জানাবার পর একটা উত্তরও আজ পর্যন্ত পাইনি। তিন মাস হয়ে গেল কোনও উত্তর পাইনি। সেইজন্য

বলতে চাইছি, বসত জমির যে আইন আছে সেইভাবে জমি যদি বিলি করা হয়, তাহলে সাধারণ লোক পায়। কিন্তু সেটা ভায়োলেট করে ব্লকগুলো লোকের লিস্ট করে তাদের দেবার জন্য ব্যবস্থা হয়েছে এবং ২৭ তারিখে কয়েকজনকে তা দেওয়া হবে। আপনার কাছে এইটা দিচ্ছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা বর্তমানে হাউসের বিবেচ্য বিষয় নয়। পরে রেগুলার ফর্মে আনুন তখন দেখা যাবে। মুখ্যমন্ত্রীকে লিখুন তার জবাব পাবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এটা রেগুলার ফর্মেই আছে।

**মিঃ চেয়ারম্যান ঃ** এটা হাউসে বলে কি লাভ?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি ইনফর্মেশন দিচ্ছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** ইনফর্মেশন দেওয়ার কোনও দরকার নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি এটা মুখ্যমন্ত্রীকে দয়া করে পাঠিয়ে দিন। সেটা আপনি পারেন তো? আপনি পাঠিয়ে দিন যেন এটা না হয়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় সভাপতি মহাশয়, বনগাঁ লাইনকে ডবল লাইন করার জন্য এবং হাসনাবাদ থেকে সরাসরি ট্রেন যাতায়াতের ব্যাপারে মাননীয় সদস্য শ্রী ননী কর এবং অন্যান্য সদস্যরা যে প্রস্তাব এনেছেন আমি সেটা সমর্থন করছি। এটা ঠিক স্বাধীনতার আগে বনগাঁ লাইনে এবং ওই অঞ্চলে যে লোকসংখ্যা ছিল এখন সেটা বহুগুণ বেড়ে গিয়েছে।

[4-35—4-45 P.M.]

আমি মনে করি ঐ বনগাঁ লাইনে ঐ এলাকার মানুষরা কিভাবে যাতায়াত করে যাদের সেখানে যাতায়াতের অভিজ্ঞতা নাই তারা সেটা বুঝতে পারবেন না। এক একটা ট্রেনে হাজার হাজার লোক যাতায়াত করে। এবং মাঝ পথে যারা গাড়িতে ওঠানামা করে তাদের আর গাড়ির ভিতরে যেতে হয় না ঐ হ্যান্ডেল ধরে ঝুলে যাওয়া ছাড়া তাদের আর কোনও উপায় থাকে না। তার উপর এক একটা ট্রেন যদি লেট করে বা আটকে যায় তাহলে ঘন্টার পর ঘন্টা অন্যান্য সব ট্রেন আটকে থাকে। এ সম্বন্ধে ননীবাবু এবং সরল দেব যা বলেছেন আমি সেটা সমর্থন করি। আর বেশি কিছু বলতে চাই না। তবে ঐ হাসানাবাদে যেতে গেলে লোককে বারাসতে নেমে আবার ট্রেন বদল করতে হয়। এই মাত্র কয়েক কিলোমিটার দূরত্ব তার ভিতরও ট্রেন বদল করতে হবে এবং ঐ ট্রেন বদল করার জন্য বারাসত স্টেশনে যাত্রীদের মধ্যে একটা হুড়োহুড়ি পড়ে যায়। অনেকে ট্রেনে উঠতেই পারে না। এই যে একটা ট্রেন থেকে আর একটা ট্রেনে উঠা নামা তাতে জনসাধারণের যে কি কষ্ট হয় তা আর বলে শেষ করা যায় না। ননীবাবু বনগাঁ লাইনকে ডবল লাইন করার প্রস্তাব রাখলেন কিন্তু হাসানাবাদের লাইনকে ডবল করার প্রস্তাব কেন রাখলেন না তা ঠিক বুঝতে পারলাম না। আর একটা কথা হাসানাবাদে যে ট্রেন লাইন হয়েছে সেটা একেবারে মাঠের মাঝখান দিয়ে

গ্রামের মানুষ ট্রেন লাইনের সঙ্গে যোগাযোগ করা একটা সমস্যার ব্যাপার। ৭৯ রুটটা যে টাকি রাস্তা চলে গেছে এই বাসে যাওয়া একটা সমস্যার ব্যাপার। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন আমি ওখানে বাস বাড়াবার জন্য বলেছিলাম একটা সাটেল সার্ভিস করবার জন্য আমি এর আগে প্রস্তাব দিয়েছিলাম। ৭৯, ৭৯এ, ৭৯সি এই সমস্ত রুটে মাঝ পথে অফিস আওয়ারে কেউ যদি বেড়াচাপা থেকে উঠতে চায় ধুবুলিয়া, গোলাবাড়ি এইসব জায়গা থেকে উঠতে চায় তাহলে তাকে বাসের হ্যান্ডেল ধরে যেতে হবে, বাসে কোথায়ও জায়গা থাকে না। এই পরিস্থিতিতে সেখানে ট্রেন লাইনগুলি এমনভাবে মাঠের মাঝখান দিয়ে চলে গেছে যা লোকালয় থেকে দূরে থাকায় অনেক ক্ষেত্রে ট্রেনের ফেসিলিটি জনসাধারণ নিতে পারে না। এছাড়া যেখানে রেল স্টেশন হয় নিকটবর্তী পাকা রাস্তার সঙ্গে তার একটা কানেকটিং লিঙ্ক থাকে। এখানে এমন বহু স্টেশন আছে যেখানে কানেকটিং লিঙ্ক টাকি রোডের সাথে নেই—যেমন ভাসালিয়া. বেলিয়াঘাটা ব্রিজ. লোন্দালিয়া, কয়লা কদম্বগাছি পাকা রাস্তার সঙ্গে এই স্টেশনগুলির কোনও কানেকটিং লিঙ্ক নেই। জানি না কিভাবে প্ল্যান করে এই হাসানাবাদ রোড হয়েছে এটা একটা আশ্চর্য ব্যাপার। আর একটা ব্যাপার লোকালয়ে মানুষ যেখানে দাবি করে স্টেশন হোক সেখানে স্টেশন হয়নি। স্টেশন এমন দূরে যাতে মানুষ যোগাযোগ করতে পারে না। উদাহরণস্বরূপ বিটুইন বেলিয়াঘাটা ব্রিজ বেসলিয়া কানেকটিং রোড নেবুতলা বলে একটা জায়গায় স্টেশন করার দাবি ঐ জায়গার জনসাধারনের দীর্ঘদিনের তারা সেখানে দীর্ঘদিন আন্দোলন করে আসছে এবং আমি এই ব্যাপার নিয়ে মাননীয় মন্ত্রী শ্রী মধু দন্ডবতে মহাশয়কে চিঠি লিখেছিলাম এবং আমাদের রাজ্য সভার সদস্য এস. এ. খাজা মহীউদ্দিনের থ্রু দিয়ে রাজ্য সভায় এটি প্লেস করেছিলাম এবং লোকসভায় গোলাম মহম্মদ সাহেবের থ্রু দিয়ে প্লেস করেছিলাম তার উত্তরে মধু দণ্ডবতের একটিই জবাব যে ইকনমিক্যালি ভাইয়েবল নয়। পশ্চিমবাংলার কোনও ডেভেলপমেন্টের ক্ষেত্রে যখন প্রস্তাব আসে জনসাধারণের দুঃখ দুর্দশা দূর করবার যখন প্রস্তাব আসে তখন ঐ একটি মাত্র জবাব দেওয়া হয় ইকনমিক্যালি ভায়েবল নয়। এতে সত্যিকারের জনসাধারণের দুঃখ দুর্দশা দূর করার জন্য ওনারা সচেষ্ট বলে মনে হয় না। সেই হিসাবে এই যে প্রস্তাব উঠেছে একে আমি সমর্থন করছি এবং পশ্চিমবাংলার দাবি আরও জোরদার হওয়া উচিত বলে মনে করি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় সদস্য ননী কর এবং আরও যে সব মাননীয় সদস্যগণ এই প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব আমি সমর্থন করছি। তবে সমর্থন করতে গিয়ে আমি খুবই আশ্চর্য হচ্ছি। কারণ বর্তমান পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার জনদরদী সরকার সি. পি. এম., আর. এস. পি. দল তাদের যে ভূমিকা পূর্বে আমরা দেখেছি দাবি আদায়ের ক্ষেত্রে যে আন্দোলন যে বিপ্লব সেই বিপ্লবের ভূমিকা আর নাই। অহিংস নীতি নিয়ে অনুরোধ উপরোধ এইভাবে তাঁরা ভূমিকা নিয়েছেন। এটা সত্যিই খুব আশ্চর্যের কথা।

যাই হোক এখন তারা সরকারে এসেছেন। দীর্ঘদিন ধরে তারা বিরোধী পক্ষে ছিলেন। তখন তারা দাবি আদায়ের জন্য নানারকম বিপ্লব, আন্দোলন করেছেন। এখন সেটা না করে কেন্দ্রের সঙ্গে তাদের যাতে সংঘর্ষ না হয়, তিক্ততা যাতে না বাড়ে সেইজন্য তাদেরকে

অনুরোধ উপরোধ করছেন, এটাই স্বাভাবিক। কেন না, এখন তারা সরকার চালাচ্ছেন, তাদের উপর দায়িত্বভার আছে। শান্তিতে নিরবিচ্ছিন্নভাবে তারা যাতে তাদের সরকার চালাতে পারেন সেইজন্য হিংসা থেকে একেবারে অহিংস পথে চলেছেন, এটা নিশ্চয় আমাদের কাছে আনন্দের কথা। কেন না এতদিন কংগ্রেস সরকারের বিরুদ্ধে যা করেছেন এখন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে সেই আন্দোলন করে দাবি আদায় করার প্রচেষ্টা করছেন না। একটু আগে সরল দেব বললেন আন্দোলনের কথা একেবারে আমরা ভুলে যাইনি। কেন না বক্তৃতা দেবার সময় তিনি বললেন অনুরোধ উপরোধ করে যদি না হয় তাহলে আন্দোলন করতে হতে পারে। নিশ্চয় আপনারা আন্দোলন করবেন। প্রস্তাব না নিয়ে এসে আপনারা তো ১০/১২ হাজার লোক লাইনের উপর দাঁড় করিয়ে দিতে পারতেন, কেন্দ্রের টনক নড়ত। সেটা না করে আপনারা গান্ধীবাদী নীতিতে চলে বনগাঁ বারাসত হাসনাবাদ ডাবল লাইনের সিদ্ধান্ত নিয়েছেন। লালগোলা শিয়ালদা লাইন ডাকা হওয়া উচিত। ঐ লাইনেও প্রচণ্ড ভীড় হয়। তাছাড়া নিজেদের যে ক্ষমতা আছে তাতে করে রাজ্যের অর্থ দিয়ে সেগুলি করতে পারেন। সেদিকে আপনারা একটু দৃষ্টি দেবেন। ট্রাম বাসে এখন প্রচণ্ড ভীড় দেখছি। এটা তো রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত, এটা অপানারা একটু দেখবেন। বর্তমানে মানুষ অত্যন্ত দুঃখ দুর্দশায় ভুগছেন। এই কথা বলে এই প্রস্তাবকে পরিপূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ আমিন ঃ** মিঃ চেয়ারম্যান, বারাসত-বনগাঁ লাইন ডবল করবার যে প্রস্তাব মাননীয় সদস্য শ্রী ননী কর এনেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে এই কথা বলতে চাই যে পশ্চিমবাংলায় আরও কয়েকটি জায়গায় রেল লাইন ডবল করা অথবা ইলেক্ট্রিফিকেশন করার দাবি সেখানকার জনগণ করছেন। আমরা সরকার গঠন করার পরে আমার কাছে বহু ডেপুটেশন এসেছিল এবং বেশিরভাগ ক্ষেত্রেই আমার মনে হয়েছে যে এটা কেন্দ্রীয় সরকারের টেক আপ করা উচিত। আমি রেল মন্ত্রী মধু দণ্ডবতের কাছে ডি. ও. লেটার লিখেছিলাম এবং তাতে মোটামুটি যে সমস্ত সমস্যা আমার নজরে এসেছে তার সবগুলিই তুলে ধরেছি এবং তিনি তার জবাব দিয়েছেন। সেই জবাবে কয়েকটি ক্ষেত্রে তিনি বলেছেন এইগুলি আমরা সার্ভে করে দেখেছি, এই রেল লাইনগুলি চালু করলে আন-ইকনমিক হবে। কতগুলি ক্ষেত্রে বলেছেন এখনই করা উচিত, তবে প্ল্যানিং কমিশন স্যাংশন দিচ্ছে না—তিনি এটা দেখছেন। আর কয়েকটি ক্ষেত্রে বলেছেন শীঘ্রই এইগুলি আমরা করব। যেমন আমি বলতে পারি হাওড়া-আমতা রেল লাইনের কাজ শুরু হয়েছে, কিন্তু খুব ধীরে ধীরে কাজ এগোচ্ছে এবং এর কাজের গতি যদি না বাড়ে তাহলে কবে শেষ হবে সেটা বলা মুশকিল। হাওড়া-শিয়াখালা, কাটোয়া-ব্যান্ডেল ইলেক্ট্রিফিকেশন, হাসনাবাদ-বারাসত ডবল লাইন, হলদিয়া-পাঁশকুড়া ডবল লাইন, বজবজ-কাকদ্বীপ লাইন, যেটা সত্যবাবু রেলের সমস্যা আছে। এর মধ্যে বনগাঁ-বারাসত লাইনটি সব চেয়ে বেশি কনজেসটেড, এটার এমনই অবস্থা যে এক্সপার্ট ওপিনিয়নের প্রয়োজন হয় না। শিয়ালদা লাইনে যারাই গিয়েছেন, নিশ্চয় তারা এটা দেখে থাকবেন এবং শিয়ালদা সেকশনের বনগাঁ ট্রেনে চাপলেই এটা বোঝা যাবে। বিশেষ করে সন্ধ্যার সময় বনগাঁ থেকে যখন কোনও ট্রেন আসে সেই ট্রেন ঢোকবার অনেক আগে থেকেই প্ল্যাটফর্মে খুব বেশি ভিড় জমে যায়।

[4-45—4-56 P.M.]

আর যেই গাড়িটা ঢুকলো তখন একটা যুদ্ধ শুরু হয়। গাড়িতে যারা আছেন তারা নামবেন, না, যারা প্লাটফর্মে আছেন তারা উঠবেন এই নিয়ে একটা যুদ্ধ শুরু হয়ে যায়। এই দৃশ্য প্রায় সমস্ত সদস্যই আশা করি দেখেছেন। তাছাড়া সাধারণভাবে যদি বনগাঁ লাইনের গাড়িতে উঠে যেতে পারলো সেখানে গাড়িতে উঠেও তাদের খুব কষ্ট হয়, মনে হয় যেন দম বন্ধ হয়ে যাচ্ছে ভীড়ের চাপে। স্যার, ভীড়ের চাপে এমন অবস্থা হয় যে সেখানে হয়ত কেউ চিৎকার করে উঠলো এই বলে যে কে আমার পা চুলকে দিল। স্যার, কেউ হয়ত নিজের পা-ই চুলকাতে গেছে কিন্তু ভীড়ের চাপে তার হাত হয়ত নিজের পা পর্যন্ত পৌঁছাতে পারেনি, তাই সে অপরের পা-ই চুলকে দিয়েছে—এই সমস্ত জিনিস সেখানে হয়। সেইজন্য আমি বলব, করা উচিত সবটাই কিন্তু এটাকে ইমিডিয়েটলি টেক-আপ করা দরকার—বনগাঁ লাইনটাকে ডবল লাইন করার ব্যাপারটা। কারণ জনসংখ্যা দারুণ বেড়েছে, বহু লোক সেখানে যাতায়াত করে। তাছাড়া কিছুদিন আগে যখন রেলমন্ত্রী কলকাতায় এসেছিলেন তখন তাঁর বক্তৃতায় তিনি বলেছিলেন, এটাকে প্রায়রিটি দিয়ে টেক-আপ করবেন। আজকে বিধানসভার সমস্ত দলের সদস্যরাই এটাকে সমর্থন করেছেন কাজেই এই প্রস্তাব আজকে আমরা নিতে পারি। এই প্রসঙ্গে আপনাদের বলি, সবগুলি যদি একসঙ্গে নেন তাতে কোনও আপত্তি নেই, আমি তার লিস্টও দিয়ে দিতে পারি যে কোথায় কোথায় দাবি আছে কিন্তু সেই সঙ্গে সঙ্গে আমি বলব, সবগুলি একসঙ্গে নিলে অসুবিধা হবে। কারণ কেন্দ্রীয় সরকার একসঙ্গে সবটা করে উঠতে পারবেন না এবং তা ছাড়াও সবচেয়ে যেটা আমরা প্রয়োজন মনে করছি তার ভেতরে যে এখনই হওয়া দরকার সেটাও চাপা পড়ে যাবে। আমরা কোনওটারই কেউ বিরোধিতা করছি না কিন্তু তা সত্ত্বেও এই কারণে আমি মাননীয় সদস্যদের বলব, আজকে যে প্রস্তাব এসেছে সেটা পাশ করা দরকার। এর সঙ্গে সঙ্গে আমি মাননীয় সদস্যদের বলব, কলকাতায় সার্কুলার রেলের কথাটাও আপনাদের মনে রাখতে হবে। এটা নিয়ে আমাদের বলা দরকার, বোঝানো দরকার। এখন না আমরা কাগজপত্র পড়ে যা বুঝলাম তাতে কেন্দ্রীয় সরকারের নজরে এটা আনতে পারলে তারা বুঝবেন। আমি নিজে সেটা নিয়ে চিঠি লিখেছি, কথা বলেছি, এর পর আমাদের সেই দিকে দৃষ্টি দিতে হবে। এই কয়েকটি কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ চেয়ারম্যান ঃ** মাননীয় সদস্যগণ, নির্দিষ্ট সময়সূচি অনুযায়ী এই প্রস্তাবের উপর আলোচনা ৪-৫০ মিনিটে শেষ হবার কথা, কিন্তু এই আলোচনা শেষ করার জন্য আরও কিছু সময়ের প্রয়োজন। সুতরাং আমি এই প্রস্তাবের উপর আলোচনার সময় আরও আধ ঘন্টা বাড়াবার জন্য এই সভার সম্মতি চাইছি, আশা করি মাননীয় সদস্যগণ তাতে সম্মত হবেন।

(মাননীয় সদস্যগণ সম্মতি দিলেন)

মাননীয় সদস্যদের সম্মতিক্রমে এই প্রস্তাবের উপর আলোচনার সময় আরও আধঘন্টা বাড়ানো হল।

**শ্রী ননী কর ঃ** মাননীয় সভাপাল মহাশয়, যে প্রস্তাব আজকে আমি এই হাউসের সামনে রেখেছি এটা খুবই সুখের কথা যে সব দলের সদস্যগণ আমাদের আশা মত তাকে সমর্থন করেছেন। স্যার, সকলে সমর্থন করায় আমার জবাবি ভাষণে খুব বেশি কিছু বলার নেই। আমি শুধু বলতে চাই যে সকলেই সমর্থন করেছেন কিন্তু মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় তাঁর বক্তৃতাটা রেল লাইনের বদলে বে-লাইনে করে ফেলেছেন। যাই হোক তাতে ক্ষতি কিছু হয়নি উনিও শেষ পর্যন্ত সমর্থন করেছেন। তবে বলতে গিয়ে উনি বলেছেন, কেন এই প্রস্তাবের মধ্যে অন্য অনেকগুলি লাইনের কথা বলা হয়নি। অন্য যে যে জায়গায় রেল লাইনের দরকার সেইসব জায়গার কথা রাখতে কোনও অসুবিধা নেই কিন্তু আমার ধারণা, আমাদের ট্রান্সপোর্ট মন্ত্রী সঠিকভাবেই বলেছেন, একটা বিশেষ সময়ে একটা বিশেষ লাইনকে গুরুত্ব দিতে হবে—সেখানে গুরুত্ব দেওয়া হয়েছে। সেইদিক থেকে আমার মনে হয় এ ব্যাপারে বোধহয় সকলেই একমত যে বনগাঁ লাইনের গুরুত্ব সর্বাধিক। তাছাড়া তার থেকেও বড় কথা, আমি প্রস্তাব তোলার সময় বলেছি, গত কয়েক বছর ধরে সকলেই বলেছেন, 'করে দেব', 'হবে' ইত্যাদি কিন্তু সেখানে দেখা যাচ্ছে কাজটা আটকে থাকছে, হচ্ছে না। বড় বড় কথার এই পরিণতি হয়েছে। এখন আবার অনেকগুলি প্রস্তাব বা অনেকগুলি লাইন নিয়ে অনেক কথা বলা চলে কিন্তু সেই কথাগুলি বলার পরে তার যদি সেই দশাই হয় তাহলে সে সব কথা বলে লাভটা কি?

সেই কারণে আমি মনে করি যেটুকু করা সম্ভব, যেটুকু করা সমিচীন এই মুহূর্তে সেটুকুর উপর জোর দেবার চেষ্টা করেছি। অহেতুক বড় প্রস্তাব রেখে অনেকগুলির সঙ্গে জড়িয়ে বলবার চেষ্টা করিনি। এই প্রসঙ্গে এই কথা বলি, এই ব্যাপারে বিভিন্ন সমিতি, বিভিন্ন সংগঠনের এম. এল. এ.রা, এম. পি.রা চেষ্টা করছেন। তেমনি যে কথা আজকে বেশি করে বলা দরকার এই লাইনের ব্যাপারে ১৯৭৭ সালের এপ্রিল মাসে লোকসভার নির্বাচনের পরে ১৯টি স্টেশনে জমা হয়েছে এবং প্রায় দেড় লক্ষ মানুষ এই রেলের দাবিতে তারা স্বাক্ষর দিয়েছেন। এ কথা অনেকে বলার চেষ্টা করেছেন যে আন্দোলন কিভাবে হবে, কেউ কেউ আন্দোলন করতে চাচ্ছেন। আমরা রেজলিউশন নিচ্ছি কিন্তু সব দলের দৃষ্টিভঙ্গি এক নয়। আমরা চেষ্টা করছি এবং সব দলের সঙ্গে এই আন্দোলনের বিষয়ে আলোচনা করা যেতে পারে। কেউ কেউ প্রস্তাব দিয়েছেন যে বন্ধ করে দিন রেল। আমি তাদের মধ্যে নেই, আমরা সেইভাবে ভাবছি না এবং এটা প্রয়োজন বলে মনে করছি না। আমি মনে করি কেন্দ্রীয় মন্ত্রী আমাদের মুখ্যমন্ত্রীর সঙ্গে যেভাবে আলোচনা করেছেন তাতে হয়ত পশ্চিমবাংলার সমস্ত রাজনৈতিক দল বিধানসভা থেকে সর্বসম্মতিক্রমে প্রস্তাব দিলে অতদূর না গেলে হবে। কাজেই প্রয়োজন হলে রেল বন্ধ করে আন্দোলন করা সম্পর্কে বিরোধী পক্ষের সদস্যরা আলোচনা করতে পারে কিন্তু তার জন্য বিধানসভায় ফর্মাল আলোচনা না করলেও চলবে। সুতরাং এই প্রস্তাব প্রায় সকলেই সমর্থন করেছেন বলে আমি প্রস্তাবকের পক্ষ থেকে বনগাঁ বসিরহাটের অগণিত মানুষের পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**অধ্যক্ষ মহাশয় ঃ** এখন আমি শ্রী ননী করের মূল প্রস্তাব ভোটে দিচ্ছি।

The motion of Shri Nani Kar that

"এই বিধানসভা মনে করে যে, ঘনবসতিপূর্ণ ও আন্তর্জাতিক গুরুত্বপূর্ণ সীমান্ত মহকুমা শহর বনগাঁ এবং হাসনাবাদের লক্ষ লক্ষ জনসাধারণের যাতায়াত ও ব্যবসা-বাণিজ্যের উন্নয়নের এবং কলিকাতার সহিত সরাসরি যোগযোগের সুবিধার্থে বনগাঁ-শিয়ালদহ শাখার রেল লাইন ডবল (double) করা এবং হাসনাবাদ হইতে শিয়ালদহ পর্যন্ত সোজাসুজি ট্রেন চালু করা প্রয়োজন।

অতএব এই সভা অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাইতেছি।"

was then and agreed to.

### Twentythird Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Twenty third Report of the Business Advisory Committee which at its meeting held in my Chamber today recommended the revised programme of business for the 28th April, 1978 and the programme of business for 4th and 5th May, 1978, in the following manner :

Friday, 28-4-1978

(i) Motion under rule 185 on the subject of problems arising out of influx of refugees from Dandyakaranya—Notice given by Shri Amalendra Roy—2 hours.

(ii) Resolution of Shri Sasanka Sekhar Mondal—1 hour.

(iii) Resolution of Shri Sunil Kumar Majumdar—1 hour.

(iv) Resolution of Shri Dhirendra Nath Sen—1 hour.

(The text of the above Resolutions to be announced later on).

Thursday, 4-5-1978

(i) The Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1978. (Introduction, Consideration and Passing)—1 hour.

(ii) The Sree Balaram Seva Mandir Acquisition Bill, 1978. (Introduction, Consideration and Passing)—1 hour.

(iii) The Calcutta Municipal (Amendment) Bill, 1978. (Introduction, Consideration and Passing)—$^1/_2$ hour.

(iv) The West Bengal Molasses Control (amendment) Bill, 1978. (Introduction, Consideration and Passing)—$^1/_2$ hour.

(v) The Bengal Electricity Duty (Amendment) Bill, 1978. (Introduction, Consideration and Passing)—$^1/_2$ hour.

(vi) The West Bengal Agricultural Produce Marketing (Regulation) (Amendment) Bill, 1978. (Introduction, Consideration and Passing)—1 hour.

(vii) The Bengal Rural Primary Education (Amendment) Bill, 1978. (Introduction, Consideration and Passing)—$^1/_2$ hour.

Friday, 5-5-1978 Private Members' Business.

There will be no mention cases on the 28th April, 1978.

**মিঃ স্পিকার ঃ** এখন আমি মুখ্য সচেতক শ্রী দীনেশচন্দ্র মজুমদার মহাশয়কে এই প্রস্তাব আনুষ্ঠানিকভাবে সভায় পেশ করতে অনুরোধ করছি।

**শ্রী দীনেশচন্দ্র মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির ২৩তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

The motion was then put and agreed to.

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি ধরে নিচ্ছি যে, এই প্রস্তাব গ্রহণে কারও আপত্তি নেই। প্রস্তাব যথাযথভাবে গৃহীত হল।

এখন সভার অধিবেশন আগামীকাল বেলা একটা পর্যন্ত মুলতুবি রইল।

**Adjournment**

The House was then adjourned at 4.56 P.M. till 1 P.M. on Wednesday, the 26th April, 1978, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 26th April, 1978 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 10 Ministers, 1 Minister of State and 142 Members.

[1-00 — 1-10 P.M.]

### Held Over Starred Questions

### (To which oral answers were given)

### Shortage in Supply of Paraffin Wax

***284.** (Admitted question No. *377) **Shri Suniti Chattaraj and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state —

(a) Whether the Government is aware of the fact that shortage of Paraffin Wax, the distribution of which is regulated through the State Government, has given rise to an open market where the item is commanding a fantastic premium;

(b) If so, what action has been taken by the Government in the matter; and

(c) The number of licenses for consuming Paraffin Wax issued by the present Government ?

**Shri Chittabrata Mazumder :**

(a) The Govt. is aware of the shortage of Paraffin Wax. Govt. is

not, however, aware of the open market where the item is commanding a fantastic premium.

(b) The State Govt. has from time to time taken up the matter of enhancement of State Allocation of Paraffin Wax with the Government of India at appropriate levels. To atreamline the distribution of Paraffin Wax, the West Bengal Small Industries Corporation Ltd., a State Government undertaking, has been appointed a dealer for the same and the total Paraffin Wax is being proposed to be distributed through them.

(c) Nil.

**Shri Atish Chandra Sinha :** Will the Hon'ble Minister be pleased to state the policy followed by the present Government with regard to the distribution of Paraffin Wax to Small Scale Industries ?

**Shri Chittabrata Mazumder :** No new policy has been framed yet. But the quota was curtailed before our Government came into power.

**Shri Atish Chandra Sinha :** Will the Hon'ble Minister be pleased to state as to what is the quota now at the moment and what was the quota last year ?

**Shri Chittabrata Mazumder :** The quota for the year 1977 was 6316 M. T. and the quota for the year 1976 was 8316 M. T.

## মুর্শিদাবাদ জেলায় হস্তচালিত তাঁত

*২৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩৪।) **শ্রী হাবিবুর রহমান :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার কোন কোন ব্লকে কতগুলি হস্তচালিত তাঁত রহিয়াছে; এবং

(খ) উক্ত তাঁতগুলিতে মোট কতজন লোক নিযুক্ত আছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

(ক) ব্লক ওয়ারি একটি বিবরণী সংযোজিত করা হইল।

(খ) প্রায় ২৮,৯৮০ জন লোক নিযুক্ত আছেন।

**No. of Handlooms in different Blocks in Murshidabad district.**

| Sl. No. | Name of the Blocks | No. of Handlooms |
|---|---|---|
| 1. | Farakka | 781 |
| 2. | Samsergunge | 719 |
| 3. | Suti I and II | 825 |
| 4. | Raghunathgunge I and II | 975 |
| 5. | Sagardighi | 188 |
| 6. | Kandi | 238 |
| 7. | Bharatpur I and II | 973 |
| 8. | Khargram | 1987 |
| 9. | Burdwan | 422 |
| 10. | Berhampore | Nil |
| 11. | Beldanga I and II | 61 |
| 12. | Nawda | 53 |
| 13. | Hariharpara | 483 |
| 14. | Domkal | 2019 |
| 15. | Jalangee | 92 |
| 16. | Jiagunge | 112 |
| 17. | Nabagram | 18 |
| 18. | Lalgola | 123 |
| 19. | Bhagabangola I and II | 42 |
| 20. | Raninagar I and II | 1481 |
| | **Total —** | **11592** |

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি মুর্শিদাবাদ জেলায় যে হস্তচালিত তাঁত আছে তার সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা এবং থাকলে কি কি সাহায্য দেওয়া হচ্ছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** বর্তমানে যতগুলি তাঁত আছে সেই সমস্ত তাঁতে নিযুক্ত যে সমস্ত তাঁতী আছেন তাঁরা যাতে নিয়মিত কাজ পান এবং তাঁরা যাতে উপযুক্ত মূল্য পান সেটার উপর গুরুত্ব দিচ্ছি। এই মুহূর্তে নূতন তাঁত বাড়ানোর কোনও পরিকল্পনা আমাদের নেই।

**খড়দহ অঞ্চলে প্লাবন**

***২৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৬৫।) **শ্রী কমল সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন যে, ১৯৭৭ সালে বর্ষার সময় খড়দহ অঞ্চলের ৩নং গর্ভনমেন্ট কলোনি সংলগ্ন কয়েকটি নিম্নভূমি এবং আরও কিছু এলাকা সম্পূর্ণরূপে জলপ্লাবিত হইয়াছিল; এবং

(খ) অবগত থাকিলে, এই এলাকাগুলিকে আগামী বর্ষার জলপ্লাবনের হাত হইতে রক্ষা করার জন্য কি ব্যবস্থা সরকার গ্রহণ করিতেছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) হ্যাঁ, আছেন।

(খ) উক্ত এলাকাগুলির জল নিকাশি খাল খড়দহ ও টিটাগড় মিউনিসিপ্যালিটির অধীন, সেই হেতু সেচ বিভাগ কর্তৃক কোনও পরিকল্পনা গ্রহণ করা হয় নাই।

**Small Scale Industries in Export Market**

***298.** (Admitted question No. *197) **Dr. Motahar Hossain and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state —

(a) Whether the Government is aware of the fact that in view of the difficulties in knowing the export procedures and policies, the small

scale units in West Bengal are hesitant to enter the export market; and

(b) If answer to (a) be in the affirmative, what action —

(i) Has been taken by the present Government, and was taken by the previous Government in the matter ?

**Shri Chittabrata Mazumder :**

(a) Yes. The Government is aware of the fact that the export worthy S. S. I. units of West Bengal need guidance on export procedure and policies for entering into the export market.

(b) (i) The present Government has taken steps for generation of greater export consciousness in the small scale sector. Among the steps are publication of brochures and booklets containing export rules and procedures, facilities and incentives, foreign markets and export worthy items etc; publicity of such information through the press and other media; assisting the small scale units with information regarding trade enquiries, establishing contact and coordination with various export promotion agencies. All this work is being done through the Export Promotion Cell of the Cottage & Small Scale Industries Directorate.

Besides, the present Govt. is taking up a crash programme for processed fruits for export through the State Trading Corporation. The Govt. has also appointed the West Bengal Small Industries Corporation as the agency for marketing and export of fishing hooks and financial assistance and technical guidance are being provided to the artisans for manufacture of fishing hooks of export quality. For assisting the small tanneries to produce exportable leather and to make quality leather available for manufacture of exportable items construction of a leather finishing centre at Tangra through the West Bengal State Leather Industries Development Corporation is nearing completion.

(ii) The Export Promotion Cell of the Directorate of Cottage & Small Scale Industries was created during the 3rd Five Year Plan period.

The construction of the Common Facilities Centre for finishing leather was started in 1976-77 i.e. during the regime of the previous Government.

## Starred Questions
## (To which oral answers were given)

### মাছ ধরা জাল তৈয়ারি

***৩৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬২।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, চব্বিশ পরগনা জেলার মগরাহাট থানায় ও অন্যান্য বহু এলাকায় মাছ ধরা জাল তৈয়ারি করার কুটির শিল্পের উন্নতির জন্য সরকারের কি পরিকল্পনা আছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

২৪ পরগনা জেলার মগরাহাট থানা ও অন্যান্য অঞ্চলে মাছ ধরা জাল তৈয়ারি শিল্পের উন্নতির জন্য বর্তমানে সরকারের কোনও পরিকল্পনা নাই।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কতগুলি লোক এই কুটির শিল্পের সঙ্গে জড়িত আছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** না, বর্তমানে কোনও লোক জড়িত নাই।

### Shifting of headquarters of mineral-based Industries

***376.** (Admitted question No. *872) **Shri Satya Ranjan Bapuli and Shri Bhola Nath Sen :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state —

(a) Whether the Government of West Bengal has any information about a note of warning issued by the Bihar Government to the owners of mineral-based industries in Bihar to shift their headquarters to Bihar or to face action; and

(b) If so —

(i) The names of West Bengal based companies who come under the purview of the above note, and

(ii) What is the contemplation of the Government of West Bengal in the matter ?

**Dr. Kanai Lal Bhattacharyya :**

(a) The West Bengal Government has no such information.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

**সেচ খাতে কেন্দ্রীয় অর্থ**

*৩৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৪।) **শ্রী রজনীকান্ত দোলুই :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৭৭-৭৮ সালে সেচ বিভাগের বিভিন্ন পরিকল্পনা বাবদ কেন্দ্রীয় সরকারের নিকট হইতে প্রাপ্ত ঋণ ও অনুদানের পরিমাণ কত; এবং •

(খ) তন্মধ্যে ১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত কত টাকা ব্যয় করা সম্ভব হইয়াছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :**

(ক) ১৯৭৭-৭৮ সালে কেন্দ্রীয় সরকারের নিকট হইতে সেচ ও জলপথ বিভাগের অন্তর্গত পরিকল্পনা বাবদ পৃথকভাবে কোনও ঋণ পাওয়া যায় নাই। তবে Research Schemes applied to River Valley Projects (Research on basic and fundamental problems) নামে কয়েকটি Certrally sponsored scheme এর জন্য উক্ত আর্থিক বৎসরে কেন্দ্রীয় সরকারের নিকট হইতে আজ পর্যন্ত ৩ লক্ষ ৭৪ হাজার টাকার অনুদান পাওয়া গিয়াছে। তাছাড়া, আরও ২ লক্ষ টাকার প্রতিশ্রুতি পাওয়া গিয়াছে।

(খ) উক্ত Scheme-গুলির জন্য ১৯৭৭-৭৮ আর্থিক বৎসরের ফেব্রুয়ারি, ১৯৭৮ পর্যন্ত সর্বমোট ৩ লক্ষ ১১ হাজার ৭ শত টাকা ব্যয় করা হইয়াছে।

**বারাসাতে ইন্ডাষ্ট্রিয়াল এস্টেট স্থাপন**

*৩৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭২।) **শ্রী সরল দেব :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বেকার যুবকদের কর্মসংস্থানের জন্য বারাসাতে একটি "ইন্ডাষ্ট্রিয়াল এস্টেট" স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার :**

বারাসাত এলাকায় "ইন্ডাষ্ট্রিয়াল এস্টেট" স্থাপনের জন্য এখন পর্যন্ত পরিকল্পনা গ্রহণ

করা হয় নি।

বারাসাত এলাকায় "ইন্ডাস্ট্রিয়াল এস্টেট" স্থাপনের ব্যাপারে কিছুকাল পূর্বে "ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড" একটি আর্থ কারিগরি (Techno-economic) সমীক্ষার জন্যে সংবাদপত্রের মাধ্যমে বিজ্ঞাপন দিয়েছিলেন। কিন্তু উদ্যোগ গ্রহণ করবার মতো কোনও সাড়া সে সময়ে পাওয়া যায় নি।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** আজকের কাগজে দেখলাম আপনার দপ্তর থেকে বলা হয়েছে প্রত্যেকটি জেলায় একটি করে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করা হবে। এ সম্পর্কে কিছু অবহিত করলে ভাল হয়।

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** কাগজে কি বের হয়েছে সেটা ভিত্তি নয়, তবে ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিস কর্পোরেশন, ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করবার দায়িত্বে আছে। ইতিমধ্যে ১০টি ইন্ডাস্ট্রিয়াল এস্টেট ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রি কর্পোরেশন নির্মাণের কাজ আরম্ভ করেছে। কোথাও শেষ হয়ে গেছে, কোথাও অল্প দিনের মধ্যে শেষ হবে। ১২টা ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করার কাজ খুব তাড়াতাড়ি আরম্ভ হবে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** কল্যাণী এবং হাওড়ায় ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করার জন্য যারা ভাড়া নিয়ে ছিল তাদের কাছ থেকে ৫০ লক্ষ টাকা সরকারের বাকি আছে সেটা কি জানেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** জানি, প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করছি।

**জয়ন্তী ডলোমাইট প্রকল্প**

***৩৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯২৫।) **শ্রী মনোহর তিরকী ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) জলপাইগুড়ি জেলার "জয়ন্তী ডলোমাইট প্রকল্পে" নিযুক্ত শ্রমিকের সংখ্যা কত;

(খ) এই প্রকল্পে শ্রমিক নিয়োগের পদ্ধতি কি;

(গ) এই শ্রমিকদের বর্তমানে কি হারে মজুরি দেওয়া হয়; এবং

(ঘ) কি ভিত্তিতে এই মজুরি হার নির্ধারিত হয়?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) জয়ন্তী ডলোমাইট প্রকল্পে পশ্চিমবঙ্গ খনিজ উন্নয়ন ও বাণিজ্য সংস্থা কর্তৃক নিযুক্ত

শ্রমিকের সংখ্যা ২১ (একুশ)।

(খ) প্রাথমিক পর্যায়ে জরুরি প্রয়োজন মিটাইবার জন্য স্থানীয় অধিবাসীদের মধ্যে যাহারা উপযুক্ত ও তৎক্ষণাৎ কাজে যোগ দিতে সক্ষম তাহাদের দৈনিক মজুরি ভিত্তিতে নিযুক্ত করা হয়।

(গ) ঐ শ্রমিকদের বর্তমানে দৈনিক ৫ টাকা ৫০ পয়সা হিসাবে মজুরি দেওয়া হইতেছে।

(ঘ) এই মজুরির হার অ্যাড-হক ভিত্তিতে নির্ধারণ করা হইয়াছে।

**Shri A. H. Besterwitch :** Is the Hon'ble Minister aware that the present rate is Rs. 6.30, and why they are paid Rs. 5.00 ?

**Dr. Kanai Lal Bhattacharyya :** Yes, I am aware of it. But the fact is that it is simply for cutting jungles and preparing roads and other things. These labourers are not permanent labourers. They are day labourers temporarily taken and our officers could find that this is the rate prevailing there for the day labourers. That is why they are paid at this rate, but I shall see to it that the rates are changed and revised.

### জাঙ্গীপুর মহকুমায় অনাদায়ি সরকারি ঋণ

*৩৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪০।) **শ্রী হাবিবুর রহমান ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৭৮ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত মুর্শিদাবাদ জেলার জাঙ্গীপুর মহকুমায় অনাদায়ি সরকারি ঋণের পরিমাণ কত;

(খ) উক্ত মহকুমায় উক্ত সময় পর্যন্ত —

(১) কতগুলি ক্ষেত্রে ও

(২) কত টাকার জন্য ক্রোক পরোয়ানা জারি করা হইয়াছে; এবং

(গ) তন্মধ্যে এ পর্যন্ত কত টাকা আদায় হইযাছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) প্রায় বত্রিশ লক্ষ বাহাত্তর হাজার টাকা।

(খ) (১) ৮৭৯ ক্ষেত্রে

(২) প্রায় দুই লক্ষ তিরাশি হাজার টাকার জন্য ক্রোক পরোয়ানা জারি করা হইয়াছে।

(গ) প্রায় নব্বই হাজার টাকা।

**কেলেঘাই প্রকল্প**

*৩৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫০।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার কেলেঘাই প্রকল্পের জন্য মোট কত পরিমাণ জমি অধিগ্রহণ করা হইয়াছিল;

(খ) এই বাবদে ক্ষতিপূরণের জন্য কত টাকা বরাদ্দ ছিল;

(গ) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৭৮ পর্যন্ত —

(১) উক্ত ক্ষতিপূরণ বাবদ কত টাকা দেওয়া হইয়াছে; ও

(২) কতজনের ক্ষতিপূরণ এখনও দেওয়া হয় নাই; এবং

(ঘ) শেষোক্ত ক্ষেত্রে —

(১) বিলম্বের কারণ ও

(২) কতদিনের মধ্যে বিষয়টি নিষ্পত্তি হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) ১,২৭,৯১,৯৫৮ একর।

(খ) ৪০,৭০,০০০.০০ টাকা।

(গ) (১) ৫৭,০০,০০০.০০ টাকা।

(২) আনুমানিক — ৩,০০০ জন।

(ঘ) (১) বিভিন্ন প্রকার যথা ঃ— কলকাতা গেজেটে নোটিশ প্রকাশিত না হওয়া, সেচ দপ্তর হইতে যথাযথ অনুমোদনে নানা রূপ বাধাবিপত্তি, মঞ্জুরি দানে বিলম্ব ইত্যাদি —

(২) ১৯৭৮ সালের ডিসেম্বরের মধ্যে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এই জমি কোন সালে অধিগ্রহণ করা হয়েছিল?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** নোটিশ চাই।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** জমির মূল্য বেড়ে যাওয়ার জন্য আবার নূতন ভাবে মূল্য ধার্য

করবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আগে কম্পেনসেশান বাবদ ৪০ লক্ষ টাকা এস্টিমেট করা হয়েছিল সেটা এখন ১০ লক্ষ টাকা বাড়িয়ে ঐ জমির দাম বাড়ার জন্য ৫০ লক্ষ টাকা করা হয়েছে।

**শ্রী জন্মেজয় ওঝা :** এর মধ্যে কত টাকা জমি বাবদ এবং কত টাকা সিপটিং চার্জ বাবদ বলবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** সিপটিং চার্জ আলাদা ভাবে উল্লেখ করা হয় নি।

**আসানসোল মহকুমায় রিফ্যাকট্রি কারখানা**

*৩৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯৮।) **শ্রী সুনীল বসু রায় :** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) আসানসোল মহকুমায় —

(১) কয়টি রিফ্র্যাকট্রি কারখানা আছে, ও

(২) উহাদের প্রত্যেকের বর্তমান উৎপাদন ক্ষমতা ও প্রকৃত উৎপাদনের পরিমাণ কত;

(খ) এই কারখানাগুলির রুগ্নতার বিষয়ে রাজ্য সরকারের কোনও তথ্য আছে কি; এবং

(গ) এই শিল্পের উন্নতির জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :**

(ক) (১) ৪টি বড় কারখানা আছে

(২) উক্ত ৪টি কারখানার উৎপাদন ক্ষমতা এবং প্রকৃত উৎপাদন নিম্নরূপ :—

| নাম | উৎপাদন ক্ষমতা বাৎসরিক (টন) | উৎপাদন ১৯৭৬-৭৭ টন |
|---|---|---|
| (i) India Refractories Ltd., Kulti, Burdwan (Fire Bricks) | ২৪,৬০০ | ১৩,০৯৬ |

| | | |
|---|---|---|
| (ii) Burn & Co. Ltd. Lalkoti Works Ranigunj, Burdwan (Silica Bricks etc) | ১৪,০০০ | ১০,২৮৫ |
| (iii) Burn & Co. Ltd. Ranigunj Works No.2 Ranigunj, Burdwan (Fire Bricks Cement etc) | ৪,৮০০ | ৩,৪০৯ |
| (ii) Burn & Co. Ltd. Ondal, Burdwan (Fire Clay) | ৪,২৬০ | ৪,০৭৩ |

(খ) এই বিষয়ে এই দপ্তরে কোনও তথ্য নাই;

(গ) সরকারের আপাতত নিজস্ব কোনও পরিকল্পনা নাই।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সুনীল বসু রায় ঃ** এছাড়া আরও কয়েকটি রিফ্যাক্টরী কারখানা ঐ মহকুমায় আছে একথা আপনার বিভাগ জানেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আপনি বলেছেন আসানসোল মহকুমার কথা, আসানসোল মহকুমায় আর নেই। দুর্গাপুর মহকুমায় আছে, সেখানে বার্ণ কোম্পানির আর একটা রিফ্যাক্টরী কারখানা আছে, তার উৎপাদন ক্ষমতা হচ্ছে ৯ হাজার টন, সেখানে উৎপাদন হয়েছে ৭ হাজার ৭৫ টন।

**শ্রী সুনীল বসু রায় ঃ** আসানসোল মহকুমায় বড়বনী থানায় বেঙ্গল রিফ্যাক্টরী আছে, সালনপুর থানায় বিহার পটারীজ, ন্যাশনাল রিফ্যাক্টরী, এই রকম কতকগুলি কারখানা আছে। মন্ত্রী মহাশয় জানেন কিনা যে বেঙ্গল রিফ্যাক্টরী কারখানার অবস্থা খুব খারাপ, সেখানকার শ্রমিকরা ১০ সপ্তাহ বেতন পাচ্ছে না, সেখানে উৎপাদন হচ্ছে না, অথচ সেখানে কারখানা চালু আছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমার ফাইলে এই ৪টি বড় কারখানা দেখতে পাচ্ছি, আপনি যেগুলি বললেন ওগুলি ছোট কারখানা। আমি ৪টি বড় রিফ্যাক্টরী কারখানার কথা বলেছি, ছোট কারখানা আমার দপ্তরে নেই, বড় বড় কারখানার হিসাব আমাদের দপ্তরে রাখা হয়। কটেজ অ্যান্ড স্মল স্কেল ডিপার্টমেন্ট এইসব ছোট কারখানার কথা বলতে পারেন।

## ক্ষুদ্রশিল্প স্থাপনে লাইসেন্স

***৩৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৫।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমান সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর হইতে ৩১শে জানুয়ারি, ১৯৭৮ তারিখ পর্যন্ত সারা পশ্চিমবঙ্গে ক্ষুদ্র শিল্প স্থাপনের জন্য কতগুলি আবেদনপত্র পাওয়া গিয়াছে;

(খ) উক্ত সময়ের মধ্যে কতগুলির জন্য লাইসেন্স মঞ্জুর করা হইয়াছে; এবং

(গ) কোন জেলায় কি কি শিল্প স্থাপনের জন্য ঐ লাইসেন্সগুলি দেওয়া হইয়াছে?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

(ক) ২,৮৬০টি।

(খ) ক্ষুদ্র শিল্প স্থাপনের জন্য কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগকে কোনও লাইসেন্স মঞ্জুর করিতে হয় না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরের লাইসেন্স নিতে গেলে আর. আই. পি. রেজিস্ট্রেশন নিতে হয় এবং তাতে দীর্ঘদিন হয়রানি হতে হয়, এটা ত্বরান্বিত করবার ব্যবস্থা করছেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আর. আই. পি. রেজিস্ট্রেশন বলে কিছু নেই, আমাদের দপ্তর যেটা দেয় সেটা হচ্ছে এস. এস. আই. রেজিস্ট্রেশন। সমস্ত ব্যাপারে যে সমস্ত দীর্ঘ সূত্রিতা, হয়রানি ছিল সেগুলি যাতে দূর করা যায় তার জন্য আমরা প্রতি নিয়ত প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে ২ হাজার অ্যাপ্লিকেশন পেয়েছেন, অ্যাপ্লিকেশন পাবার পর ওগুলি ডিপার্টমেন্ট কিভাবে প্রসেস করছেন জানাবেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এখানে প্রশ্ন ছিল বর্তমান সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর হইতে সারা পশ্চিমবঙ্গে ক্ষুদ্র শিল্প স্থাপনের জন্য কতগুলি আবেদনপত্র পাওয়া গিয়াছে — ২ হাজার ৮৬০টি আবেদন পত্র পাওয়া গেছে। এগুলি প্রসেস হচ্ছে, প্রসেস হয়ে বিভিন্ন ডিস্ট্রিক্টে তার রেজিস্ট্রেশন দেওয়া হবে, রেজিস্ট্রেশন দেওয়ার পর সেই কারখানাগুলির সঙ্গে ব্যাঙ্কের যদি টাকা পয়সার গোলমাল থাকে তাহলে তার জন্য আমরা ইন্ডিভিজুয়াল ইউনিটকে ধরে ধরে ব্যাঙ্কের সাথে কথা বলছি। এটা ইতিপূর্বে কেউ করেন নি। যাতে তারা ব্যাঙ্কের টাকা তাড়াতাড়ি পেয়ে যায়, মার্জিন মানি আটকে না থাকে তার জন্য আমাদের তরফ যেগুলি করা দরকার সেগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ ভাবে করা হচ্ছে। তবে সেই কারখানা চালু হওয়া না হওয়া আমাদের উপর নির্ভর করে না।

## দক্ষিণ হিজল সমবায় সমিতি

*৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭৫।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার দক্ষিণ হিজল সমবায় সমিতির কতজন সদস্যকে খাস জমি দেওয়া হইয়াছে;

(খ) উক্ত সমবায় সমিতির কিছু সদস্যের পরিবারের নিজস্ব জমি এবং খাস পাট্টা পাওয়া জমি একত্রে এক হেক্টরের উর্ধ্বে এই মর্মে কোনও সংবাদ সরকারের গোচরে আসিয়াছে কি;

(গ) আসিয়া থাকিলে, সরকার এ বিষয়ে কী ব্যবস্থা গ্রহণ করিতেছেন;

(ঘ) ইহা কি সত্য যে, উপরি-উক্ত বন্টন প্রক্রিয়ায় বহু ডি. সি. আর. পাওয়া ব্যক্তিগণকে বঞ্চিত করা হইয়াছে; এবং

(ঙ) সত্য হইলে, —

(১) ইহার কারণ কি, ও

(২) ইহা প্রতিকারের জন্য সরকার কি চিন্তা করিতেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) ৪০০ জন।

(খ) হ্যাঁ।

(গ) আইনানুযায়ী বাড়তি জমিগুলি পুনরুদ্ধার করা হইতেছে এবং ১৬টি ক্ষেত্রে বন্টিত জমি বাতিল করা হইয়াছে।

(ঘ) ঐ খাস জমি পাট্টা বিলির আগে কোনও ব্যক্তিকে বার্ষিক লাইসেন্স ভিত্তিতে দেওয়া হয় নাই।

(ঙ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** আপনি বলছেন যে পাট্টা দেওয়ার আগে কোনও ব্যক্তিকে বার্ষিক লাইসেন্স ভিত্তিতে দেওয়া হয় নি। আপনি কি জানেন যে ১৯৬৮ সালে ওখানে ক্যাম্প কোর্ট বসেছিল এবং সব বর্গাদারদের জমির লাইসেন্স দেওয়া হয়েছিল?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সেটা নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পাট্টা দেওয়ার আগে বহু লোককে ডি. সি. আর. দেওয়া হয়েছিল, এটা কি জানেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনার যা প্রশ্ন ছিল, তার থেকে এটা আসে না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** এই প্রশ্নটা রেলেভ্যান্ট, কারণ হিজল কো-অপারেটিভের চেয়ারম্যান,

সেক্রেটারি, তারা উর্ধ্বতন সরকারি কর্মচারী হওয়া সত্ত্বেও এক হেক্টরের বেশি জমি বিলি হল কেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** যেগুলো আগে হয়েছে, তার জন্য আমি কৈফিয়ত দিতে পারব না। সে কেসগুলো ডিটেক্টেড হয়েছে — ১৬টা কেস যা ডিটেক্ট হয়েছে তা বাতিল করে দেওয়া হয়েছে। আমি এর আগে বিধানসভায় ঘোষণা করেছিলাম — আমরা জানি বিতরণের ক্ষেত্রে অনেক রকম ত্রুটি বিচ্যুতি হয়েছে। সেই জন্য সমস্ত ত্রুটি বিচ্যুতি যা আমাদের নজরে আসবে বিভিন্ন সংগঠন থেকে বা বিভিন্ন সদস্যরা যা নিয়ে আসবেন, সেইগুলো দেখে রেক্টিফিকেশন আমরা করব। ভবিষ্যতে যাতে এই রকম ত্রুটি না হয় তার জন্য এল. আর. কমিটি যেটা তৈরি হয়েছে, তারা ফাইনাল লিস্ট করে দেবেন, সেই লিস্ট ১৫ দিন ধরে টাঙ্গানো থাকবে পাবলিক অবজেকশনের জন্য। তারপর সেইগুলো কার্যকর হবে। অতীতে যা হয়েছে তার রেক্টিফিকেশনের ব্যবস্থা ইতিমধ্যেই করা হয়েছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** ক্যাম্প কোর্ট থেকে বহু ডি. সি. আর. পাওয়া লোককে বঞ্চিত করা হয়েছে, আমি যদি এই রকম ডি. সি. আর. পাওয়া লোকের নাম দিই, তাহলে তাদের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এটা রিকোয়েস্ট ফর অ্যাকশন, আপনি নাম দেবেন আমি নিশ্চয়ই দেখব।

## Siddheswari Dam

***388.** (Admitted question No. *1389) **Shri Atish Chandra Sinha :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state what is the present position of the proposal for construction of the Siddheswari Dam ?

[1-30 — 1-40 P.M.]

**Shri Pravas Chandra Roy :**

The sharing of waters of the river Siddheswari with the Govt. of Bihar is under discussion & the proposal for construction of the Siddheswari Dam has not yet taken any final shape. Negotiations are still going on with the Bihar Govt. and it is expected that final agreement will be reached shortly.

**Shri Atish Chandra Sinha :** Will the Hon'ble Minister in charge be pleased to state whether he knows that the river Siddheswari which is a tributary of the Mayurakshi river causes flood damage to a considerable extent in the Kandi sub-division of Murshidabad district ?

**Shri Pravas Chandra Roy :** Yes I know that.

**Shri Atish Chandra Sinha :** Will the Hon'ble Minister-in-charge be pleased to state whether within a reasonable period of time the negotiations with the Bihar Government will be completed or not ?

**Shri Pravas Chandra Roy :** We are trying for it. We are having meeting with the Bihar Irrigation Minister.

**Shri Atish Chandra Sinha :** Will the Hon'ble Minister in charge be pleased to state the cost of the dam and the area that would be irrigated after the construction of the dam is completed ?

**Shri Pravas Chandra Roy :** I cannot say exactly now what would be the cost. But I can say it after the negotiation is completed and the dam is finalised. After that the irrigation facilities would be given to 45,000 acres of land in West Bengal and 5000 acres in Bihar. The land in West Bengal would be mostly in the districts of Birbhum and Murshidabad.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বিহার গভর্নমেন্টের সঙ্গে পারসোনালি সেচ বিভাগের মন্ত্রী অথবা চিফ মিনিস্টার ওঁরা আসার পর কথা বলেছেন কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আমি তিনবার কথা বলেছি। আলোচনা অনেকটা এগিয়ে গিয়েছিল। এর মধ্যে আপনারা জানেন যে এটা একটা প্যাকেজ ডিল এবং ৩০ বছর ধরে আপনারা নেগোশিয়েশন শেষ করতে পারেন নি। এর মধ্যে যেহেতু উড়িষ্যা গভর্নমেন্ট জড়িত আছে সেইজন্য আরও বেশি অসুবিধার সৃষ্টি হয়েছে, আমরা সেটা ওভার-কাম করার চেষ্টা করছি। বিহার গভর্নমেন্টের সঙ্গে আমাদের সামান্য কিছু মতপার্থক্য রয়েছে এবং সেটাও সল্ভ করার চেষ্টা করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় হয়ত জানেন না ৩০ বছর ধরে সিদ্ধেশ্বরীর আইডিয়া কারুর মাথায় আসে নি, গত ৭ বছর ধরে সেই আইডিয়াটা আমাদের মাথায় এসেছে এবং আমরাই স্টার্ট করেছি। সুতরাং বীরভূম এবং কাঁথির অগণিত মানুষের স্বার্থে এটা ত্বরান্বিত করবার জন্য অনুরোধ করছি। আমি বিধানসভায় তিনবার প্রশ্ন দিয়েছি এবং তিনবার কলিং অ্যাটেনশন দিয়েছি, সেইজন্য আমি জিজ্ঞাসা করছি এটা ত্বরান্বিত করবার জন্য এবং ইমপ্লিমেন্ট করবার জন্য আপনার সদিচ্ছা আছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমাদের স্বদিচ্ছা আছে বলেই আমরা বারবার চেষ্টা করছি এবং তাদের সঙ্গে মিট করেছি, আজকেও মিট করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** যাতে এই পরিকল্পনা শীঘ্র হয় তার জন্য চেষ্টা করুন।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমাদের চিফ মিনিস্টার কপুরী ঠাকুরের সঙ্গে এ বিষয়ে মিট করেছেন।

## পোলো বল নির্মাণ শিল্প

*৩৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৮।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন যে, পাঁচলা থানার দেউলপুর গ্রামে অতি উন্নত মানের পোলো বল তৈয়ারি হয় যাহা বিদেশেও রপ্তানি হয়; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত শিল্পের উন্নতির জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পোলো বল তৈয়ারি শিল্পের উন্নয়নের জন্য কোনও বিশেষ স্কীম নেই। তবে উক্ত শিল্পে নিযুক্ত যে সকল শিল্পী আর্থিক সমস্যা সমাধানের জন্য সরকারের নিকট আবেদন করেন, সরকার তাঁহাদের শিল্পের জন্য প্রয়োজন বিবেচনা করে বি. এস. এ. আই. অ্যাক্ট অনুযায়ী স্বল্প সুদে পাঁচ হাজার টাকা পর্যন্ত ঋণ দিয়ে সাহায্য করেন। যাহা হউক, পাঁচলা থানার শিল্প সম্প্রসারণ অফিসারকে এই শিল্পের বিকাশের সম্ভাবনা সম্পর্কে অনুসন্ধান করিয়া একটি বাস্তব প্রতিবেদন পেশ করিতে বলা হইয়াছে। উক্ত প্রতিবেদন পাওয়ার পর সরকার যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করিবেন।

**অ্যাঙ্গেল ইন্ডিয়া**

*৩৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩৭।) **শ্রী নিরঞ্জন মুখার্জি, শ্রী রবীন মুখার্জি, শ্রী [illegible]ণ রায় ও শ্রী আতাহার রহমান ঃ** রুগ্ন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, তারাতলায় অবস্থিত অ্যাঙ্গেল ইন্ডিয়া পরিচালন ভার পশ্চিমবঙ্গ সরকার অধিগ্রহণ করিয়াছেন;

(খ) সত্য হইলে, ইহার পরিচালন সমিতির সদস্যগণের নাম ও পরিচয় কি; এবং

(গ) উক্ত সদস্যগণ আরও কোন কোন রুগ্ন শিল্পের পরিচালন সমিতির সদস্য?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) ভারত সরকার ইন্ডাস্ট্রিস (ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশনস) অ্যাক্ট, ১৯৫১ অনুযায়ী তারাতলায় অবস্থিত অ্যাঙ্গেল ইন্ডিয়ার পরিচালন ভার অধিগ্রহণ করিয়াছেন।

(খ) ইহার পরিচালন সমিতির সদস্যগণের নাম ঃ—

**চেয়ারম্যান**

১। শ্রী সি. আর. গুহ মজুমদার, আই. এ. এম. চেয়ারম্যান-কাম-ম্যানেজিং ডাইরেক্টর, ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন (পশ্চিমবঙ্গ, আসাম, বিহার ও উড়িষ্যা) লিমিটেড।

**মেম্বার**

২। শ্রী টি. আর. গুপ্ত, ১, বালিগঞ্জ পার্ক রোড কলকাতা - ১৯।

৩। শ্রী এস. কে. চ্যাটার্জি, ১৩৪, মতিলাল নেহরু রোড, কলকাতা - ২৯।

(গ) শ্রী গুহ মজুমদার নিম্নলিখিত রুগ্ন শিল্প সমূহের পরিচালন সমিতির সহিত যুক্ত ঃ—

১। বসুমতী কর্পোরেশন লিমিটেড, কলকাতা।

২। ইন্ডিয়া বেলটিং অ্যান্ড কটন মিলস লিমিটেড, শ্রীরামপুর, হুগলি।

৩। মেসার্স এ. স্টক অ্যান্ড কোম্পানি লিমিটেড, কলকাতা।

শ্রী গুপ্ত ও শ্রী চ্যাটার্জি অন্য কোনও রুগ্ন শিল্পের পরিচালন সমিতির সহিত যুক্ত আছেন বলিয়া জানা নাই।

**শ্রী [illegible]ণ রায় ঃ** এই যে চেয়ারম্যান শ্রী গুহ মজুমদার তিনি তিন/চারটি কোম্পানির ডিরেক্টার আছেন, তাঁকে এই কোম্পানির চেয়ারম্যান করেছেন কেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা কংগ্রেসিরা করে গিয়েছিল, বদল করা হয় নি, দুই/চার দিনের মধ্যেই বদল করবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই পরিচালন সমিতিতে একজন দক্ষ পরিচালক শ্রী বীরেন্দ্র নারায়ণরায়কে ইনক্লুড করবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** পরে বিবেচনা করব।

## মুর্শিদাবাদ জেলার সাগরদীঘি থানার দীঘি অধিগ্রহণ

***৩৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৯৪।) **শ্রী হাজারী বিশ্বাস ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার সাগরদীঘি থানার অন্তর্গত সাগরদীঘি, সেখদীঘি, গোপালদীঘি এবং অন্যান্য বড় বড় দীঘিগুলি অধিগ্রহণ করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) যদি থাকে তবে কবে নাগাদ তাহা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়; এবং

(গ) উপরি-উক্ত দীঘিগুলির বর্তমান মালিক কাহারা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) কেবলমাত্র সাগরদীঘি পুষ্করিণীটি অধিগ্রহণের পরিকল্পনা গ্রহণ করা হইয়াছিল। অন্য কোনও দীঘি অধিগ্রহণ করিবার পরিকল্পনা আপাতত নাই।

(খ) হাইকোর্টের নিষেধাজ্ঞা হেতু সাগরদীঘি অধিগ্রহণ করা সম্ভব হয় নাই এবং এ বিষয়ে সিভিল রুলটি এখনও বিচারাধীন আছে।

(গ)

| দীঘির নাম | মালিকের নাম |
|---|---|
| সাগরদীঘি | (১) মুর্শিদাবাদের পাকামাটি মহুলা গ্রামের শ্রী সহদেব মন্ডল এবং |
| | (২) বহরমপুরের পান্ডে লেনের সর্বশ্রী মানবরাম মন্ডল, অশোককুমার মন্ডল, সেবকরাম মন্ডল, অসীমকুমার মন্ডল ও সমীরকুমার মন্ডল। |
| সেখদীঘি | মুর্শিদাবাদ নবাব সাহীর ম্যানেজার। |
| গোপালদীঘি | মুর্শিদাবাদের সমসাবাদ গ্রামের সর্বশ্রী বৈদ্যনাথ মন্ডল ও নিমাইচন্দ্র মন্ডল। |

**গালা শিল্প**

***৩৯২। (অনুমোদিত প্রশ্ন নং *২১১০।) শ্রী নকুলচন্দ্র মাহাতো ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৫৬ সালের ১লা নভেম্বরে পুরুলিয়া জেলার পশ্চিমবঙ্গ ভুক্তির সময় পুরুলিয়া জেলায় গালা শিল্পে কতজন শ্রমিক কাজ করিতেন;

(খ) ১৯৭৬ সালের ১লা নভেম্বরে গালা শিল্পে নিযুক্ত শ্রমিকের সংখ্যা কত ছিল;

(গ) এই পার্থক্যের, যদি কিছু থাকে তাহার কারণ কি; এবং

(ঘ) উক্ত কারণগুলি দূর করার জন্য সরকার কিছু ভাবছেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

(ক) প্রায় ৬,০০০ জন শ্রমিক।

(খ) আনুমানিক ৯৩৫ জন শ্রমজীবীর কার্যে নিযুক্ত আছেন।

(গ) পার্থক্যের জন্য নিম্নলিখিত কারণগুলি উল্লেখযোগ্য ঃ—

(১) রপ্তানি-বাণিজ্য ক্রমশ সঙ্কুচিত হওয়ায় এবং লাক্ষা সামগ্রীর প্রস্তুতকারক ও রপ্তানিকারক বৃহৎ প্রতিষ্ঠানগুলি যাহাদের অন্তর্দেশীয় ও বহির্দেশীয় উভয় বাজারেই এতকাল সম্পূর্ণ কর্তৃত্ব ছিল তাহাদের শোষণের ফলে ও বহু ক্ষুদ্র শিল্প প্রতিষ্ঠান বন্ধ হইয়া যায়।

(২) কিছু কিছু সংস্থায় ক্রমশ স্বয়ংক্রিয় এক আধা স্বয়ংক্রিয় যন্ত্রপাতি ব্যবহারের ফলেও বহু শ্রমিক কর্মচ্যুত হয়।

(৩) সর্বোপরি লাক্ষা চাষীরা উচিত মূল্য না পাওয়ায় স্টিকল্যাক উৎপাদনে ক্রমশ নিরুৎসাহ হইয়া পড়ে। ফলে লাক্ষা সামগ্রী প্রস্তুতকারক বহু কুটির শিল্প প্রতিষ্ঠান কাঁচামালের অভাবে বন্ধ হইয়া যায়।

(ঘ) বিগত ১৯৭৫-৭৬ সালে পশ্চিমবঙ্গ সরকার, বিহার সরকার এবং কেন্দ্রীয় সরকার লাক্ষা চাষ এবং লাক্ষা শিল্পকে সংরক্ষণের উদ্দেশ্যে নিম্নলিখিত পরিকল্পনা গ্রহণ করেন ঃ—

(১) লাক্ষা শিল্পের রপ্তানি স্টেট ট্রেডিং কর্পোরেশনের মাধ্যমে করা স্থিরীকৃত হয়।

(২) লাক্ষা সামগ্রীর প্রস্তুতকারক সংস্থাগুলিকে নিয়মিত ভাবে কাঁচামাল সরবরাহ করিবার জন্য একটি আপতকালীন ভান্ডার সৃষ্টি করিবার ব্যবস্থা গ্রহণ করা হয়।

(৩) উৎপাদন সহায়ক ন্যায্য মূল্যে নির্দ্ধারণ কর্মসূচি গ্রহণ করা হয়।

(৪) সারা পশ্চিমবঙ্গে স্টিকল্যাক ক্রয়ের জন্য পশ্চিমবঙ্গ সরকারের প্রতিনিধি হিসাবে প্রথমে ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনকে এবং পরে অতি সম্প্রতি পশ্চিমবঙ্গ

সমবায় বিপণন সংস্থাকে (West Bengal Corporation Marketing Fedration) মনোনীত করা হয়। মনোনীত প্রতিনিধি স্থানীয় লাক্ষা চাষীদের নিকট হইতে (Direct Purchase Agent)-দের মাধ্যমে ক্রয় করে। এইরূপে ক্রীত স্টিকল্যাক ছোট ছোট লাক্ষার কারখানায় কমিশনের ভিত্তিতে বিভিন্ন লাক্ষা সামগ্রী প্রস্তুত করাইয়া বিদেশে রপ্তানির উদ্দেশ্যে স্টেট ট্রেডিং কর্পোরেশনকে সরবরাহ করা হয়।

## বাঁকুড়া জেলায় নূতন শিল্প

***৩৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২১১৫।) **শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলায় সরকারি নিয়ন্ত্রণাধীন কোনও শিল্প আছে কি;

(খ) এই জেলায় নূতন কোন শিল্প স্থাপন করার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) থাকিলে, কোন কোন শিল্প কতদিনে স্থাপিত হইবে বলিয়া আশা করা যায়?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) না।

(খ) আপাতত নাই।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** বাঁকুড়া জেলাতে যে আলফ্রাম মূল্যবান ধাতু আছে তা নিয়ে কোনও পরিকল্পনা করা যায় কিনা সে বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় চিন্তা করবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আলফ্রাম সম্পর্কে জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার বাঁকুড়া জেলাতে কতখানি ডিপোজিট আছে সে সম্পর্কে কোনও রিপোর্ট পাওয়া যায় নি। জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া এ সম্পর্কে বিস্তারিত অনুসন্ধান করছেন, এই অনুসন্ধান করতে অনেক সময় লাগে। সেই অনুযায়ী রিপোর্ট পেলে আমরা নিশ্চয় বিবেচনা করব।

**শ্রী সুখেন্দু খান ঃ** বাঁকুড়া জেলাতে চিনামাটি পাবার সম্ভবনা আছে। এই চিনামাটি নিয়ে বাঁকুড়া জেলাতে কোনও শিল্প করা যায় কিনা চিন্তা করছেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** বাঁকুড়া জেলা এবং পুরুলিয়া জেলাতে চিনামাটির খোঁজ পাওয়া গিয়েছে। আমরা অ্যাডভারটাইজ করেছি, যদি কোনও এন্ট্রাপ্রেনুয়ার সেটাকে ডেভেলপ করতে চান আমরা সেজন্য ইনভাইট করতে শুরু করেছি।

## Unstarred Questions

## (To which written answers were laid in the Table)

### নিম্ন দামোদর প্রকল্প

**২৯২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩৮।) **শ্রী অজয়কুমার দে ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হুগলি জেলায় নিম্ন দামোদর প্রকল্পে উৎখাত ব্যক্তিদের পুনর্বাসনের জন্য অধিগৃহীত জমির ক্ষতিপূরণের জন্য সরকার ২৮-২-১৯৭৮ পর্যন্ত কত টাকা মঞ্জুর করিয়াছেন;

(খ) ঐ প্রকল্পে মুন্ডেশ্বরী নদীতে কেতয়ার থানার মুখে একটি স্লুইস গেট নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) থাকিলে, —

(১) তাহার জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছে, ও

(২) সেই কাজ কবে নাগাদ আরম্ভ হইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নিম্ন দামোদর প্রকল্পের জন্য কোনও ব্যক্তি বাস্তুহারা হয় নাই। সুতরাং তাহাদের পুনর্বাসনের জন্য কোনও জমি অধিগৃহীত হয় নাই এবং ২৮.২.৭৮ পর্যন্ত ঐ খাতে কোনও টাকা মঞ্জুর করা হয় নাই।

(খ) ঐ প্রকল্পে মুন্ডেশ্বরী নদীতে কোনও স্লুইস গেট নির্মাণের পরিকল্পনা নাই।

(গ) (১) 'এ' প্রশ্ন ওঠে না।

(২) 'এ' প্রশ্ন ওঠে না।

### সংখ্যালঘুদের সমস্যা সমাধান

**২০১।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৯।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কেন্দ্রীয় সরকার ভাষাগত ও ধর্মীয় সংখ্যালঘুদের সমস্যা সমাধান করার জন্য যেরূপ সিটিজেন্স রাইটস কমিশন করার সিদ্ধান্ত নিয়েছেন সেরূপ কোনও কমিশন করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর যদি না হয় তবে সংখ্যালঘু সম্প্রদায়ের অভিযোগ ও ক্ষোভ গ্রহণ করা ও যথাযথ ব্যবস্থাবলম্বন করে অভিযোগ দূর করার কি পরিকল্পনা সরকারের আছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) হ্যাঁ। এই রাজ্যে সংখ্যালঘুদের জন্য কেন্দ্রের মাইনরিটিস কমিশন-এর অনুরূপ কমিশন গঠন বা অন্য কোনও ব্যবস্থা গ্রহণের বিষয় এখন সরকারের বিবেচনাধীন আছে।

## Additional Irrigational Potentiality

**202.** (Admitted question No. 511) **Shri Bhola Nath Sen :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state —

(a) If any target for additional Irrigational Potentiality in the next five years was endorsed in the State Irrigation Ministers conference held in New Delhi in November, 1977; and

(b) If so, the details thereof with regard to West Bengal ?

**Minister-in-charge of Irrigation and Waterways Department :**

(a) Yes.

(b) The Third Conference of State Ministers of Irrigation considered that the target of creation of additional Irrigational Potential of 17 million hectares, of which 8 million hectares was through Major and Medium Projects and 9 million hectares through minor projects, during the next five years commenceing from April, 1978 was well within the capability of the country to achieve. The conference, however, did not fix any target of creation of additional Irrigational Potential specifically for the State of West Bengal.

**Metalling of the road**

**203.** (Admitted question No. 1051) **Shri Balai Bandyopadhyay** : Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state —

(a) The present position of metalling of the road running from Olipur to Chandanpur in police-station Haripal, district of Hooghly; and

(b) When was the scheme adopted ?

**Minister-in-charge of Public Works Department :**

(a) About 70 per cent. of earth-work including construction of minor culverts and bridges have been completed. Metalling will start after completion of the remaining earth-work.

(b) The scheme was adopted in June 1973.

**Installation of flush toilets in Calcutta Metropolitan District**

**204.** (Admitted question No. 1218) **Shri Krishna Das Roy** : Will the Minister-in-charge of the Public Works (Metropolitan Development) Department be pleased to state —

(a) Whether it is a fact that the World Bank/International Development Association has agreed to extend credit for installation of flush toilets in areas within Calcutta Metropolitan District which lack such facilities; and

(b) If so, —

(i) What is the amount of credit offered for this purpose,

(ii) How and in which areas of Calcutta this credit will be utilised,

and

(iii) How and to what extent the cost incurred on such flush latrines are proposed to be recovered from the beneficiaries ?

**Minister-in-charge of Public Works (Metropolitan Development) Department :**

(a) No.

(b) (i), (ii) and (iii) Does not arise.

### Car Accidents in Calcutta

**205.** (Admitted question No. 1226) **Shri Krishna Das Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state —

(a) The total number of Accidents involving Mini Buses, Private Buses, Taxis and Cars which occurred in Calcutta during the period between July, 1977 and January, 1978 and during the corresponding period in 1976-77;

(b) The number of total Accidents amongst them;

(c) The number of such vehicles booked for traffic offerces during the periods mentioned above; and

(d) the number of such traffic offenders fined or penalised during the periods mentioned above ?

**Minister-in-charge of Home (Police) Department :**

(a), (b), (c) and (d) A statement is placed below.

**Statement referred to in reply to clauses (a), (b), (c) and (d) of question No. 205 (Admitted question No. 1226)**

| (A) | During July, 1977 to January, 1978 | During July, 1976 to January, 1977 |
|---|---|---|
| Mini Bus | 256 | 199 |
| Private Bus | 550 | 516 |
| Taxi | 742 | 720 |
| Private Car | 2,254 | 2,148 |
| **Total** | **3,802** | **Total 3,583** |

| (B) | During July, 1977 to January, 1978 | During July, 1976 to January, 1977 |
|---|---|---|
| Mini Bus | 6 | 6 |
| Private Bus | 45 | 40 |
| Taxi | 10 | 8 |
| Private Car | 16 | 21 |
| **Total** | **77** | **Total 75** |

| (C) | During July, 1977 to January, 1978 | During July, 1976 to January, 1977 |
|---|---|---|
| Mini Bus | 9,078 | 8,131 |
| Private Bus | 9,271 | 7,963 |
| Taxi | 19,465 | 18,367 |
| Private Car | 26,998 | 26,213 |
| **Total** | **64,812** | **Total 60,674** |

| (D) | During July, 1977 to January, 1978 | During July, 1976 to January, 1977 |
|---|---|---|
| Mini Bus | 2,651 | 2,668 |
| Private Bus | 2,652 | 3,416 |
| Taxi | 6,922 | 5,999 |
| Private Car | 8,118 | 7,271 |
| **Total** | **20,343** | **Total 19,354** |

**সরকারি শিক্ষক, অধ্যাপক ও কর্মচারিদের এককালীন অর্থ দিবার জন্য ব্যয়ের পরিমাণ**

২০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪৪।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকারি কর্মচারী, প্রথমিক, মাধ্যমিক, কলেজ শিক্ষক ও অধ্যাপকদের এবং অন্যান্য কর্মচারীদের জন্য একশত টাকা করে এককালীন অর্থ (এক্স-গ্র্যাশিয়া পেমেন্ট) দেওয়ার ফলে ১৯৭৭-৭৮ সালে সরকারের কত টাকা ব্যয় হইয়াছে;

(খ) বর্তমান বৎসরেও অনুরূপ ভরতুকি দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) থাকিলে তাহার পরিমাণ কত হইবে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিভিন্ন দপ্তর থেকে এ পর্যন্ত সংগৃহীত তথ্যের ভিত্তিতে দেখা যাচ্ছে যে এ বাবদ ব্যয়ের পরিমাণ ২,৪৮,৬৬,০০০ টাকা। কিছু সংখ্যক বিভাগ থেকে পূর্ণ তথ্য এখনও এসে পৌঁছয় নি।

(খ) এ বিষয়ে যথা সময়ে সিদ্ধান্ত নেওয়া হবে।

(গ) প্রশ্ন ওঠে না।

**পাঁচলা ও জগৎবল্লভপুর ব্লকে সরকারি কর্মচারির সংখ্যা**

২০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৫।) **শ্রী সন্তোষকুমার দাস :** কৃষি ও সমষ্টি-উন্নয়ন (সমষ্টি উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হাওড়া জেলার পাঁচলা ও জগৎবল্লভপুর ব্লকে কতজন সরকারি কর্মচারী নিযুক্ত আছেন;

(খ) ঐ কর্মচারিদের মধ্যে কতজন বি. ডি. ও.-দের অধীনে কাজ করেন;

(গ) উক্ত দুই ব্লকে তিন বৎসরের বেশি কাজ করিতেছেন এমন কর্মী সংখ্যা কত; এবং

(ঘ) উক্ত কর্মীদের মধ্যে অনেকেই নিয়মিত অফিসে আসেন না বা একেবারেই অফিসে আসেন না এই মর্মে কোনও অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কি?

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন (সমষ্টি-উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পাঁচলা ব্লকে ৭২ জন, জগৎবল্লভপুর ব্লকে ৯৮ জন।

(খ) পাঁচলা ব্লকে ৬৫ জন, জগৎবল্লভপুর ব্লকে ৭৯ জন।

(গ) পাঁচলা ব্লকে ৬০ জন, জগৎবল্লভপুর ব্লকে ৮৫ জন।

(ঘ) হ্যাঁ এবং ব্যবস্থা নেওয়া হয়েছে।

### উড়িষ্যা হইতে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সরবরাহ

২০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৬।) **শ্রী বুদ্ধদেব সিং ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) উড়িষ্যা হইতে পশ্চিমবঙ্গের জন্য কত পরিমাণ বিদ্যুৎ পাওয়া যাইতেছে/যাইবে; এবং

(খ) কোন কোন অঞ্চলে এই বিদ্যুৎ সরবরাহ করা হইতেছে/হইবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উড়িষ্যা হইতে পশ্চিমবঙ্গে পিক আওয়ার্সের প্রয়োজন মিটানোর জন্য বিদ্যুৎ আমদানির প্রস্তাব আছে। এই ব্যাপারে ইস্টার্ন রিজিওনাল ইলেক্ট্রিসিটি বোর্ড এবং সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি অথরিটি-র মাধ্যমে প্রচেষ্টা চালানো হইতেছে।

(খ) এ প্রশ্ন এখনও ওঠে না।

### খাতড়া ২নং ব্লকে বি. ডি. ও.-র অভাব

২০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫২।) **ডঃ বিনোদবিহারী মাজী ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন (সমষ্টি উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, গত ছয় মাস যাবৎ বাঁকুড়া জেলার খাতড়া ২নং ব্লকে কোনও বি. ডি. ও. নাই এবং ইন্দপুর ব্লকের বি. ডি. ও. সপ্তাহে দুইদিন উক্ত ব্লকের কাজকর্ম দেখাশোনা করেন; এবং

(খ) সত্য হইলে, —

(১) ইহার কারণ কি, ও

(২) উক্ত ব্লকে বি. ডি. ও. নিয়োগের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন (সমষ্টি-উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) খাতড়া ২নং ব্লকের বি. ডি. ও.-কে সাধারণ প্রশাসনের কাজের জন্য বদলী করা হইলে তাঁহার স্থলে যাঁকে বি. ডি. ও. নিয়োগ করা হয়, প্রশাসনিক অসুবিধার জন্য তিনি খাতড়া ২নং ব্লকে যোগদান করতে পারেন নি। সেইজন্য ইন্দপুর ব্লকের বি. ডি. ও.-কে উক্ত ব্লকের অতিরিক্ত চার্জ দেওয়া হয়।

(২) গত ২৪শে জানুয়ারি, হুগলি জেলার একজন ডেপুটি ম্যাজিস্ট্রেটকে খাতড়া ২নং ব্লকের বি. ডি. ও. নিয়োগ করে প্রজ্ঞাপন জারি করা হয়েছে। আশা করা যায় শীঘ্রই তিনি খাতড়া ২নং ব্লকের বি. ডি. ও. হিসাবে কার্যভার নেবেন।

## আরামবাগ মৌজায় বিদ্যুৎ সরবরাহ

২১০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩৯।) **শ্রী অজয়কুমার দে ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৭৭ সালের জুলাই মাস হইতে ১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত আরামবাগ কেন্দ্রের কোন কোন মৌজায় বিদ্যুৎ সরবরাহের পরিকল্পনা অনুমোদিত হইয়াছে; এবং

(খ) এই পরিকল্পনা কতদিন নাগাদ কার্যকর হইবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ের মধ্যে আরামবাগ বিধানসভা কেন্দ্রের কোনও মৌজায় বিদ্যুৎ সরবরাহের পরিকল্পনা নেওয়া হয় নাই।

(খ) উপরোক্ত উত্তরের ভিত্তিতে প্রশ্ন ওঠে না।

## গোসাবা থানায় সেটেলমেন্টের কাজ

**২১১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫৬।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** ভূমি ও সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) গোসাবা থানায় কতগুলি মৌজা আছে;

(খ) ঐ মৌজাগুলির মধ্যে কতগুলির সেটেলমেন্টের কাজ শেষ হয়েছে;

(গ) কতগুলির কাজ এখনও বাকি এবং ঐ বাকি মৌজাগুলির সেটেলমেন্টের কাজ শেষ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(ঘ) যেসব মৌজার সেটেলমেন্টের কাজ সম্পূর্ণ হয়েছে অথবা আংশিক সম্পূর্ণ হয়েছে সেইসব মৌজায় ভাগচাষীদের ভাগচাষ রেকর্ড করানোর জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫১টি মৌজা।

(খ) সব কয়টি মৌজাতেই খানাপুরী ও বুঝারতের কাজ শেষ হয়েছে, ৪৩টি মৌজায় তসদিকের কাজও শেষ হয়েছে।

(গ) আটটি মৌজায় তসদিকের কাজ বাকি আছে। এই কাজ শেষ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(ঘ) ভাগচাষীদের ভাগচাষ রেকর্ড সংক্রান্ত কাজ উক্ত ৫১টি মৌজার মধ্যে ৪৩টি মৌজায় সম্পূর্ণ হয়েছে। তৎসত্ত্বেও যারা নাম রেকর্ড করাতে পারেন নি তাঁরা ভূমি সংস্কার আইনের ৫১-ক(১) ধারামতে সুযোগ গ্রহণ করতে পারেন। বাকি ৮টি মৌজায় প্রকৃত বর্গাদারগণ তসদিকের সুযোগ গ্রহণ করতে পারেন। সেটেলমেন্টের কাজ শেষ হয়ে গেলেও যাতে বর্গাদারদের নাম রেকর্ড করা যায় সেজন্য ৫০ ধারায় জে. এল. আর. ও.-দের প্রয়োজনীয় ক্ষমতা দেওয়া হয়েছে।

## তফসিলি ও উপজাতি ছাত্রছাত্রীদের অর্থ সাহায্য

**২১২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫৯।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** তফসিলী জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৭৬-৭৭ এবং ১৯৭৭-৭৮ আর্থিক বৎসরে ২৪ পরগনা জেলার মাধ্যমিক স্কুল সমূহের তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য কত টাকা বরাদ্দ করা হইয়াছে (মহকুমা ওয়ারী হিসাব); এবং

(খ) কাহাদের মাধ্যমে উক্ত অর্থ বরাদ্দ করা হয়?

**তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটি বিবরণী নিম্নে পেশ করা হইল।

(খ) সংশ্লিষ্ট বিদ্যালয়ের প্রধানের মারফৎ ছাত্রছাত্রীদের আবেদনপত্র পাওয়ার পর জেলার/মহকুমার ভারপ্রাপ্ত তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল আধিকারিকগণ উহা পরীক্ষা করেন ও উপযুক্ত বিবেচিত হইলে অর্থ সাহায্য মঞ্জুর করেন। বিদ্যালয়ের প্রধানগণ ঐ অর্থ তুলিয়া সংশ্লিষ্ট ছাত্রছাত্রীগণকে প্রদান করেন।

**Statement referred to in reply to clause (ka) of question No. 212 (Admitted question No. 1659)**

**১৯৭৬-৭৭ ও ১৯৭৭-৭৮ সালে ২৪ পরগর্না জেলার বিভিন্ন মহকুমার মাধ্যমিক স্কুলসমূহে তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য ব্যয়িত অর্থের পরিমাণ**

| | ১৯৭৬-৭৭ | | ১৯৭৭-৭৮ | |
|---|---|---|---|---|
| মহকুমা | তফসিলি জাতি | আদিবাসী | তফসিলি জাতি | আদিবাসী |
| | টাকা | টাকা | টাকা | টাকা |
| বসিরহাট | ২,৬৬,৪৩১.০০ | ৮১,০৭৫.০০ | ৩,৬৮,৭৩০.০০ | ৭৭,৯৬৫.০০ |
| বারাসাত | ৮৯,৭৭০.২৫ | ৬,৫৫৮.৫০ | ১,৩০,০৬৫.৭৫ | ৬,৪২৫.০০ |
| বনগাঁ | ১,০৪,১৮৫.৭৫ | ৩,৫০৬.৫০ | ১,৮২,৪৬৭.৭৫ | ৩,০৪৮.৭৫ |
| ব্যারাকপুর | ৮১,০০১.৫০ | ৩,৪৯১.৫০ | ১,০১,০৫৩.৫০ | ৩,৯৬৬.০০ |
| আলিপুর ও ডায়মন্ড হারবার। | ১৪,৫৯,২৯০.০০ | ২,৪২,৯০০.০০ | ১৫,৩৯,৪০০.০০ | ২,০৪,৮০০.০০ |

**তফসিলি ছাত্রদের স্টাইপেন্ড প্রদান**

**২১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬০।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৭৬-৭৭ ও ১৯৭৭-৭৮ সালে —

(১) পাথরপ্রতিমা থানার দক্ষিণ মহেন্দ্রপুর এস. বি. হাইস্কুল,

(২) উক্ত থানার কাশীনগর হাইস্কুল, ও

(৩) ডায়মন্ড হারবার থানার শ্রীচন্দ্রা এম. এম. বিদ্যালয়গুলিতে তফসিলিভুক্ত জাতির ছাত্রদের জন্য কত টাকা স্টাইপেন্ড বাবদ দেওয়া হইয়াছে;

(খ) উক্ত বিদ্যালয়গুলিতে মোট ছাত্র সংখ্যা ও তফসিলিভুক্ত জাতির ছাত্র সংখ্যা কিরূপ; এবং

(গ) উক্ত বিদ্যালয়গুলিতে কোনও ছাত্রাবাস আছে কি?

**তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | | ১৯৭৬-৭৭<br>টাকা | | ১৯৭৭-৭৮<br>টাকা |
|---|---|---|---|---|
| (ক) | (১) | ১,১৩,২২৫.০০ | (১) | ২,৭৩,৮৪১.০০ |
| | (২) | ৬৪,৬১৬.০০ | (২) | ৬২,১৩৪.০০ |
| | (৩) | ৪৫,১১৫.০০ | (৩) | ৫৮,০৩৫.০০ |

**(পঞ্চম হইতে দ্বাদশ শ্রেণী পর্যন্ত)**

(খ) (১) দক্ষিণ মহেন্দ্রপুর এস. বি. হাইস্কুল ঃ—

| বৎসর | মোট ছাত্রসংখ্যা | তফসিলি ছাত্রসংখ্যা | স্টাইপেন্ড পাইয়াছে |
|---|---|---|---|
| ১৯৭৬-৭৭ | ৭৭৪ | ৪৭৮ | ৩৯৪ |
| ১৯৭৭-৭৮ | ৫৯৯ | ৩১৬ | ২৯১ |

(খ) (২) দক্ষিণ কাশীনগর হাইস্কুল ঃ—

| | | | |
|---|---|---|---|
| ১৯৭৬-৭৭ | ৩৫২ | ১২৩ | ১২২ |
| ১৯৭৭-৭৮ | ৩৬১ | ১২৬ | ৭৫ |

(খ) (৩) শ্রীচন্দ্রা এম. এন. বিদ্যালয় ঃ—

| | | | |
|---|---|---|---|
| ১৯৭৬-৭৭ | ৫৬৫ | ১৫১ | ১০৪ |
| ১৯৭৭-৭৮ | ৬১৬ | ১৫৮ | ৭৮ |

(গ) উক্ত বিদ্যালয়গুলিতে ছাত্রাবাস আছে।

**কাস্টোডিয়ান অব এনিমি প্রপার্টিজ-এর নিকট ভারতীয় নাগরিকদের আবেদন**

**২১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭০৯।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কাস্টোডিয়ান অব এনিমি প্রপার্টিজ-এর নিকট ভারতীয় নাগরিকদের দরখাস্ত ও তাহার নিষ্পত্তির বিষয়ে রাজ্য সরকারের কোনও তথ্য আছে কি; এবং

(খ) থাকিলে, —

(১) ৩১শে মার্চ ১৯৭৮ পর্যন্ত ঐরূপ কতগুলি দরখাস্ত জমা পড়িয়াছিল,

(২) তন্মধ্যে কলকাতাস্থ অফিসে জমা দেওয়া দরখাস্তের সংখ্যা কত,

(৩) বিগত লোকসভার নির্বাচনের পূর্বে এবং উক্ত নির্বাচনের পর হইতে ৩১শে মার্চ ১৯৭৮ পর্যন্ত কতগুলি আবেদনের নিষ্পত্তি করা হইয়াছে, ও

(৪) এই দরখাস্তগুলি দ্রুত নিষ্পত্তির জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সহিত কোন যোগাযোগ করিয়াছেন কি?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারের কোনও তথ্য নাই (বিষয়টি সম্পূর্ণ রূপে ভারত সরকারের বাণিজ্য দপ্তরের নিয়ন্ত্রণভুক্ত)।

(খ) প্রশ্ন ওঠে না।

**গোসাবা থানার দুর্গাদ্বানীতে জলবিদ্যুৎ প্রকল্প**

**২১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮১।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, গোসাবা থানার দুর্গাদ্বানীতে একটি জলবিদ্যুৎ প্রকল্পের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন ছিল; এবং

(খ) সত্য হইলে, —

(১) বর্তমানে উহা কি অবস্থায় আছে, ও

(২) ঐ পরিকল্পনা রূপায়ণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গোসাবা থানার দুর্গাদ্বানী খাঁড়িতে একটি দুই মেগাওয়াট শক্তিসম্পন্ন টাইডাল পাওয়ার প্রজেক্ট স্থাপনের ব্যাপারে রাজ্য বিদ্যুৎ পর্ষদ রিপোর্ট করিয়াছেন।

(খ) (১) ও (২) উক্ত রিপোর্ট রাজ্য বিদ্যুৎ পর্ষদ কর্তৃক ভারত সরকারের অধীন ন্যাশনাল কমিটি অন সায়েন্স অ্যান্ড টেকনোলজি, ডিপার্টমেন্ট অব সায়েন্স অ্যান্ড টেকনোলজির সেক্রেটারির নিকট দাখিল করা হইয়াছে।

### মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া ব্লকের নিজস্ব অফিস বাড়ি

**২১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৪২।) **শেখ ইমাজুদ্দিন ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন (সমষ্টি উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া ব্লকের নিজস্ব কোনও অফিস বাড়ি নাই;

(খ) সত্য হইলে ইহার কারণ কি;

(গ) উক্ত ব্লকের সরকারি অফিস বাড়ি তৈরির কোন পরিকল্পনা আছে কি; এবং

(ঘ) থাকিলে, কতদিনে উহা রূপায়িত হইবে?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন (সমষ্টি উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হরিহরপাড়া ব্লকের অফিস বাড়ির জন্য কোনও জমি এখনও অধিগ্রহণ করা সম্ভব হয় নাই।

(গ) হ্যাঁ।

(ঘ) কোনও সময় নির্দিষ্ট করা সম্ভব নহে। তবে জমি অধিগ্রহণ হইলে বাড়ি তৈরি করিতে দেরি হইবে না।

### রেশম শিল্প সমবায় সমিতি রেজিস্ট্রেশন

**২১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৫৮।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বীরভূম জেলার রামপুরহাট থানার বিষ্ণুপুর অঞ্চলে দরিদ্র রেশম শিল্পীদের কতগুলি সমবায় সমিতি গত ছয় মাসের মধ্যে রেজিস্ট্রেশনের জন্য আবেদন করিয়াছেন;

(খ) তন্মধ্যে ১লা মার্চ, ১৯৭৮ পর্যন্ত কতগুলি সমবায় সমিতিকে রেজিস্ট্রি করা হইয়াছে; এবং

(গ) উক্ত রেশম শিল্পীদের কি কি সাহায্য দেওয়া হইয়াছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ছয় মাসের মধ্যে রামপুরহাট থানার অন্তর্গত বিষ্ণুপুর অঞ্চলে তফসিলি শিল্পী তন্তুবায় সমবায় সমিতি লিমিটেড নামে মাত্র একটি সমিতি রেজিস্ট্রেশনের জন্য আবেদন করিয়াছেন। সমিতিটি কেবলমাত্র তফসিলি সম্প্রদায়ের লোক দ্বারা গঠিত।

(খ) উপরোক্ত মাত্র একটি সমিতি রেজিস্ট্রি করা হইয়াছে।

(গ) উপরোক্ত সমিতিকে হ্যান্ডলুম ডাইরেক্টরেট কর্তৃক ৩৫,০০০ টাকা স্টেট শেয়ার দেওয়া হইয়াছে।

### মুসলিম ম্যারেজ রেজিস্ট্রারগণের খাতাপত্রের অভাব

**২১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৮৯।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) খাতাপত্র, ফর্ম ইত্যাদি ছাপা না থাকায় মুসলিম ম্যারেজ রেজিস্ট্রারগণের অনেকেই অসুবিধা ভোগ করিতেছেন এই মর্মে কোনও অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কি; এবং

(খ) আসিয়া থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ স্বরাষ্ট্র (প্রেস এবং ফর্মস) বিভাগ প্রয়োজনীয় ফর্ম ইত্যাদি সরবরাহ করিয়া থাকেন। উক্ত অফিসকে সত্বর ফর্ম সরবরাহ করিবার জন্য তাগিদ দেওয়া হয়। ঐ বিভাগ অক্ষমতা জানাইলে প্রয়োজনীয় সংখ্যক ফর্ম বে-সরকারি প্রেস হইতে ছাপানো হয় এবং সংশ্লিষ্ট ম্যারেজ রেজিস্ট্রারকে সরবরাহ করা হইয়া থাকে।

### কাটোয়ায় শ্রম বিনিয়োগ কেন্দ্র স্থাপন

**২১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৬।) **ডাঃ হরমোহন সিন্‌হা ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্ধমান জেলার কাটোয়া মহকুমায় ৬ লক্ষ জনসংখ্যা বিবেচনায় কাটোয়ায় একটি শ্রম বিনিয়োগ কেন্দ্র সংস্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবে রূপায়িত হইবে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৮-৭৯ সালের বার্ষিক যোজনায় পশ্চিমবঙ্গে ছয়টি মহকুমায় শ্রম বিনিয়োগ সংস্থাপনের পরিকল্পনা আছে। বর্ধমান জেলার কাটোয়া মহকুমায় এইরূপ একটি কেন্দ্র খোলার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন।

(খ) এই বিষয়ে সিদ্ধান্ত সাপেক্ষে ১৯৭৮-৭৯ আর্থিক বৎসরে পরিকল্পনাটি বাস্তবে রূপায়িত হইবে বলিয়া আশা করা যায়।

**মাধ্যমিক বিদ্যালয়গুলিকে ডেফিসিট গ্রান্টের বিদ্যালয়ে আনার পরিকল্পনা**

২২০। (অনুমোদিত প্রশ্ন নং ২১৬৬।) **শ্রী রবিশঙ্কর পান্ডে ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) অ্যাড-হক ভিত্তিতে শিক্ষকদের মহার্ঘ ভাতা, উন্নয়ন এবং পুস্তকালয় ইত্যাদি বাবদ সাহায্য প্রাপ্ত মাধ্যমিক বিদ্যালয়গুলিকে ডেফিসিট গ্রান্টের বিদ্যালয়ের আওতায় আনার কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে, কতদিনের মধ্যে ইহা বাস্তবে রূপায়িত হইবে;

(গ) সরকার কি অবগত আছেন যে, উক্ত বিদ্যালয়গুলির মধ্যে অনেকগুলিতে প্রাথমিক স্তরের ও মাধ্যমিক স্তরের অষ্টম মান পর্যন্ত ছাত্রছাত্রীদের নিকট হইতে উচ্চ হারে ছাত্র বেতন আদায় করা হয়; এবং

(ঘ) অবগত থাকিলে উহা বন্ধ করার সম্পর্কে সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) স্বীকৃত কর্মচারিদের ভাতা ও আংশিক বেতন বাবদ অনুদানপ্রাপ্ত অনুমোদিত উচ্চ বিদ্যালয়গুলিকে ক্রমান্বয়ে স্যালারি ডেফিসিট স্কীম-এর আওতায় আনার পরিকল্পনা সরকারের আছে।

(গ) ও (ঘ) কোন সঠিক অভিযোগ সরকারের কাছে আসে নাই। নির্দিষ্ট অভিযোগ সরকারের গোচরে আসিলে আইনানুগ ব্যবস্থা গ্রহণের বিষয় বিবেচনা করা হইবে।

[1-40 — 1-50 P.M.]

## Calling Attention To Matters Of Urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি।

(১) মাদ্রাসার শিক্ষা ব্যবস্থা সম্পর্কে। ঃ শ্রী আনিসুর রহমান, শ্রী মুস্তাফা বিন কাশিম, শ্রী নারায়ণ মুখার্জি, শ্রী নীরদ রায়চৌধুরি, শ্রী ননী কর, শ্রী রণজিৎ মিত্র এবং শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায়।

(২) কলকাতাস্থ ডাঃ আর. আমেদ ডেন্টাল কলেজে বিশৃঙ্খল অবস্থা। ঃ শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান।

(৩) হাওড়া স্টেশনে রাস্তা অবরোধ ও নাগরিকদের চরম অসুবিধা। ঃ শ্রী সন্দীপ দাস।

এই সম্পর্কে দৃষ্টি আকর্ষণের জন্য দিয়েছেন শ্রী সন্দীপ দাস। এই মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা সম্পর্কে দৃষ্টি আকর্ষণী দিয়েছেন শ্রী আনিসুর রহমান প্রমুখ, আমি ঐ নোটিশটি মঞ্জুর করছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের যদি সম্ভব হয় আজকে এই বিষয়ের উপর বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য সময় নিতে পারেন।

**Dr. Kanai Lal Bhattacharyya :** The statement will be made on the 4th May, 1978.

## Mention Cases

**শ্রী কালীপদ বর্মণ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি ও সমষ্টি উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীকে একটি চিঠি গত ১৮ই যা প্রকাশিত হয়েছে সত্যযুগ সংবাদপত্রে, তাতে আছে যে সুন্দরবনে ২৪ পরগনা জেলার সাগর ব্লকে ৪ লক্ষ টাকায় যে কাঠের পুল মেরামত করবার জন্য দিয়েছিলেন সেই টাকা নিয়ে বি. ডি. ও. খোলাখুলি ভাবে টেন্ডার না ডেকে রাতের অন্ধকারে কোন একটা গোপন মিটিং-এ নাকি সেই ৪ লক্ষ টাকার কাজ দুজন ঠিকাদারকে দিয়েছে, কোনও নোটিশ সেখানে দেওয়া হয় নি। এর দ্বারা বামফ্রন্ট সরকারের যে ঘোষিত নীতি ছিল যে শিক্ষিত বেকার যুবকদেরকে কাজে লাগিয়ে তাদেরকে অনুপ্রাণিত করা সেটা বানচাল হয়েছে এবং যে কারচুপি ঠিকাদাররা সাধারণত করে সেই কারচুপি রোধের সমস্ত প্রচেষ্টাই বানচাল হয়েছে। এই ব্যাপারে বি. ডি. ও.-র কার্যকলাপের

উপর একটা তদন্ত হওয়া উচিত বলে স্থানীয় জনসাধারণ দাবি করছে এবং এ সম্পর্কে খবরও আমাদের কাছে এসেছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। পঞ্চায়েত নির্বাচনে ২১ তারিখ ছিল নির্বাচনের নমিনেশন ফাইল করার শেষ দিন, তারপর কোনও জায়গায় ২২ তারিখে, কোনও জায়গায় ২৪ তারিখে বি. ডি. ও. অফিসে রেডিওগ্রাম গিয়েছে যে প্রাথমিক শিক্ষক যারা তারা নির্বাচনে প্রার্থী হতে পারবে না। এর ফলে রিটার্নিং অফিসাররা বিভ্রান্তির মধ্যে পড়ে গিয়েছে। অনেক জায়গায় যার জন্য রিটার্নিং অফিসাররা নমিনেশন পেপার ক্যান্সেল করে দিয়েছেন প্রাথমিক শিক্ষকদের, আবার অনেক জায়গায় স্ক্রুটিনি হয়ে যাবার পরে রেডিওগ্রাম গিয়েছে। ফলে একবার স্কুল টিচার্সদের ভ্যালিড বলে গণ্য করে তারপর ইনভ্যালিড বলে গণ্য করা হয়েছে। এইভাবে একটা মুশকিল অবস্থার সৃষ্টি হয়েছে। এই যদি হয় তাহলে সেখানে নিরপেক্ষ নির্বাচন হওয়ার সম্ভাবনা খুব অল্প। এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা বিবৃতি দেবার জন্য বলছি এবং একটা সঠিক সিদ্ধান্ত নিন যে এই সব প্রাথমিক শিক্ষকরা নির্বাচনে অংশ গ্রহণ করতে পারবে কি পারবে না। এই সম্পর্কে মন্ত্রী মহাশয়কে একটা বিবৃতি দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি মন্ত্রী সভায়। আসানসোল মহকুমায় রিফ্যাক্টরি শিল্প, বেঙ্গল রিফ্যাক্টরি কারখানা জামগ্রামে, সেখানে দুতিন শত শ্রমিক আজকে ১০ সপ্তাহের অধিক কাল তারা কোনও বেতন পাচ্ছে না এবং কারখানার মালিকদের মীমাংসার জন্য ডেকে এলেও তাদের পাওয়া যাচ্ছে না এবং কারখানার মালিককে ডেকে মীমাংসার জন্য পাওয়া যায় নি। কয়েকদিন আগে এস. ডি. ও.-এর দপ্তরে যে চুক্তি হয়েছিল দু'সপ্তাহের বেতন দেবে, সেটাও দেওয়া হয় নি, কোনও বেতন তাদের জন্য পাওয়া যায় নি। এ সম্পর্কে মন্ত্রী সভার তরফ থেকে যদি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ না করেন, তাহলে শ্রমিকদের খুব দূরবস্থা হবে এবং তারা অনাহারে মরবে, এমন অবস্থা যে তাদের আগে জি. আর. দেবার চেষ্টা করা হয়েছিল। কাজেই আমি সংশ্লিষ্ট শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় শ্রম দপ্তরের মন্ত্রী মহাশয় এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আপনার মাধ্যমে এ বিষয়ের প্রতি আকর্ষণ করছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গতকাল হাওড়া স্টেশনে সাড়ে নটায় যাত্রী বিক্ষোভে সমস্ত হাওড়া স্টেশন এলাকা অবরুদ্ধ ছিল। আপনি জানেন প্রত্যহ এই ঘটনা ঘটে, হাওড়া স্টেশনে যখন হাজার হাজার যাত্রী কিম্বা লক্ষও বলতে পারেন, এসে পৌছায়, তখন আমিন সাহেবের বাঘ মার্কা বাসের চেহারা দেখা যায় না, সেই সময় দেখা যায় স্টেশন খাঁ খাঁ করছে, কোনও বাসই নেই, হাজার হাজার যাত্রী লাইন দিয়ে দাঁড়িয়ে থাকে, সব রুটেই এক অবস্থা। কাল জনসাধারণের যাত্রী সাধারণের ধৈর্যচ্যুতি ঘটে চরম অবস্থা ঘটেছিল যার ফলে রাস্তা অবরোধ করে রাখা হয়েছিল এবং দু'ঘন্টা আড়াই ঘন্টাব্যাপী রাস্তা অবরোধ

হয়েছিল, ফলে হাওড়া স্টেশন এলাকায় জনজীবন বিপর্যস্ত হয়েছিল, তার জন্য সারা শহরেই এর প্রতিক্রিয়া ঘটেছিল। এই ব্যাপারে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, কেন এই ধরনের ঘটনা ঘটে এই ব্যাপারে হাউসের কাছে তিনি একটা বিবৃতি প্রদান করুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার, মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা বিশেষ ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করতে বাধ্য হচ্ছি, আমি বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। পঞ্চায়েত ইলেকশনে যে রকম কারচুপি করার ষড়যন্ত্র চলেছে পশ্চিম বাংলার বুকে তার একটা দৃষ্টান্ত আমি আপনার সামনে দিচ্ছি।

... **(নয়েজ)** ...

আমাকে ডিস্টার্ব করে সুবিধা হবে না। আমি স্যার, একটা স্পেসিফিক উদাহরণ দিচ্ছি, লাভপুর ব্লকে নমিনেশন ফাইল করার পর টাইম পেরিয়ে যাওয়ার পরও বি. ডি. ও. সাহেব অ্যাক্সেপ্ট করলেন এবং ২২ তারিখে রাতের অন্ধকারে বসে সি. পি. এম. নেতাদের সঙ্গে সেই টাইম এবং ডেট ক্যান্সেল করতে আরম্ভ করলেন, এটা করাতে আমাদের হাজার হাজার কর্মী সেখানে ঘেরাও করে রাখে, ডি. এম. এ.-র কাছে জানানো হয়, সরকারের কাছে জানানো হয়। ডি. এম. বলেছেন কারচুপি হবে কি হবে না, এটা আমার সিদ্ধান্ত নয়, উপর থেকে যে রকম ডিরেকশন আসবে, সেটা করতে আমরা বাধ্য এবং এই ব্যাপারে আমি কোনও অ্যাকশন নিতে পারি না। এই ব্যাপারে আপনাকে জানিয়ে রাখছি, বি ডি. ও.-কেও নোটিশ দিয়েছি এই বে-আইনি কাজের বিরুদ্ধে। এই রকম কারচুপি কি চলবে জোর করে? সেটা বলে দেন, এই যদি হয় তবে ইলেকশনের দরকার নেই। আমি শুনছি কাউন্টিং-এর দিন পুলিশ পোস্টিং থাকবে না, সি. পি. এম-র গুন্ডারা — সেখানে কংগ্রেসি ভদ্রলোক বেশি নেই, এদের অত্যাচার চলবে। আমি তাই আপনার মাধ্যমে জানাচ্ছি যে এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নিন, পুলিশের ব্যবস্থা করুন যদি আপনারা ইলেকশন চান। আর যদি প্রহসন চান, গ্রামে গঞ্জে কাউন্টিং হবে রাতের অন্ধকারে, যেখানে সি. পি. এম. হারবে সেখানেই গুন্ডারা এ জিনিস করবে, এটা জানাতে বাধ্য হচ্ছি, সরকার এ ব্যাপারে স্টেপ নিন (নয়েজ) মর্নিং শোজ দি ডে।

... **(নয়েজ)** ...

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** মিঃ স্পিকার স্যার, অন এপয়েন্ট অফ ইনফরমেশন। উনি হাজার হাজার লোকের কথা বললেন। কিন্তু ৫/৬ জন লোক নিয়ে যেখানে নমিনেশন ফাইল হচ্ছিল সেখানে গিয়েছিলেন। যারা নমিনেশন ফাইল করতে গিয়েছিল তারা ১২টার সময় নমিনেশন ফাইল করতে উপস্থিত ছিল। আর ওঁরা ২২ তারিখে গিয়ে বি. ডি. ও.-কে ঘেরাও করেন এবং বলেন যে ক্যান্সেল করতে হবে। ওরা ৫/৬ জন লোক নিয়ে গিয়েছিলেন।

ওঁনারা হাজার হাজার লোকের কথা বলছেন, কিন্তু ওদের হাজার হাজার লোক থাকলে ওরা এই রকম জিনিস করতেন না। ওনারা ৫/৬ জন লোক ছিলেন, হাজার হাজার লোক থাকলে ওরা বলতেন নির্বাচন করব। বি. ডি. ও.-র কাছে গিয়েছিলেন, ওরা বলেছিলেন ক্যান্সেল করতে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বে-আইনি কাজের বিরুদ্ধে কি প্রটেস্ট করতে পারব না?

**শ্রী কমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে সুনীতি বাবু ওঁরা ৭২ সালে যা করেছিলেন প্রতিদিন সেইটা আজকের যাঁরা সরকারে আছেন বামপন্থী তাদের ঘাড়ে চাপাতে চাইছেন এবং রেকর্ড করতে চাইছেন, এই যে মিথ্যে স্টেটমেন্ট রোজ দিচ্ছেন, এইটা কেন আপনি অনুমতি দিচ্ছেন সেটা আমার বোধগম্য হচ্ছে না। এই সম্পর্কে আমি আপনার রুলিং চাইছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** উনি মিথ্যে বললেন। উনি কি দায়িত্ব নিয়ে বলতে পারেন? যে ঘটনা ঘটছে সেইটাই বলছি। কারচুপি চলছে, জোচ্চুরী চলছে।

**শ্রী সুনীলকুমার মজুমদার :** উনি সেখানে ছিলেন। ডি. এম.-কে চার্জ করেছেন।

## Legislation

## The West Bengal Restoration of Alienated Land (Amendment) Bill, 1978

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to introduce the West Bengal Restoration of Alienated Land (Amendment) Bill, 1978.

**... (Secretary then read the Title of the Bill) ...**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Restoration of Alienated Land (Amendment) Bill, 1978 be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্যগণ ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ হস্তান্তরিত ভূমি প্রত্যর্পণ আইনটি সম্বন্ধে অবগত আছেন। ঐ আইনে ৪ নং ধারায় বলা আছে কোন কোন ক্ষেত্রে জমি ফেরতের জন্য দরখাস্ত করা চলবে। অনধিক ২ হেক্টার জমি বিশিষ্ট কোনও ব্যক্তি যদি অভাবগ্রস্ত হয়ে অথবা নিজের বা পরিবারের ভরণপোষণের জন্য অথবা চাষের খরচ জোগাবার জন্য তাঁর জমির সবটা বা কিছুটা হস্তান্তর করে থাকেন অথবা যদি জমি ফেরতের

জন্য লিখিত বা অলিখিতর কোনও চুক্তি করে থাকে তবে কতগুলি বিশেষ ক্ষেত্রে তিনি সেই হস্তান্তরিত জমি ফেরত পেতে পারেন। উক্ত ধারায় বলা হয়েছে যে এই আইনের সুবিধা নিতে হলে জমি হস্তান্তর হতে হবে ১৯৬৭ সালের ৩১শে ডিসেম্বরের পর থেকে ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ হস্তান্তরিত ভূমি প্রত্যর্পণ আইন কার্যকর হওয়ার পূর্ব পর্যন্ত অর্থাৎ ১৯৬৮ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৭৩ সালের ৪ঠা মে পর্যন্ত। জমির হস্তান্তর যদি উক্ত সময় সীমার মধ্যে হয়ে থাকে তবেই শুধু জমি ফেরতের দরখাস্ত করা চলবে।

এই জমি ফেরতের দরখাস্ত দাখিল করবার সময় সীমাও নির্দিষ্ট করে দেওয়া হয়েছে। দরখাস্ত করবার সময় সীমা হচ্ছে জমি হস্তান্তরের তারিখ থেকে পাঁচ বছর (অর্থাৎ সর্ব শেষ ১৯৭৮ সালের ৪ঠা মে) অথবা এই আইনটি বলবৎ হবার তারিখ থেকে ৪ বছর (অর্থাৎ ১৯৭৭ সালের ৫ই মে) এই দুইটির মধ্যে যে তারিখটি পরবর্তী হবে সেই তারিখ পর্যন্ত এর অর্থ ছিল — ১৯৭৮ সালের ৪ঠা মে এর পরে বর্তমান আইনটির আর কোনও সুযোগ সুবিধাই নেওয়া সম্ভব হবে না। বর্তমান আইনটি যে অবস্থায় আছে তাতে ১৯৭৩ সালের ৪ঠা মে তারিখের পরে যদি কোনও জমি হস্তান্তরিত হয় তবে সেই ক্ষেত্রে এই আইনের কোনও সুযোগ পাওয়া যাবে না। মাননীয় সদস্যগণ আমার সঙ্গে একমত হবেন যে ১৯৭০ সালের ৪ঠা মে-র পরে যে সব জমি হস্তান্তরিত হয়েছে সেই সব ক্ষেত্রেও বর্তমান আইনের সুযোগ সুবিধা দেওয়ার প্রয়োজন আছে। এই উদ্দেশ্যে আমার উত্থাপিত এই বিধেয়কে প্রস্তাব করছি যে এই হস্তান্তরের সময় সীমা ১৯৭৩ সালের ৪ঠা মে থেকে চার বছর বাড়িয়ে ১৯৭৭ সালের ৪ঠা মে পর্যন্ত করা হোক। এই বিধেয়কটি আইনে পরিণত হলে ১৯৬৮ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৭৭ সালের ৪ঠা মে পর্যন্ত হস্তান্তরিত ভূমি এই আইনের আওতায় আসবে। জমি ফেরত দেবার সময় সীমা জমি হস্তান্তরের তারিখ থেকে ৫ বছর, কাজেই আরও বেশ কিছু দিন পর্যন্ত পল্লী অঞ্চলে দুঃস্থ ব্যক্তিরা এই আইনের সুযোগ সুবিধা পেতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করব, পল্লী অঞ্চলের দুঃস্থ মানুষদের দুর্দশা লাঘব করবার জন্য আমরা এই প্রস্তাব দলমত নির্বিশেষে মাননীয় সকল সদস্যদের সম্মতি লাভ করবে এবং আমার উত্থাপিত ১৯৭৮ সালের পশ্চিমবঙ্গ হস্তান্তরিত ভূমি প্রত্যর্পণ (সংশোধন) বিধেয়কটি বিধানসভা কর্তৃক অনুমোদনের জন্য গৃহীত হবে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের উপর আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছি। প্রশ্ন হচ্ছে ডিসট্রেস সেল আছে বলেই এই বিল। ডিসট্রেস সেলে যারা জমি বিক্রি করে তাদের সুযোগ দেওয়া উচিত যারা বিপদে পড়ে জমি বিক্রি করে তারা যাতে ফেরত পেতে পারে তার ব্যবস্থা করা হচ্ছে। স্বাধীনতার আগে ফজলুল হক একটা আইন করেছিলেন খায়-খালাসী আইন। তারপর সিদ্ধার্থশঙ্কর রায়ের সরকার একটা আইন করেছিলেন —

West Bengal Restoration of Alienated Land Act.

এটা সময় সীমা ছিল ১৯৬৮ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৭৩ সালের ৪ঠা মে পর্যন্ত যে সব এইভাবে ডিসট্রেস সেল হয়েছে জমি বিক্রি করেছে তারা ফেরত পাবার সুযোগ

পাবে। এখন মন্ত্রী মহাশয় সেটাকে বাড়িয়ে ১৯৭৭ সালের ৪ঠা মে পর্যন্ত করছেন। আমার কথা হচ্ছে এটা বরাবরের জন্য করা হোক। কারণ আমাদের দেশে শ্রেণী বৈষম্য আছে এবং গরিব লোকেরা জমি বিক্রি করতে বাধ্য হয় অনেক সময় বড় লোকের চক্রান্তে তাদের পড়তে হয়। কেন্দ্রীয় সরকার সম্পত্তির উপর মৌলিক অধিকার তুলে দেবার কথা ভাবছেন কিন্তু এখনও কিছু হয় নি। তাই যখন ডিসট্রেস সেল থাকছেই আমরা তার পরিবর্তন করতে পারছি না তখন ঐ ৪ বছর না বাড়িয়ে একটা পার্মানেন্ট ল বা একটা অ্যাক্ট করে দিতে পারি। তাতে যেখানেই ডিসট্রেস সেল হোক না কেন সেখানে ট্রান্সফারের সুযোগ থাকবে। যাতে পাঁচ বছরের মধ্যে সেকশন ৪-তে কেস করে তা ফেরত নিতে পারবে। সেই জন্য আমি ঐ ফোর ইয়ার্সের জায়গায় সেখানে আমি Or after its commencement তাতে যদি প্রয়োজন দেখা যায় যে দেশে ডিসট্রেস নেই তাহলে এই আইনটা রিপিল করে দিতে পারি।

[2-00 — 2-10 P.M.]

১৯৭৪ সালের ৪ঠা মে পর্যন্ত সীমারেখা নির্দ্ধারণ করে দেব, এর পরে ডিসট্রেস পারসনশ সেল করলে তার কোনও সুযোগ সেখানে থাকবে না। সেই জন্য আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছি —

Under section 4 section 2(i), lines 2 and 3, for the words "or within four years from the date of such commencement" the words "or after its commencement" be substituted.

আর দু' নং অ্যামেন্ডমেন্ট হচ্ছে —

Corollary Clause 2(ii), lines 3 and 4, for the words "and the expiry of four years from the date of commencement of this Act" the words "and the date of application under section 4 of this Act" be substituted.

এই বলে আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যের সংশোধনী ভাল করে বিবেচনা করেছি — সেটা গ্রহণ করা যাচ্ছে না। কেন যাচ্ছে না, তার যুক্তি আমি তাকে ভাল করে বোঝবার জন্য বলছি। প্রথমত যে কোনও সময়ের সেল আবার পুনর্বিবেচিত হবে এই রকম যদি হয় তাহলে ভবিষ্যতে সেলের ব্যাপারটা একটা দারুণ অসুবিধার ভিতর পড়বে। সেই জন্য দেখবেন একটা কোনও ক্যালামিটিতেই সেলগুলি হয়ে থাকে। যেমন ধরুন বাংলা ১৩৫০ সালে মন্বন্তরের সময় যে দুর্ভিক্ষ হয়েছিল তখন এই রকম বহু সেল হয়েছে। একটা অ্যাবিউট কন্ডিশনে সেল হয় এবং তখন মাঝে মাঝে এই সব দেখে সুবিধাদি বাড়াতে হয়। পার্মানেন্টের কথা আপনি যেটা বলছেন — এইভাবে যদি করতে হয় তাহলে নর্ম্যাল জমি বিক্রির ব্যাপারটায় একটা অনিশ্চয়তা দেখা দেবে এবং এই নিয়ে নানা রকম প্রশ্ন.

জটিলতা সৃষ্টি হবে। সেইজন্য আমরা মনে করি ঠিক ঐ রকম একটা অনিশ্চয়তার মধ্যে সমস্ত জিনিসটাকে ফেলে না দিয়ে একটা নির্দ্দিষ্ট সময় সীমার মধ্যে রেখে দেওয়াই ভাল। কারণ অতীতে ঐ সময় পর্যন্ত যে দরখাস্তগুলি করেছেন সেইগুলিই আমরা এখন পর্যন্ত শেষ করে উঠতে পারি নি। আপনারা সবাই জানেন ১৯৭৩ সালের পরিস্থিতির পরে ১৯৭৪/১৯৭৫/১৯৭৬ সাল পর্যন্ত যে পরিস্থিতি গেছে সেই পরিস্থিতিতে অনেকগুলি হস্তান্তরিত হয়েছে। একটি হচ্ছে এই আইনের মেয়াদ যত তাড়াতাড়ি শেষ হয়ে যায় এবং এই পাসেডর ভিতর নির্দ্দিষ্ট ৪ বছর বলেছি — নির্দ্দিষ্ট সময়ের ভিতর যেগুলি হয়েছে সেগুলি না হলে সব সময় এসে গেলে কোনও সময়েই শেষ হবে না। সেইজন্য ১৯৭৩ সালের ৪ঠা মে থেকে ৪ বছর বাড়িয়ে দেওয়া হল। রেস্টোরেশনের ফিউচ্যার হয় না। এটা হচ্ছে যা অলরেডি অ্যালিনেটেড হয়ে গেছে তাকে রেস্টোর করা। অতএব ফিউচার পর্যন্ত রেস্টোর করা, এটা হয় না। সেই জন্য আমরা সমস্ত দিক বিবেচনা করে এই বিল এনেছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় যেকথা বললেন সেখানে সমস্ত সেলকে ডিস্ট্রেস সেল বলার প্রয়োজন নেই — দু' হেক্টর পর্যন্ত জমির ক্ষেত্রেই ডিস্ট্রেস সেলেব প্রশ্ন আসে, দু' হেক্টরের বেশি জমির ক্ষেত্রে ডিস্ট্রেস সেলের প্রশ্ন আসে না। এই সমস্ত ল্যান্ড রেস্টোরেশন অব অ্যালিনেটেড ল্যান্ডের আওতায় আসবে —

Such transfer was made after the expiry of the order of 1967 being in distress. Or in need of money foı the .maintenance of himself and his family or meeting the cost of his cultivation.

যে সমস্ত গরিব মানুষ অভাবের তাড়নায় সম্পত্তি বিক্রি করবে তাদের ক্ষেত্রেই ফেরৎ দেবার প্রশ্ন থাকবে। সেই জন্য সেই সুযোগ যাতে তারা পেতে পারে তার জন্যই আমি পার্মানেন্ট প্রভিসন থাকার কথা বলছি। আমি সমস্ত সেলের কথা বলছি না। ৫ হেক্টর জমির মালিক যদি বিক্রি করে থাকে সেটা নিশ্চয় এর আওতায় আসবে না। গরিব মানুষের সম্পত্তি জবর দখল করে বে-আইনি করে রেখে দেয়। সেকশন(২)-তে বলা আছে, —

The transfer was made within four years from the date of such transfer.

সেই রকম পরিস্থিতিতে ফিরিয়ে নেবার স্কোপ যদি থাকে তাহলে সেইভাবে ফিরিয়ে নেবে। এই রকম পার্মানেন্ট মেজার হলে আমার মনে হয় ভাল হবে। তার কারণ মানুষ যে বে-আইনি ট্রান্সফার করে এই রকম ভাবে সহজে আর বে-আইনি ট্রান্সফার করতে পারবে না, গরিব মানুষের সম্পত্তি ফাঁকি দিয়ে নিতে পারবে না, আর আমাদের মতো বড়তলার উকিলদের পক্ষেও সুবিধা হবে। পিস মিল ২/৩ বছর করে যে বাড়ানো হচ্ছে তাতে আপ টু ডেট হওয়া মুশকিল হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে আফটার দি কমেন্সমেন্ট ফোর্থ মে পর্যন্ত

ডিস্ট্রেস সেল করলে ফেসিলিটিজ পাবে, কিন্তু ফিফথ মে হয়ে থাকলে এই ফেসিলিটিজ থেকে বঞ্চিত হবে কেন, এর থেকে ডিবার্ড হবে কেন —

আপনি জিনিসটা ঠিক ধরতে পারেন নি। প্রশ্ন হচ্ছে, আপনি যেভাবে বলছেন সেটা হচ্ছে অন্য জিনিস যে ভবিষ্যতে যখনই গরিবের জমি হস্তান্তরিত হবে তার জন্য কোনও একটি স্থায়ী বডির মাধ্যমে ইনকোয়ারি করে সেখানে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া — এটা অন্য জিনিস, এটাকে অন্য ভাবে ভাবতে হবে, সেটার স্কোপ এখানে নেই। এখানে স্কোপটা হচ্ছে, এই আইনটার মেয়াদ শেষ হচ্ছে এবং তার সুযোগ পাবার জন্য যে সময়সীমা — এই দুটো সময়সীমার ব্যাপারে এখানে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। আপনি যেটা বলছেন, যার আদৌ রেস্টোরেশন হয় নি, ভবিষ্যতে হয়ত হস্তান্তর হতে পারে তাকেও কি করে দেওয়া যায় এটা অন্য জিনিস। এই দুটি জিনিস এক নয়।

The motion of Shri Benoy Krishna Chowdhury that The West Bengal Restoration of Alienated Land (Amendment) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

**Clause 2**

**Shri A. K. M. Hassanuzzaman** : Sir, I beg to move that in Clause 2(i), lines 2 and 3, for the words "or within four years from the date of such commencement" the words "or after its commencement" be substituted.

Sir, I also move that in Clause 2(ii), lines 3 and 4, for the words "and the expiry of four years from the date of commencement of this Act" the words "and the date of application under section  of this Act" be substituted.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি** : আমি আগেই বলেছি যে, এই প্রস্তাব গ্রহণ করলে অনেক জটিলতার সৃষ্টি হবে, সেইজন্য এই প্রস্তাব এইভাবে গ্রহণ করা সম্ভব নয়।

The motion of Shri A. K. M. Hassanuzzaman that in Clause 2(i), lines 2 and 3, for the words "or within four years from the date of such commencement" the words "or after its commencement" be substituted, was then put and lost.

The motion of Shri A. K. M. Hassanuzzaman that in Clause 2(ii), lines 3 and 4, for the words "and the expiry of four years from the date of commencement of this Act" the words "and the date of

application under section of this Act" be substituted, was then put and lost.

The question that Clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 1 and Preamble**

The question that Clause 1 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the West Bengal Restoration of Alienated Land (Amendment) Bill, 1978, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1978**

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to introduce the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1978.

**(Secretary then read the Title of the Bill.)**

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1978. be taken into consideration.

[2-10 — 2-20 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি** ঃ মাননীয় অধ্যক্ষ, মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি যে কলকাতা পশ্চিমবঙ্গ জমিদারি অর্জন (সংশোধন) বিধেয়ক, ১৯৭৮, আপনার বিবেচনার জন্য গৃহীত হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে ১৯৫৩ সালের পশ্চিমবঙ্গ জমিদারি অর্জন আইনের ৪৪(২ক) ধারা অনুযায়ী রাজ্য সরকার কর্তৃক বিশেষ ভাবে ক্ষমতা প্রদত্ত আধিকারিক চূড়ান্ত প্রকাশিত খতিয়ান সংশোধন করতে পারেন। এই সংশোধনের জন্য একটি নির্দিষ্ট সময় বেঁধে দেওয়া আছে। চূড়ান্ত ভাবে খতিয়ান প্রকাশিত হওয়ার দিন থেকে ৯ মাসের মধ্যে জনসাধারণ ঐ বিশেষ আধিকারিকের নিকট দরখাস্ত করলে বিশেষ আধিকারিক প্রয়োজনীয় সংশোধন করতে পারবেন। এছাড়া যেসব ক্ষেত্রে উক্ত বিশেষ আধিকারিক স্বতঃপ্রণোদিত হয়ে — চূড়ান্ত ভাবে প্রকাশিত খতিয়ান

সংশোধন করতে চাইবেন সেসব ক্ষেত্রে অন্য একটি সময় সীমা নির্দিষ্ট করা আছে। খতিয়ান চূড়ান্ত ভাবে প্রকাশের তারিখ অথবা ১৯৫৭ সালের পশ্চিমবঙ্গ জমিদারি অর্জন (২য় সংশোধন) অর্ডিন্যান্স কার্যকর হবার তারিখ — এই দুই তারিখের মধ্যে পরবর্তী যে তারিখ, সেই তারিখ থেকে ২১ বছর সময় সীমার মধ্যে উক্ত বিশেষ আধিকারিক নিজে থেকে চূড়ান্ত ভাবে প্রকাশিত খতিয়ান সংশোধন করতে পারবেন। প্রসঙ্গত বলা যায়, এই ২১ বছরের সময় সীমা ১৯৭৫ সালের জমিদারি অর্জন (সংশোধন) আইন দ্বারা নির্দিষ্ট করা হয়েছিল। যেহেতু উক্ত অর্ডিন্যান্স বলবৎ হওয়ার তারিখ ছিল ৪ঠা নভেম্বর, ১৯৫৭ সাল, অতএব ১৯৭৮ সাল ৩রা নভেম্বর তারিখে ২১ বছরের সময় সীমা শেষ হয়ে যাবে, অর্থাৎ আগামী ৩রা নভেম্বরের পর থেকে আমাদের বিশেষ আধিকারিক ৪৪(২ক) ধারায় ক্ষমতা প্রয়োগ করতে পারবেন না। মাননীয় সদস্যগণ জানেন যে জমির মালিকের যে সমস্ত জমি গোপন করে রেখেছেন সে সব বেনামি জমি উদ্ধার করার কাজ পুরোদমে চলছে এবং আরও কিছুদিন ধরে চলবে। অতএব আমাদের বিশেষ আধিকারিকের পক্ষে ৪৪(২ক) ধারায় ক্ষমতা প্রয়োগ করা আরও বেশ কিছুদিন ধরে প্রয়োজন হবে। সেই উদ্দেশ্যে বর্তমান সংশোধন আইনে আমি প্রস্তাব করছি যে উক্ত সময় সীমা ২১ বছর থেকে বাড়িয়ে ২৫ বছর করা হোক। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আশা করব, মাননীয় সদস্যগণ সকলেই আমার এই প্রস্তাব সমর্থন করবেন এবং আমার উত্থাপিত ১৯৭৮ সালের পশ্চিমবঙ্গ জমিদারি অর্জন (সংশোধন) বিধেয়কটি অনুমোদনের জন্য গৃহীত হবে।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় সংশোধনী আকারে যে বিলটি সভার কাছে রেখেছেন সেটিকে আমি সমর্থন করছি। কিন্তু সমর্থন করতে গিয়ে তাঁর কাছে কয়েকটি কথা আমি রাখতে চাই। তিনি একটি কথা বললেন যে, ১৯৫৩ সালের জমিদারি অধিগ্রহণ আইন অনুযায়ী যে সমস্ত বে-নামি জমি পড়ে রয়েছে সেই বে-নামি জমিগুলি অধিগ্রহণের কাজ পুরদমে চলছে। আমি তাঁর এই বক্তব্যে সন্দেহ প্রকাশ করছি। আমরা যত দূর জানি যে, পশ্চিমবাংলায় — এমন কি মাননীয় মন্ত্রী বিনয় বাবুর নিজের জেলাতেও প্রচুর বে-নামি জমি পড়ে রয়েছে। এই নিয়ে আমরা কৃষক সংগঠনের পক্ষ থেকে এবং আমাদের দলের পক্ষ থেকেও বহু বার বলেছি যে, পশ্চিমবঙ্গে জমিদারি অধিগ্রহণ আইন, ১৯৫৩ যেটা করা হয়েছিল সেটার যে রেকর্ডস, সেই রেকর্ডস অনুযায়ী এখনও বে-নামি জমি হস্তান্তরের সুযোগ রয়েছে। আমরা প্রায়ই শুনি জমি পুনর্বিন্যাসের প্রশ্ন, জোত বেঁধে দেওয়ার প্রশ্ন, এবং সর্বোচ্চ জমির পরিমাণ বেঁধে দেওয়ার প্রশ্নের কথাও শুনি। কিন্তু আজকে সব চেয়ে বড় সমস্যা যেটা সেটা হচ্ছে বে-নামি জমি, চুরি করা জমি এবং সেটার পিছনে আমার মনে হয় সরকারি দপ্তরে একটা কায়েমী স্বার্থ কাজ করছে। যখন বলা হয় ৫৩ সালের ল্যান্ড রেকর্ড খুঁজে আপনারা বে-নামি জমির হিসাব পাবেন, তখন আমরা শুনি ইতিপূর্বে অনেক জমি হস্তান্তর হয়ে গিয়েছে। তার পর দেখা যায় ইতিমধ্যে অনেকে মারা গিয়েছে, সুতরাং তাদের আর পাওয়া যাবে না। কিন্তু আমি মন্ত্রীকে অনুরোধ করব যে, তিনি এই বিষয়ে একটু দৃঢ় প্রতিজ্ঞ হয়ে অগ্রসর হোন। তিনি তাঁর এই বিলের উদ্দেশ্য ঘোষণা করবার সময়ে আমাদের কাছে বললেন যে, তিনি বে-নামি জমি অধিগ্রহণ

করতে চান। তাঁর এই প্রচেষ্টা যদি আন্তরিক হয় তাহলে তিনি নিশ্চয়ই এদিকে একটু লক্ষ্য দেবেন। তিনি এই বিলের মাধ্যমে ২১ বছরের জায়গায় ২৫ বছর করেছেন, সেটাকে আমি নিশ্চয়ই সমর্থন করছি। এই বে-নামি জমি অধিগ্রহণের ব্যাপারে ৫৩ সালের ল্যান্ড রেকর্ড ধরে এখনও বের করা যায়, কিন্তু কোনও রাজনৈতিক দলই এটা করবার জন্য এগিয়ে আসবে না। কারণ তাহলে এর মধ্যে জড়িত সমস্ত রাজনৈতিক দলের সমর্থকদেরই পাওয়া যাবে, অনেকেই এই ভাবে জমি রেখেছেন। কাজেই আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে তৎপর হবার জন্য অনুরোধ করব। এইটুকু বক্তব্য রাখবার জনাই আমি দাঁড়িয়েছি। যাই হোক তিনি যে অ্যামেন্ডমেন্ট এনেছেন ২১ বছর থেকে ২৫ বছর করার তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে "দি ওয়েস্ট বেঙ্গল এস্টেটস অ্যাকুইজিশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭৮" এনেছেন সেটাকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি দুটি কথা তাঁকে বলছি। আজকে জনতা সদস্য শ্রী সন্দীপ দাস মহাশয় যে কথা বললেন তার সঙ্গে আমি এক মত যে, এই অ্যামেন্ডমেন্টের দ্বারা সময় সীমা ২১ বছর থেকে ২৫ বছর করা হচ্ছে, এই ৪ বছর স্পেসিফিক যে উদ্দেশ্যে বাড়ানো হচ্ছে সেটা সমর্থন যোগ্য। কিন্তু সেই সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানিয়ে দিতে চাই যে, আজকে গ্রাম বাংলার দিকে লক্ষ্য করলে দেখতে পাবেন যে, ছোট চাষীরা এবং মধ্যবিত্ত চাষীরা, যারা ১৫/২০ বিঘা জমির মালিক তারা কংগ্রেসের সমর্থক ছিল, আছে এবং থাকবে। কিন্তু ম্যাক্সিমাম জমি যাদের লুকোনো আছে তারা ইংরাজ আমল থেকে দালালী করে সব কিছু ভোগ করেছে, এখনও আপনাদের মাথায় কাঁঠাল ভাঙবার জন্য আপনাদের মাথায় হাত বুলচ্ছে সেই জমিগুলি গোপন করে রাখবার জন্য এবং তারা সি. পি. এম.-এর ডাইরেক্ট অথবা ইনডাইরেক্ট সদস্য হয়ে গিয়েছে। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি আগেকার জমি যারা গোপন করে রেখেছে তাদের সম্বন্ধে সিদ্ধান্ত নিতে অফিসাররা যেন কোনও রকম পার্টির প্রেসারের কাছে নতি স্বীকার না করে সেদিকে লক্ষ্য রাখবেন।

[2-20 — 2-30 P.M.]

অ্যাকচুয়ালি আমি কতকগুলি স্পেসিফিক অ্যাক্সাম্পল দিতে পারি অবশ্য অল্প সময়ের মধ্যে সম্ভব নয়। যেখানে আগে স্টেপ নেওয়া হয়েছিল, যেখানে আপনি স্টেপ নিয়েছেন এবং বলেছেন, বাড়ির কুকুরের নামে, বিড়ালের নামে বা অন্য কারও নাম নিয়ে রেকর্ড করে নিয়েছেন। তারা যে কোনও রেভেনিউ অফিসারকে দিয়ে বা অন্য কোনও উপায়ে এই জিনিস করিয়ে নিয়েছে। আপনি যদি চান আমি স্পেসিফিক কেস দিয়ে আসতে পারি, পৌঁছে দিতে পারি। এর কারণ কি? এই সমস্ত সুযোগ সন্ধানী মানুষগুলি আজকে তাঁরা রাতারাতি সি. পি. এম.-এর ব্যানারে, ছত্র ছায়ায় চলে এসেছে এবং তাঁরা অফিসারদের ইনফ্লুয়েন্স করতে চাচ্ছে। এটার কি কারণ সেটা আমরা জানি, আপনিও জানেন। এই সমস্ত জমিদার শ্রেণীর

মানুষের কাছ থেকে কিছু পেয়ে লোক্যাল সি. পি. এম.-রা লোক্যাল অফিসারদের ইনফ্লুয়েন্স করছেন যাতে ঠিকমতো রেকর্ড না হয়। রেভিনিউ অফিসারদের সুও মটো রাইট সিজ করে দেওয়া হচ্ছে। আপনি যে অ্যামেন্ডমেন্ট আনলেন তাকে সাধুবাদ জানাচ্ছি। পশ্চিম বাংলার একজন যুবক হিসাবে স্বীকার করি ঐ কুকুরের নামে বা বেড়ালের নামে বা অন্য কারও নামে যে জমি রের্কড করা আছে সেটা টেনে হিঁচড়ে বের করে আনা দরকার। ওখানে যেন পার্টি প্রেসার না আসে। স্পেশ্যাল প্রেসারের কাছে যেন নতি স্বীকার করতে না হয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি —

... (নয়েজ) ...

ওনাদের রাগ হচ্ছে, অনেকে এই কাজ করেছেন তো, অনেকে জমি লুকিয়ে রাখার ব্যাপারে সহায়তা করেছেন সেই জন্য ওনাদের গায়ে লাগছে আর যারা করেন নি তাঁরা চুপচাপ বসে আছেন, তাঁরা জোতদারদের সমর্থন করছেন না। তাই আমি আপনাকে অনুরোধ করছি এইদিকে বিশেষ ভাবে লক্ষ্য রাখতে হবে এবং আপনার সঙ্গে আমি এই ব্যাপারে একমত এবং আন্তরিকতার সঙ্গে সমর্থন করছি। এই ব্যাপারে যেন আপনার ডিরেকটিভ থাকে কোনও স্পেশ্যাল প্রেসারের কাছে নতি স্বীকার না করতে পারে। এখনও যেখানে যেখানে ফাঁক থেকে গেছে, গোপন জমি উদ্ধার করা হয় নি সেখানে উপযুক্ত ভাবে যাতে করা হয় তারজন্য অফিসারদের ফ্রি হ্যান্ড বা ক্ষমতা দিয়ে দিন। এইসব অফিসারদের উপর প্রেসার ক্রিয়েট করবার চেষ্টা করবেন না। তাঁদের ডেমোক্রাটিক রাইট দিয়ে দিন যাতে ৪ বছরের মধ্যে এই কাজগুলো হয়। অ্যামেন্ডমেন্ট ফর অ্যামেন্ডমেন্ট সেক এটা যেন না হয়। সত্যিকারের গোপন জমি উদ্ধার করে অ্যাকচুয়াল রের্কড যাতে কালেকশন হয় সেইদিকে নজর দিতে অনুরোধ করছি। আমার বক্তব্য বাড়িয়ে লাভ নেই। এই কথা বলে আপনার এই অ্যামেন্ডমেন্টকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি, বন্দে মাতরম।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী যে অ্যামেন্ডমেন্ট বিলে, ২১ বছরের জায়গায় ৪ বছর, মোট ২৫ বছর সময় চাচ্ছেন — লুকিয়ে রাখা জমি উদ্ধার করবার জন্য সেটা খুব ভাল কথা, বেশ সুন্দর কথা এবং গালভরা কথা কিন্তু বাস্তবে রূপায়ণ হবে কিনা এই বিষয়ে সন্দেহ আছে। কারণ আমাদের দেশে স্বার্থান্বেসী লোক, যারা জমি চুরি করে রাখে তারা সুযোগের সদ্ব্যবহার করে। তারা অতীতেও নিয়েছে এবং বর্তমানেও নেবে। তাঁরা জেনেছেন যে বামফ্রন্ট এক দলের নয়, ৪/৫টি দল নিয়ে গঠিত। কাজেই গোপন জমি রাখার জন্য তাঁরা যে কোনও একটি দলে আশ্রয় নেবে এবং যে কোনও একটি দলের সমর্থন পাবেন। মুর্শিদাবাদ জেলায় দেখেছি এই রকম দুষ্কৃতকারী লোক যারা এতদিন কংগ্রেস দলের বলে চালিয়ে আসছিল তারা এখন আর থাকতে চাইছে না।

আমরা দেখে আশ্চর্য হচ্ছি, কোথাও কোথাও সি. পি. এম. দল প্রবল আছে, কোনও ব্লকে আর. এস. পি.-র সঙ্গে যুক্ত হচ্ছে। আর. এস. পি. ছোট দল, তাঁরা দেখছেন যে লোক

যত বাড়ে ততই ভাল। সামনে পঞ্চায়েত ইলেকশন আসছে, লোকজনের দরকার তাই ভালমন্দ বিচার বিবেচনা না করেই কাউকে পঞ্চায়েত সমিতিতে দাঁড় করিয়ে দিচ্ছেন, কাউকে জেলা পরিষদে দাঁড় করিয়েছেন আবার যাদের সুবিধা হচ্ছে তারা সি. পি. এমে. চলে যাচ্ছে। আমি বুঝতে পারছি না যে যারা রাতারাতি সি. পি. এমে. চলে যাচ্ছে তাদের ইতিহাস নেওয়া হয়েছে কি না। আপনারা ভাবছেন দলে লোক বাড়লে আপনাদের লাভ হবে, কিন্তু তা হবে না। এই সময় কিছু বেকার ছেলে দল বদল করে সি. পি. এম. হয়ে যাচ্ছে। আপনারা যদিও বলছেন যে আমাদের এখানে এলে কিছু সুবিধা হবে না, কিন্তু তারা ঠিকই জানে যে দলের হয়ে কিছু খাটাখাটি করলে কিছু না কিছু একটা হবেই, এই আশা নিয়ে তারা কাজ করছে। যাই হোক এই সংশোধনী বিল যা উনি এনেছেন তাকে আমি সমর্থন করছি এবং বিলের যে উদ্দেশ্য সেটা যেন কার্যে পরিণত হয়, দেশের উপকার হয় ও বে-নামি জমি যাতে উদ্ধার হয় সেদিকে দৃষ্টি দেবেন এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ৪৪ এবং ওয়েস্ট বেঙ্গল এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট ৪৪(২) এ, এই প্রভিসন বাড়িয়ে ২১ বছরের জায়গায় ২৫ বছর করা হচ্ছে সাধারণ ভাবে এটা আমি সমর্থন করছি, কিন্তু এই প্রসঙ্গে আমি একটা কথা বলছি যে কিছুদিন ধরে লক্ষ্য করছি যে সরকারের একটা টেন্ডেন্সি — প্রথম কথা বলছি এই যে খুব — পিস মিল বিল তাঁরা নিয়ে এসেছেন, প্রতিটি অ্যাক্টের ক্ষেত্রে প্রথম পৃষ্ঠায় যে একটা পিস মিল অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন — এই যে এগুলি নিয়ে এসেছেন এতে সাধারণ মানুষের পক্ষে ওয়াকিবহাল হওয়া সম্ভবপর নয়, আমাদের মতো গরিব উকিলদের পক্ষেও ওয়াকিবহাল হওয়া সম্ভবপর নয়। এই যে আজকে বিলটা যদি পাস হয়, আর আপনি যদি কালকে বাইরে থেকে যদি বি. জি. প্রেসে যান তো এটা পাবেন না। আপনি যদি নিউ সেক্রেটারিয়েটের সেলস কাউন্টারে যান তো পাবেন। সেখানে এই এক পৃষ্ঠার অ্যামেন্ডমেন্টের উপর আরও ২/১টা কথা লিখে চার পৃষ্ঠা করে দেখা যাবে যে চার টাকা দাম করে বিক্রি হচ্ছে। এই ব্যাপারে এটা এক ধরনের লোককে সুযোগ দেওয়া হচ্ছে। যেটা দু' আনার একটা অ্যামেন্ডমেন্ট বাজারে কিনতে পাওয়া যায় সেটা বি. জি. প্রেসে পাওয়া যায় না এখানে পাওয়া যায় না বাজারে এক ধরনের বই বিক্রেতারা এই সুযোগটা নেয়। আর আমরা তো বই কিনে কিনে আর পারছি না, একটা বই কিনলে একমাস পরে সেটা বদল হয়ে যায়, এই বই যদি কোনও ব্যাপারে জজ সাহেবকে দিই তাহলে বলবে যে ব্যাকডেটেড উকিল। আমাদের পক্ষে ডিফিকালটিটা হল এই। পিস মিল অ্যামেন্ডমেন্টের এই হচ্ছে অবস্থা। তাই সরকারের কাছে আমার আবেদন ইনজেনারেল তাঁরা কমপ্রিহেনসিভ বিল নিয়ে আসুন। প্রতিটা ক্ষেত্রে দেখছি একটা পিস মিল বিল নিয়ে আসার জন্য একটা টেন্ডেন্সি, নিশ্চয় আমরা থরো বিচার বিবেচনা করব, করে এটা সমর্থন করব। এই হচ্ছে এক নম্বর কথা। দু'নম্বর কথা হচ্ছে — এই যে কারেন্ট জিনিসটা প্রথম যখন অরিজিন্যাল স্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট পাস হয় ১৯৫৩ সালে তখন এখানে ছিল অনলি ফর ৯ মানথস অ্যান অফিসার স্পেশ্যালি এমপাওয়ার্ড বাই দি স্টেট গভর্নমেন্ট মে অন অ্যাপলিকেশন ফর হিজ অন মোশন হোয়েদার নাইন মানথস ফ্রম দি ডেট অফ ফাইনাল পাবলিকেশন অন রেকর্ড

অফ রাইটস অফ ফ্রম দি ডেট অফ কামিং স্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট। এখন সেটা ৯ মাস বাড়াতে বাড়াতে ১৮ বছর, ২১ বছর আবার ২৫ বছর করতে চলেছেন। এই যে প্রশ্নটা কতদিন ধরে চলবে? নিশ্চয় ৪ বছর আপনি আরও বাড়ান, ১৯৫৩ থেকে ১৯৭৮ এই ২৫ বছর এই ভাবে কতদিন ধরে চলবে? এখন তাদের এই স্টেট অ্যাকুইজিশন অ্যাক্টে আছে ল্যান্ড রিকুইজিশন অ্যাক্ট সেটা এর আওতায় নিয়ে আসতে মন্ত্রী মহাশয়ের অসুবিধাটা কোথায়? এই যে স্যুও মোটো প্রসিডিংস বার বার না করে এখানে ধরুন ক্যালেসটাইন সেখানে সার্ভে হচ্ছে, নূতন রেকর্ড অফ রাইটস হচ্ছে, জমি জরিপ হচ্ছে। সেই জমি জরিপের ক্ষেত্রে ল্যান্ড রিকুইজিশন অ্যাক্টের একটা কমপ্রিহেনসিভ বিল নিয়ে আসুন না। সেটা না এনে এই রকম পিস মিল বার বার নিয়ে আসছেন। স্টেট রিকুইজিশন অ্যাক্টের ২৫ বছর হয়ে গেল, ল্যান্ড রিকুইজিশন অ্যাক্টের আওতায় একটা কমপ্রিহেনসিভ বিল আনতে মন্ত্রী মহাশয়ের অসুবিধাটা কোথায়? এ সম্বন্ধে আমার একটা জিজ্ঞাসা রইল, সেই জিজ্ঞাসাটা রেখে জবাব পাব আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের বক্তব্য মনোযোগ দিয়ে শুনেছি। সকলেই স্বীকার করেছেন যে কিছু জমি লুকানো আছে এবং তার জন্য সময়টা দরকার। সেই কারণে সময়টা ৪ বৎসর বাড়ালে তাঁদের আপত্তি নেই। কিন্তু সন্দেহ প্রকাশ করেছেন উদ্দেশ্য অনুযায়ী যাতে কাজ হয়। হাসানুজ্জামান সাহেবকে বলি দীর্ঘ সময় অতিবাহিত হয়েছে সেটা আমাদের দায়িত্ব নয়। যারা এতদিন ছিলেন তাঁরা কেন এই দীর্ঘ সময় এর মধ্যে লুকানো জমি ধরার চেষ্টা করেন নি এর উত্তর তাঁরা দেবেন। এখন আমরা এসেছি আমরা চেষ্টা করছি। গত ১৯৬৭ সালে ও ১৯৬৯ সালে যখন যুক্তফ্রন্ট সরকার ছিল তখন আন্তরিক ভাবে প্রচেষ্টা হয়েছিল সে লুকানো জমির কথাই বলুন আর ভেস্টেড ল্যান্ডের কথাই বলুন। এই যে ১১ থেকে ১৩ বছর ভেস্টেড হয়ে আছে সে জমির পুরানো মালিক যা সে সময় ছিল এখন সেটা আমরা বন্ধ করতে চাই। ডিস্ট্রিবিউশন সম্পর্কে বলা যেতে পারে যে, এটা পরে হয়েছে, কিন্তু আসল প্রচেষ্টা ছিল সে সময়। সেই জন্য মাঝখানে যে দীর্ঘ সময় ৩০ বছর অধিকাংশ সময় ভূমি সংস্কারের ব্যাপারে বিশেষ করে লুকানো জমি খুঁজে বার করে বন্টনের ব্যাপারে সরকার সম্পূর্ণ ভাবে — সরকারের মনোভাবের বাইরে কাঠামোরও ভিতরে একটা মতলব ছিল — এ থেকে আপনাদের মনে একটা সন্দেহ হতে পারে। এখন সে সন্দেহের নিরসন বক্তৃতা দিয়ে হবে না কাজ দিয়ে নিরসন করতে হবে। তিনি আর একটা প্রশ্ন করেছেন ছোট ছোট ভাবে না এনে একটা কমপ্রিহেনসিভ বিল আনা উচিত। আমি প্রথমে যখন খাজনা কম এবং বর্গাদার রাইটস সম্বন্ধে বিল আনি তখন বলেছিলাম সমস্ত দিক থেকে ভূমি সংস্কার সম্বন্ধে সর্বাঙ্গীন বিল আনা সময় সাপেক্ষ। বহু দিক বিবেচনা করে এটা আনতে হবে — তবে আনা হবে। কিন্তু যেগুলি আশু প্রয়োজন যার সময় চলে যাচ্ছে সেটা সম্বন্ধে যদি এখনই না করা হয় তা হলে অধিকার থাকবে না। আর যেটা বলেছেন সুনীতি বাবু সে বিষয়ে আমি খুব সচেতন। দীর্ঘ সময় পাওয়ার ফলে লুকানো জমি ফিরে পাওয়া আরও কঠিন হয়েছে। সে সময় করলে আরও সহজ হত' দীর্ঘ

সময় পেয়ে উকিল বাবুদের সঙ্গে পরামর্শ করে অনেক বে-আইনি কাজকে আইনি করবার সুযোগ তারা পেয়েছে। সেইজন্য যে সমস্ত বে-আইনি জমি আছে তার জন্য খুব সিরিয়াসলি আমরা চিন্তা করছি একটা বিশেষ আইন আনার জন্য। আমরা চেষ্টা করছি বাস্তব অভিজ্ঞতা থেকে কিভাবে জমি লুকিয়ে রেখেছে, কিভাবে কেস হয়েছে ম্যাল্‌প্র্যাকটিসেসেস কিভাবে হয়েছে। সমস্ত বিবেচনা করে তার যাতে কোনও লুপ হোল না থাকে তার চেষ্টা করা হচ্ছে। এটা সকলেই জানেন কায়েমী স্বার্থের লোকেরা কোথায় গিয়ে আশ্রয় নেয়। তারা তাদের বন্ধুদের ভালভাবে চেনে। সেজন্য আমি আবার বলছি যে আপনারা অধিকাংশই যখন এতে একমত তখন আপনারা এই বিল সমর্থন করবেন বলে শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন সভার সিদ্ধান্তের বিষয় হচ্ছে বিধেয়কটি বিবেচনার জন্য গ্রহণ করা হোক অর্থাৎ বিল বি টেকেন ইনটু কনসিডারেশন।

যাঁরা এই প্রস্তাবের পক্ষে তাঁরা বলুন 'হ্যাঁ'।

আর যাঁরা এই প্রস্তাবের বিপক্ষে তাঁরা বলুন 'না'।

**(ধ্বনি ভোটের পর)**

ধ্বনি ভোটে মনে হচ্ছে প্রস্তাবের পক্ষে সমর্থন বেশি। প্রস্তাবের পক্ষেই সমর্থন বেশি।

অতএব বিধেয়কটির বিবেচনার প্রস্তাব গৃহীত হল।

**(বিধেয়কটির খন্ড বা ক্লজ অনুযায়ী বিবেচনা)**

**খন্ড বা ক্লজ ১ নং ও ২ নং ও প্রস্তাবনা (প্রিয়াম্বেল)**

বিধেয়কটির ১ নং ও ২ নং ক্লজ বা খন্ডের উপর এবং প্রস্তাবনা (অর্থাৎ প্রিয়াম্বেল)-এর অংশ বলে গ্রহণের জন্য সভায় পেশ করছি।

যাঁরা এইরূপ গ্রহণের পক্ষে তাঁরা বলুন 'হ্যাঁ'।

আর যাঁরা বিপক্ষে তাঁরা বলুন 'না'।

**(ধ্বনি ভোটের পর)**

ধ্বনি ভোটে মনে হচ্ছে গ্রহণের পক্ষে সমর্থন বেশি। গ্রহণের পক্ষেই সমর্থন বেশি। অতএব বিধেয়কটির ১নং ও ২ নং খন্ড বা ক্লজ এবং প্রস্তাবনা (অর্থাৎ প্রিয়াম্বেল) বিধেয়কটির অংশ বলে গৃহীত হল।

**তৃতীয় পঠন**

এখন ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী

মহোদয়কে বিধেয়কটি উত্তরণের বা পাস করার প্রস্তাব উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অনুরোধ করছি পশ্চিমবঙ্গ জমিদারি অর্জন (সংশোধন) বিধেয়ক ১৯৭৮ অর্থাৎ দি ওয়েস্ট বেঙ্গল এ স্টেট অ্যাকুইজিশন (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৭৮ পাস করা হোক।

**মিঃ স্পিকার :** এখন সভার সিদ্ধান্তে বিষয় হচ্ছে বিধেয়কটি অর্থাৎ বিলটি সভায় যেভাবে স্থিরকৃত হল অর্থাৎ সেটেলড হলে সেইভাবে সেটিকে উত্তরণ বা পাস করা।

যাঁরা এই প্রস্তবের পক্ষে তাঁরা বলুন 'হ্যাঁ'।

আর যাঁরা এই প্রস্তাবের বিপক্ষে তাঁরা বলুন 'না'।

**(ধ্বনি ভোটের পর)**

ধ্বনি ভোটে মনে হচ্ছে গ্রহণের পক্ষে সমর্থন বেশি। গ্রহণের পক্ষেই সমর্থন বেশি।

অতএব বিধেয়কটির সভায় যেভাবে স্থিরীকৃত হল অর্থাৎ সেটেলড হল সেইভাবে উত্তরণ পাস করা হল।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2 and Preamble**

The question that Clauses 1, 2 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1978, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1978**

**মিঃ স্পিকার :** এখন আমি ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরিকে পশ্চিমবঙ্গ বাড়ি ভাড়া (সংশোধন) বিধেয়ক, ১৯৭৮ অর্থাৎ দি ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেনেন্সি (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৭৮ উপস্থাপন অর্থাৎ ইনট্রোডিউস করবার জন্য অনুরোধ করছি।

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to introduce the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1978.

**(Secretary then read the Title of the Bill)**

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1978, be taken into consideration.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই তথ্য আমাদের প্রত্যেকের জানা আছে যে ভারতীয় সামরিক বাহিনী সমূহের সদস্যগণকে কর্মউপলক্ষ্যে দেশের অভ্যন্তর অথবা দেশের বাহিরে চাকুরি জীবনের অধিকাংশ সময় অতিবাহিত করিতে হয়। অনেক ক্ষেত্রেই তারা তাদের বাসগৃহে ভাড়াটে বসাতে বাধ্য হন। চাকুরি জীবনের অবসানে যখন তাঁরা অবসর গ্রহণ করেন বা অবসর গ্রহণের মুখে এসে পড়েন, তখন তাঁদের ভাড়া দেওয়া বাসস্থানের দখল সব সময়ে তাঁরা সহজে ফিরে পান না। উপযুক্ত ক্ষেত্রে তাঁরা যাতে সহজে তাঁদের বাসগৃহ বসবাসের উদ্দেশ্যে ফিরে পেতে পারেন, এ রকম একটি বিধান পশ্চিমবঙ্গ বাড়ি ভাড়া আইনে থাকা আবশ্যক বলে আমরা বিবেচনা করি।

১৯৭৬ সালে পশ্চিমবঙ্গ বাড়ি ভাড়া আইন সংশোধন করে কতকগুলি ক্ষেত্রে সরকারি কর্মচারিরা যাতে ভাড়া দেওয়া বাসস্থান সহজে সহজ উপায়ে ফিরে পেতে পারেন তার ব্যবস্থা করা হয়েছিল এবং সেই উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ বাড়ি ভাড়া আইন এ ২৯ক, ২৯খ নামে দুইটি নূতন ধারা সংযোজন করা হয়েছিল। অনুরূপ সুবিধা ভারতীয় সামরিক বাহিনী সমূহের অবসর প্রাপ্ত বা অবসরের সম্মুখীন সদস্যদের ক্ষেত্রে ও দেওয়ার প্রস্তাব করা হয়েছে আলোচ্য বিধেয়কে। বিধেয়কটি আইনে পরিণত হলে সামরিক বাহিনী সমূহের অবসর প্রাপ্ত কোনও সদস্য বা এক বছরের মধ্যে অবসর গ্রহণ করবেন এরূপ কোনও সদস্য সহজেই তাঁর ভাড়া দেওয়া বাসস্থান নিজের বা পরিবারে প্রয়োজনীয় ব্যবহারের জন্য ফিরে পাবেন। সে ক্ষেত্রে তাঁকে ভাড়াটে উচ্ছেদের জন্য দেওয়ানি আদালতে যেতে হবে না, বাড়ি ভাড়া নিয়ামকই তাঁকে প্রয়োজনীয় ডিক্রি দিতে পারবেন। অর্থাৎ ২৯খ ধারার সমস্ত সুযোগ সুবিধা সামরিক বাহিনী সমূহের উক্ত সদস্যগণকে দেওয়া যাবে।

আশা করি মাননীয় সদস্যগণ কর্তৃক আমার উপস্থাপিত প্রস্তাব বিবেচনার জন্য গৃহীত হবে।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাড়ি ভাড়া সংশোধনী বিল এনেছেন আমি তাকে সমর্থন করছি, সমর্থন করতে গিয়ে বলছি যে মাননীয় মন্ত্রী মহাশয় যে উদ্দেশ্যের কথা বলেছেন আমি তার সঙ্গে একমত। কারণ, সেনাবাহিনীর সম্পর্কে আমাদের যে মনোভাব সেই মনোভাব খুব আন্তরিক হয় যখন দেশ আক্রান্ত হয়। সেনাবাহিনীর লোকেরা যখন জীবন মৃত্যু পায়ের ভৃত্য করে মাতৃভূমির কর্মযজ্ঞে আত্মদান করেন তখন আমরা তাঁদের অবদান সম্পর্কে অবহিত হই, কিন্তু যুদ্ধ যখন থেকে যায় তখন আমরা তাঁদের সেই অবদানের কথা ভুলে যাই। অনেকে জীবন বিপন্ন করে দেশের জন্য লড়াই করেন, কিন্তু যখন যুদ্ধ থেমে যায় তখন তাঁদের প্রতি আমাদের যে কর্তব্য, তাঁরা যে বিশেষ বিবেচনা আমাদের কাছে পাবার যোগ্য সেই সম্পর্কে আমরা অবহিত থাকি না। কাজেই দেশের প্রচলিত আইনে সাধারণ নাগরিকদের চেয়ে তাঁদের কিছু কিছু সুযোগ সুবিধা থাকার প্রয়োজনীয়তা রয়েছে। অনেক সামরিক অফিসার অবসর জীবন যাপনের আগেই হয়ত একটা বাড়ি তৈরি করেন যে বাড়ি থেকে হয়ত তাঁরা কিছু ভাড়া পেয়ে থাকেন, আগে থেকে বাড়ি তৈরি করে রাখেন যাতে অবসর নিয়েই সেখানে থাকতে পারেন। কিন্তু সেখানে একটা কথা আমার বলার আছে। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্য রাখার সময় বলেছেন স্পেশ্যাল কন্সিডারেশন অনেক ক্ষেত্রে ভাড়াটিয়ারা নানা রকম হয়রানির সম্মুখীন হন যেটা দৈনন্দিন অভিজ্ঞতা থেকে আমরা জানি। সামরিক বিভাগের লোক্ নন এমন অনেক বাড়িওয়ালা বাড়ি তৈরি করে বিদেশে চাকরি করতে চলে গেলেন এবং যাবার সময় বাড়িটি ভাড়া দিয়ে গেলেন। ভাড়া দেওয়ার সময় ভাড়াটিয়ার সঙ্গে শর্ত করলেন যে আমি ২ বা ৫ বছর পরে যখন ফিরে আসব তখন আমি ভাড়াটিয়াকে ডিসটার্ব করব না, তাঁর হয়ত একতলা বাড়ি আছে, তিনি বললেন আমি দু'তলা বাড়ি করে নেব। এই শর্তে ভাড়াটিয়া সেই বাড়িতে আসতে রাজি হলেন। তারপর ফিরে আসার পর তিনি বললেন আমার পক্ষে দু'তলা করা সম্ভব নয়, বাড়ি এখনই আপনাকে ছাড়তে হবে। তারজন্য আইন আদালতে ভাড়াটিয়াকে যেতে হবে। এই ভাবে নানা ভাবে বাড়িওয়ালা ভাড়াটিয়াদের উত্যক্ত করে থাকেন। যদি সামরিক বিভাগের অফিসাররা সেই ধরনের কোনও শর্ত করে থাকেন তাহলে আমার মনে হয় সেখানে ভাড়াটিয়াদের স্বার্থ সরকারকে দেখতে হবে। আইনের মধ্যে এমন কিছু থাকতে হবে যদি স্পেশ্যাল কন্সিডারেশন থাকে অর্থাৎ বাড়িওয়ালার সঙ্গে, তিনি সামরিক বিভাগের অফিসার হন বা কর্মী হন, ভাড়াটিয়ার এই রকম আন্ডারস্ট্যান্ডিং থাকে যে অবসর জীবন যাপনের পর ১ বছর আগে যখন নোটিশ দেবেন তখন তাঁকে ছেড়ে দিতে হবে এটা যেন না থাকে। যদি তিনি এই শর্ত করে থাকেন যে তিনি ১০ বা ১৫ বছরের জন্য ভাড়া দিলেন, তার মধ্যে ভাড়াটিয়াকে ডিসটার্ব করবেন না, সেই ধরনের শর্ত যদি থাকে তাহলে আমার মনে হয় এই আইন সেখানে কার্যকর হওয়া উচিত নয়। তাছাড়া সাধারণ ভাবে সামরিক বিভাগের অফিসার বা কর্মী যখন বাড়ি ভাড়া দেবেন তাঁর কর্ম জীবনের অবসানের পরে তিনি যাতে একটা সুযোগ সুবিধা পান তার জন্য আইন যে সংশোধন করার প্রস্তাব রাখা হয়েছে আমি সেটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Benoy Krishna Chowdhury that The West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1, 2 and Preamble

The question that Clauses 1, 2 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1978, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি** ঃ মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে বাড়ি ভাড়া সংক্রান্ত ব্যাপারে অনেক জটিলতা আছে। এই জন্য প্রেমিসেস টেনেন্সি অ্যাক্টের একটা কমপ্রিহেনসিভ বিল সংশোধন করে আনবার কথা হচ্ছে। ইতিমধ্যে ওদের যে সমস্ত সংগঠন আছে, তারা আমার কাছে ডেপুটেশনে এসেছিলেন, তাদের সঙ্গে এই বিষয়ে দীর্ঘ আলোচনা হয়েছে। এটাতে একটু সময় লাগবে। এখানে যেটা বলা হয়েছে, সরকারি কর্মচারিদের জন্য করা হয়েছিল। সম্প্রতি কালে আমি দায়িত্ব নেবার পর কিছু কিছু মিলিটারি অফিসার আমার সঙ্গে দেখা করেছিলেন এবং তাদের এই অসুবিধার কথা বলেছিলেন। সে জন্য ইতিমধ্যে যে সুবিধা সরকারি কর্মচারিদের একটা অংশকে দেওয়া হয়েছিল, যদিও ঠিক একই রকম নয়, তবুও সেই ধরনের সাময়িক ভাবে আর্মিদের দেওয়া হচ্ছে। আপনি যেটা বলেছেন, যদি সেই সামরিক অফিসারের সঙ্গে অন্য কোনও চুক্তি থাকে তাহলে সেই চুক্তি কি, সেটা তো এই আইনে ডিটেলস বলা যাবে না। সেখানে ২৯(খ) ধারায় সুযোগের কথা বলা হয়েছে। অন্যান্য বাড়ি ভাড়া করে যারা থাকেন তাদের সকলের দিক থেকে আর একটা বিল আসছে এবং সেটা ৪/৫ দিনের মধ্যে আসবে, ভাড়াটিয়াদের দিক থেকে আসবে। এটা একটা নির্দিষ্ট বিষয় এবং অন্যান্য যে সমস্ত বিষয় আছে সেগুলি আমি অবহিত আছি, তার জন্য একটা বিল পরে আসবে।

### The Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary) Bill, 1978

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to introduce the Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provision) Bill, 1978.

**মিঃ স্পিকার** ঃ বিধানসভার সচিব এখন বিলের শিরোনামা পাঠ করবেন।

**(Secretary then read the Title of the Bill.)**

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provision) Bill, 1978, be taken into consideration.

**মিঃ স্পিকার :** এবারে আমি মন্ত্রী মহাশয়কে প্রস্তাব উত্থাপনের জন্য অনুরোধ করছি।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আমি এই বিল মাননীয় সদস্যদের বিবেচনার জন্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি যে, কলকাতা ঠিকা প্রজাস্বত্ব কার্যবাহ স্থগিতকরণ (অস্থায়ী বিধানাবলি) বিধেয়ক, ১৯৭৮ — এই বিধেয়কটি বিবেচনার জন্য গৃহীত হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৪৯ সালের কলকাতা ঠিকা প্রজাস্বত্ব আইনের প্রয়োগ কলকাতা এবং হাওড়া অঞ্চলেই সীমাবদ্ধ। ঠিকা প্রজা এবং তাদের ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষা করবার জন্য ১৯৬৯ সালে কলকাতা ঠিকা প্রজাস্বত্ব (দ্বিতীয় সংশোধনী) আইনে অন্যান্য অধিকার সহ ঠিকা প্রজাদের পাকা গৃহ নির্মাণের অধিকার দেওয়া হয়েছিল। কিন্তু তা সত্ত্বেও বহু অভাব অভিযোগ আইনের দ্বারা দূর করা যায় নি। কাঁচা বাড়িতে বসবাসকারী ঠিকা প্রজা এবং ভাড়াটিয়াগণকে যাতে জমির মালিক বা অন্যান্যরা ইচ্ছামতো উচ্ছেদ করতে না পারে সেইজন্য বর্তমান আইনের সংশোধনের প্রস্তাব করে বহু আবেদন সরকারের নিকট জমা পড়েছে এবং এখনও আসছে। ঠিকা প্রজা এবং ভাড়াটিয়া উচ্ছেদের বহু মামলাও বিভিন্ন আদালতে বিচারাধীন রয়েছে। ঠিকা প্রজা এবং ভাড়াটিয়াদের স্বার্থ সংক্রান্ত বিষয়গুলি ভালভাবে বিবেচনা করে আইনটি প্রয়োজনীয় সংশোধনের সিদ্ধান্ত গ্রহণ করতে হবে। তবে এর জন্য সময়ের প্রয়োজন। অন্তবর্তীকালীন ব্যবস্থা হিসেবে ঠিকা প্রজা এবং ভাড়াটিয়া উচ্ছেদের যে সমস্ত মামলা বিভিন্ন আদালতে চলছে এবং যে সমস্ত ক্ষেত্রে উচ্ছেদের ডিক্রি পাওয়া গেছে অথচ ডিক্রি জারি করা হয় নি সেই সমস্ত ক্ষেত্রে যদি ১ বছরের জন্য সকল উচ্ছেদ সংক্রান্ত মামলা স্থগিত রাখা যায় তবে ঠিকা প্রজা এবং ভাড়াটিয়াদের কিছু স্বার্থ রক্ষা করা যেতে পারে। বর্তমান বিধেয়কটিতে উক্ত ব্যবস্থাই বিধিবদ্ধ করার প্রস্তাব করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যগণকে অনুরোধ জানাচ্ছি যে, তাঁরা যেন আমার প্রস্তাব সমর্থন করেন এবং উক্ত বিধেয়কটি অনুমোদনের জন্য গ্রহণ করা হয়।

**শ্রী বঙ্কিমবিহারী পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় ঠিকা প্রজাস্বত্ব আইন যেটা এনেছেন তাকে আমি সমর্থন করছি। আপনারা সকলেই জানেন ঠিকা প্রজাদের কি অবর্ণনীয় দুর্দশা এবং তাদের সেই দুর্দশার কথা বর্ণনা করা যায় না নানা রকম ভাবে তাদের উপর অত্যাচার করে। তাদের প্রতি সুবিচারের জন্য মন্ত্রী মহাশয় যে আইন এনেছেন সেইজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আমার পার্টির তরফ থেকে এই আইন সর্বান্তকরণে

সমর্থন করছি। এই সঙ্গে নিরীহ দরিদ্র বিধবা বাড়িওয়ালারা যাতে ভাড়াটা পান যেহেতু তাঁরা এই টাকার জীবিকা নির্বাহ করেন সে দিকে সরকারের সাহায্য যেন পান এই আবেদন রাখছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের একটা বিষয়ের প্রতি আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৬৭ সালে প্রথম যখন ওয়েস্ট বেঙ্গল অর্ডিন্যান্স নম্বর ফাইভ, টেম্পোরারী প্রভিসন অর্ডিন্যান্স নিয়ে আসা হয়েছিল তাতে বলা হয়েছিল, হোয়েদার ইট ইজ এক্সপিডেন্ট পেন্ডিং দি এনঅ্যাক্টমেন্ট অব ফার্দার লেজিসলেশন। ১৯৬৭ সাল থেকে আরম্ভ করে ১৯৭৮ সাল পর্যন্ত দীর্ঘ বছর চলে গেল অথচ সেই পেন্ডিং এনঅ্যাক্টমেন্ট অব ফার্দার লেজিসলেশন আজ পর্যন্ত এল না। মামলাগুলি বছরের পর বছর কোর্টে পেন্ডিং হয়ে রইল এই হচ্ছে অবস্থা। মন্ত্রী মহাশয় জানেন গ্রামাঞ্চলে মধ্যস্বত্ব কৃষি জমির ক্ষেত্রে লোপ করে দিয়েছে। ওয়েস্ট বেঙ্গল এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট কার্যকর হয়েছে, ল্যান্ড রিফর্মস অ্যাক্ট কার্যকর হয়েছে এবং ঠিকা টেনেন্সি অ্যাক্ট কার্যকর হয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখব, কলকাতায় যে সমস্ত জমিদাররা রয়েছে তাদের কম্পেন্সেশন দিয়ে ঠিকা টেনেন্ট — কে মালিক করে দেওয়া হোক। পেন্ডিং দি এনঅ্যাক্টমেন্ট অফ ফার্দার লেজিসলেশন যেটা ১৯৬৭ সালে গভর্নমেন্ট করেছেন সেটা ১৯৭৮ সাল পর্যন্ত হল না এটা খুবই দুঃখের বিষয়। এই জিনিসটা ১১ বছরের মধ্যে এল না এবং ঠিকা টেনেন্টদের ভাগ্য ঝুলে রইল। কাজেই আমি অনুরোধ করছি সেটা যেন আনা হয়।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় ঠিকা টেনান্সি স্টে অব প্রসিডিংস যে বিল এনেছেন এই বিল সমর্থন করতে গিয়ে আমি দু-একটি কথা বলতে চাই। আপনারা জানেন যে বামফ্রন্ট সরকার গঠিত হবার পরে কলকাতা শহরে ঠিকা প্রজারা, তারা দলে দলে তাদের বিরুদ্ধে যে.মালিকদের অর্থাৎ ল্যান্ড লর্ডদের যে অত্যাচার চলছিল তার প্রতিকারের দাবিতে তারা আন্দোলন শুরু করে এবং সরকারের কাছ থেকে তারা এই প্রতিবিধান দাবি করে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে তারা ডেপুটেশন দিয়েছে এবং আজকে এই যে বিল মূলত তাদের সেই আন্দোলনের একটা ফলশ্রুতি, তাদের আন্দোলনের সাফল্য। কাজেই এই বিল আজকে কলকাতার সেই হতভাগ্য ঠিকা প্রজা এবং তাদের সঙ্গে যারা ভাড়াটিয়া আছে সেই ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষা করবে এবং আশা করব এই দীর্ঘ ৩০ বৎসরের উপর এই ঠিকা প্রজা ও ভাড়াটিয়াদের উপর যেভাবে অত্যাচার হয়েছে সেই অত্যাচারের অনেকখানি উপশম এই বিলের দ্বারা সম্ভব হবে। কিন্তু এই বিলই শেষ কথা নয়, আমরা শুনেছি মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে এর পরে এই ঠিকা প্রজা ও ভাড়াটিয়াদের স্বার্থে আরও ভালভাবে বিচার বিবেচনা করে একটা পূর্ণাঙ্গ আইন তৈরি হচ্ছে এবং সেই আইনে ভাড়াটিয়া ও ঠিকা প্রজাদের স্বার্থ পুরোপুরি ভাবে রক্ষা করতে হবে। একজন মাননীয় সদস্য বললেন যে ঠিকা প্রজাদের জমির স্বত্ব দিয়ে তাদের জমিদার করে দেওয়া এই ব্যাপারটা আরও ভালভাবে বিবেচনা করা দরকার, কেন না আমরা একজন জমিদারের জায়গায় আর একজন জমিদার তৈরি করবে কিনা সেটা ভালভাবে বিবেচনা করতে

হবে। আজকে সব চেয়ে বড় প্রশ্ন যেটা সেটা হচ্ছে যে আজকে যারা ভাড়াটিয়া তাদের স্বার্থ সব চেয়ে নিরাপদ হবে কিনা, ভালভাবে তাদের স্বার্থ রক্ষা পাবে কিনা সেটাও বিবেচনা করতে হবে। কারণ আমরা দেখেছি ঠিকা মালিক তারা তাদের ভাড়াটিয়াদের উপর অত্যাচার করে এবং তারও বহু কেস আমাদের কাছে আছে, ভাড়াটিয়ারা আমাদের কাছে অভিযোগ করেছে। ঠিকা মালিক তারা তাদের নানা ভাবে উচ্ছেদ করার জন্য চেষ্টা করছে, কোর্টে কেস হচ্ছে এবং তারা কোর্টে আবার অ্যাপিল করছে। অনেক ক্ষেত্রে এই ঠিকা প্রজার যারা ভাড়াটিয়া অধিকাংশ ক্ষেত্রেই দেখা যায় তারা গরিব হওয়ার ফলে তারা কোর্টের দ্বারস্থ হতে পারে না, তাদের জিনিসপত্র ঐ ঠিকা মালিকরা রাস্তায় বের করে দেয় এমন ঘটনাও ঘটেছে। কাজেই আজকে এই ঠিকা প্রজাদের যারা ভাড়াটিয়া তাদের স্বার্থকে সর্বাগ্রে বিবেচনা করতে হবে। কারণ আমরা জানি ভারতবর্ষ স্বাধীন হওয়ার পরে প্রথম যে ঠিকা টেনান্সি অ্যাক্ট পাস হল সেই অ্যাক্ট পাস করার মূলে যে উদ্দেশ্য ছিল সেটা ছিল মূলত কলকাতা শহরে জনসংখ্যা বাড়ার ফলে এবং বাস্তুহারা সমস্যা দেখা দেবার ফলে ঠিকা মালিকরা — ঠিকা জমির যারা মালিক, ল্যান্ড লর্ড, তারা ব্যাপকভাবে উচ্ছেদের মামলা শুরু করেছিল এবং তারই পটভূমিকায় সেদিন, ১৯৪৯ সালে, ঠিকা টেনান্সি বিল পাস হয়েছিল, আজকে বলতে পারি যে এই কলকাতা শহরের যে অবস্থা সেই অবস্থায় দাঁড়িয়ে বলা যায় যে সেই অবস্থার এই ৩০ বৎসরে কোনও উন্নতি হয় নি। ঠিকা প্রজাদের এবং তার সঙ্গে সঙ্গে ঠিকা প্রজাদের যারা ভাড়াটিয়া তাদের কারও স্বার্থ পুরোপুরি রক্ষা করার কোনও ব্যবস্থা হয় নি।

[3-00 — 3-10 P.M.]

সেই সঙ্গে সঙ্গে ১৯৪৯ সালে কংগ্রেসি মন্ত্রীরা যে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে এই বস্তিগুলির যে অব্যবস্থা রয়েছে, তাদের যে বঞ্চনা এবং দূরবস্থা রয়েছে, তা দূর করবার জন্য তাঁরা ব্যবস্থা করবেন। কিন্তু আমরা দেখছি এই ৩০ বছরে সেই একই অবস্থা চলে আসছে, তার কোনও পরিবর্তন ঘটে নি। আজকে আমরা দেখছি কলকাতা শহরে নানা রকম উন্নয়ন মূলক কাজে কোটি কোটি টাকা খরচ করা হচ্ছে। আমি মনে করি বস্তি অঞ্চলে ঠিকা প্রজার ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষা করবার জন্য আলাদা করে কর্মসূচি নেওয়া দরকার। এটা সি. এম ডি. এ. নামক প্রকল্পে নেওয়া হলেও আমরা দেখছি সকলের কাছে গিয়ে এটা পৌঁছচ্ছে না। সি. এম. ডি. এ. যে কাজ করেছে তার ফলে দেখছি তাদের জীবন দুর্বিসহ হয়ে পড়েছে, স্যানিটারি পায়খানা যেগুলি করেছে, সেগুলি এমন খারাপ ভাবে করেছে যে পায়খানা উপচে পড়ছে, এর ফলে বস্তির অবস্থা একটা সাংঘাতিক রূপ ধারণ করেছে। কাজেই আজকে আমাদের ভাবতে হবে লোয়ার লেভেল থেকে আরম্ভ করে ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষার জন্য যাতে ব্যবস্থা নেওয়া হয় তার জন্য আইন করা দরকার। কংগ্রেসি মন্ত্রীরা ১৯৪৯ সালে কলকাতা শহরে বস্তির ব্যাপারে একটা তদন্ত করেছিলেন কিন্তু সেই ইনকুইয়ারি শুধু ইনকুইয়ারিই ছিল, সেই ইনকুইয়ারির মাধ্যমে শতকরা দশ জন বস্তিবাসীর তথ্যও তাঁরা সংগ্রহ করতে পারেন নি। আপনারা শুনলে অবাক হবেন, সেই ইনকুইয়ারির ভিত্তিতেই সেদিন তাঁরা আইনে এনেছিলেন। আজকে আমাদের কাছে বড় প্রশ্ন দাঁড়িয়েছে কলকাতা শহরে যেখানে ৪/৫

হাজার বস্তি রয়েছে তাদের সম্পর্কে পূর্ণাঙ্গ তদন্ত করা হোক। এই বস্তি অঞ্চলের মানুষের জীবন যাত্রা কিভাবে চলছে সেই সম্বন্ধে তদন্ত করে তাদের ভাগ্য নির্ধারণ করা হোক। এই সমস্ত ব্যবস্থা করার পর যদি আমরা আইন করি তাহলে সেটা হবে পূর্ণাঙ্গ আইন এবং সঠিক আইন। আমরা যদি শুধু কংগ্রেসি মন্ত্রীদের মতো নামকাওয়াস্তে আইন করি তাহলে কাজের কাজ কিছুই হবে না। আমি ভূমি রাজস্ব মন্ত্রীকে অনুরোধ করব তিনি বস্তিবাসী এবং ঠিকা প্রজাদের স্বার্থ রক্ষা করবার জন্য যে আইন এনেছেন তাতে তিনি তাদের স্বার্থ রক্ষিত হয় সেটা তিনি দেখবেন। আমরা জানি গোটা কলকাতা শহরের বস্তি অঞ্চলগুলিকে পুরোপুরি ভাবে চিহ্নিত করা হয় নি, বহু বস্তি রয়েছে যেগুলি সি. এম. ডি. এ. কর্তৃপক্ষ জানে না, কাজেই অনুরোধ করছি বস্তিগুলি যেন ভালভাবে চিহ্নিত করা হয়, এবং বস্তির অবস্থা, বস্তির লোকসংখ্যা সেগুলি যাতে আমাদের গোচরে আসে, তার ব্যবস্থা করা দরকার। এই কথা বলে মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমি আমার বিধেয়ক প্রস্তাব পেশ করার সময় বলেছি ঠিকা টেনান্সি সংক্রান্ত ব্যাপারে একটা পূর্ণাঙ্গ বিলের জন্য আমরা চিন্তা করছি। মাননীয় সদস্য হাসানুজ্জামান বলেছেন এতদিন পর্যন্ত কেন হল না? আপনারা জানেন ১৯৬৭ সালে এই বিল একবার তৈরি হয়েছিল কিন্তু দুর্ভাগ্য যে বিল তৈরি হল বটে কিন্তু মন্ত্রী সভা টিকল না।

আপনারা যদি লক্ষ্য করেন তাহলে দেখবেন প্রত্যেকবারই যারা অবেহিলত, শোষিত এবং অত্যাচারিত তাদের জন্য কিছু চেষ্টা করা হয়েছে, যখনই যুক্তফ্রন্ট ক্ষমতায় এসেছে, প্রথম যুক্তফ্রন্ট এবং দ্বিতীয় যুক্তফ্রন্টের আমলে হয়েছে, মাঝখানে গ্যাপ রয়েছে এটা এখানে পার্স্ করা হয় নি। এগুলি আমরা ভালভাবে আলোচনা করছি এবং আপনি জানেন কলকাতায় ঠিকা টেনান্সি যে আইন আছে তাতে টেনান্ট বলে যারা গণ্য তাদের মোটামুটি তিন ভাগে ভাগ করা যায়। গ্রামে যারা ঠিকা টেনান্ট তারা আসলে জমিদার, নিজেরা অনেক বড় বাড়িতে থাকে এবং অনেক আয় করে, আর এক ধরনের আছে মাঝারি, বস্তিতে ভাল বাড়িতে থাকে তার কিছুটা জমিদার হিসাবে অন্যাকে ভাড়া দেয়, আর হচ্ছে সর্ব নিম্ন স্তরের নিম্ন শ্রেণী ভাড়াটিয়া। সেজন্য স্টেটিফিকেশনের সমস্ত জটিলতা বিবেচনা করে এদের সম্পর্কে একটা পূর্ণাঙ্গ বিল আনা হবে, এটা আনার পূর্বে যাদের নামে মামলা হচ্ছে, ডিক্রি জারি হচ্ছে, সেটা যাতে এক বছর স্থগিত থাকে, আপাতত উচ্ছেদ বন্ধ হয়, সেজনাই সেই উচ্ছেদ বন্ধ করার জন্যই এই আইনটা আনা হয়েছে, এটা করাতে কারও কোনও আপত্তির কারণ নেই। সেজন্য আশা করব এতে সকলেই সমর্থন জানাবেন।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provision) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 5 and Preamble**

The question that Clauses 1 to 5 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provision) Bill, 1978, as setteled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Highways (Amendment) Bill, 1978**

**Shri Jatin Chakravorty :** Sir, I beg to introduce the West Bengal Highways (Amendment) Bill, 1978.

**(Secretary then read the Title of the Bill.)**

[3-10 — 3-20 P.M.]

**Shri Jatin Chakravorty :** Sir, I beg to move that the West Bengal Highways (Amendment) Bill, 1978 be taken into consideration.

স্যার, এটা অত্যন্ত ছোট একটা বিল। কারণ যে আইন এতদিন ছিল তাতে আপনি যদি স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিসিন্স দেখেন তাহলে দেখবেন, এনক্রোচমেন্ট যেগুলো হয় অর্থাৎ অনধিকার বা জবর দখল ইত্যাদি আগে ছিল এই আইনের মধ্যে যে ফার্স্ট ক্লাস ম্যাজিস্ট্রেট অর্থাৎ প্রথম শ্রেণীর ম্যাজিস্ট্রেট তিনি এই সম্পর্কে বিধি ব্যবস্থা গ্রহণ করবেন এবং যিনি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট তিনি অ্যাপিল শুনবেন। কিন্তু ১৯৭৩ সালে — Code of criminal procedure.

এটা চালু হবার পর ফার্স্ট ক্লাস ম্যাজিস্ট্রেটের অর্থ এসে দাঁড়িয়েছে, জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট অফ দি ফার্স্ট ক্লাস। সেইজন্য প্রশাসনিক কারণে দেখা যায় যে জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের উপর যে ভার ছিল তাতে অসুবিধা দেখা দেয়। সেইজন্য প্রশাসনিক কারণে আমরা একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটের উপর ভার দিচ্ছি। সেইজন্য আমি আইনের মধ্যে এই সংশোধনটুকু এনেছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উনি যেটা বলেছেন, অরিজিন্যাল অ্যাক্টে সেকশন ১০ এবং ১১ যেটা আছে —

If the encroachment is not removed within, the time specified the

highway authoritites or the officer so authorised under sub-section I many made and application to the magistrate of the first class.

এবং এটা ঠিক যে অ্যামেন্ডমেন্ট করে তিনি একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট করতে চেয়েছেন। এখানে একটা প্রশ্ন আছে, আমি অ্যামেন্ডমেন্ট যদিও দিয়েছি জনমত গ্রহণের জন্য কিন্তু অ্যামেন্ডমেন্ট আমি তুলতেও পারি যদি মাননীয় মন্ত্রী যতীনদা একটু আমাদের নীতিটা ঠিক করে দেন। আমরা জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটকে আলাদা করে দিয়েছি। আমরা আলাদা করে দিয়েছি — জুডিসিয়াল এবং একজিকিউটিভ। ক্রিমিন্যাল প্রসিডিওর কোডে জুডিসিয়ার এবং একজিকিউটিভ আলাদা করে দেওয়া হয়েছে। তাহলে কি এখন জুডিসিয়ারির উপর ভরসা রাখতে পারছেন না, তাই একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটকে দায়িত্ব দিতে হচ্ছে? একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটরা ১০৭ এবং ১৪৪ ধারা এই পিউনিটিভ মেজারস তারা নিতে পারেন এবং জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের উপর থাকলে কিছু জাসটিস হবে। ল কমিশন যে রিপোর্ট দিয়েছিলেন তাতেও তারা একথা বলেছিলেন। একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট তারা ল গ্র্যাজুয়েট নন, সেইজন্য ল কমিশন এই রিপোর্ট দিয়েছিলেন। এই যে ক্রিমিনাল প্রসিডিওর কোড যেখানে অ্যামেন্ডমেন্ট হয়েছে সেখানে জুডিসিয়ারি এবং একজিকিউটিভ সম্পূর্ণ আলাদা করে দিয়েছে এবং সেটা নীতি হিসাবে গ্রহণ করা হয়েছে। যেটা জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের উপর ছিল সেটা কি এমন কারণ ঘটলো যে জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট থেকে নিয়ে একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটকে দেওয়া হচ্ছে? তাতে কি এমন প্রশাসনিক অসুবিধা হচ্ছিল? এতে মানুষ মনে করবে জুডিসিয়াল ইন্ডিপেন্ডেন্স যেটাতে বিশ্বাস করা হয় সেটাকে সরিয়ে দিয়ে একজিকিউটিভের হাতে দিচ্ছেন। এইটার ক্ল্যারিফিকেশন মন্ত্রী মহাশয়ের কাছে চাইছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যেটা বলছেন তার উত্তর অতি সোজা। জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের কাছে যখন এগুলি যাবে তখন তার ফয়সালা হতে দীর্ঘ সময় লাগবে। অথচ যখন জবর দখল হয় তখন তাড়াতাড়ি এগুলি সরিয়ে ফেলার দরকার হয়েছে। এ ব্যাপারে Executive Magistrate is the most competent authority. সেইজন্য একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটের হাতে এর ভার দিতে চাই।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** তাহলে আমি আমার অ্যামেন্ডমেন্ট প্রত্যাহার করে নিচ্ছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত মন্ত্রী যে বিল এনেছেন আমি সেটা সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় সদস্য একটু আগে যেটা সংশোধনী আকারে রাখলেন তাতে এই অনধিকার দখল নিয়ে বিচার যে তাড়াতাড়ি দরকার সেটা জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের হাতে থাকলে অনেক সময় লেগে যাবে। এই যে পথের উপর জবর দখল এর তাড়াতাড়ি নিষ্পত্তি হওয়া দরকার এবং সেইজন্য একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটের হাতে এটা দেওয়া হয়েছে এটা আমি সমর্থন করি। আর একটা জিনিস এখানে শুধু হাইওয়ের কথা আছে। কিন্তু রাজপথ ছাড়া উপরাজপথ আছে

যেখানে সব লোক রাস্তা ধার অবরোধ করে আছে। যেমন আমি উদাহরণ দিতে পারি মেচেদা থেকে হলদিয়া রাস্তা রয়েছে এই রাস্তার উপর বহু অনধিকার দখল করে আছে। এদেরও সরানো দরকার এবং যারা দখল করে আছে তাদের সরাসরি উৎখাত না করে বিচারের মাধ্যমে সত্যিকারের প্রয়োজন কিনা তা দেখে তাদের উৎখাত করা হোক। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এর মধ্যে এটাও সংযোজন করা যায় কিনা সেটা তিনি দেখবেন। এই আবেদন রেখে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Jatin Chakravorty that the West Bengal Highways (Amendment) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1, 2 and the Preamble**

The question that Clauses 1, 2 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jatin Chakravorty :** Sir, I beg to move that the West Bengal Highways (Amendment) Bill, 1978, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The Indian Tolls (West Bengal Amendment) Bill, 1978**

**Shri Jatin Chakravorty :** Sir, I beg to introduce the Indian Tolls (West Bengal Amendment) Bill, 1978.

**(Secretary then read the Title of the Bill.)**

**Shri Jatin Chakravorty :** Sir, I beg to move that the Indian Tolls (West Bengal Amendment) Bill, 1978. be taken into consideration.

[3-20 — 3-30 P.M.]

স্যার, আমাদের এতদিনের পুরানো ১৮৫১ সালের যে ইন্ডিয়ান টোলস অ্যাক্ট তার সেকশন ৪ অনুসারে কেবলমাত্র কিছু পুলিশ অফিসার, পুলিশ কর্মচারী উচ্চপদস্থ, নিম্নপদস্থ, যারা গাড়ি করে মালপত্র নিয়ে এই পুলের উপর দিয়ে যাতায়াত করতেন তারা এই টোল থেকে রেহাই পেতেন। কিন্তু স্যার, আমরা দেখেছি অনেক সময় নানা কারণে হয়ত কোথাও খরা হল সেখানে ত্রাণ কার্য করতে হবে কিম্বা কোনও জায়গায় হয়ত বন্যা হল সেখানে

ত্রাণ কার্য করতে হবে, সেই সমস্ত জায়গায় ত্রাণ কার্যের জন্য জিনিসপত্র নিয়ে যেতে হলে সরকারি গাড়ির উপর যদি টোল বসানো হয় তাহলে নানা রকম অসুবিধা দেখা দেয়। তাছাড়া আমরা দেখেছি কিছু কিছু সমাজসেবা প্রতিষ্ঠান, যেমন রামকৃষ্ণ মিশন, ভারত সেবাশ্রম সংঘের মতো প্রতিষ্ঠান, যারা সমাজ সেবামূলক কাজ করেন, তারা যখন ত্রাণ কার্যে সাহায্য করবার জন্য যাবেন গাড়ি নিয়ে, সেই সময় তাদের যদি টোল দিতে হয় তাহলে সেটা ঠিক ন্যায় সঙ্গত হবে না এবং অ্যাম্বুলেন্সের ক্ষেত্রে এটা বাদ ছিল। তাছাড়া আমাদের বামফ্রন্ট সরকার গঠিত হবার পর অনেক বিরোধী দলের সদস্য আমার কাছে বিশেষ করে এসে বললেন, অনুরোধ জানালেন যে আমরা যখন ঐ পুলের উপর দিয়ে যাই — আমরা নির্বাচিত সদস্য, জনগণের কাজে আমাদের বিভিন্ন এলাকায় যেতে হয়, সেই সময় আমাদের ২/৪ টাকা করে টোল দিতে হয়। এইভাবে ৩/৪ বার যদি যেতে হয় তাহলে কত টাকা দিতে হয় দেখুন। আমি তখন তাদের বললাম এই কথা নিশ্চয় ঠিক যে বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক সরকার এবং যেহেতু বিরোধী দলের সদস্যারা এটা বলছেন তখন নিশ্চয় আমরা এটা বিচার বিবেচনা করে দেখব এবং বিরোধী দলের সদস্যদের মতামত যদি এটাই হয় যে করা উচিত নয় তাহলে আমি প্রত্যাহার করে নিতে রাজি আছি এই অ্যামেন্ডমেন্ট। কিন্তু যেহেতু কয়েকজন এসে আমার কাছে বলেছেন সেইজন্য আমি এটা এনেছি।

**(ভয়েস ঃ সুনীতি চট্টরাজ ঃ নাম বলুন।)**

নাম বলে কি হবে — নাম বললে তো ধরা পড়ে যাবে। সেই জন্য আমি বলছি বিধানসভার সদস্য কিম্বা সংসদ সদস্য সকলকেই এর থেকে রেহাই দিতে চাই — এই উদ্দেশ্য নিয়ে আমি এই ছোট্ট সংশোধনী বিলটি এনেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি অনুরোধ করতে চাই, স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা, আপনি যেকথাগুলি বললেন এতে যেমন রামকৃষ্ণ মিশনের স্কুলের গাড়িগুলি সেটা কি এর মধ্যে পড়ছে? আপনি বলেছেন, সাহায্য করবার জন্য — তাহলে স্কুলের গাড়ি, হাসপাতালের গাড়ি ...

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** রামকৃষ্ণ মিশন যে সব জায়গাতে ত্রাণ কার্য করবার জন্য যাবে, সাহায্য করতে যাবে, সমাজ সেবামূলক কাজে যাবে সেই জায়গায় তাদের রেহাই দেওয়া হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্কুলের গাড়ি, ইনফ্যান্ট স্কুলের গাড়ি বা হাসপাতালের গাড়ি সেগুলি এগজেমশন পাবে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এখানে তো পরিষ্কার ভাবেই লেখা আছে যে হাসপাতালের গাড়ি যদি হয় সেগুলি বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি স্কুলের বাস বা স্কুলের গাড়ির কথা বলছিলাম। সেটা যদি না থাকে তাহলে আমি বলব, সেটা ইনক্লুড করা উচিত। আপনি সেটা দয়া করে ইনক্লুড করে দিন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সেটা এখন থাক। এখন আইনের যে সংশোধন আমি এনেছি সেটা হোক, পরে সেটা যদি ঐ মিশন ইত্যাদির পক্ষ থেকে আমাদের জানায় ...

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি এম. এল. এ.-দের ব্যাপারে যেটা এনেছেন সেটা বাদ দিয়ে দিন। এম. এল. এ.-দের ট্যাক্স দিতে হবে সেটা আপনি করুন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এখানে যেটা আছে তাতে এম. এল. এ.-দের ট্যাক্স দিতে হবে না, তবে আপনারা যদি বলেন খুব ভাল কথা, আমি উইথড্র করে নিতে পারি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** তাহলে অ্যামেন্ডমেন্ট আনুন। স্যার, মন্ত্রী মহাশয় বলেছেন তাঁর বক্তৃতার সময় যে বিরোধী দলের আপত্তি থাকলে আমি তুলে নেব, আমরা আপত্তি করছি এবং তাঁকে বলছি, আপনি এটা তুলে নিন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আপনারা অ্যামেন্ডমেন্ট দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমরা আপত্তি জানাচ্ছি এবং বলছি এম. এল. এ.-দের অনুগ্রহ দেখাতে হবে না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এটা অনুগ্রহের ব্যাপার নয়। কিছু সদস্য বলেছেন এবং আমি বিধানসভার সামনে এটা রেখেছি। যদি বিধানসভার সদস্যরা এটা মঞ্জুর না করেন তাহলে স্বভাবতই এটা প্রত্যাহৃত হবে।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন আমি সেই বিলের বিভিন্ন অংশকে সমর্থন করছি। ধর্মীয় যে সব প্রতিষ্ঠান আছে, হাসপাতাল, দাতব্য চিকিৎসালয় ইত্যাদির গাড়ি এটা ছিল না, তা ছাড়া রিলিফ দেবার ব্যাপারে যে সমস্ত গাড়ি যাবে সেগুলি সম্পর্কে যেটা এনেছেন সেগুলি আমি সমর্থন করছি। তবে এম. এল. এ.-দের গাড়ি সম্পর্কে যেটা বলেছেন সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। সেখানে যাদের নিজস্ব গাড়ি আছে তাদের সম্পর্কেই কি বলতে চেয়েছেন? না, কোনও কাজে হয়ত সে গাড়ি ভাড়া করে যাচ্ছে যেটা এম. এল. এ.-র গাড়ি নয়, ভাড়া করা গাড়ি সেখানে কি নিদর্শন দেখালে সেটা বাদ পড়বে — এম. এল. এ. হিসাবে আমাদের যে কার্ড দিয়েছেন সেই কার্ড দেখালেই কি রেহাই পাওয়া যাবে? সেটা যদি হয় তাহলে সেটা মর্যাদাহানিকর হবে বলেই আমি মনে করি। সেখানে এম. এল. এ.-র গাড়ি হলে সেই গাড়ির পাশে কিছু লেখা থাকবে কিনা বা কি হবে সে সম্পর্কে মাননীয় মন্ত্রী

মহাশয় যদি কিছু বলেন তাহলে ভাল হয়। যেটা এনেছেন সেটা আমি অবশ্য সমর্থন করছি, বিরোধিতা করছি না কিন্তু সে সম্পর্কে আরও বিশদ ভাবে উল্লিখিত থাকলে ভাল হয় বলেই আমি মনে করি। তারপর মাননীয় সত্য বাপুলি মহাশয় যেটা বলেছেন সেটাকে আমি সমর্থন করছি। স্কুল কলেজের অনেক গাড়ি আছে। সেখানে রামকৃষ্ণ মিশন বা অন্যান্য বালিকা বিদ্যালয় প্রভৃতির অনেক গাড়ি আছে। তাদের এর থেকে অব্যাহতি দিলে ভাল হয় বলে আমি মনে করি, তার প্রয়োজন আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আপনি বিলের মধ্যে এগুলি সংযোজিত করলে ভাল হয়। এই বলে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, টোলের ব্যাপারে যেটা এগজেমশন হচ্ছে তারপরেও টোল সিস্টেম কিন্তু থাকছে। যদিও স্যার, এটা এই বিলের সঙ্গে সংশ্লিষ্ট নয় তবুও আমি একটি প্রস্তাব দিচ্ছি। যে সমস্ত ব্রিজ হয়েছে সেগুলি নিয়েই আপনারা ব্যবস্থা করছেন কিন্তু ঐ ২৪ পরগনা থেকে আরম্ভ করে বিভিন্ন জায়গাতে যেখানে ব্রিজ হয় নি সেখানের জন্য এই টোল নিয়ে একটা আলাদা ফান্ড করে ব্রিজ কনস্ট্রাকশন বোর্ড আপনারা একটা করুন যাতে নূতন ব্রিজের কনস্ট্রাকশন হতে পারে। আমি এই আবেদন স্যার, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে রেখে আমার বক্তব্য শেষ করলাম।

[3-30 — 3-36 P.M.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য হাসানুজ্জামান সাহেব যে কথা বললেন যে টোলের টাকা দিয়ে যেন পুল তৈরি করা হয়। উনি বোধ হয় জানেন না যে এই টোলের টাকার একটা ফান্ড আছে। সেই টাকা আমরা সব সময় খরচ করি আর একটা পুল তৈরি করার জন্য। এখানে কয়েক জন সদস্য বলেছেন — মাননীয় সদস্য বঙ্কিমবিহারী মাইতি বলেছেন যে এম. এল. এ.-এর গাড়ি বোঝা যাবে কি করে। এম. এল. এ.-রা যে গাড়িতে থাকবেন, তাঁরা তাঁদের কার্ড দেখালেই বোঝা যাবে। কারণ ট্রেনে যখন চড়েন তখন এম. এল. এ. বলে কপালে লেখা থাকে না, কার্ড দেখাতে হয়। সেই রকম কার্ড থাকবে এবং যে গাড়িতে এম. এল. এ. থাকবেন সেই গাড়ির টোল নেওয়া হবে না। আর একটা প্রস্তাব করেছেন যে স্কুল কলেজের জন্য যে সমস্ত গাড়ি — যেমন রামকৃষ্ণ মিশন বা অন্য প্রতিষ্ঠান হোক তাদের যেন টোল না নেওয়া হয়। যে সংশোধনী আনা হয়েছে তার মধ্যে আছে, আপনারা দেখবেন —

State Government may be order exempt from payment of tolls, for such area and for such period as it may specify.

সেই রকম যদি কোনও প্রতিষ্ঠান থাকে তাহলে আমাদের যেন জানান। কারণ আমার জ্ঞাতসারে এই রকম কোনও অভিজ্ঞতা নেই যে কোনও স্কুল কলেজের গাড়ি পুলের উপর দিয়ে গেলে টোল দিতে হচ্ছে। যদি এই রকম হয় তাহলে তারা আমার কাছে লিখবেন, লিখলে আমরা নিশ্চয়ই বিচার বিবেচনা করব, সরকারের হাতে আমরা সেই রকম ক্ষমতা

রাখছি। আমরা ঢালাও ভাবে দিতে চাই না।

The motion of Shri Jatin Chakrabarty that the Indian Tolls (West Bengal Amendment) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি যদি বলেন আমি এই হাউসে নাম বলতে পারি। সরিষা রামকৃষ্ণ মিশনের গাড়ি আছে, তারা যাতায়াত করছে।

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ব্যাপারটা হচ্ছে, গত দুই দিন আগে নদীয়া জেলার শান্তিপুর থানার গোবিন্দপুর গ্রামে যে হত্যাকান্ড হয়েছে সেই সম্পর্কে বলছি। ওখানে কংগ্রেসের প্রাক্তন এম. এল. এ. অসমঞ্জ দে, তিনি কংগ্রেসের আর একটা দলের লোককে খুন করার অপরাধে অনেকদিন হাজতে ছিলেন এবং তাঁকে কংগ্রেস থেকে সাসপেন্ড করা হয়েছে। বর্তমানে সত্যরঞ্জন বাপুলির দলের নেতা, ঐ কংগ্রেসের অপর দলের সঙ্গে দীর্ঘ দিন মারামারি রেসারেসি চলছিল। আমাদের সরকার আসার পরে কিছুটা প্রশমিত ছিল। ঐদিন অপর দল সুযোগ পেয়ে তাকে হত্যা করেছে। অথচ বলা হচ্ছে সি. পি. এম.-রা খুন করেছে এবং শান্তিপুরে লোহার রড ইত্যাদি নিয়ে তারা বলছে যে সি. পি. এম.-রা খুন করেছে, রক্তের বদলে রক্ত চাই ইত্যাদি বলে চিৎকার করছে। এর ফলে সেখানে ভীষণ আতঙ্কের সৃষ্টি হয়েছে, সন্ত্রাসের সৃষ্টি হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নাম করে এখানে বলা হয়েছে কাজেই আমি পার্সোনাল এক্সপ্লানেশন দিতে চাই। উনি হাউসে যেটা রাখলেন সেটা অন্য ভাষণ। যেহেতু কাগজে বিবৃতি বেরিয়েছে এটা সি. পি. এম. গুন্ডারা করেছে, সেটাকে কাটান দেবার জন্য এলিবি হিসাবে আজকে হাউসে বক্তৃতা দিলেন। আজকে যে কথা বললেন সেটা সম্পূর্ণ অসত্য। এটা সাবজুডিস কেস, এটা বিচারাধীন আছে। সেই অবস্থাতে উনি একথা বললেন, এটা ঠিক নয়। যেটা হয়েছে সি. পি. এম.-এর গুন্ডারা খুন করেছে তার জন্য জেহাদ ঘোষণা করা হচ্ছে।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** উনি বললেন এটা সাবজুডিস কেস। কিন্তু উনি যখন মেনশন করছেন তখন ওঁনার ক্ষেত্রে সাবজুডিস নয়, আমাদের সদস্যরা বললেই সাবজুডিস হয়ে গেল, এটা আশ্চর্যের বিষয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি যখন বলছি তখন —

The case was not started. The case was not subjudice. Now the case is subjudice.

**Clauses 1, 2, 3 and the Preamble**

The question that Clauses 1, 2, 3 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jatin Chakraborty** : Sir, I beg to move that the Indian Tolls (West Bengal Amendment) Bill, 1978, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 3.36 P.M. till 1 P.M. on Firday, the 28th April, 1978 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 28th April, 1978 at 1-00 P.M.

PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 14 Ministers, 2 Ministers of State and 146 Members.

## Heldover Starred Questions
## (to which oral answers were given)

### Forcible looting of paddy

***63.** (Admitted question No. *216.) **Shri Satya Ranjan Bapuli** and **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the total number of complaints about forcible loot of paddy from fields, cultivated by the share-croppers, received by the present Government through Members of Paliament, M.L.A.s prominent public men and political parties ;

(b) the names of the M.P.s, M.L.A.s prominent public men, political parties who have forwarded such complaints to the Government ; and the number of complaints sent by each one of them to the present Government ; and

(c) the number of such complaints recorded in the diary of the police-stations since the inception of the present Government ?

[1-00 — 1-10 P.M.]

**Shri Jyoti Basu :**

(a) Total sixtyone (61) complaints were received.

(b) (i) Shri P.C. Sen, M.P., 40 cases
(ii) Shri Sudhir Kr. Ghosal, M.P., 3 cases
(iii) Shri M.A. Hannan, M.P., 1 case
(iv) Shri Samar Guha, M.P., 1 case
(v) Shri Jyotirmoy Basu, M.P., 1 case
(vi) Smt. Purabi Mukherjee, M.P. 2 cases

| | | |
|---|---|---|
| (vii) | Shri Hayat Ali, M.P. one case but no specific complaint against any person. | 1 case |
| (viii) | Shri Prasenjet Barman, M.P. | 1 case |
| (ix) | Shri Haripada Jana, MLA, | 1 case |
| (x) | Shri Chittaranjan Mirdha, MLA. | 1 case |
| (xi) | Shri Kalipada Barman, MLA, | 1 case |
| (xii) | Shri Hemanta Roy, MLA. | 1 case |
| (xiii) | Janata Party of Rupnarayanpur of Burdwan | 1 case |
| (xiv) | Shri Sudhir Ghose, Secy. Janata Party, New Town P.S. Jalpaiguri | 1 case |
| (xv) | Smt. Sailabala Devi, Rahini PS, Sankrail | 1 case |
| (xvi) | Shri Achinta Sarangi Sonakuli, P.S. Sankrail | 1 case |
| (xvii) | Shri Harish Mohapatra, Ex-MLA, Rahini, P.S. Sankrail | 1 case |
| (xviii) | Smt. Rani Devi, w/o Paresh Mahato, P.S. Sankrail. | 1 case |
| (xix) | Shri Jyanta Maity, P.S. Sankrail | 1 case |

(c) Total two hundred nine (209) cases of forcible harvesting were recorded in different Police Stations of West Bengal.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আমি আপনাকে একসঙ্গে ১৬৯টি কমপ্লেন আপনার হাতে দিয়েছিলাম, আজও কোনও চিঠি পাইনি, আমার কমপ্লেনগুলি আপনার ওর মধ্যে আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** সেগুলি আছে কিনা বলতে পারি না, অত হিসেব আমার কাছে নেই, ৫১টি বলেছি, এর মধ্যে আছে হয়ত।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আপনি এর মধ্যে এম.পি এবং এম. এল. এ.-দের যে হিসেব দিলেন তার মধ্যে আমিও একজন এম.এল.এ. তাই জিজ্ঞাসা করছি?

**শ্রী জ্যোতি বসু :** আপনার নামটা স্পেসিফিক্যালি ৬১ এর মধ্যে নেই এটা আমি বলতে পারি।

**শ্রী রজনীকান্ত দোলুইঃ** এই যে এম. পি. এবং এম.এল.এ.দের কাছ থেকে ৬১টি কমপ্লেন এসেছে, এগুলির মধ্যে কতগুলির তদন্ত হয়েছে দয়া করে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসুঃ** তদন্ত সব গুলোরই হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলিঃ** শ্রীমতী পূরবী মুখার্জি আপনার কাছে শেষ দিনে যে কমপ্লেনগুলি দিয়েছিলেন বীরভূম সম্বন্ধে সেটার কিছু হয়েছে কি না জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসুঃ** নোটিশ চাই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলিঃ** কমপ্লেনগুলি সম্বন্ধে একটারও স্পেসিফিক কিছু বলা সম্ভব হবে কি, না আলাদাভাবে দিতে হবে?

**শ্রী জ্যোতি বসুঃ** আলাদাভাবে দিতে হবে।

## Starred Questions
## (to which oral answers were given)

## Calcutta Urban Development Scheme

***394.** [Admitted question No. *1765 (S.N.).] **Shri Md. Sohrab** and **Shri Rajani Kanta Doloi** and **Shri Krishna Das Roy** : Will the Minister-in-charge of the Public Works (Metropolitan Development) Department be pleased to state—

(a) whether the Government has finalised any scheme/arrangement with World Bank/International Development Agency for the First and Second Phase of Calcutta Urban Development Scheme ;

(b) if so,—

(i) details of the scheme,

(ii) items or schemes for which assistance has been sought for/agreed upon,

(iii) terms of agreement ;

(c) is it a fact that the World Bank/I.D.A has desired that the assistance rendered by them be channelised through nationalised banks instead of through the Government ;

(d) if so,—

(i) the reasons adduced therefore, and

(ii) contemplations of the Government in the matter?

**মিঃ স্পিকার ঃ** এত বড় লম্বা উত্তর সবটা পড়ার দরকার নেই, সদস্যরা দেখে নেবেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** এগুলি একটু অফিস থেকে দেখে নেওয়া ভাল যে এরূপ ধরনের প্রশ্ন তারকা চিহ্নিত হতে পারে কি না? আমার অভিজ্ঞতা হচ্ছে এরূপভাবে আগে দেওয়া হত না।

(a) Yes.

(b) (i) (ii) Under IDA-I 39 Sub-Schemes (7 in water supply, 2 in Garbage disposal, 3 in environmental Hygiene, 2 in area Development, 14 in sewerage and Drainage and 11 in traffic and transportation Sector) were included in the project package of 71.80 crores for a credit of US $ 35 M.

Under IDA-II, a project package of Rs. 155 crores has been included consisting of works and procurement of equipments under Water Supply, Sewerage and Drainage, traffic and transportation, area development, bustee improvement, municipal and anchal development and primary schools, health programmes, equipment for Calcutta Corporation and Calcutta Police, solid waste management. The credit amount will be US $ 87 M, i.e. about 50% of the total project cost.

(iii) The terms of agreement mainly are—

A. IDA-I starts from September 73 and will end by 31st December, 1979. IDA-II starts from January, 78 and will end by March, 1983 or an extended date mutually agreed upon.

B. As per present agreement the IDA shall reimburse (i) 70%, (ii) 75% and (iii) 100% of expenditures on (i) Civil works, (ii) Local equipment/materials and (iii) foreign equipment/materials and consultancy charges respectively, nett of land and establishment costs and duties and taxes.

C. Govt. of India shall make the proceeds of the Credit available to West Bengal Govt. in accordance with their standard arrangements for development assistance to the States of India for the State Govt. to make the funds available to the C.M.D.A.

D. The financial terms of the two credits are as follows :-

1. The Govt. of India shall pay a service charge of 3/4 of 1% per annum on the principal amount of credit withdrawn and outstanding to be paid semi-annually on April 1 and October 1 each year.

2. The terms of repayment of these credits will be as follows :

(i) there will be a ten year moratorium period ;

(ii) thereafter half of 1% of the principal amount will be repaid semi-annually for the next ten years.

(iii) thereafter $1\frac{1}{2}$ % of the principal amount will be paid semi-annually for the next 30 years.

(c) No.

(d) Does not arise

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বলেছেন ৫০ পারসেন্ট ক্রেডিট অ্যামাউন্ট টোটাল প্রোজেক্টার -ক্রেডিট অ্যাকাউন্টের হিসাব পাচ্ছি, বাকি কস্টের ৫০ পারসেন্ট কোথা থেকে পায়?

**শ্রী জ্যোতি বসু :** ১৫৫ কোটি টাকা খরচ হবে। তার অর্ধেক ওয়ার্ল্ড ব্যাঙ্ক দিচ্ছে অর্ধেক ইন্ডিয়া গভর্নমেন্ট দিচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বলেছেন ওয়ার্ল্ড ব্যাঙ্ক বা ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট এজেন্সি ফাইন্যান্সিয়াল অ্যাসিস্টেন্স, ন্যাশনালাইজ ব্যাঙ্কের মাধ্যমে আসছে না। তাহলে এটা কিভাবে আছে?

**শ্রী জ্যোতি বসু :** আপনি যা প্রশ্ন করেছেন আমি তার উত্তর দিয়েছি। আমি উত্তরে বলেছি, না অর্থাৎ ওয়ার্ল্ড ব্যাঙ্ক এরূপ কিছু বলেন নি। সরকার না দিয়ে ব্যাঙ্কগুলি যা আছে সেগুলির মাধ্যমেই হবে। সেটা আমি খোঁজ নিয়েছিলাম। There is a provision under the Technical assistance in IDA-II for undertaking certain studies relating to small scale industries based in slums. In addition, it has been agreed with the World Bank that the Government of India will ensure that 4 nationalised banks of Calcutta should render loan assistance fo Rs. 3 crore to such slum based small scale industries as an experimental measure. This sum of Rs. 3 crore will come from the 4 commercial banks and is not a part of Rs. 155 crore IDA-II Package. Nor is this amount reimburseable by the World Bank. Honourable Member's point

at item (c) of the question probably relates to this arrangement. This amount is not a part of IDA-II credit package and obviously commercial banks are considered the best agencies for providing such loan assistance to basically commercial small industrial ventures. অন্য যেটা সেটা সরকার পক্ষ থেকে দেওয়া হবে।

### হোমগার্ড

*৩৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩২১।) শ্রী এ কে এম হাসানুজ্জামান: স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে হোমগার্ডদের সংখ্যা কত ;

(খ) তাহাদের দৈনিক বেতনের হার কত ;

(গ) ঐ বেতন হার বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

(ঘ) ইহা কি সত্য যে, তাহাদের চাকুরিতে কয়েক মাস অন্তর ছেদ (ব্রেক) দেওয়া হয় ;

(ঙ) সত্য হইলে, ইহার কারণ কি ; এবং

(চ) হোমগার্ডদের চাকুরি স্থায়ী করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

শ্রী রাম চ্যাটার্জি:

(ক) ৩৯, ৬৪৪।

(খ) হোমগার্ড বাহিনীর সভ্যরা বেতন বলিয়া কিছু পান না। কোনও কর্তব্য সম্পাদনে আহ্বান করা হইলে তাহাদিগকে নিম্নলিখিত হারে দৈনিক ভাতা দেওয়া হয়—

(১) ডিস্ট্রিক্ট কমাডেন্ট ও হোমগার্ড কমাডেন্ট দৈনিক আট টাকা,

(২) ডেপুটি কমাডেন্ট হইতে ডেপুটি গ্রুপ কমান্ডার পর্যন্ত ছয় টাকা পঞ্চাশ পয়সা।

(৩) হোমগার্ড দৈনিক পাঁচ টাকা।

(গ) উক্ত দৈনিক ভাতার হার বৃদ্ধি করিয়া ন্যুনপক্ষে আট টাকা করিবার সিদ্ধান্ত লওয়া হইয়াছে।

(ঘ) ইহা সম্পূর্ণ স্বেচ্ছাসেবামূলক প্রতিষ্ঠান, শুধুমাত্র প্রয়োজনের সময় তাহাদের আহ্বান করা হয়।

(ঙ) কাজের অপ্রাচুর্যতার জন্য সকলকে পুরা বৎসরের কাজ দেওয়া সম্ভব হয় না,

তাই যাহাতে যত সম্ভব অধিক সভ্য কাজ করিবার সুযোগ পান সেই জন্য এই ব্যবস্থা করা হইয়াছে।

(চ) হোমগার্ডের স্বেচ্ছাসেবামূলক চাকুরিজীবী বলিয়া গণ্য করা যায় না। অতএব তাহাদের চাকুরি স্থায়ী করিবার প্রশ্ন ওঠে না।

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** আমরা সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে কথা বলেছি, তারা একটা নোট পাঠিয়েছেন যে সেন্ট্রাল গভঃ-এর রেলওয়ে রক্ষী বাহিনী যা কিছু আছে তারা সেখানে হোম গার্ড থেকে লোক নিয়ে চেষ্টা করবেন যাতে ভালভাবে তারা চাকরি করতে পারে। রজনীবাবুর দলের লোকেরা তাদের যেভাবে কাজে লাগিয়েছিলেন আমরা তাদের সেভাবে কাজে না লাগিয়ে আমরা এনকোয়ারি করছি কারা কারা তাদের লোক আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি 'ক' প্রশ্নের উত্তর দেন নি। আমার প্রশ্ন হচ্ছে হোমগার্ড এ যারা চাকরি করেন তাদের স্থায়ী করার কোনও পরিকল্পনা আপনার আছে কি না?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** আপনি উত্তর শুনতে পান নি বলে দুঃখিত। দ্বিতীয় কথা হচ্ছে হোমগার্ডে যারা চাকরি করে তারা দেশের মানুষ। তাদের খেয়ে পরে বাঁচার অধিকার দেবার কথা আমরা চিন্তা করছি। সেজন্যই ৫ টাকা থেকে বাড়িয়ে ৮ টাকা করা হয়েছে এবং তারা যাতে গরিব মানুষের সেবায় লাগে সে চেষ্টা করা হচ্ছে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** বিভিন্ন জেলায় প্রাথমিক শিক্ষকদের যাদের কাছে নোটিশ যাচ্ছে যে তারা হোমগার্ড চাকরি করেন কি না এবং হুমকি দেওয়া হচ্ছে যে হোমগার্ডে কাজ করলে প্রাথিমিক শিক্ষক থাকতে দেওয়া হবে না। এ বিষয়ে কি জানেন?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** আমার জানা নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি তিনি নতুন হোমগার্ড নেওয়ার কথা ভাবছেন কিনা?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** আমরা সব সময় পুরানো যারা খুন-খারাপি করেছিল তাদের বাদ দিয়ে যারা মানুষের সেবা করবে তাদের নেবার কথা চিন্তা করছি।

### হাওড়া-আমতা রাস্তার সংস্কার

*৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৫।) **শ্রী জয়কেশ মুখার্জি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হাওড়া-আমতা সড়কটি প্রসারণ ও সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

হ্যাঁ, উল্লিখিত সড়কটির সাত কিলোমিটার পোস্ট হইতে বার কিলোমিটার পোস্ট পর্যন্ত অংশের প্রসারণ ও উন্নয়ন এর জন্য (যাহা স্থানীয় ভাবে মাকড়দহ সড়ক

নামে পরিচিত) কলকাতা মহানগর উন্নয়ন সংস্থা প্রায় ৫০ লক্ষ টাকার একটি প্রাক্কলন রচনা করিয়াছেন। বিশ্ব ব্যাঙ্কের টাকা পাওয়া সাপেক্ষে এই প্রকল্পের বাস্তবায়ন ১৯৭৯-৮০ আর্থিক বছরে আরম্ভ হইতে পারে বলিয়া আশা করা যায়।

পূর্ত বিভাগও প্রসারণ ও সংস্কারের জন্য ৪৭ লক্ষ টাকা প্রাক্কলন তৈরি করেছে কিন্তু আর্থিক কৃচ্ছ্রতার জন্য কাজে হাত দেওয়া সম্ভবপর হয় নি।

**শ্রী জয়কেশ মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে হাওড়া-আমতা মার্টিন গাড়িতে ৪০ হাজার মানুষ নিত্য যাতায়াত করত, মার্টিন গাড়ি বন্ধ হয়ে যাওয়ার পর ঐ রাস্তা দিয়ে তাদের বাসের উপর নির্ভর করে যাতায়াত করতে হয়। যদিও বাসের সংখ্যা কম তাহলেও ১০০ খানা বাস, ৬০/৭০ খানা মিনি বাস, স্টেট বাস কয়েকখানা প্রতিনিয়ত যাতায়াত করছে ঐ রাস্তা দিয়ে, ফলে অনেক সময় অ্যাক্সিডেন্ট হয়, এক এক সময় অ্যাক্সিডেন্টে ১০/১২ জন লোক মারা যায়, ৪০/৫০ জন আহত হয়। সেজন্য এটাকে তাড়াতাড়ি করে মানুষের এই যে দুর্ভোগ এটাকে দূর করার ব্যবস্থা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমি আমার জবাবে আগেই বলেছি যে বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে ১৯৭৯-৮০ আর্থিক বছর নাগাদ যে টাকা আমরা পাব সেই সময় এই কাজ শুরু করা যেতে পারে, তার আগে সম্ভব হচ্ছে না। অসুবিধার কথা আমরা নিশ্চয়ই বুঝতে পারি, কিন্তু আর্থিক কৃচ্ছ্রতার জন্য আমার ডিপার্টমেন্টের পক্ষে ঐ টাকা পাওয়ার আগে এটাকে বাস্তবায়ন করা সম্ভব হচ্ছে না।

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আর্থিক কৃচ্ছ্রতার জন্য কাজটা করতে পারছেন না, কিন্তু ঐ রাস্তা কতকগুলি জায়গায় এমন খারাপ হয়ে গেছে যে যেকোনও সময় অ্যাক্সিডেন্ট হতে পারে এবং হচ্ছেও। সেজন্য কোনও কোনও কিছু কিছু মেরামত করে দিলে কাজ চলে যেতে পারে, সে সম্পর্কে ব্যবস্থা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** মেন্টেন্যান্স বিভাগে যে টাকা আছে সেটা নিয়ে মেরামত করে দেবার বন্দোবস্ত নিশ্চয়ই আমরা করব।

## Restriction on strikes, cease work, etc., in the power generating units in West Bengal

***397.** (Admitted question No. *145.) **Shri Atish Chandra Sinha and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether the Government is contemplating to impose any ban or restriction on strikes agitations or cease work in the power generating units in West Bengal ; and

(b) if so, the details thereof?

**Shri Jyoti Basu :**

(a) No.

(b) Does not arise.

**Shri Atish Chandra Sinha :** Will the Hon'ble Minister be pleased to state how many strikes, lock-outs and cease work have taken place upto date since the Left-front Government had come to power ?

**Shri Jyoti Basu :** If notice is given I can reply.

**Shri Atish Chandra Sinha :** Would the Hon'ble Minister be pleased to state whether he thinks that this sort of strikes, lock-outs and cease works, if these have taken place at all, are the reasons for the tremendous short-fall of power which West Bengal is facing now ?

**Shri Jyoti Basu :** No.

### সেন্ট্রাল রোড ফান্ড হইতে রাস্তা নির্মাণে সাহায্য

*৩৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৯।) **শ্রী অমলেন্দ্র রায়ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৬-৭৭ ও ১৯৭৭-৭৮ আর্থিক বৎসরে সেন্ট্রাল রোড ফান্ড হইতে কত টাকা আর্থিক সাহায্য হিসাবে (সাবভেনশনঃ) পাওয়া গিয়েছে এবং উহা কোন কোন রাস্তা বা সেতু নির্মাণের জন্য ব্যয় করা হইয়াছে বা হইবে?

**শ্রী যতীন চক্রবর্তীঃ**

| আর্থিক বছর | অর্থের পরিমাণ |
|---|---|
| ১৯৭৬-৭৭ | ৭৮,৩৬,০০০<br>(আটাত্তর লক্ষ ছত্রিশ হাজার টাকা) |
| ১৯৭৭-৭৮ | ৮৯,৯৭,০০০<br>(উননব্বই লক্ষ সাতানব্বই হাজার টাকা) |

পূর্ত বিভাগের ১৯৭৮-৭৯ সালের বাজেট পুস্তিকার ২০৩ হইতে ২০৯ পৃষ্ঠায় সন্নিবিষ্ট তালিকা দ্রষ্টব্য।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কি কি শর্তে এই টাকা রাজ্য সরকারকে দেওয়া হয়ে থাকে?

**শ্রী যতীন চক্রবর্তীঃ** কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে টাকা দেওয়া হয় সেটা কেবল

মাত্র ন্যাশনাল হাইওয়ে যেগুলো, সেইগুলোর জন্য সাধারণত দেওয়া হয়ে থাকে। আর রাজ্য সড়ক যেগুলো, তার জন্য যে স্পেসিফিকেশন তারা দেয়, সেই স্পেসিফিকেশন অনুযায়ী করলে তাদের ইনস্পেক্টররা দেখে যান এবং তখন আমরা যে সাহায্য চাই, সেই সাহায্য যথাসম্ভব তারা মঞ্জুর করেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বর্ডার রোডসের জন্য যে টাকা দেওয়া হয়, সেই টাকা এর মধ্যে ধরা হয়েছে কি না? বর্ডার রোডসের জন্য কেন্দ্রীয় সরকারের তহবিল থেকে টাকা পাওয়া যায় কি না?

**শ্রী যতীন চক্রবর্তী :** বর্ডার রোডসের সব টাকা যেগুলো চেয়েছি, সেইগুলো দেওয়া হয়নি। কারণ বর্ডার রোডস সাধারণত কেন্দ্রীয় সরকারের অধীন এবং তারা সেটাকে রক্ষণাবেক্ষণ করেন এবং সেটাকে তৈরি করেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** এই তহবিল থেকে যে টাকা আমরা পেয়েছি সেই টাকার এই যে দু' বছরের হিসাব চাওয়া হয়েছে, সেই টাকা পুরোপুরি খরচ হয়েছে অথবা অতিরিক্ত খরচ হয়েছে বা ফেরত গেছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** কোনও টাকাই ফেরত যায়নি। আমাদের দপ্তর থেকে কিছু টাকা দিয়ে কিছু কাজ আমাদের করতে হয়েছে।

## West Bengal State Electricity Board

***398.** (Admitted question No. *383.) **Shri Suniti Chattaraj** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether there is any proposal to bring in organisational changes in the existing set up of West Bengal State Electricity Board;

(b) if so—

(i) what are the salient features of the proposal, and

(ii) what action has so far been taken by the Government in the matter?

**Shri Jyoti Basu :**

(a) Yes.

(b) (i) & (ii) For gearing up Rural Electrification, the Board has recently created one post of Additional Chief Engineer and three posts of Superintending Engineer. Creation of additional number of officers of lower rank and necessary supporting

staff is under examination. The Board has also created a post of a Special Officer (Transmission & Distribution) and has appointed a competent engineer to that post, to accelerate implementation of transmission projects. The Board has also recently created a post of Financial Analyst for detailed study of financial problems of the Board with a view to improving its performance. Augmentation of the present organisation on generation as well as Thermal Power Project and Hydel Projects is under active consideration of the Board.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে অর্গানাইজেশনের সেট-আপ বাড়ালেন, এর টোটাল এস্টিমেট কত হবে?

**শ্রী জ্যোতি বসু :** নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী সুনীতি চট্টরাজ :** এটা কিন্তু এর সঙ্গে রেলেভ্যান্ট। আপনার কি এই বিষয়ে জানা নেই?

**শ্রী জ্যোতি বসু :** অনেক হিসাবের ব্যাপার আছে, সুতরাং না জেনে বলা যাবে না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি যে রিসেন্টলি প্রেজেন্ট সেট-আপের ব্যবস্থা করেছেন আপনি বললেন টু গিয়ার রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন এবং স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের পারফর্মেন্স যাতে ভাল হয় তার জন্য করেছেন। এটা করার পর কি পারফর্মেন্স বেটার হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :** এই তো সবে শুরু হয়েছে, কিছুদিন না গেলে উত্তর দিতে পারব না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** পূর্বে যে সেট-আপ ছিল, সেটা কি ধরনের সেট-আপ ছিল, সেটা একটু ক্লিয়ার করে বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** পূর্বে যা ছিল তার থেকে পরিবর্তন করে এটা করা হল যাতে করে এটা আরও শক্তিশালী হয়। কাজ না হলে বলতে পারব না, কিছুদিন না গেলে বলতে পারব না।

## সেতু

*৪০০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৬।) **শ্রীমতী ছায়া ঘোষ :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মুর্শিদাবাদ থানার অন্তর্গত কাপাসডাঙ্গা এবং প্রসাদপুর অঞ্চলের মধ্যবর্তী তোপমানা মাঠে একটি নদী থাকায় স্থানীয় জনসাধারণের ভীষণ অসুবিধা হইতেছে ; এবং

(খ) অবগত থাকিলে ঐ স্থলে একটি স্থায়ী সেতু নির্মাণের জন্য সরকার কি চিন্তা করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী:**

(ক) হ্যাঁ।

(খ) আপাতত ঐরূপ কোনও প্রস্তাব নেই।

### Change in the organisational pattern of the C.M.D.A.

***401.** (Admitted question No. *666.) **Shri Satya Ranjan Bapuli** and **Shri Rajani Kanta Doloi:** Will the Minister-in-charge of the Public Works (Metropolitan Development) Department be pleased to state—

(a) whether any structural change in the organisational pattern of the CMDA has been introduced by the present Government; and

(b) if so, the details thereof?

**Shri Jyoti Basu:**

(a) Yes.

(b) By an amendment of the CMDA Act, the number of members of the Authority has been increased from 7 to 9. Two additional members are—

1. A Minister of the Council of Ministers of the state Govt. to be nominated by the Chief Minister to be the Vice-Chairman of the authority, and

2. The Chief Executive Officer of the Authority (a new statutory post of Chief Executive Officer has been created for this purpose). The top management structure of the Authority has been re-oriented and now consists of the following:

1. The Chief Executive Officer.

2. The Director General of Operations (in place of the Technical Adviser) to co-ordinate and direct functions of the Sectoral Directors.

3. The Director of Finance who is in charge of Finance and Accounts.

4. The Director of planning who is in charge of overall planning.

5. The Director of Administration and Secretary who is in charge of personnel and administration.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এই যে আপনি নন-অফিসিয়াল মেম্বার নমিনেট করেছেন এর মধ্যে কি কোনও এক্সপার্ট আছে?

**শ্রী জ্যোতি বসু :** যাদের জ্ঞান আছে বলে আমরা মনে করি, তাদের মধ্যে থেকে নন-অফিসিয়াল মেম্বার আমরা নিয়েছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এই নন-অফিসিয়াল মেম্বারদের নাম জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** কামারহাটি মিউনিসিপ্যালিটির এবং চুঁচুড়া মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানকে নিয়েছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এদের কি ইঞ্জিনিয়ারিং ডিগ্রি আছে বা এরা কি এই লাইনে এক্সপার্ট টেকনিক্যাল লাইনে এক্সপার্ট?

**শ্রী জ্যোতি বসু :** তাদের এই লাইনে সব কিছু জানা আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আচ্ছা এই অর্গানাইজেশন সেট-আপ এবং এই প্যাটার্নের যে চেঞ্জ করলেন, এটা কি কারণে?

**শ্রী জ্যোতি বসু :** যাতে কাজ ভাল হয়।

**ধগড়িয়া-রাঙ্গামাটি রাস্তা**

*৪০২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭৮।) **শ্রী সুখেন্দু খাঁ :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার সোনামুখী বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ধগড়িয়া হইতে রাঙ্গামাটি সোনামুখী ভায়া নবাসন (পূর্ব) রাস্তাটির জন্য গত বাজেটে এবং বর্তমান বাজেটে কত টাকা বরাদ্দ করা হইয়াছে ; এবং

(খ) ঐ রাস্তা নির্মাণের কার্য বর্তমানে কি অবস্থায় আছে ?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) রাস্তাটির জন্য ১৯৭৭-৭৮ সালের বাজেটে ৬০,০০০ টাকা বরাদ্দ করা হয়েছিল। বর্তমান বাজেটে ঐ বরাদ্দের পরিমাণ ৩০,০০০।

(খ) উক্ত রাস্তা নির্মাণের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণের কাজ ও মাটির কাজ (Earth work) চলছে।

### Expenditure for Prime Minister's visit

***403.** (Admitted question No. *669.) **Shri Naba Kumar Roy:** Will the Minister-in-charge of the Home (Political) Department be pleased to state—

(a) the total amount spent so far by the Government in connection with the Prime Minister, Shri Morarji Desai's visits to West Bengal; and

(b) the details thereof?

**Shri Jyoti Basu:**

(a) A sum of Rs. 5,67,359.38 (Rupees Five lakhs sixty seven thousand three hundred fiftynine and paise thirty eight only) has been spent so far by the State Government in connection with the visits of Shri Morarji Desai, Prime Minister of India to West Bengal on 30th May, 1977 to 31st May, 1977 and again on 7th Feb., 1978.,

(b) Details are given :-

| | |
|---|---|
| (i) Construction of barricade, rostrums and approach roads at differnet places for security reasons on both occasions. | Rs. 4,63,205.00 Rupees four lakhs sixty three thousand & two hundred five only. |
| (ii) T.A. & D.A. to Police personnel deployed by the West Bengal Police and Calcutta Police for marking security arrangements on the above occasions. | Rs. 99,607.00 Rupees ninety nine thousand six hundred seven only. |
| (iii) Transport............ | Rs. 1,711.90 Rupees one thou-sand seven hundred eleven and paise ninety only. |
| (iv) Food and other miscellaneous items served to the Prime Minister and party on the above occasions at Raj Bhavan, Calcutta. | Rs. 906.30 Rupees nine hundred six and paise thirty only. |

| | |
|---|---|
| (v) Light refreshments at Calcutta Airport. | Rs. 461.74 Rupees Four hundred sixty one and paise seventyfour only. |
| (vi) Laying of red carpets at the Airport. | Rs. 1,467.44 Rupees one thousand four hundred sixty seven and paise fortyfour only. |

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আচ্ছা এই যে ৫ লক্ষ টাকা খরচ হয়েছে তার মধ্যে পুলিশের খাতে কত ব্যয় হয়েছে?

**Shri Jyoti Basu :** T.A. & D.A. to Police personnel deployed by the West Bengal Police and Calcutta Police for making security arrangements on the above occasions—Rs. 99,607.00 (Rupees ninety nine thousand six hundred seven only).

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি বললেন ৯৯ হাজার টাকা পুলিশ খাতে খরচ হয়েছে, এ ছাড়া আর একটি বিগ অ্যামাউন্ট বলুন যা খরচ হয়েছে।

**Shri Jyoti Basu :** Construction of barricades, rostrums and approach roads at different places for security reasons on both occasions—Rs. 4,63,205.00 (Rupees Four lakhs sixty three thousand and two hundred five only).

Transport—Rs. 1,711.90 (Rupees one thousand seven hundred eleven and paise ninety only.

Food and other miscellaneous items served to the Prime Minister and party on the above occasions at Raj Bhavan, Calcutta—Rs. 906.90 (Rupees nine hundred six and paise thirty only.

Light refreshments at Calcutta Airport—Rs. 461.74 (Rupees Four hundred sixty one and paise seventyfour only).

Laying of red carpets at the Airport—Rs. 1,467.44 (Rupees one thousand four hundred sixty seven and paise fortyfour only).

### Kunjapur-Talpati Road

***404.** (Admitted question No. *1828.) **Shri Sunirmal Paik :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) whether any sum has been provided for the construction of Kunjapur-Talpati Road in Contai subdivision in the district of

Midnapore in any budget already presented before the Legislature ;

(b) if so,—

(i) the details thereof,

(ii) the present position in the matter ; and

(iii) the time by which the work is likely to be taken up ?

[1-30 — 1-40 P.M.]

**Shri Jatin Chakraborty :**

(a) Yes.

(b) (i) A sum of Rs. 2 lakhs was provided for the work in the budget for 1977-78. There is a provision of Rs. 1 lakh in the budget for 1978-79 also.

(ii) The Hon'ble Member possibly refers to the position of the work. The position is :- the detailed estimate and the L.A. plan have been prepared. Actual execution will start on receipt of possession of land.

(iii) That will depend upon availability of land and resources.

**দ্বিতীয় হুগলি সেতু**

*৪০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭১০।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দ্বিতীয় হুগলি সেতু নির্মাণ কার্যে কত অর্থ ব্যয় করা হইবে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

বর্তমান হিসাব অনুযায়ী মূল সেতু এবং কলকাতার দিকের এবং হাওড়ার দিকে সেতু সংলগ্ন পথগুলির জন্য সবশুদ্ধ ৭৫ কোটি টাকা ব্যয় হইবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দ্বিতীয় হুগলি সেতুর কাজ শুরু হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** শুরু হতে চলেছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি যে বলেছেন ৭৫ কোটি টাকা ব্যয় হবে এই টাকা স্টেট গভর্নমেন্ট দেবে, না অন্য কোথাও থেকে আসবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** কেন্দ্রীয় সরকার ধার দিচ্ছেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পুরো টাকাটা কি কেন্দ্রীয় সরকার দিচ্ছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার এখানে সব হিসেব নেই, তবে বেশির ভাগই ধার দিচ্ছেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** দ্বিতীয় হুগলি সেতু করার জন্য যে টাকা লাগবে বলে বলা হয়েছিল এখন তার কত বেশি টাকা লাগছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** নোটিশ চাই।

**শ্রী সন্দীপ দাস ঃ** এই কাজ কবে নাগাদ শেষ হবে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখনও সেই সময়টা বলা সম্ভব নয়, কারণ কয়েকটি বিষয় নিয়ে গোলমাল হচ্ছে। যারা এক্সপার্ট তাদের মধ্যে মতপার্থক্য হচ্ছে—জার্মান এক্সপার্ট এবং অন্য এক্সপার্টদের নিয়ে মিটিং হচ্ছে। এসব হয়ে গেলে বলা যাবে কবে শেষ হবে।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** এই যে বছর বছর পিছিয়ে যাচ্ছে তারজন্য কনস্ট্রাকশন কস্ট বেড়ে যাচ্ছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** ডিটেলস এখন আমার কাছে নেই, নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এই কাজটা ত্বরান্বিত করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী কি চেষ্টা করবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** যত তাড়াতাড়ি করা সম্ভব যাতে আর দেরি না হয় তারজন্য আমরা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। এখানে একটা কথা থেকে গেছে যেটা আমি বলে দিতে চাই এই যে ৭৫ কোটি টাকা খরচ হচ্ছে আমি সে সম্বন্ধে আগে বলেছি বেশির ভাগ কেন্দ্রীয় সরকার ধার দিচ্ছেন কিন্তু এটা ঠিক নয় যে, This scheme is sponsored by the State of West Bengal with 100% loan asistance from Govt. of India. আমরা ২৫ বছর ধরে এটা শোধ করব।

### রূপনারায়ণপুর-গৌরান্ডি রাস্তা

*৪০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪১।) **শ্রী সুনীল বসু রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রূপনারায়ণপুর-গৌরান্ডি ভায়া চয়নপুর রাস্তাটি নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

আর্থিক অপ্রতুলতার দরুন আপাতত উক্ত রাস্তার কাজ শুরু করা সম্ভব হচ্ছে না।

**শ্রী সুনীল বসু রায় ঃ** কবে নাগাদ এটা হবে বলতে পারেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** গত বৎসর বাজেট বক্তৃতার সময় একথা বিশদভাবে জানানো হয়েছিল যে আমাদের আর্থিক অবস্থা খুব সুবিধার নয় যাতে এই রাস্তাগুলি গ্রহণ করতে পারি পরিকল্পনার মধ্যে। তারপরেও সড়ক খাতে কোনও উল্লেখযোগ্য বরাদ্দ বাড়েনি, সুতরাং বলতে পারছিনা কবে নাগাদ এটা পরিকল্পনার মধ্যে ঢুকাতে পারব।

**শ্রী সুনীল বসু রায় :** যখন আমাদের আর্থিক অবস্থা ভাল নয় তখন কেন্দ্রীয় সরকারের কাছে এই রাস্তাগুলি করার জন্য সাহায্যের আবেদন করতে পারেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** নিশ্চয়ই পারি। এটা আমরা সব সময়ে করছি, করেছি এবং করব কিন্তু তারা এমন কৃপণ যে আমাদের দাবি কিছুতেই মঞ্জুর করছেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এর জন্য কি আপনারা সংগ্রামে নামবেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** ওটা তো এখন আপনারাই করছেন, আমরা আপাতত সংগ্রাম করতে পারছি না।

## Nepali Language

***407.** (Admitted question No. *996.) **Shri Deo Prakash Rai:** Will the Chief Minister be pleased to state—

(a) whether the Government has any proposal to send a delegation to the Union Government for inclusion of Nepali language in the Eighth Schedule of the Constitution; and

(b) if so, the composition of such delegation?

**Shri Jyoti Basu:**

(a) Govenrment has received a proposal from All-India Nepali Bhasa Samiti that the Chief Minister should lead a delegation to the Prime Minister to discuss this demand. The proposal is under consideration.

(b) Does not arise at this stage.

**Shri Deo Prakash Rai:** Will the Honourable Chief Minister be pleased to state, is it not a fact that before the proposal submitted by the All-Inida Nepali Bhasa Samiti there was a communication from the All-India Gorkha League to the Chief Minister that he should led a delegation comprising all the leaders of the political parties those who are here in the Assembly House?

**Shri Jyoti Basu:** As far as I remember there was such a communication from All-India Nepali Bhasa Samiti.

**Shri Deo Prakas Rai :** I am not satisfied with the reply. My supplementary question was, before the proposal given by the All-India Nepali Bhasa Samiti, it is not a fact that All-India Gorkha League put forward a proposal to the Chief Minister to lead a delegation comprising of all the leaders of political parties who are present in the Assembly.

**Shri Jyoti Basu :** My reply was, as far as I remember, that is the case. There was a suggestion in the House that I should lead a delegation of all the parties to the Prime Minister.

**Shri Deo Prakash Rai :** If it is a fact, then why in the reply only the name of the All-India Nepali Bhasa Samiti is there because before the Nepali Bhasa Samiti submitted that proposal it was the Gorkha League which approached the Chief Minister to lead the delegation.

**Shri Jyoti Basu :** That was the earlier thing as far as I remember, though I do not exactly remember in which month. This latest communication was also received by me. So, I now give the correct reply by saying that both the replies were there.

**Shri Deo Prakash Rai :** In one of the communications the Chief Minister was very kind enough to inform my party that he was not happy with the reply on the issue of recognition of Nepali language and that he was not happy with the reply which he received from the Home Minister. Will the Hon'ble Chief Minister be pleased to read the contents of the letter which made him unhappy ?

**Shri Jyoti Basu :** I have not got the letter with me now. But as far as I remember, in that letter the Home Minister definitely states that he does not see why there is an urgency of inclusion of the Nepali language in the Schedule. But he says that all arrangements can be made in order to improve the Nepali language and to advance its cause. I think the Prime Minister also in some communication has stated that he was against the inclusion of Napali language in the Schedule.

**Shri Deo Prakash Rai :** In view of the fact that resolution was adopted in this House unanimously for the inclusion of Napali language in the Eighth Schedule of the Constituion and again in view of the attitude of the Central Government may I know what is the attitude of the State Government in this regard ?

[1-40 — 1-50 P.M.]

**Shri Jyoti Basu :** As far as the State Government is concerned, our attitude has been made clear long time back. It has also been made clear in the discussions that took place on the floor of the House. We still think that the Nepali Language should be included in the schedule. There is ample reason for it. Unfortunately that is not the attitude as far as the Government of India is concerned. We can take it up again with them. We are also considering the question of sending a delegation to meet the Central Government leaders.

**Shri Deo Prakash Rai :** In one of the public speeches the Chief Minister tacitly or implicitly assured the people of Darjeeling that he would do everything for the purpose. May I know the actions taken in this regard ?

**Shri Jyoti Basu :** As the Honourable member knows, it is not only in respect of Nepali language but in so many other respects the attitude of our Government has been made very clear times without number that changes in the Constitution should be made with regard to various matters, including the question of Centre State relations. What exactly could be done I cannot spell out now.

**Shri Deo Prakash Rai :** If a resolution unanimously adopted in this House is ultimately turned down by the Central Government, may I know what will be the action and reaction of the State Government ?

**Shri Jyoti Basu :** About reaction I have already stated. As far as action is concerned, we all will have to think about it.

**Shri Deo Prakash Rai :** The Chief Minister says that the question of sending a delegation to the Central Government is under consideration. May I know when the Consideration will be implemented ?

**Shri Jyoti Basu :** I cannot give the exact date. We will consider it.

### কৃষ্ণনগর-গোপালপুর ঘাট পর্যন্ত জাতীয় সড়কের উন্নতি

*৪০৮। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৫।) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কৃষ্ণনগর হইতে চাপড়া, তেহট্ট, করিমপুর হইয়া গোপালপুর ঘাট পর্যন্ত জাতীয় সড়কটিকে উন্নত ও প্রশস্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকিলে, কবে নাগাদ উহা বাস্তবে রূপায়িত হইবে ;

(গ) সরকার কি অবগত আছেন যে, এই জাতীয় সড়কটি চাপড়া হইতে গোপালপুর ঘাট পর্যন্ত যানবাহন চলাচলের পক্ষে অযোগ্য হইয়া উঠিয়াছে ; এবং

(ঘ) অবগত থাকিলে, ইহার মেরামতের জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) এটা জাতীয় সড়ক নহে। আপাতত এরূপ পরিকল্পনাও নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ও (ঘ) এই সড়ক মেরামতির কাজ শুরু হয়েছে।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন কৃষ্ণনগর গোপালপুর ঘাট পর্যন্ত সড়কটির দৈর্ঘ্য হচ্ছে প্রায় ১০০ কি.মি. এবং এই এলাকায় রেলপথ নাই, মুর্শিদাবাদ জেলার করিমপুর, তেহট্টের প্রধান ফসল পাট এবং অন্যান্য কৃষি ফসল লরি দিয়ে পাঠানো হয়, এখানে রেলপথ না থাকার জন্য জনসাধারণ প্রধানত বাসে যাতায়াত করে, রাস্তা অপ্রশস্ত হওয়ায় বিশেষ করে বর্ষাকালে দুর্ঘটনা লেগে থাকে, তাই এই রাস্তা প্রশস্ত করবার জন্য সরকার কবে নাগাদ উদ্যোগ গ্রহণ করবেন, দয়া করে বলবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আপাতত সড়ক উন্নয়ন বা প্রশস্তকরণের কোনও পরিকল্পনা যদিও নাই, তবু আট ফুট চওড়া রাস্তার দু' পাশে স্থানে স্থানে চওড়া করে গাড়ি অতিক্রম করার জন্য যাকে পাসিং প্লেস বলা হয়, সেই ধরনের কাজ সরকার হাতে নিয়েছেন।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** এই রাস্তাটা এক সরু রাস্তা, তাতে আবার স্লোপিং পজিশন কেটে কেটে জমিতে পরিণত করছে কিছু কিছু লোক, যার ফলে রাস্তা ক্ষয় হচ্ছে, বিপজ্জনক করে তুলছে, এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন কিনা, যদি থাকেন, ভবিষ্যতে যাতে এইভাবে রাস্তা নষ্ট না করতে পারে, এই ধরনের কাজ বন্ধ করার জন্য ব্যবস্থা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ব্যবস্থা করতে পারব না। আপনারা ওখানকার স্থানীয় প্রতিনিধি, জনগণের সহযোগিতা নিয়ে যদি পাহারা দেয় যাতে ঠিকমতো রাস্তার জমি কেটে ধানের জমির মধ্যে না নিয়ে যায় তাহলে আমরা তখন সহযোগিতা করতে পারব।

**শ্রী অমলেন্দু রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে তিনি কি জানেন It is one of the most important border roads of West Bengal. এবং তা যদি হয় তাহলে এই বর্ডার রোডের ইমপ্রুভমেন্ট এবং কনস্ট্রাকশনের ইত্যাদির জন্য তিনি কি সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে কোনও টাকা পেয়েছেন কিনা, বা তিনি এই ব্যাপারে টাকা চাইবেন কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এই রকম রাস্তার জন্য কোনও টাকা পাওয়া যায় নি। তবে অনেক রাস্তার উন্নয়নের জন্য চওড়া করার জন্য আমরা টাকা চেয়েছি এবং আমরা যে টাকা চেয়েছি তা মঞ্জুর হলে নিশ্চয় আমরা এই রাস্তার কথা চিন্তা করব এবং মনে রাখব।

**'ইনডোর পিচ'**

*৪০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গের ক্রিকেট খেলোয়াড়দের সারা বৎসর অনুশীলনের জন্য "ইনডোর পিচ" তৈয়ারি করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না, বর্তমান বৎসরে এইরূপ কোনও পরিকল্পনা নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পশ্চিমবাংলায় ক্রিকেট খেলার সময় স্বল্পকাল। যাতে ক্রিকেট খেলোয়াড়রা সারা বৎসর অনুশীলনের সুযোগ পায় তার জন্য বিশেষ ধরনের কোনও ভাবনা সরকারের আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পোর্টস কাউন্সিলের তরফ থেকে এই রকম সুপারিশ আসা উচিত ছিল। এখনও পর্যন্ত সরকারের কাছে তারা এই রকম কোনও সুপারিশ পাঠায় নি। তবে আমি জানি ক্রিকেট অ্যাসোসিয়েশন অব ওয়েস্ট বেঙ্গল এই দু-তিনটি পরিকল্পনা নিয়ে আলোচনা করছে এবং এই আলোচনা শেষ হলে আমরা জানতে পারব যে আমাদের কি করণীয় আছে এবং সরকার সেটা নিশ্চয় দেখবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ক্রীড়া মন্ত্রী হিসাবে আপনি কি এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করতে পারেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি যখন বলছেন তখন আমি নিশ্চয় জানাব ক্রিকেট অ্যাসোসিয়েশনের কাছে কি আলোচনা হচ্ছে এবং কোন পর্যায়ে আছে।

**সরকারি ফ্ল্যাট বণ্টন**

*৪১০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৮১।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১শে মার্চ, ১৯৭৮ পর্যন্ত কতজন সাংবাদিককে সরকার নির্মিত ফ্ল্যাট বিলি করা হইয়াছে ;

(খ) তন্মধ্যে কতজন সাংবাদিক উক্ত ফ্ল্যাটগুলিতে প্রকৃতপক্ষে বাস করেন না ;

(গ) সাংবাদিকগণকে বিলি করা ফ্ল্যাটগুলির ভাড়া বাবদ কিছু বাকি পড়িয়া আছে কি ; এবং

(ঘ) থাকিলে, উক্ত সময়ে পর্যন্ত বকেয়া ভাড়ার পরিমাণ কত?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) ৩১শে মার্চ ১৯৭৮ পর্যন্ত মোট ৩৭ জন সাংবাদিককে সরকার নির্মিত ফ্ল্যাট বিলি করা হইয়াছে ;

(খ) যতদূর সংবাদ পাওয়া গিয়াছে প্রত্যেকেই নিজ নিজ ফ্ল্যাট বাস করেন ;

(গ) হ্যাঁ।

(ঘ) উক্ত সময় পর্যন্ত বকেয়া ভাড়ার পরিমাণ মোট ৩২,৮৪৮ টাকা।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** এই সব সাংবাদিকরা অর্থাভাবে টাকা দিতে পারছে না কি ইচ্ছা করে ভাড়া দিচ্ছে না?

**শ্রী যতীন চক্রবর্তী :** আপনারা জানেন অনেক লোকের স্বভাব আছে ভাড়া না দেওয়া, আবার কিছু সাংবাদিক আছেন যারা যে সংবাদপত্রে নিযুক্ত ছিলেন সেই সংবাদপত্র বন্ধ থাকায় তারা টাকা পান নি ভাড়াও দিতে পারেন নি—এই দুই রকমই আছে। আবার কাউকে স্মরণ করিয়ে দিতে হয় নোটিশ দিতে হয়। আজকেই সকালে প্রায় সুদ সমেত ১৬০০ টাকা জমা দিয়েছে।

**শ্রী সত্যপদ ভটাচার্য :** দেখা যাচ্ছে সাংবাদিক মাথাপিছু প্রায় ১ হাজার টাকা বাকি আছে। এই সব সাংবাদিক যে সব সংবাদ সংস্থায় কাজ করেন সেখানে কি আপনি নোটিশ দিয়েছেন যে তাদের মাইনে থেকে টাকা কেটে নেওয়া হোক?

**শ্রী যতীন চক্রবর্তী :** এই রকম টাকা কাটবার অধিকার সংবাদপত্র মালিকদের নেই।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** যেসব সাংবাদিক টাকা বাকি রেখেছেন তাদের নাম এবং কোন কোন সংস্থায় কাজ করেন, এই নোটিশ বিভিন্ন জায়গায় টাঙিয়ে দেবার ইচ্ছা আপনার আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** টাঙিয়ে দেবার ইচ্ছা আছে। তবে এটুকু বলতে পারি, আমার কাছে যে তালিকা আছে তাতে দেখছি ২ জন সাংবাদিক ছাড়া সংবাদপত্রের কিছু কিছু সাংবাদিক ভাড়া বাকি রেখেছেন। স্টেটসম্যান এবং আনন্দবাজার ছাড়া অন্যান্য সংবাদপত্রের সাংবাদিকদের এই ৩৭ জনের মধ্যে তাদের ভাড়া বাকি আছে।

**শ্রী সরল দেব : মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন ভি আই পি রোডের নিকটস্থ ফ্ল্যাটে কতজন সাংবাদিক আছেন এবং তাদের কত টাকা বাকি পড়েছে?**

**শ্রী যতীন চক্রবর্তী :** ভি আই পি রোডের কাছে দুটি ফ্ল্যাট আছে দু' রকমের। একটি

হল এম আই জি ফ্ল্যাট, আর একটি হল এল আই সি ফ্ল্যাট এস্টেট। এম আই জি তে ৫জন আছেন, আর এল আই জি তে ৪ জন আছেন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সাংবাদিকদের মধ্যে যে সরকারি ফ্ল্যাট বণ্টন করা হয়েছে তার মধ্যে আনন্দবাজার পত্রিকার সাংবাদিক সুখরঞ্জন দাশগুপ্তের [illegible] নামে ১০/১২টি ফ্ল্যাট দেওয়া হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না, এই কথা সম্পূর্ণ অসত্য।

### ধানকাটা লইয়া সংঘর্ষ

*৪১১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৫।) **শ্রী লুৎফল হকঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ধান-কাটা মরশুমে (খরিফ মরশুম) রাজ্যে ধান-কাটা লইয়া কতগুলি সংঘর্ষের ঘটনা সরকারের গোচরিভূত হইয়াছে ; এবং

(খ) উক্ত সংঘর্ষের দরুন প্রাণহানি সংখ্যা কত?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) মোট ৫৩টি।

(খ) ১৪।

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্নের উত্তর আগেই দেওয়া হয়েছে, উত্তর দেবার আর প্রয়োজন নেই।

### বরাবাজার-সিন্দরী রাস্তায় সেতু নির্মাণ

*৪১২। (অনুমোদিত প্রশ্ন নং *২২১৪।) **শ্রী দমন কুইরি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত ১৯৭৬-৭৭ ও ১৯৭৭-৭৮ সালে পুরুলিয়া জেলার বরাবাজার-সিন্দরী রাস্তায় কোন কোন নদীর উপর ব্রিজ তৈয়ারি করা হইয়াছে ;

(খ) "কুমারী খাল" নামক নদীটিতে ব্রিজ তৈয়ারি করিতে কত টাকা খরচ করা হইয়াছে ;

(গ) উক্ত ব্রিজটি যেখানে তৈয়ারি হইয়াছে সেখানে নদীর প্রস্থ (ব্রেড্‌থ) কত ;

(ঘ) উক্ত ব্রিজ নির্মাণ ব্যয়িত অর্থ নির্মাণ কার্যের পরিমাণের সহিত অসঙ্গতিপূর্ণ এই মর্মে কোনও অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কি ; এবং

(ঙ) আসিয়া থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) নিঙ্গামাই নদী এবং কুমারী খাল-এর উপর দুইটি ব্রিজ তৈয়ারি করা হইতেছে।

(খ) গত ফেব্রুয়ারি মাস পর্যন্ত খরচের পরিমাণ ৯,৬৪,৮৮০ টাকা।

(গ) প্রায় ৩৫০ ফুট।

(ঘ) এমন কোনও অভিযোগের কথা এই বিভাগের জানা নাই।

(ঙ) প্রশ্ন ওঠে না।

### Construction of byepass and expressways

*413. (Admitted question No. *1270.) **Shri Krishna Das Roy :** Will the Minister-in-charge of the Public Works (Metropolitan Development) Department be pleased to state—

(a) what is the present position of the proposals for constructing the—

(i) Barrackpore-Kalyani Expressway,

(ii) Kona Expressways, and

(iii) the Eastern Metropolitan byepass in the Calcutta Metropolitan District under the Calcutta Urban Development Project financed by the International Development Association ;

(b) when and how the work of construction of these byepass/ expressways are likely to be started ;

(c) what are the estimated cost of construction of these byepass and expressways ; and

(d) what are the areas which are likely to be connected or benefited by these byepass and expressways ?

**Shri Jyoti Basu :**

(a) All the three roads are already under construction and are not in proposal stage.

(b) work started about two years ago.

| (c) | Project | Estimated cost |
|---|---|---|
| (i) | B.K. Expressway | Rs. 836.00 lakhs |
| (ii) | Kona Expressway | Rs. 914.00 " |
| (iii) | E.M. Bye Pass | Rs. 1450.00 " |

(d) The above three roads are important links for improving traffic movement in the CMD as a whole and for opening up additional areas for development.

**E.M. Bye-Pass :** Will run from Salt Lake Township to a point beyond Garia on the existing road to Sonarpur. It will pass over the low-lying lands on the east of Calcutta. It will be connected with Park Circus, Rashbehari Avenue, Manicktolla Main Road, Narkeldanga Road & Beliaghata Main Road.

**Kona-Expressway :** Will connect Second Hooghly Bridge to N.H.6. This will ensure further development of Howrah along the new road and the development of CMDA's West Howrah Township, a wholesale market and a truck terminal at the intersection of this road with N.H.6.

**B.K. Expressway :** Will provide an adequate road link from Kalyani to CMD core area through Barrackpore by-passing the densely populated area.

**শ্রী রজনীকান্ত দোলুই :** এই যে ৩টি ইমপট্যার্ন্ট রাস্তার কথা মাননীয় মুখ্যমন্ত্রী বললেন ২ বছর আগে কাজ শুরু হয়েছে আপনার প্ল্যান অনুযায়ী কবে নাগাদ এই রাস্তাগুলির কাজ শেষ হবে এটা বলতে পারবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** ১৯৮২/৮৩ সাল নাগাদ শেষ হবে বলে আশা করছি।

## মিসা বন্দি

*৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৭।) **শ্রী সরল দেব :** স্বরাষ্ট্র (বিশেষ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা এপ্রিল, ১৯৭৮ তারিখে পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলে কতজন মিসা বন্দি রহিয়াছেন ; এবং

(খ) রাজনৈতিক বন্দিদের মুক্তিদানের সরকারি ঘোষণার পরিপ্রেক্ষিতে ইহাদের ছাড়ার জন্য কি ব্যবস্থা হইতেছে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) ১-৪-৭৮ তারিখে পশ্চিমবঙ্গের কোনও জেলে কোনও মিসা বন্দি ছিলনা।

(খ) প্রশ্ন ওঠে না।

**মালদহ জেলায় সুইমিং পুল**

*৪১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৩।) **শ্রী সামসুদ্দিন আহমেদ :** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলায় সুইমিং পুল তৈয়ারির কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনার কাজ কতদূর অগ্রসর হইয়াছে ?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) মালদহে একটি সুইমিং পুল নির্মিত হয়েছে।

(খ) উক্ত পরিকল্পনার অন্তর্ভুক্ত সুইমিং পুল, ড্রেসিং রুম, পাম্প হাউস, চৌহদ্দীর প্রাচীর, প্যাভিলয়ন, সুইমিং পুলের বৈদ্যুতিকরণ এবং জল সরবরাহের ব্যবস্থা সম্পূর্ণ হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** এই সুইমিং পুল করতে কত টাকা খরচ হয়েছে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** নোটিশ দেবেন, বলে দেব।

**সি এম ডি এ-র প্রাক্তন চেয়ারম্যানের কক্ষ ও কনফারেন্স রুমের পুনর্বিন্যাস**

*৪১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৯।) **শ্রী অশোককুমার বসু :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সাল হইতে ১৯৭৭ সাল পর্যন্ত সময়ে সি এম ডি এ-র চেয়ারম্যান-এর কক্ষ তথা কনফারেন্স রুম পুনর্বিন্যাস বা নতুনরূপে সজ্জিত করা হইয়াছিল কিনা ;

(খ) যদি উক্ত প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তাহা হইলে উক্ত পুনর্বিন্যাস ও সাজ-সজ্জা বাবদ ব্যয়ের পরিমাণ কত ;

(গ) উপরোক্ত কাজের জন্য কোনও কনসালট্যান্ট নিয়োগ করা হইয়াছিল কি ; এবং

(ঘ) হইয়া থাকিলে, (১) কোন কনসালট্যান্টকে এই কার্যের জন্য নিয়োগ করা হইয়াছিল ; এবং (২) কনসালটেন্সি ফি বাবদ কত টাকা দেওয়া হইয়াছিল?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) হ্যাঁ

(খ) ২৯,৩২৪.০০ (উনতিরিশ হাজার তিনশত চব্বিশ) টাকা।

(গ) হ্যাঁ।

(ঘ) (১) শ্রীমতি শিখা দাসকে।

(২) কনসালটেন্সি ফি হিসাবে ৩৫৪৩ টাকার বিল এখনও পর্যন্ত কোনও টাকা দেওয়া হয় নাই।

**শ্রী অশোককুমার বোস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন ইহা কি সত্য যে শিখাটুকুর স্বত্বাধিকারী শ্রীমতী শিখা দাস সি এম ডি এ-এর কনসালটেন্ট ফার্ম মেসার্স অ্যাটকিনদাস প্রাইভেট লিমিটেডের ম্যানেজিং ডিরেকটার মিঃ বি দাসের স্ত্রী যিনি তৎকালীন চেয়ারম্যান শ্রী ভোলানাথ সেনের স্নেহধন্য?

**শ্রী জ্যোতি বসু ঃ** স্নেহধন্য-এর ব্যাপারটা বলতে পারব না তবে উনি তার স্ত্রী।

**শ্রী অশোককুমার বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ইহা কি সত্য যে সল্ট লেকে চেয়ারম্যানের জন্য অনুরূপ একটি বিলাসবহুল কক্ষ নির্মাণের জন্য যিনি কন্ট্রাক্টার ছিলেন তিনি তৎকালীন চেয়ারম্যান শ্রী ভোলা সেন মহাশয়ের নিকট আত্মীয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** আত্মীয়ের ব্যাপারটা আমার এখানে লেখা নেই। তবে সল্টলেকে চেয়ারম্যানের জন্য একটি ঘর তৈরি হয়েছিল ভিজিটারস রুম ইত্যাদি সেকথাটা আমাদের জানা আছে। আর তারজন্য ১ লক্ষ ৪৯ হাজার ৬৬৬ টাকা খরচ হয়েছিল।

**শ্রী অশোককুমার বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ইহা কি সত্য যে, বিলের পরিবর্তে একটি চিঠির ভিত্তিতে ঐ কনসালটেন্স শিখাটুকুকে পেমেন্ট করবার জন্য তৎকালীন সরকারের আমলে নির্দেশ দেওয়া হয়েছিল।

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা আমাদের খোঁজ নিতে হবে। তবে আমার এখানে লেখা আছে যে, বিলটার পেমেন্ট শ্রীমতী শিখা দাসকে এখনও করা হয়নি, বিবেচনাধীন আছে।

## দুর্নীতির অভিযোগ

*৪১৮। (অনুমোদিত প্রশ্ন নং *২১০১।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ হইতে ১৯৭৭ সালের মধ্যে তদানীন্তন কোন কোন মন্ত্রী বা সাধারণ এম এল এ দুর্নীতির দায়ে অভিযুক্ত হইয়াছিলেন ; এবং

(খ) ইহাদের প্রত্যেকের বিরুদ্ধে কি কি অভিযোগ ছিল ?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) নিম্নবর্ণিত ৫ জন মন্ত্রী ও ১ জন এম এল একে উক্ত সময়ে দুর্নীতির দায়ে অভিযুক্ত করা হইয়াছিল—

(১) শ্রী সুনীতি চট্টরাজ—উপ মন্ত্রী, সেচ ও শক্তি বিভাগ।

(২) শ্রী অজিতকুমার পাঁজা—মন্ত্রী, স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগ।

(৩) শ্রী সন্তোষকুমার রায়—মন্ত্রী, উদ্বাস্তু পুনর্বাসন, ত্রাণ ও সমাজ কল্যান বিভাগ।

(৪) শ্রী সীতারাম মাহাতো—মন্ত্রী, বন, পশু পালন ও আবগারি শুল্ক বিভাগ।

(৫) শ্রী গোবিন্দচন্দ্র নস্কর—রাষ্ট্রমন্ত্রী, স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগ।

(৬) শ্রী রজনীকান্ত দোলুই—এম এল এ।

(খ) ইহাদের বিরুদ্ধে নিম্নলিখিত অভিযোগগুলি ছিল—

(১) শ্রী সুনীতি চট্টরাজ—ক্ষমতার অপব্যবহার ও স্বজন পোষণ।

(২) শ্রী অজিতকুমার পাঁজা—স্বজন-পোষণ ও ক্ষমতার অপব্যবহার।

(৩) শ্রী সীতারাম মাহাতো—ক্ষমতার অপব্যবহার ও স্বজন পোষণ।

(৪) শ্রী সন্তোষকুমার রায়—স্বজন পোষণ ও ক্ষমতার অপব্যবহার।

(৫) শ্রী গোবিন্দচন্দ্র নস্কর—ক্ষমতার অপব্যবহার ও উৎকোচ গ্রহণ।

(৬) শ্রী রজনীকান্ত দোলুই—দুর্নীতি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন, উক্ত দুর্নীতিগ্রস্ত মন্ত্রীদের মধ্যে কতজনের বিরুদ্ধে মামলা চলছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** মামলা একজনের বিরুদ্ধেও চলছে না বিগত সরকার এরকম কোনও সুপারিশও করেন নি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, বর্তমান সরকার তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিচ্ছেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** এরকম আমরা কোনও বিবেচনা করি নি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, এরমধ্যে কোন কোন মন্ত্রী তাঁদের মন্ত্রিত্ব হারিয়েছিলেন এই দুর্নীতির দায়ে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এগুলি আমার কাছে লেখা নেই এগুলি তো পাবলিক নলেজ—সুনীতি চট্টরাজ মহাশয়ের গিয়েছিল আর কারুর কারুর গিয়েছিল।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### স্বপন চক্রবর্তীর উপর আক্রমণ

*৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১২৮।) **শ্রী শচীন সেন ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত ১১ই নভেম্বর, ১৯৭৭ সালে স্বপন চক্রবর্তীর উপর আক্রমণের বিষয়ে এ পর্যন্ত—

(১) কতজনকে গ্রেপ্তার করা হইয়াছে,

(২) কতজন সন্দেহভাজন ব্যক্তি এখনও আত্মগোপন করিয়া রহিয়াছে ;

(খ) যে সমস্ত ব্যক্তিকে গ্রেপ্তার করা হইয়াছিল তাঁহাদের মধ্যে কতজন জামিনে মুক্ত আছেন ; এবং

(গ) বর্তমানে এই মামলাটি কি অবস্থায় আছে ?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ৭ (সাত) জন, (২) ২ (দুই) জন।

(খ) ৫ (পাঁচ) জন

(গ) বর্তমানে মামলাটি তদন্তাধীন আছে।

## সি এম ডি এ-র বাৎসরিক হিসাব

*৪২০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪৮।) শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ও শ্রী অশোককুমার বসু ঃ পূর্ত (মহানগর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পূর্বতন সরকারের আমলে সি এম ডি এ-র ১৯৭১-৭২, ১৯৭২-৭৩, ১৯৭৩-৭৪, ১৯৭৪-৭৫, ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালের বাৎসরিক হিসাব সম্পূর্ণ হয় নাই ; এবং

(খ) সত্য হইলে, তাহার কারণ কি?

**পূর্ত (মহানগর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক), (খ) ঃ- সি. এম ডি এ অ্যাক্টের ৯নং ধারা অনুযায়ী রাজ্য সরকার নির্দেশিত ফর্মে উক্ত সংস্থার বাৎসরিক হিসাব প্রস্তুত করার কথা। ব্যবসায়িক হিসাব পত্র রাখার পদ্ধতির অনুকরণে এবং ফর্মে তাহাদের বার্ষিক হিসাব প্রস্তুতের অনুমতি চেয়ে সি এম ডি এ ১৯৭৩ সালের মে মাসে রাজ্য সরকারের কাছে আবেদন করে। ১৯৭৬ সালের অক্টোবর মাসে রাজ্য সরকার পশ্চিমবঙ্গের মহাগাণনিকের সাথে আলোচনা করে সি এম ডি এর এই আবেদনে সম্মতি দেন।

১৯৭৬ সাল পর্যন্ত পূর্বতন সরকারের পক্ষ হইতে এ বিষয়ে কোনও সুনির্দিষ্ট নির্দেশ না পাওয়ায় সি এম ডি এ সাধারণ ফর্মে ১৯৭০-৭১ সাল হইতে বাৎসরিক আর্থিক হিসাব রাখতে থাকে। সুতরাং আইনত এই হিসাব পূর্বতন সরকারের আমলে সম্পূর্ণ হয় নাই।

১৯৭৭ সালের ২৪শে নভেম্বর সি এম ডি এর বোর্ডের সভায় সরকার অনুমোদিত ফর্মে তৈয়ারি করা ১৯৭০-৭১ হইতে ১৯৭৫-৭৬ সাল পর্যন্ত প্রতিটি বৎসরের আর্থিক হিসাব গৃহীত হয়।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### Number of persons employed in S.T.C and C.T.C

**221.** (Admitted question No. 93.) **Shri Rajani Kanta Doloi** and **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) the total number of persons employed in different posts under the three State Transport Corporations and the Calcutta Tramways Company in West Bengal as on 31st December, 1977 ; and

(b) the number of Muslim employees amongst them ?

**Minister-in-charge of Home (Transport) Department :**

(a) Total number of employees as 31-12-77 :

Calcutta State Transport Corporation—12,759

North Bengal State Transport Corporation—4,089

Durgapur State Transport Corporation—1,091

Calcutta Tramways Co.—9,057

(b) Number of Muslim Employees :

Calcutta State Transport Corporation—372

North Bengal State Transport Corporation—134

Durgapur State Transport Corporation—51

Calcutta Tramways Co.—1,415

### দেগঙ্গায় গ্রাম বৈদ্যুতীকরণ

২২২। (অনুমোদিত প্রশ্ন নং ২৪২।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা মার্চ, ১৯৭৮ পর্যন্ত দেগঙ্গা বিধানসভা নির্বাচন কেন্দ্রের অন্তর্গত কতগুলি গ্রামে বৈদ্যুতীকরণ করা হইয়াছে ;

(খ) তন্মধ্যে (১) ১৯৭৬, (২) ১৯৭৭, (৩) ১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত বৈদ্যুতিকরণ করা হইয়াছে এইরূপ গ্রামের সংখ্যা কত ; এবং

(গ) উক্ত এলাকায় বর্তমান বৎসরের অবশিষ্টাংশে কোন কোন গ্রামে বিদ্যুৎ সরবরাহ করার পরিকল্পনা আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ফেব্রুয়ারি ১৯৭৮ পর্যন্ত দেগঙ্গা থানার ১০৮টি মৌজার মধ্যে ৩২টি বৈদ্যুতীকৃত হইয়াছে (রাজ্য বিদ্যুৎ পর্ষদ থানাওয়ারি তথ্য রাখে)।

(খ) উপরোক্ত ১০৮টি মৌজার মধ্যে (১) ২৯টি, (২) ৩০টি, (৩) ৩২টি মৌজা বৈদ্যুতীকৃত হইয়াছে।

(গ) মার্চ, ১৯৭৮-এ আরও ১৭টি মৌজা বৈদ্যুতীকৃত হওয়ার সম্ভাবনা আছে। বিদ্যুৎ পর্ষদের স্থানীয় অফিসারগণ স্থানীয় অবস্থা বিবেচনান্তে মৌজার নাম স্থির করিয়া থাকেন।

## কলকাতা পৌরসভায় চাকুরির সংখ্যা

২২৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৮১।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** পৌর কার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৭৭ ও ১৯৭৮ সালে (২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত) কতজন ব্যক্তিকে কলকাতা পৌরসভার অধীনে চাকুরি দেওয়া হইয়াছে ; এবং

(খ) তাহাদের মধ্যে—

(১) তফসিলি সম্প্রদায়,

(২) তফসিলি উপজাতি ও,

(৩) মুসলমানদের সংখ্যা কত?

**পৌর কার্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৮১ জনকে চাকুরি দেওয়া হইয়াছে।

(খ) (১) ও (২) সংশ্লিষ্ট কর্মচারিগণ এ সম্পর্কে কোনও প্রমাণপত্র সহ ঘোষণা না করার সঠিক সংখ্যা নিরূপণ করা সম্ভব হয় নাই, (৩) ১৩ জন।

## বিকল ড্রেনেজ পাম্পিং স্টেশন

২২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩০৬।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** পৌর কার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, (১) ৯নং মোমিনপুর রোড, কলকাতাস্থ কলকাতা কর্পোরেশনের ড্রেনেজ পাম্পিং স্টেশন অতি জরাজীর্ণ ও অধিকাংশ সময়েই ইহা বিকল থাকে ;

(২) উক্ত পাম্প স্টেশন সম্পূর্ণ আনসারভিসেবল হওয়ায় খিদিরপুর-মোমিনপুর অঞ্চলে ১৯৭৭ সালে বর্ষার সময়ে বন্যা হইয়াছিল ; এবং

(খ) সত্য হইলে, ইহার প্রতিকারের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**পৌর কার্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) (১) মোমিনপুর পাম্পিং স্টেশন অতি জরাজীর্ণ ও অধিকাংশ সময় বিকল থাকে, ইহা সত্য নয়। মোমিনপুর পাম্পিং স্টেশনে পূর্বে দৈনিক ৪ কোটি গ্যালন জল পাম্প করিবার ব্যবস্থা ছিল। সি এম ডি এ প্রকল্প অনুযায়ী একটি নতুন পাম্পিং স্টেশন তৈরি করা হইয়াছে এবং সেখানে দৈনিক ৪.৫ কোটি গ্যালন জল পাম্প করিবার ব্যবস্থা হইয়াছে। পুরাতন স্টেশনের পাম্পগুলি পুরাতন হইয়া যাওয়ায় সেগুলির বদলে ৩.৫ কোটি গ্যালন জল পাম্প করিবার নতুন ব্যবস্থা করা হইতেছে। এই বর্ষার আগেই পুরাতন স্টেশনে নতুন পাম্পগুলি কার্যকর হইবে এবং দুই স্টেশন মিলিয়া মোট ৮ কোটি গ্যালন জল পাম্প করিবার ব্যবস্থা হইবে।

(২) ইহা সত্য যে ১৯৭৭ সালের জুন মাসের শেষে প্রবল বর্ষণে মোমিনপুর অঞ্চলে ব্যাপক প্লাবন হইয়াছিল। তাহার প্রধান কারণ অস্বাভাবিক বৃষ্টি এবং পয়ঃপ্রণালীসমূহের ঐরূপ বর্ষার জলবহনের অক্ষমতা। ইহা লক্ষ্যণীয় যে ১৯৭৫ এবং ১৯৭৬ সালের তুলনায় ১৯৭৭ সালের বর্ষার জল অনেক তাড়াতাড়ি নামিয়া গিয়াছিল।

১৯৭৭ সালে ২৮শে জুন মোমিনপুর স্টেশনের দুইটি পাম্প হঠাৎ অকার্যকর হইয়া পড়ে। এগুলি ৩০শে জুন সকালে চালু করা হয়।

পুরাতন পাম্পিং স্টেশনটি কলকাতা কর্পোরেশনের অধীনে এবং নতুন পাম্পিং স্টেশনটি সি এম ডবলিউ এম-এর অধীনে থাকায় মাঝে মাঝে দ্বৈত দায়িত্বের দরুন সবগুলি পাম্প একসঙ্গে চালু হয় না।

এই বর্ষার আগে উভয় স্টেশনই যাহাতে কর্পোরেশনের অধীনে আনা হয়, সে জন্য ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

(খ) মোমিনপুর পাম্পিং স্টেশনে ৭.৫ কোটি গ্যালন জল পাম্প করিবার ব্যবস্থা কার্যকর হইলেও এই এলাকায় স্থানে স্থানে জল জমিবার আশঙ্কা থাকিবে। ইহার মুখ্য কারণ এই অঞ্চলে পয়ঃপ্রণালী ব্যবস্থা বর্ষার জল বহন করিবার পক্ষে পর্যাপ্ত নহে। বর্ষার জল তাড়াতাড়ি অপসারণ করিবার জন্য বিকল্প পয়ঃপ্রণালী তৈরি হইতেছে।

যোগাযোগ ব্যবস্থার উন্নতি হবে এবং বড় শিল্পগুলি আরম্ভ করা হবে। ৭নং এ বলা হয়েছিল যানবাহনের উন্নতি এবং বাজারের উপযুক্ত ব্যবস্থা করা হবে ৮নং এ বলা হয়েছিল সাধারণ শিক্ষা কারিগরি শিক্ষা এবং বৃত্তি শিক্ষার ব্যবস্থা করা হবে। এরা শেষ করলেন এই বলে যে দন্ডকারণ্য একটা বিরাট চ্যালেঞ্জ এবং ভবিষ্যত সমৃদ্ধির বিপুল সম্ভাবনা এখানে রয়েছে। এর কর্মভার গ্রহণ করতে তারা প্রস্তুত এবং সে সুযোগ তারা গ্রহণ করেছেন।

[2-20 — 2-30 P.M.]

এটা হচ্ছে ব্লু প্রিন্ট এর ভেতরে ১৯৫৮-৫৯ সালের ক্যাম্পের যে সমস্ত উদ্বাস্তু ছিল কৃষিজীবী পরিবার, কোথাও তাদের পুনর্বাসনের হয় নি এবং পশ্চিমবাংলার বাইরে বিভিন্ন ক্যাম্পের গিয়ে তারা জড়ো হয়েছিল। ১৯৫৮-৫৯ সালে কিভাবে এ কর্মযজ্ঞ আরম্ভ হয়েছিল তার খানিকটা এখানে বললাম। এরপর আমরা দেখতে পাই কিভাবে এগোল এবং কোথায় গিয়ে আবার বাধাপ্রাপ্ত হল। ১৯৫৮ সাল থেকে ১৯৬৩ সাল পর্যন্ত দন্ডকারণ্য পরিকল্পনা উন্নয়নের কাজ খানিকটা দ্রুতগতিতে জোর কদমে হচ্ছিল। কিন্তু ১৯৬৪ সালে দন্ডাকারণ্য পরিকল্পনাকে একটা নতুন পরীক্ষার সামনে হাজির যে হতে হয়েছিল সে কথাটাই আজ এখানে বলা দরকার। কারণ সেটা না বললে ভারত সরকারই শুধু এই পরিকল্পনার শেষ কথা নয়, এরপর ভারত সরকার যে দায়িত্ব নিয়েছেন এবং তার সঙ্গে সঙ্গে মধ্যপ্রদেশ ও উড়িষ্যা সরকার যে দায়িত্ব নিয়েছেন সে দায়িত্বের কথাও এখানে বলা দরকার। কারণ সমস্যা শুধু পশ্চিমবাংলায় নয় সমস্যা সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের এই কথাও ভারত সরকার ঘোষণা করেছিলেন। ১৯৫৬ সাল থেকে ভারত সরকার বলে আসছেন। By 1956 the number of persons who had come from East Pakistan into West Bengal, Assam and Tripura was about 42.00 lakhs and the saturation point had been reached in these three border States, particularly in regard to lands for settlement of agriculturist families. কমিউনাল ডিস্টারবেন্স আরম্ভ হল তখন একটা নতুন সমস্যা দেখা দিয়েছিল। ১৯৬৪ সালের মার্চ মাসের মধ্যে দেখা গেল আবার ২ লক্ষ উদ্বাস্তু মাইগ্রান্টস করে আমাদের এদিকে চলে আসছে এবং পশ্চিমবাংলায় প্রায় ১ লক্ষ উদ্বাস্তু এসে গেলেন। এই রিপোর্ট হচ্ছে মিনিস্ট্রি অব ওয়ার্কস, হাউসিং অ্যান্ড রিহ্যাবিলিটেশন ১৯৬৩ সালে বলেছিলেন Since there is no scope for settlement of any more migrants in West Bengal, those migrants who need relief or rehabilitation assistance from Government, are on arrival in West Bengal, taken directly to the transit centres at Mana near Raipur Upto the 29th March, 1964, about 50,000 migrants have been taken from West Bengal to the transit centres at Mana which are under the charge of the Dandakaranya Administration. এক মানাতেই ৬৪ সালের ২৯ শে মার্চের মধ্যে ৫০ হাজার উদ্বাস্তু মাইগ্রেন্ট করে জড় হলেন এবং নতুন সমস্যা দেখা দেওয়াতে ভারত সরকার বিভিন্ন রাজ্য সরকারকে বললেন As the problem is assuming gigantic proportions, the Governments of Madhya Pradesh, Orissa, Maharashtra, Andhra Pradesh, Mysore, Bihar, Uttar Pradesh, Gujarat and Madras have been approached to accept a quota of migrants for resettlement

in their States. সেইমতো বিভিন্ন রাজ্য সরকার রাজি হলেন উদ্বাস্তুদের নিজেদের রাজ্যে রি-সেটেল্ড করার দায়িত্ব নিতে। সেইভাবে মধ্যপ্রদেশ সরকার ২৫ হাজার এবং উড়িষ্যা সরকার ৩০ হাজার ফ্যামিলির দায়িত্ব নিলেন। এটা ১৯৬৪ সালের কথা। অর্থাৎ দন্ডকারণ্য পরিকল্পনার পূর্ববর্তী সময়ে যে সকল উদ্বাস্তু আমাদের দেশে এসেছিল তাদের নিয়ে আরম্ভ হয়েছিল, কিন্তু সেটা আবার নতুন ভাবে মোড় নিল যখন ১৯৬৪ সালে হাজার হাজার উদ্বাস্তু আমাদের দেশে আসতে আরম্ভ করল। ১৯৬৩ সাল থেকে দন্ডকারণ্য পরিকল্পনায় যে সমস্ত কাজকর্ম করা হয়েছে, আমরা সেখানে গিয়েছিলাম, ১৯৭৮ সালে যে সমস্ত তথ্য আমাদের হাতে দেওয়া হয়েছে তাতে ১৯৬৩ সাল বা তার আগের সময়ের তথ্য মিলিয়ে আমরা এটা দেখতে পেলাম যে ১৯৫৮-৫৯ সালে দন্ডকারণ্য পরিকল্পনায় যে যে কাজ হাতে নেওয়া হবে বলা হয়েছিল, যে যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল, যে যে কাজ করা হবে বলে বলা হয়েছিল সেই কাজ সঠিকভাবে সেখানে আদৌ রূপায়িত হয়নি। মূলত সেটা একটা কারণ যারজন্য উদ্বাস্তুরা সেখানে বিভিন্নভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে ; বিভিন্নভাবে তারা সেখানে নানা সময় বঞ্চিত হচ্ছে, লাঞ্ছিত হচ্ছে যার জন্য একটা বিক্ষোভ এবং অসন্তোষ তাদের মধ্যে জমা হয়ে উঠেছিল। সেই বিক্ষোভ এবং অসন্তোষ সুযোগ নিয়ে কিছু কিছু সুযোগ সন্ধানী একটা গন্ডগোল অবস্থা সৃষ্টি করবার চেষ্টা করলেন, নানা রকম শক্তি সেখানে কাজ করতে আরম্ভ করলেন যার জন্য শেষ পর্যন্ত তারা চলে আসতে আরম্ভ করলেন। এর অনেক কারণ আছে, সেই কারণগুলি সময় পেলে একে একে এখানে দেখাবার চেষ্টা করব। তারা এখানে চলে আসার জন্য যে একটা চক্র কাজ করেছে সেই চক্র সফল হত না, সেই চক্র ব্যর্থ হত যদি ভারত সরকার এবং তার সঙ্গে সঙ্গে প্রত্যেকটি রাজ্য সরকার যাদের এই ব্যাপারে দায়িত্ব আছে তারা তাদের সেই দায়িত্ব যথাযথ পালন করতেন। মালকান্দির ক্ষেত্রে সেচ পরিকল্পনা নেওয়া হয়েছে, ১৫ বছর ধরে উদ্বাস্তুরা সেখানে গিয়েছে, এতদিন পর্যন্ত ১ লক্ষ একর জমি সেখানে তাদের দেওয়া হয়েছে, এটা একটা মস্ত বড় জিনিস যে ভারতবর্ষের আর কেউ এত জমি তাদের দিতে পারবে না, এই ১ লক্ষ একর জমির মধ্যে সেচের ব্যবস্থা হয়েছিল মাত্র ১৬ হাজার একর জমিতে। পরবর্তীকালে দুটো বড় বড় সেচ পরিকল্পনা সেখানে নেওয়া হয়েছে। সেই সেচ পরিকল্পনা নেওয়ার ফলে আরও ৭৮ হাজার একর জমিতে সেই পরিকল্পনা অনুযায়ী জল দেওয়া শুরু হবে। ১৯৮১-৮২ সালে সেই দুটো পরিকল্পনা সম্পূর্ণ হয়ে যাবে, হয়ে গেলে উদ্বাস্তুদের ৮০ হাজার একর জমিতে জলের বন্দোবস্ত হবে। উদ্বাস্তুরা অন্য এলাকা থেকে যা এসেছে তার চেয়ে বেশি মালকান গিরি এলাকা থেকে এসেছে বলে বলা হয়েছে। অনেক কথা সেখানে শুনে এসেছি, অনেক কথা আমাদের বলা হয়েছে। সেখানে কিছু রাজনৈতিক কারণ আছে। আমাদের কাছে অভিযোগ করা হয়েছিল যে সেখানকার স্থানীয় যিনি জনতা পার্টির সদস্য আছেন তার বিরুদ্ধে ইন্দিরা পন্থী কংগ্রেসের তরফ থেকে উদ্বাস্তুদের কিছু প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল, ফলে সেখানে একটা মতান্তরের সৃষ্টি হয়। সেটা একটা কম কথা নয়। দন্ডকারণ্যের কোরাপুট অঞ্চলে উদ্বাস্তুদের সংখ্যা ৩০ লক্ষ ১৯৫৮-৫৯ সালের হিসাব মতো, এর মধ্যে কিছু আছে তেলেগু ভাষাভাষি, আর কিছু আছে বাংলা ভাষাভাষি। সেখানে গত নির্বাচনকে কেন্দ্র করে রাজনৈতিক মতান্তরের সৃষ্টি হয়েছে, এরজন্য সেই জনতা পার্টির এম এল এ-র বিরুদ্ধে অভিযোগ সমস্ত মালকান গিরি অঞ্চলে সোচ্চার হয়েছিল, আমাদের কাছে প্রত্যেকটি সভায় তার বিরুদ্ধে প্রচন্ড বিক্ষোভ প্রকাশ করা হয়েছিল। আজকে আশ্চর্যের

কথা ১৫ বছর ধরে যারা সেখানে বাস করছে তাদের ৫০ হাজার সিটিজেনশিপ সার্টিফিকেটের জন্য দরখাস্ত করেছিল ভোটাধিকার নেই বলে। বহু উদ্বাস্তুর সেখানে ভোটাধিকার নেই। সিটিজেনশিপ সার্টিফিকেটের জন্য যারা দরখাস্ত করেছে তাদের ৫০ পারসেন্টকে সার্টিফিকেট দেওয়া হয়নি। এ একটা অদ্ভুত ব্যাপার সেখানে চলছে। এই ব্যাপারে ভারত সরকারের ডি ডি এ সেখানে আছে, উড়িষ্যা সরকার দায়িত্ব নিয়েছেন, মধ্যপ্রদেশ সরকার দায়িত্ব নিয়েছেন, কেউ জোর করে তাদের ঘাড়ে দায়িত্ব চাপিয়ে দেননি, তারা নিজের নিজের দায়িত্ব যদি এই ১৫ বছর ভালভাবে পালন করতেন তাহলে এই অবস্থার সৃষ্টি হত না। ঐ এলাকায় সেচের জলের বন্দোবস্ত ছাড়া আর কিছু বন্দোবস্ত হয়নি। ১৯৫৮-৫৯ সালের ব্লুপ্রিন্টের কথা শোনালাম, সেখানে শিল্প কারখানা গড়ে তোলবার কথা হয়েছিল, বিশেষ করে বলেছিলেন ৩ লার্জ ইন্ডাস্ট্রিজ-এ সিমেন্ট প্ল্যান্ট, এ পেপার প্ল্যান্ট অ্যান্ড পিগ আয়রন অ্যান্ড অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রিজ আর প্রোপোজড টু বি সেট আপ।

[2-30 — 2-40 P.M.]

এই সব উদ্বাস্তুদের কি পরিণতি হয়েছে আমি জানি না। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মোটের উপর ফল এই দাঁড়িয়েছে যে মালকানগিরি অঞ্চল থেকে দেখা যাচ্ছে দলে দলে হাজারে হাজারে উদ্বাস্তু পশ্চিমবঙ্গের দিকে চলে আসছে। সেখানে সব সমেত প্রায় ২০/২৫ হাজার ফ্যামিলি আছে এবং দেখা যাচ্ছে অধিকাংশ উদ্বাস্তু পশ্চিমবাংলায় চলে আসছে সেখান থেকে। আমি যে কথা বলতে চাই, যেটা প্রস্তাবের প্রথম অংশে আছে সেটা হচ্ছে এর মূল সূত্র আমাদের অনুসন্ধান করতে হবে। এই দন্ডকারণ্য পরিকল্পনা সম্পর্কে আমাদের দেশের যে প্রতিশ্রুতি ছিল, সেই প্রতিশ্রুতি পালিত হয়েছে, কি হয়নি আজকে এটা আমাদের কাছে মূল প্রশ্ন। আজকে দন্ডকারণ্য-র উদ্বাস্তুদের দায়িত্ব পশ্চিমবাংলায় নয়, এই দায়িত্ব সমস্ত ভারতবর্ষের এবং এই দায়িত্ব শুধু ভারত সরকারেরও নয়—এক একটি রাজ্য এই দায়িত্ব নিয়েছেন। ১৯৬৩-৬৪ সালে ওয়ার্কস, হাউসিং অ্যান্ড রিহ্যাবিলিটেশন মিনিস্ট্রির রিপোর্টে আছে প্রত্যেক রাজ্য কে কি দায়িত্ব পালন করবে। এখানে পরিষ্কারভাবে সরকারি তরফ থেকে, ভারত সরকারের তরফ থেকে সেটা তুলে ধরা হয়েছে। আজকে এই দায়িত্ব যদি পালিত না হয়ে থাকে তাহলে স্বাভাবিকভাবে উদ্বাস্তুদের মধ্যে বিক্ষোভ দেখা দেবে এবং সেই বিক্ষোভের সুযোগ যে কেউ নিতে পারে। আজকে যারা রাজনীতির নামে ব্যবসা করে, অথবা মাছের ব্যবসা করে, তারা তাদের সঙ্কীর্ণ স্বার্থে এই বিক্ষোভের সুযোগ নিয়েছে। সেখানে উদ্বাস্তুরা একবার ঘরবাড়ি হারিয়ে এসে এক লক্ষ একর জমি পেয়েছিল। এত জমি ভারতবর্ষের আর কোথায় আছে? আজকে ঐ অঞ্চলে রেলওয়ে হয়েছে, সেখানে এক একটা ড্যাম তৈরি হয়েছে, স্কুল আছে কিন্তু মাধ্যমিক বিদ্যালয়ে বাংলা ভাষায় শিক্ষা বাহন সেটা হয়নি, সেটা অনায়াসে হতে পারত। প্রাথমিক বিদ্যালয়ের ক্ষেত্রেও সেখানে বাংলা ভাষাভাষী প্রচলিত হয়নি। সেজন্য তারা বিক্ষোভ প্রকাশ করেছেন। তারা বলছেন যে এখানে নমঃশূদ্র মেজারিটি। এই নমঃশূদ্রদের মধ্যে রিফিউজি হিসাবে যারা এসেছেন তাদের উড়িষ্যা সরকার শিডিউল্ড কাস্ট হিসাবে স্বীকার করছেন না, তাদের সিটিজেনশিপ সার্টিফিকেট দেওয়া হচ্ছে না। এই যে ১৫ বছর ধরে তারা ক্যাম্পে থাকল তাদের রেসিডেন্ট হিসাবে, আজকে যদি রাজনৈতিক কারণ তুলে তাদের শিডিউল্ড কাস্ট হিসাবে গণ্য করা না হয় তাহলে এর চেয়ে

অন্যায় আর কিছু হতে পারেনা। আর একটা গুরুতর সমস্যার কথা আমি আগেই বলেছি যে তাদের সিটিজেনশিপ সার্টিফিকেট না থাকার জন্য তাদের ভোটাধিকার নেই, তাদের নাগরিক অধিকার নেই। এই জিনিস কেউ ভাবতে পারে? যেহেতু আমরা একটা ভাষায় কথা বলি সেহেতু ওদের এখানে রাইট নেই। ওরা পূর্ববঙ্গ থেকে এসেছিল এবং সরাসরি তাদের মানা ক্যাম্পে নিয়ে যাওয়া হয়েছিল। কার দায়িত্ব ছিল সেই সিটিজেনশিপ সার্টিফিকেট দেবার? কেন দেওয়া হয়নি? আজকে ৫০ পারসেন্ট সেখানে রাইট দেওয়া হল না কেন, এই প্রশ্ন কি আমি করতে পারি না? আজকে লক্ষ লক্ষ এই সমস্ত মানুষ যারা সমস্ত কিছু হারিয়ে এখানে এসেছিল, একটা সীমান্ত দ্বার উন্মুক্ত হয়েছিল, সেই সীমান্ত দ্বার আজও বন্ধ হয়ে যায়নি। কাজেই এই হাউসে দাঁড়িয়ে আমরা সকলে এই রকম একটা প্রস্তাব নিতে পারি এবং জাতীয় ঐক্যমত সৃষ্টি করতে পারি। আজকে এই যে মামলাগুলি ঝুলে আছে তার জন্য তারা মনে করছেন যে, না, ওখানে সুবিচার পাওয়া যাবে না, এখানে অন্যায়ের প্রতিকার হয় না। এই যে ছোট ছোট মামলাগুলি—কৃষিতে সেচ নেই ইত্যাদি এই ব্যবস্থার পরিবর্তন হওয়া দরকার এবং সেইভাবে ডি ডি একে পরিচালন করা দরকার। শুধু ডি ডি এ-র জমিদারি সেখানে হলে চলবে না। ডি ডি এ-র উপর কেন্দ্রের খবরদারি থাকা দরকার এবং শুধু কেন্দ্রের খবরদারি থাকলেই চলবে না। সমস্ত ভারতবর্ষের যতগুলি রাজ্য সরকার সেখানে জড়িত আছেন তাদের খবরদারিও সব পরিমাণে থাকতে হবে। কারণ এটা হচ্ছে জয়েন্ট ভেনচার। আজকে সেদিক থেকে শৈথিল্য প্রকাশ করা হয়েছে বলে এই সব মামলাগুলির সেখানে কোনও মীমাংসা হয়নি। যার জন্য যখন তাদের কেউ বলেছে, তখন তারা বিরক্ত হয়ে বলেছেন, না, এখানে থাকা হবে না, আমরা বাঙালি, বাংলাভাষায় কথা বলি, মরতে হয় ওখানে গিয়ে মরব। এটাতো একদিনে হয়নি। অনেক দিন ধরে জমতে জমতে বারুদের স্তূপের মতো পেটে পড়েছে এবং এরজন্য আমরা সকলে দায়ী। কাজেই আমি বিনীত ভাবে বলব যে দায়িত্ব আমাদের সকলের এবং সকলকেই এটা স্বীকার করে নিতে হবে। এটাকে রাজনীতির পাশা খেলায় পরিণত করলে চলবে না। এটা যদি কথা হয় তাহলে এই সমস্ত মানুষগুলোর সর্বনাশ করা হবে। আজকে কোথায় তারা যাচ্ছে? আজকে রিলিফের কথা উঠেছে। রিলিফ তাদের দিতে হবে এটা কেউ অস্বীকার করে না। আজকে যেভাবে তারা এগিয়ে চলেছে, আমি ধন্যবাদ দেই আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বাবুকে, তিনি ঠান্ডা মাথায় স্টিয়ারিং ধরে রেখেছেন বলে কোনও গন্ডগোল হয়নি এবং কোনও গন্ডগোল যাতে না হয় তারজন্য আমাদের সকলকে মিলিতভাবে সমাধানের পথ বার করতে হবে। এই পথ বার করতে না পারলে চলবে না। কাউকে দোষ দিয়ে এড়িয়ে গেলে চলবে না। আজকে তাই, আপনাদের কাছে আবেদন জানাচ্ছি আমার এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গ্রহণ করার জন্য। এই যে মানুষগুলো, দুর্ভাগার দল, এরা একবার ঘরবাড়ি হারিয়ে এসে এখানে ঘরবাড়ি তৈরি করেছিল, তারা আবার অনুদেশের পানে ছুটে চলেছে। কাজেই এই অবস্থা থেকে তাদের বাঁচান। আজকে দেশ যদি বাঁচে তাহলে আমরা সকলে বাঁচব। এই আহ্বান জানিয়ে আবার আপনাদের কাছে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the following paragraph be added at the end of the Motion, namely :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অমলেন্দ্র রায় মহাশয় উদ্বাস্তু পুনর্বাসনের উপর যে মোশন এনেছেন, আমি সেই মোশনের শেষে সংশোধিত আকারে এই অনুচ্ছেদ যুক্ত করবার জন্য আপনার মাধ্যমে আবেদন করছি "এই সভা দন্ডাকারণ্যে উদ্বাস্তু পুনর্বাসন সমস্যার বাস্তব অবস্থার পূর্ণাঙ্গ তদন্ত করা এবং সেখানকার হাজার হাজার উদ্বাস্তু আসলে কোন অবস্থার মধ্যে পড়ে আজ এই রাজ্যে চলে আসতে বাধ্য হচ্ছেন এবং এক অনিশ্চিত জীবনের পথ বেছে নিচ্ছেন তার প্রকৃত কারণ নির্ধারণের উদ্দেশে এক সর্বদলীয় কমিটি গঠন করার প্রয়োজনীয়তা অনুভব করছে। এই সভা দন্ডকারণ্যে ফেরত হাজার হাজার ছিন্নমূল মানুষের সমস্যাটিকে মানবিক দৃষ্টিকোণ থেকে বিচার বিবেচনা করা, বারাসতের ঘটনার মতো তাদের ওপর পুলিশি নির্যাতনের পুনরাবৃত্তি না ঘটান এবং তাদের স্থায়ী পুনর্বাসন সাপেক্ষে প্রয়োজনীয় ত্রাণ সাহায্য দেওয়ার জন্য রাজ্য সরকার তথা কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করছে। এই সভা দন্ডকারণ্য থেকে আগত শরণার্থীদের সুষ্ঠু অর্থনৈতিক ও সাংস্কৃতিক পুনর্বাসনের জন্য যথাক্রমে রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে অবিলম্বে যাবতীয় পদক্ষেপ গ্রহণের প্রয়োজনীয়তা অনুভব করছে"।

**শ্রী কাশীনাথ মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য বন্ধুবর শ্রী অমলেন্দ্র রায়ের আনীত প্রস্তাবের উপর যে আলোচনা হচ্ছে তার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি এই জন্য যে এর আগে দুইবার আমরা এই বিধান সভায় জনতা দলের পক্ষ থেকে মুলতুবি প্রস্তাব এনেছিলাম এই দন্ডকারণ্য থেকে প্রত্যাগত উদ্বাস্তুদের, শরণার্থীদের ভয়াবহ পরিস্থিতির সম্বন্ধে আলোচনার জন্য এবং তাদের পুনর্বাসনের দাবিতে গত ২১এপ্রিল তারিখে আমার একটা মুলতুবি প্রস্তাব ছিল—আপনি সেটা না মঞ্জুর করেছিলেন, তাসত্ত্বেও মাননীয় মুখ্যমন্ত্রী তিনি বুঝেছিলেন যে বিষয়টির গুরুত্ব অত্যন্ত বেশি, তিনি চেয়েছিলেন এখানে আলোচনা হউক। আমি সেদিন বলেছিলাম আমার ২১ শে এপ্রিল তারিখে মুলতুবি প্রস্তাবে হাসনাবাদে ও চরহাসনাবাদে হাজার হাজার দন্ডকারণ্যের প্রত্যাগত উদ্বাস্তু পরিবার এক দুঃসহ অবর্ণনীয় পরিস্থিতিতে রয়েছেন। এদের পুনর্বাসন এবং সুষ্ঠু রিলিফের ব্যাপারে রাজ্য সরকার চরম নির্দয় অবহেলার পরিচয় দিয়েছেন। রাজ্য সরকার এই হাজার হাজার বিপন্ন উদ্বাস্তু পরিবারগুলিকে ক্ষুধা অপমৃত্যুর হাত থেকে রক্ষা করতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন অর্থাৎ সরকারি রিলিফের কোনও ব্যবস্থা হয়নি এ পর্যন্ত। বহু ব্যক্তি অনাহারে এবং নানাবিধ রোগে বিনা চিকিৎসায় মারা গেছেন। এদের রক্ষা করা এবং সুষ্ঠু পুনর্বাসন রিলিফের জন্য ব্যাপক ব্যবস্থা অবিলম্বে করে এই বিপন্ন দুর্গত অসহায় মানুষগুলিকে বাঁচাতেই হবে এর জন্য প্রয়োজনীয় অর্থ সাহায্য কেন্দ্র থেকে দাবি করতে হবে। রাজ্য সরকার মানবতার খাতিরে এদের রক্ষার জন্য ন্যূনতম প্রাথমিক কর্তব্য পালন করুন।" আমাকে সেদিন পড়তে দিয়েছিলেন আমার এই প্রস্তাব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বন্ধু সদস্য তিনি বক্তৃতা অনেকক্ষণ ধরে করেছেন—অনেক কথা তিনি বলেছেন দন্ডকারণ্যের উদ্বাস্তু সমস্যা নিয়ে, দন্ডকারণ্যের পরিকল্পনা নিয়ে। উনি যে প্রস্তাব এনেছেন, এই প্রস্তাবের সঙ্গে তিনি যে বক্তৃতা শুরু যেভাবে করলেন এবং শেষ যেভাবে করলেন তার সঙ্গে কোনও সম্পর্ক এবং সংযোগ কিছু খুঁজে পেলাম না। তিনি শেষে বলেছেন এই অপরাধ আমাদের আমিও আরম্ভ করছি "কার নিন্দা কর তুমি, মাথা করে নত"। এ আমার এ তোমার পাপ।

আমাদের প্রত্যেকের পাপ, প্রত্যেকের অপরাধ। তিনি শেষ করবার পরে বললেন—এ অপরাধ আমাদের সকলের, আসুন সকলে মিলে ঐক্যবদ্ধ হয়ে কিছু করি। কিন্তু তার প্রস্তাবটা কি? সেই অতিসরলিকরণের প্রচেষ্টা, সেই সমস্ত সমস্যাকে ধামাচাপা দেবার চেষ্টা। সরকারি ব্যর্থতাকে সম্পূর্ণভাবে ঢাকা দেবার চেষ্টা। যে অমানুষিক আচরণ করা হচ্ছে যে চোর পুলিশ খেলা হচ্ছে, যে অত্যন্ত অসহনীয় ব্যবস্থা হচ্ছে এবং যেখানে কেন্দ্রের সঙ্গে রাজ্য সরকারের কঠোর ভাবে লড়াই করবার প্রয়োজন ছিল সে ব্যপারে রাজ্য সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন কিন্তু সে কথাগুলি তারা বললেন না। আমি আশা করেছিলাম সেদিন যেমন সর্বমত সম্মতভাবে একটা প্রস্তাব আমরা নিয়েছিলাম এই হাউসে আমি আশা করেছিলাম এই ব্যাপারেও মাননীয় মুখ্যমন্ত্রী মধ্যস্থতা করবেন এবং মাননীয় সদস্য অমল রায় আলোচনা করে আপনার মাধ্যমে সর্বমত সম্মতিক্রমে আনঅ্যানিমাস ডিসিসন নিয়ে একটা রেজলিউশন আনতে পারব কিন্তু তা হল না। আমরা শুনলাম সেই দুঃস্কৃতকারীদের কথা—কারা প্ররোচনা দিচ্ছেন—তারা কারা আমরা জানতে চাই। আমি সত্যি বলছি কাগজে দেখছি এই হাউসে একজন মাননীয় সদস্য, আমাদের বন্ধু সদস্য, অন্য দলে থাকলেও আমাদের সামনে বসে রয়েছে মাননীয় রাম চট্টোপাধ্যায়—আমি মোটেই মনে করি না বা কেউ যদি মনে করে থাকেন—আমি হাসনাবাদে চরহাসনাবাদে ঘুরেছি, কেউ যদি মনে করে থাকেন শ্রীরাম চট্টোপাধ্যায় এর জন্য দায়ী বা তার দল এরজন্য দায়ী, আমি মানতে পারব না, কারণ সমস্যাটা অত্যন্ত গভীর অত্যন্ত জটিল এবং একটা কোলোসাল হিউম্যান ট্রাজেডি ছাড়া আর কিছু নয়।

[2-40 — 2-50 P.M.]

আমি জিজ্ঞাসা করছি আপনারা কি আজ অস্বীকার করতে পারেন এই রাজ্যে যারা ফ্রন্ট সরকারে রয়েছেন, তাদের শরিক দল মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি, ফরোওয়ার্ড ব্লক, আর এস পি 'তারা কি বলেন নি যে পশ্চিমবাংলায় যে জমি আছে তাতে যে দুই লক্ষ উদ্বাস্তু যারা দন্ডকারণ্যে যাচ্ছেন—তাদের দন্ডকারণ্যে পাঠানোর দরকার নেই। তাদের পশ্চিমবাংলায় পুনর্বাসন করা সম্ভব। এটাকে অস্বীকার করবার কি উপায়। স্যার, এই কথা কি বলা হয়নি যে বিভিন্ন রাজনৈতিক দলের পক্ষ থেকে যে ওদের যদি দন্ডকারণ্যে বা আন্দামানে পাঠানো হয় তাহলে তাদের সর্বনাশ হবে। এই সব কথা তখন আমরা শুনেছিলাম। এই কথা কি বলা হয়নি যে ভারতবর্ষের সমস্ত মানুষের সব জায়গায় যখন পুনর্বাসন হচ্ছে তখন দুর্গত মানুষদের আমরা নিশ্চয়ই এই রাজ্যে তাদের পুনর্বাসন দিতে পারব। বিভিন্ন মহল থেকে আমরা দেখি যে —১৯৭৪ সাল থেকে এই সব কথা এই মানা শিবিরে এবং দন্ডকারণ্যের বিভিন্ন জায়গায় গিয়ে বলা হয়েছে পশ্চিমবাংলার সুন্দরবন অঞ্চলে জায়গা আছে। আপনারা চলুন; কারা বলেছে চাঁদা উঠেছে, আন্দোলন হয়েছে—কারা করেছে? মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যারা করেছেন তারা ক্রিমিন্যাল, ক্রিমিন্যাল কারা বলুন। আমি আজকে বলছি, আমি হাসনাবাদে চরহাসনাবাদে মিটিং করেছি, কাগজেও রিপোর্ট কিছু কিছু বেরিয়েছে, আমি সেখানে জনসভায় গিয়ে বলেছি যে যদি কেউ মনে করে থাকেন এই সমস্যার দায়িত্ব মাননীয় জ্যোতি বসু মহাশয়ের এবং তার সরকারের এবং কেউ যদি মনে করে থাকেন এই সমস্যা ভারতবর্ষের প্রধানমন্ত্রী মুরারজি দেশাইয়ের তাহলে এটা ভুল করা হবে। এই সমস্যা সারা ভারতের সমস্যা, জাতীয় সমস্যা, আমাদের সকলের একমত হয়ে এই সমস্যার মুকাবিলা করতে হবে।

কিন্তু এদের স্থায়ী পুনর্বাসন সাপেক্ষে যারা এখানে এসে পড়েছেন—এই মানুষগুলির পুনর্বাসন নয়, সুষ্ঠু ব্যাপক ত্রাণ এবং রিলিফের ব্যবস্থা মানুষগুলিকে বাঁচাতেই হবে। এটা একটা হিউম্যান রাইটের প্রশ্ন। এই শতক হিউম্যান রাইট-এর শতক বলে পরিচিত। আজকে এই মানুষগুলি এইভাবে রয়েছে—আপনারা বলছেন চক্রান্ত—কারা কার বিরুদ্ধে চক্রান্ত করছে। আমি স্মরণ করিয়ে দিতে চাই ১৯৭৫ সালে কংগ্রেস সরকার ছিল, সিদ্ধার্থ রায় তখন মুখ্যমন্ত্রী ছিলেন তখনই সেই জুন মাসে এই রাজ্যে দন্ডকারণ্য থেকে উদ্বাস্তুরা আসতে শুরু করেছিল—সেদিন চক্রান্ত কারা কার বিরুদ্ধে শুরু করেছিল। কিন্তু আমরা জানি সেদিনকার মুখ্যমন্ত্রী তিনি কি বলেছিলেন—তার কাছে পাশবিকতার অস্ত্র ছিল—মিসা তার হাতে ছিল এবং অন্য দিকে পুলিশি ডান্ডা তিনি রেল স্টেশনে তাদের নামিয়ে পিটিয়ে তাদের বের করে দিয়েছিলেন। আমি এই সরকারকে এইটুকু ধন্যবাদ জানাই যে এই সরকার সেটা করেননি। আজকে রামবাবুকে দোষ দেব কেন, আজকে সতীশ মন্ডল কি দোষ করেছে? আজকে যদি রাজনৈতিক দলগুলি এতদিন ধরে বলে থাকে যে পশ্চিমবাংলায় যে জমি আছে সেখানে দুই লাখ উদ্বাস্তুকে আমরা দন্ডকারণ্য থেকে এনে এখানে বসাতে পারি তাহলে সতীশ মন্ডলের কি অপরাধ? আজকে সত্যি সত্যি তারা মনে করে থাকেন এই সরকার বাম সরকার ক্ষমতায় এসেছেন অ্যাবসলিউট মেজরিটি নিয়ে—এই সরকার যখন ক্ষমতায় এসছেন এদের কাছে এলে আমাদের একটা ব্যবস্থা হবে, এই যদি তারা মনে করে থাকে— ব্যক্তিগতভাবে আমি সতীশ মন্ডলকে চিনি না, তিনিও আমাদের দলের লোক নন তাকে আমি চক্ষেও কোনওদিন দেখিনি, তিনি যদি কিছু লোককে বলে থাকেন তাহলে তিনি অপরাধী হবেন? সুতরাং মাননীয় বন্ধু সদস্য শ্রী অমল রায় যে কথা বললেন তিনি তো ওভার সিম্পলিফাই করবার চেষ্টা করলেন। তিনি বললেন আমরা সবাই দোষী কিন্তু তার প্রস্তাবে একথা বলা হল না। আমি একটা কথা বলছি দন্ডকারণ্য প্রকল্পের ব্যাপারে আজকে আমার মনে স্বর্গত সুকুমার সেনের কথা, বিশিষ্ট রিটায়ার্ড আই সি এস শৈবাল গুপ্তের কথা, তাদের দক্ষ প্রশাসনে এই এলাকায় অনেক কাজ হয়েছিল এবং মাননীয় অমল রায়ও এটা স্বীকার করেছেন নাম না করলেও। এখানে আমি একটা টেলিগ্রাম পড়ছি, আমি অনেক ভেবেছিলাম যে এই টেলিগ্রামটা হাউসের কাছে রাখব কিনা, আপনি বিশ্বাস করুন সত্যি সত্যি যদি আপনারা এই দাবিতে দিল্লির সরকারের কাছে প্রেস করতে চান, চাপ সৃষ্টি করতে চান তাহলে আমরা কথা দিচ্ছি আপনার পূর্ণ সহযোগিতা আমাদের কাছ থেকে পাবেন, আমি এখন টেলিগ্রামটা পড়ছি, এটা খুব মর্মন্তুদ, টেলিগ্রামটা মাননীয় শৈবাল গুপ্তের কাছে আসে এবং তারপর সেটা আমার কাছে এসেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার অনুমতি নিয়ে এই টেলিগ্রামটা রাখছি, আপনি শুনুন, টেলিগ্রাম পাঠানো হচ্ছে

Telegram NO. 1730 Kondagaon

Marginal destitute refugee families of Malkangiri now trekking on foot via Bastar Andhra to West Bengal selling on way children particularly girls teens and below age at Sukma kanta Bhadrachalam and Jeypore to finance food and journey. Refugees send back from Kharagpore to Dandak. Starving armed police deployed paralkot against such starving refugees apprehend planned police action both at paralkot

and malkangiri refugees death tolls Raipur railway station mounting alarmingly public concern nill.

General Secretary DNK
Employees Association Non-gazetted.

আপনারা বলছেন উস্কানি দিচ্ছে, লোক ক্ষিপ্ত হয়ে উঠছে, বলছেন যে কোথা থেকে ওরা টাকা পাচ্ছে? এই টেলিগ্রাম যদি সত্য হয়, তারা বলছে যে নিজের ছেলে মেয়েকে বিশেষ করে মেয়েদের বিক্রি করে দিচ্ছে তারা টু ফিনান্স ফুড অ্যান্ড জার্নি। হাঁটা পথে তারা রওনা দিয়েছে, তারা কি শুধু তামাসার জন্য আসছে? আমি যেদিন সেখানে যাই ১১ তারিখে, রামবাবুও সেদিন গিয়েছিলেন, ঘুরে দেখেছেন। তাকে ধন্যবাদ তিনি সেই এলাকার কিছু কিছু জায়গায় গিয়েছিলেন, যাবার প্রয়োজন ছিল। দেখেছি বহু লোক তার পায়ে হাত দিয়ে প্রণাম করেছে। আমি জানি স্যার, আপনি বিশ্বাস করুন আমি যখন সভা করে ফিরছি আমার গাড়ি ঘিরে বহু উদ্বাস্তু ছেলেরা বলেছে, বাবু আমাদের গুলি করে মেরে দেন, আমাদের যেতে বলবেন না। আমরা এতদিন নিদারুণ অত্যাচার সহ্য করেছি এবং ওখানকার উপজাতি মানুষদের কোনও শুভেচ্ছা পাইনি, পুলিশের সাহায্য পাইনি, কোনও সিকিউরিটি নেই, মেয়েদের কোনও সম্ভ্রম নেই, আমাদের আর ফিরে পাঠাবেন না, আমাদের যদি মরতে হয় আমরা এখানেই মরব। সেখানে যদি আপনারা বললেন, ফ্রন্টের কর্মীরা বলেন বা বলে বেড়ান যে টাকা ওরা কোথা থেকে পাচ্ছে, এদের পিছনে এজেন্সি কাজ করছে, এদের ফেরত যেতেই হবে, এদের এখানে থাকা চলবে না, তাহলে তারা অত্যন্ত ক্ষুব্ধ হবে, অত্যন্ত বেদনাহত হবে। আমি বলছি পশ্চিমবাংলায় ভারতবর্ষের প্রত্যেক প্রদেশ থেকে লক্ষ লক্ষ মানুষ আসে, পশ্চিমবাংলা তাদের দু' হাত জড়িয়ে ধরছে। বৎসরে অন্তত এক লক্ষ লোক ভারতবর্ষের বিভিন্ন অঞ্চল থেকে পশ্চিমবাংলায় আসছে। আমাদের ক্যাথোলিসিটি আউট লুক আছে, আমরা এখানে প্রাদেশিকতাকে কোনও দিন প্রশ্রয় দিইনি, সব মানুষকে আমরা আশ্রয় দিয়েছি। যদি এক লক্ষ লোক প্রতি বৎসর বিভিন্ন প্রদেশ থেকে পশ্চিমবাংলায় এসে বেঁচে থাকতে পারে, রুজি যদি জোগাড় করতে পারে, তাতে যদি পশ্চিমবঙ্গ সরকার ডিস্টার্বড ফিল না করেন, তাতে যদি পশ্চিমবঙ্গ সরকার কোনও ষড়যন্ত্রের হাত খুঁজে না পান, তার পিছনে যদি কোনও উস্কানির খবর না পেয়ে থাকেন তাহলে বঙ্গ ভাষাভাষী কিছু লোক তাদের রাইট কেড়ে নেবেন? They are nontheless citizens of India. You have no right to let loose police behind them, drag them down and shadow them wherever they go. You have no right to do that as they are citizens of India under the Constitution. As citizen every person has the right to go from Dandakaranya, from Malkangiri and has fundamental right to peaceable assembly and movement from place to place.

কিসের জন্য এটা করছেন? তবুও আমি অমল বাবুকে ধন্যবাদ দিচ্ছি এবং আবার বলছি যে, হ্যাঁ অমল বাবু বলেছেন মুখ্যমন্ত্রীর কথা, আমি সরকার পক্ষের লোক নই, বিরোধী পক্ষের লোক হিসাবেও বলছি যে আমাদের সরকার [illegible] পথ নেননি তারজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। পুলিশ অনেক অনুরোধ করেছে উদ্বাস্তুরা শোনেনি, তাদের যন্ত্রণা কতটা

বুঝতে হবে। তাই আমি বলছি, মাননীয় অধ্যক্ষ মহোদয়, ৭ই এপ্রিল থেকে অন্তত সেখানকার ৭৫ ভাগ লোক চরহাসনাবাদে গিয়ে পৌছেছে।

[2-50 — 3-00 P.M.]

চরহাসনাবাদের এপারে মাত্র ১০টি টিউবওয়েল বসানো হয়েছে, আর কিছু ডাক্তারি ঔষধ, কিছু ভ্যাক্সিনেশন, আর কিছু ইন অকুলেশন এবং আর কিছু পাউডার ছড়ানো ছাড়া আর কোনও রিলিফ যায়নি। কোনও প্রস্তাব আছে আপনার? যদি আপনারা বিরোধী দলে থাকতেন আর যদি অন্য কোনও দল সরকারে থাকতেন, তাহলে? এই যে ৬০ হাজার উদ্বাস্তুর ৭৫ ভাগ হাসনাবাদে পড়ে আছে, কেন এদের জন্য এক ছটাক আটাও যায়নি, এক মুঠো চাল যায়নি, কেন একটা কাপড়ও যায়নি। এসব সত্ত্বেও কি আপনারা বলবেন আমরা আমাদের দায়িত্ব পালন করছি? আর তার প্রতিবাদ করলেই বলবেন চক্রান্ত হচ্ছে উস্কানি হচ্ছে? প্ররোচনা হচ্ছে? এ ব্যাপারে যদি নীরব থাকা হয় তাহলে সেটা হবে নীরবতার ষড়যন্ত্র, উই উড বি সিনিং বাই সাইলেন্স। অন্যায় যে করে আর অন্যায় যে সহে তব ঘৃণা তারে যেন তৃণসম দহে, এটাই মনে হবে। আজকে প্রস্তাবক অমলেন্দ্রবাবু বললেন দন্ডকারণ্যে ১০০ কোটি টাকা ব্যয় হয়েছে এটা না বলে বলা উচিত ছিল ১০০ কোটি টাকা অপব্যয় হয়েছে। উদ্বাস্তুদের নামে টাকাগুলি নিয়ে নেওয়া হয়েছে ডেভেলপমেন্টের জন্য অন্য রাজ্যে, কিন্তু উদ্বাস্তুদের কিছু হল না, তাই তারা চলে আসছে অসহায়ভাবে। সুতরাং আমার প্রস্তাব হচ্ছে এই যে মানুষগুলি চরহাসনাবাদ থেকে চলে আসছে ২০ মাইল হাঁটা পথে কুমীরবাড়ির দিকে, সেখানে অন্তত ৪/৫টি ট্রানজিট ক্যাম্প করুন, উদ্বাস্তু শিবির করুন, করে তাদের খাওয়া থাকার ব্যবস্থা করুন, ডাক্তারি চিকিৎসার ব্যবস্থা করুন, তা যদি না হয় দারুণ শোচনীয় অবস্থা হবে, স্টেটসম্যানে দু-তিন দিন আগে দেখলাম সেখানে থালা-বাসন, হাঁড়ি ডোবেনা এই রকম পুকুর থেকে জলতুলে তারা নিয়ে খাচ্ছে, এতো একটা ভয়াবহ পরিস্থিতি, তাহলে তো মানুষ মারা যাবে, বহুলোক মারা যাবে যদি অবিলম্বে চিকিৎসার ব্যবস্থা না হয়, যদি খাদ্য সম্ভার সেখানে পৌছে না দেওয়া হয়, যদি ত্রাণ সমগ্রী পৌছে না দেওয়া হয়, তাহলে তো তারা মারা যাবে। আজকে আনন্দের কথা ভারত সেবাশ্রম সংঘ এগিয়ে এসেছে যা যা কাজ সমস্ত করে যাচ্ছে। তারা মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছেন। কিন্তু আমি যখন সেখানে গিয়েছিলাম, মহারাজের সঙ্গে কথা বলেছি, আমাকে বলা হয়েছে নদীর ওপারে যারা চলে গেছে, তাদের কোনও রিলিফ দেওয়া হবে না। এটা কেন হবে? আমি প্রস্তাবক মাননীয় অমলেন্দ্রবাবুকে জিজ্ঞাসা করছি, মানবিক দৃষ্টিকোণ থেকে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, ৭ই এপ্রিল থেকে বিশেষ করে ২৫শে ফেব্রুয়ারি থেকে যে হাজার হাজার মানুষ এপারে হাসনাবাদে এসে জমলেন, তাদের কেন রিলিফ দিলেন না? আমি খুশি হয়েছি আমাদের পশ্চিমবঙ্গ সরকার বিভিন্ন জায়গায় ত্রাণের জন্য টাকা দিচ্ছেন। কিন্তু উদ্বাস্তু যারা এসে পড়েছে, তাদের বাঁচাবার জন্য নিশ্চয়ই সরকার পক্ষ থেকে কিছু রিলিফ, টাকা দেওয়া দরকার, তারজন্য ব্যাপক সাহায্য প্রকল্প করা দরকার। এই যে প্রশ্ন দেখা দিয়েছে, ওখান থেকে লোক চলে আসছে, আমার মনে হয় এই টেলিগ্রামের যে সমস্ত কথা তা যদি সত্য হয়, ওখান থেকে লোক পাঠিয়ে দিচ্ছে, তারা গিয়ে পৌছেছে, সেখানে পুলিশ কি করছে এবং সেখানে বিচার পাচ্ছে কিনা, এটা দেখতে হবে। মাননীয় অমলেন্দ্রবাবুর প্রস্তাব প্রথম

শব্দ হচ্ছে দন্ডকারণ্যে পুনর্বাসন প্রাপ্ত উদ্বাস্তু, আমার সেখানে প্রশ্ন তারা কি পুনর্বাসন পেয়েছে? পুনর্বাসন পায়নি বলেই তো তারা চলে আসছে। অতএব যদি রিজলিউশনের প্রথম প্রিমিস যদি রঙ হয়, ইরোনিয়াস হয়, তাহলে কনক্লুশনও ইরোনিয়াস হতে বাধ্য এবং একথা বলা উচিত ছিল দন্ডকারণ্যে যে টাকা ব্যয় হয়েছে তা উদ্বাস্তুদের জন্য ব্যয় হয়নি, উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য ব্যয় হয়নি। একটা অল পার্টি কমিটি হোক এবং এই অল পার্টি কমিটি যখন যাবে মুখ্যমন্ত্রী মহাশয় যাকে মনে করেন বিভিন্ন দল থেকে ডেলিগেশন নিয়ে যাবেন, প্রধান মন্ত্রীর সঙ্গে আলোচনা করুন আমি বলছি কেন্দ্রের যে জনতা সরকার তারা আছেন এক বছরও হয়নি—ওখানে আপনারা হাসছেন, এটা জেনে রাখুন, জনতা দলের সদস্য হয়ে বলছি, নিজের দলের কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আমি লড়ব, এটা মনে করবেন না আপনারা বেকায়দায় পড়েছেন বলে সমালোচনা করছি। আমি জানি এই রকম অবস্থায় পড়লে অন্য দলের হাতে সরকার গেলে অবস্থার বিপাকে হাবুডুবু খেতেন। অতএব হাসবার ব্যাপার নয়। আমি তো বলছি এর মধ্যে রাজনৈতিক দল শরিক হয়ে গেছে, অতএব সেটা স্বীকার করে নিয়ে চলুন এই প্রস্তাব নিই যে যারা এসে গেছে তাদের জন্য সুষ্ঠু পুনর্বাসন করা দরকার, তাদের ব্যাপকভাবে রিলিফ দেওয়া হোক এবং এখান থেকে দন্ডকারণ্যে গিয়ে দেখা হোক এবং ভারপ্রাপ্ত যারা ছিলেন, মাননীয় শৈবাল গুপ্তকে নিন, অন্যান্য যে সমস্ত প্রশাসন রিটায়ারড পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে যুক্ত ছিলেন উচ্চপদস্থ, তাদের নিন, মুখ্যমন্ত্রীর নেতৃত্বে দিন এবং অন্য বিশিষ্ট মন্ত্রীদের তিনি রাখুন, তিনি নিজে যেতে না পারেন অন্য লোক দন্ডকারণ্যে পাঠান, সেখানে সরেজমিনে তদন্ত হওয়া দরকার।

মুখ্যমন্ত্রী যান, উড়িষ্যার মুখ্যমন্ত্রী নিলমনি রউথ রায় যান। মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী সিকান্দার ভক্ত জানতেন নভেম্বর ডিসেম্বর মাসে দন্ডকারণ্যে কি ঘটনা ঘটেছে। সতীশ মন্ডল কি আজকের ঘটনা, তিনিও তো মিসায় আটকে ছিলেন। দন্ডকারণ্যের ঘটনা মারত্মক ঘটনা। অর্থনৈতিক পুনর্বাসন ব্যাপারে অত্যাচার অবিচার এবং নিরাপত্তার অভাব জুলুম সমস্ত ঘটনা তারা জানিয়েছিলেন কেন্দ্রীয় মন্ত্রীর কাছে। তাহলে তিনি বসে থাকলেন কেন। নভেম্বর ডিসেম্বর মাসে এই সব জানবার পর যদি তখনই ঝাঁপিয়ে পড়া যেত তাহলে এই স্রোত আটকানো যেত। দন্ডকারণ্যের জন্য যে টাকা ব্যয় হবে সেই টাকা ব্যয়ের ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের একটা সে থাকা দরকার এই জিনিসটা অ্যাপ্রিসিয়েট করতে হবে। আমি দাবি করছি এই জিনিস কারণ ঐ মানুষগুলি যদি সেখানে ঠিকমতো পুনর্বাসন না পায় তাহলে এই রাজ্য সরকারের কাছে এসে তারা ঝাঁপিয়ে পড়বে। দু' লক্ষ অলরেডি এসে গেছে। এর উপর যদি আরও চাপ পড়ে তাহলে It will prove like the proverbial straw that verses the camels' back এইরকম অবস্থায় আমি প্রস্তাব করছি কেন্দ্রের কাছে যেতে হবে এবং বলতে হবে দন্ডাকারণ্য পরিচালন ব্যবস্থায় পশ্চিমবাংলার উচ্চ পদস্থ কয়েকজন অফিসারকে রাখতে হবে যে সমস্ত অফিসারের কথা মুখ্যমন্ত্রী বললেন কিন্তু এই যে ট্রেনে করে পাঠিয়ে দেওয়া হচ্ছে বিভিন্ন ট্রানজিট ক্যাম্প থেকে আজ পর্যন্ত কোনও উচ্চ পদস্থ আই এ এস অফিসার বা সরকারের কোনও বড় অফিসার সেখানে কেন যায় নি। উড়িষ্যা গভর্নমেন্টের একজন টপ অফিসারের সঙ্গে কথা বলবেন কি অথরিটি নিয়ে? তারা তো মন্ত্রী নন, তাদের সেখানে ক্ষমতা নেই সে এক্তিয়ার তাদের নেই তাদের সে অথরিটি নেই। এই

ধরনের অফিসার থাকা দরকার প্রয়োজন হলে মন্ত্রীকে পাঠাতে হবে। পরিশেষে দলের বক্তা হিসাবে অধ্যাপক হরিপদ ভারতী বললেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আবার বলছি যে এই প্রশ্ন সর্বভারতীয় প্রশ্ন সমস্ত রাজনৈতিক দলকে রাজনীতির উর্ধ্বে রেখে এই সমস্যার মোকাবিলা করতে হবে। গত ৩০ বছর ধরে উদ্বাস্তুদের নিয়ে ফুটবল খেলার মাঠে ফুটবল হিসাবে ব্যবহার করা হয়েছে। এক দিকে থেকে আর এক দিকে কি করা হয়েছে এক জায়গায় ফুট করা হয়েছে আর এক জনের কাছে চলে গেছে। অসহায় মানুষগুলোকে নিয়ে এই সব করা হয়েছে। আমি আমার দলের পক্ষ থেকে মাননীয় মুখ্যমন্ত্রীকে আশ্বাস দিতে পারি মাননীয় সদস্য অমলেন্দ্র রায়কে আশ্বাস দিতে পারি যে আমাদের রাজ্য সরকার যে রিলিফ দেবেন এই রিলিফের টাকা কেন্দ্র থেকে যাতে পান তারা আমাদের এই ক্ষুদ্র শক্তি সম্পূর্ণ রাজ্য সরকারের পক্ষে থাকবে কেন্দ্রের কাছে থাকবে। আমি আমার মুলতুবি প্রস্তাবে বলেছিলাম কেন্দ্রের কাছে টাকা দাবি করুন টাকা সেখান থেকে চাইতে হবে এদের বাঁচাবার জন্য। আমি আবার বলছি মাননীয় অমলেন্দ্র রায় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের মধ্যে কতগুলি সেন্টিমেন্টের কথা বলেছেন তার সঙ্গে আমি সম্পূর্ণ একমত। এটা সর্বভারতীয় ভিত্তিতে থাকা উচিত। কিন্তু প্রস্তাবটি যদি এইভাবে রাখেন তাহলে অনেক ত্রুটি থেকে যাবে। বিশেষ করে কাকে কাকে উনি দোষী সাব্যস্ত করলেন তা জানতে পারলাম না। যদি মনে করে থাকেন কিছু কিছু দল বা লোক দোষী তাহলে তা তিনি প্রকাশ্যে বলুন সকলে জানুক। সমস্ত জিনিসটা প্রকাশ্য দিবালোকে আসুক অন্ধকারের মধ্যে যেন না থাকে ত্রুটি বিচ্যুতি যেই করুক না কেন। আজকে যে মানুষগুলি এসেছে তাদের বাঁচাতে হবে ক্ষুধার তাড়না থেকে, অপমৃত্যুর হাত থেকে অনাহারের হাত থেকে তাদের বাঁচাতে হবে। ১২০/১৩০ জন এরই মধ্যে মারা গিয়েছে। ১৭ তারিখের ঘূর্ণি ঝড়ে আমাদের কাছে খবর এসেছে যে ঐ এক দিনের দারুণ ঝড়ে ১৫ জন মারা গিয়েছে তারমধ্যে ১৩ জন শিশু। তাদের দাহ করবার পর্যন্ত পয়সা নেই জলে ফেলে দিতে হয়েছে। সংবাদপত্রে দেখেছি থানা অফিসারের কাছে ডেড বডি রেখে দিয়ে যাচ্ছে। আমি আবার মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি আমার মনে আছে ১৯৭৫ সালের জুন মাসে তাদের প্রতি কি আচরণ করা হয়েছিল—কিন্তু আজকে যদিও অনেকে পুলিশ দপ্তর সম্পর্কে কথা বলেন তবুও আমি একথা বলছি যারা উদ্বাস্তুদের কাছে যান এবং ঘোরেন তারাও জানেন যে তাদের উপর কোনও রকম মারধোর হয় নি তাদের প্রতি চাপ সৃষ্টি করা হয় নি। তারা হিংসার পথ নেন নি। আমি এর জন্য পুলিশকে সাধুবাদ দিই তারা এই রকম একটা পরিস্থিতিতে তারা শান্তি বজায় রেখেছে। আমি অনুরোধ করব এইভাবে পুলিশ যদি রাখা হয় তাহলে একটা কনস্ট্যান্ট প্রেভোকেশনের সম্ভাবনা থাকবে। গণতান্ত্রিক দল রয়েছে একটা বিরাট শক্তি কোনও ভয় নেই। আর একটা কথা বলব মুখ্যমন্ত্রীর দুটি উক্তি আমার কাছে বেদনাদায়ক মনে হয়েছে। মুখ্যমন্ত্রী বলেছেন এইভাবে এখানে থাকলে মৃত্যু ছাড়া আর কোনও পথ নেই। জানি না খবরের কাগজের রিপোর্ট কতখানি কারেক্ট।

[3-00 — 3-30 P.M. (including Ajournment)]

যদি এই ভাবে ভুল রিপোর্টেড হয়ে থাকে তাহলে সেটা অত্যন্ত দুঃখজনক, আর যদি কারেক্টলি রিপোর্টেড হয়ে থাকে তাহলে ভুল বোঝাবুঝির সৃষ্টি হয়ে যাবে। উনি হয়ত যে অর্থের কথাটি বলেন নি, সেটার অন্য অর্থ হয়ে যাবে। যারা ডেজার্ট করে যাচ্ছেন, ডিসপারসাল

করে চলে যাচ্ছেন—ট্রানজিট ক্যাম্প থেকে ডিসপারসাল না করলে পুনর্বাসন দেওয়া সম্ভব হবেনা—আমরা পঞ্চায়েত নির্বাচনে ভোটের জন্য যেতে পারছি, অথচ দন্ডকারণ্য থেকে উদ্বাস্তু এসে কুমীরমারি, বাগনা, বৌঠাকুরহাট, আতাপারা ইত্যাদি জায়গায় গিয়ে জমেছে সরকারি সাহায্য পাবার আশায়, তাদের কাছে ত্রাণ ও পুনর্বাসনের জিনিসপত্র গিয়ে পৌছবে না, ওষুধপত্র, খাবার, কাপড়-চোপড় গিয়ে পৌছবে না, এটা কল্পনাও করা যায় না। নিশ্চয় যাবে। সরকারের হাতে হেলিকপ্টার আছে, সেটা তো বিক্রি করে দেন নি, যদি দিয়ে থাকেন সেটা অন্য কথা—হেলিকপ্টার থেকে এয়ার ড্রপিং করে মানুষগুলিকে বাঁচান। এটা হিউম্যান প্রবলেম এবং হিউম্যান রাইট এটাকে বাঁচাবার আমি সরকারের কাছে আবেদন জানাচ্ছি।

(At this stage the House was adjourned till 3-30 P.M.)

[3-30 — 3-40 P.M.] (After Adjournment)

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য অমলেন্দ্রবাবু যে প্রস্তাব নিয়ে এসেছেন সেটা খুবই গুরত্বপূর্ণ প্রস্তাব। স্যার, এই উদ্বাস্তু সমস্যা একটা জাতীয় সমস্যা It is national issue. এই সমস্যার মানবিকতার দিকটাও আমাদের কাছে স্পষ্ট। উদ্বাস্তুরা একটা মাথা গোঁজার ঠাঁই পেয়েছিল, দন্ডকারণ্যে তারা ছিলেন। তাদেরকে উস্কানি দিয়ে এখানে ছিন্নমূল অবস্থায় এনে উদ্বাস্তুদের পুনরায় উদ্বাস্তু করা হল কেন, কারা এর সঙ্গে জড়িত রয়েছেন সেই অনুসন্ধানের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী বারবার আমাদের সামনে বলেছেন, এটা বার করতে হবে যে কারা এরজন্য দায়ী। স্যার, আমি প্রমাণ করে দিতে পারব যে তারাই এরজন্য দায়ী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বোধহয় জানেন, ১৯৭৪ সালে সি পি এম নেতা শ্রী সমর মুখার্জি মহাশয় যিনি এখন লোকসভার সদস্য এবং পলিট ব্যুরোর সদস্য তিনি মানাতে গিয়েছিলেন। ঐ সময় উদ্বাস্তু উন্নয়ন সমিতির অফিসে বসে উদ্বাস্তুদের দুরাবস্থা নিয়ে আলোচনা হয়। তার কিছুদিন আগে মানা ভাটা শিবিরে গুলি চলে এবং সেখানে কিছু উদ্বাস্তু মারা যান।

বৈঠকে ঐ সময় বসেন শ্রী সমর মুখার্জি, উদ্বাস্তু উন্নয়ন পরিষদের সভাপতি শ্রী সতীশ মন্ডল এবং সাধারণ সম্পাদক, শ্রী রাইচরণ বাউড়ি আর অন্য একজন নেতা ছিলেন, শ্রী রঙ্গলাল গোল্ডা। ঐ সভায় সিদ্ধান্ত হয় যে দন্ডকারণ্যের উদ্বাস্তুদের সুন্দরবন যেতেই হবে। এই সিদ্ধান্ত হয় ১৯৭৫ সালের শেষের দিকে। সেখানে সমর বাবু উপস্থিত ছিলেন। তার সভাপতিত্বে এই সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। কাজেই আমরা লক্ষ্য করেছি যে ১৯৭৫ সালে যখন হাজার হাজার উদ্বাস্তু পশ্চিমবাংলায় আসতে থাকে তখন সিদ্ধার্থশঙ্কর রায় তাদের ফেরত পাঠিয়েছিলেন। অতএব উদ্বাস্তুরা যে শুধু বামফ্রন্ট সরকারের আমলেই আসছে একথা ঠিক নয়। উদ্বাস্তুরা কংগ্রেসের আমলেও পশ্চিমবাংলায় এসেছিল। এখন কথা হচ্ছে এই ব্যাপারে কে বা কারা উস্কানি দিয়েছিল। এই ব্যাপারে দেখা যাচ্ছে যে সি পি এম-এর নেতারা এবং ওখানকার উদ্বাস্তু নেতা যারা ছিলেন তারাই উস্কানি দিয়েছিলেন যে তোমরা পশ্চিমবাংলায় চলে এস, পশ্চিমবাংলায় জমি আছে, পশ্চিমবাংলায় থাকার ব্যবস্থা আছে। তার উপর ছিল দন্ডকারণ্যের উদ্বাস্তুদের দুরব্যবস্থার কথা। দন্ডকারণ্যের উদ্বাস্তুদের দুরাবস্থার পরিপ্রেক্ষিতে আমরা দেখেছি যে সেখানকার উদ্বাস্তুরা অধীর আগ্রহে বসেছিল যে কখন তারা পশ্চিমবাংলায় আসবে। বারুদ

শুকনো হয়ে ছিল, একটা মাত্র দেশলাইয়ের কাঠির প্রয়োজন ছিল সেই বারুদের বিস্ফোরণ ঘটানোর। তা আমরা একজন সদস্য, রামবাবু দন্ডকারণ্যে গিয়েছিলেন এবং সেখানে গিয়ে তিনি মানা এবং মালকানগিরিতে বক্তৃতা দিলেন। শুনছি তার বক্তৃতা নাকি টেপ হয়েছে, জানি না আসল অংশ কতটা টেপে আছে। আমি যতদূর শুনেছি রামবাবু সেখানে তাদের সহানুভূতি দেখাতে গিয়েছিলেন এবং তাদের দুরাবস্থা দেখে দরদে বিগলিত কণ্ঠে তাদের আহ্বান করেছিলেন যে তোমরা দন্ডকারণ্য থেকে সুন্দরবনে চলে এস, তোমাদের থাকবার ব্যবস্থা হবে, খাবার ব্যবস্থা হবে। সেই যে বারুদ ফেটে পড়তে চাইছিল, বিস্ফোরণ ঘটতে চাইছিল, রামবাবু তাতে দেশলাইয়ের কাঠি জ্বেলে দিয়েছেন। তারপর দেখা গেল হাজারে হাজারে উদ্বাস্তু আজকে পশ্চিমবাংলায় আসছে। আমাদের পশ্চিমবাংলায় এত সমস্যা তার সঙ্গে রামবাবু একটা বাড়তি সমস্যা জুগিয়ে দিয়েছেন এবং তার জন্য এই ভয়াবহ অবস্থায় সৃষ্টি হয়েছে বলে আমার ধারণা, আমার বিশ্বাস। রামবাবুর গাড়ি আছে, বাড়ি আছে এবং তার মোটর সাইকেল আছে। তিনি কতবার দন্ডকারণ্যে এই উদ্বাস্তুদের দেখার জন্য গিয়েছিলেন এবং কি বক্তৃতা সেখানে রেখেছিলেন সেটা আমাদের কাছে জানাবেন কি? মাননীয় চেয়ারম্যান স্যার, এখন উদ্বাস্তুরা ভাবছে যেহেতু জ্যোতিবাবু আজকে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী—১৯৫৯ সালে যখন পশ্চিমবাংলায় ডাঃ বিধানচন্দ্র রায় মুখ্যমন্ত্রী ছিলেন এবং শঙ্কর দাস ব্যানার্জি স্পিকার ছিলেন, সেই সময় একদিন গ্রীষ্মকালে এই ঘরে বসে তিনি বক্তৃতা দিয়েছিলেন। তিনি বলেছিলেন, বাস্তুহারারা যদি বলেন যে আমরা পশ্চিমবাংলায় থাকতে চাই তাহলে এটাতে কি অন্যায় কিছু তারা বলে ফেলবেন? তারা যদি বলেন নিজের পরিবেশের মধ্যে আত্মীয় স্বজন, বন্ধু বান্ধব, ভাষা ইত্যাদি সমস্ত কিছু নিয়ে আমরা এখানে বসবাস করতে চাই তাহলে কি অন্যায় তারা করবে? বিশেষ করে কৃষাণ বাস্তুহারারা যদি এটা বলেন তাহলে এটাতে কিছু অন্যায় হয় না, এটা স্বাভাবিক। যদিও তিনি অনেক বক্তৃতা দিয়েছিলেন, আমার সময় নেই বলে আমি তার মধ্যে যাব না। আজকে তারা বলেছেন যে আমার পশ্চিমবাংলায় থাকতে চাই এতে অন্যায় কি তারা বলছেন? সে জন্য এই কথা বলতে চাই যে জোর জুলুম করে তাদের গরু, ভেড়ার মতো বাইরে পাঠিয়ে দিলাম, এটা কখনও করা উচিত নয়। ১৯৫৯ সালে যখন ডঃ বিধানচন্দ্র রায় মুখ্যমন্ত্রী ছিলেন, আর জ্যোতিবাবু বিরোধী দলে ছিলেন তখন তিনি এই বক্তৃতা বিধানসভায় রেখেছিলেন। তিনি আরও বলেছিলেন যে দন্ডকারণ্যে পাঠাবার আগে তার কারণগুলি আমাদের কাছে উপস্থাপিত করা হোক। আপনারা হঠাৎ ঠিক করলেন যে পশ্চিমবাংলায় আর জমি নেই, এখানে পুনর্বাসন দেওয়া যাবে না—তাহলে আমি জিজ্ঞাসা করি আমাদের পরে যারা আসবেন তাদের কি হবে? মুখ্যমন্ত্রী হিসাব দিয়ে দেখিয়েছেন যে পশ্চিমবাংলায় জমি আছে, এখানে উদ্বাস্তুদের রাখা যায়। সেখানে আজকে মুখ্যমন্ত্রী এই সমস্ত উদ্বাস্তুদের বলছেন যে পশ্চিমবাংলা থেকে দন্ডকারণ্যে ফিরে যাও, তোমাদের এখানে থাকার জায়গা নেই। এই রকম কন্ট্রাডিকটারি কথা কেন বলছেন সেটা বুঝতে পারছি না। যখন রামবাবু দন্ডকারণ্যে গিয়েছিলেন এবং সেখানে বক্তৃতা দিয়েছিলেন তখন ওখানকার উদ্বাস্তুরা ভেবেছিলেন যেহেতু বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু তখন নিশ্চয়ই জ্যোতিবাবুর ইচ্ছা যে সমস্ত উদ্বাস্তুরা সুন্দরবনে আসবেন এবং সেখানে থাকবেন। আর রামবাবু সহানুভূতি জানাতে গিয়েছিলেন, সেই সহানুভূতিটা তার একটা উদ্দেশ্য এবং তারই একটা প্ররোচনা। আমার মনে হয় এই ভেবেই উদ্বাস্তুরা হাজারে হাজারে এখানে এসেছেন। স্যার, আজকে

উদ্বাস্তুদের নিয়ে যে ছিনিমিনি খেলা চলছে, উদ্বাস্তুদের নিয়ে যে রাজনীতি চলছে সেটা অবিলম্বে বন্ধ করা দরকার। আমি বলব একটা তদন্ত কমিশন করা হোক। কাদের উস্কানিতে এই জিনিস ঘটেছে, উদ্বাস্তুরা আজকে হঠাৎ দলে দলে আসছে কেন তার জন্য একজন রিটায়ার্ড হাইকোর্টের জজকে দিয়ে একটা তদন্ত কমিশন গঠন করা হোক। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে সেই আবেদন রাখতে পারি যে, কেন এই ঘটনা ঘটল এটা একটু চিন্তা করুন এবং এবিষয়ে তিনি অবিলম্বে তদন্তের ব্যবস্থা করুন।

মাননীয় চেয়ারম্যান, মহাশয়, মাননীয় যতীন চক্রবর্তী মহাশয় এখন পূর্ত মন্ত্রী, তিনি ১৯৫৯ সালে এক দিন এই বিধানসভায় উদ্বাস্তুদের বিষয়ে বক্তৃতা দিয়েছিলেন, একটা অদ্ভুত জ্বালাময়ী ভাষণ তিনি দিয়েছিলেন, তিনি বলেছিলেন, "স্যার, দন্ডকারণ্য স্কীমটা হল একটা ডেভেলপমেন্ট স্কীম এবং এর সঙ্গে পূর্ববাংলার উদ্বাস্তু পুনর্বাসন পরিকল্পনাকে ইন্টিগ্রেট করে দেওয়া হয়েছে। আমি দাশপাড়া ক্যাম্প, উল্টাডাঙ্গা ক্যাম্প, শিয়ালদহ স্টেশনে যখন যাই তখন যে মর্মস্পর্শী দৃশ্য দেখি তার ফলেতে এই পরিকল্পনা সমর্থন করি। এইসব জায়গায় দেখি যে মায়ের কোলে শিশু সন্তান না খেতে পেয়ে শীতের রাতে কুঁকড়ে মারা যাচ্ছে। আমি দেখেছি যে এইসব জায়গায় নারীত্বের চরম অবমাননা হচ্ছে। আমি দেখেছি অবাঙালি বহু রেস্টুরেন্টে আমাদের মা-বোনেরা পেটের জ্বালায় পরিচারিকার কাজ নেয় এবং তারপর রাত্রে গোপন অন্ধকার পথ দিয়ে তারা যে কোথায় চলেছে তা আমরা কেউ জানি না। আজ যদি তাদের মানুষের মতো বেঁচে থাকবার উপযোগী অবস্থার সৃষ্টি হয়, যদি নির্বাসনে তাদের যেতে হয়, যদি দন্ডকারণ্যে সত্যই তাদের এরকম ব্যবস্থা করা হয় তারা সেখানে খেয়ে পরে থাকবেন, নিজেদের সম্ভ্রম এবং ইজ্জত নিয়ে মানুষের মতো তারা বেঁচে থাকবেন তাহলে তাকে নিশ্চয়ই সমর্থন জানাব।"

যতীন চক্রবর্তী মহাশয় তখন সমর্থন জানিয়েছিলেন, কারণ তখন যতীনবাবুর সঙ্গে জ্যোতিবাবুর মিল হয়নি। সেই জন্য তাদের দুজনের দুটো বক্তৃতা দু'রকম।

তারপর স্যার, ঐ সময়ে ঐ উদ্বাস্তুদের নিয়ে স্বর্গত এস ইউ সি নেতা সুবোধ ব্যানার্জি মহাশয়ও বিধানসভায় তার বক্তব্য রেখেছিলেন। তিনি বলেছিলেন, "দন্ডকারণ্যে কত চাষী পরিবার কত অচাষী পরিবার পাঠানো হবে একথা হয়েছে। একথা বলার প্রয়োজন কি? আমি জিজ্ঞাসা করি, কৃষি কাজ যারা করে তাদের যে কৃষি কাজই বংশানুক্রমে করতে হবে একথা কি বেদে লেখা আছে? এটা কি বেদবাক্য নাকি?" তারপর সুবোধবাবু বলছেন, "যারা মনে করে যে, কৃষি পরিবারভুক্ত উদ্বাস্তুকে কৃষি কাজেই নিযুক্ত করতে হবে, শিল্পে তাদের কোনওক্রমেই নিয়োগ করা যাবে না তাদের মাথায় কোনও বস্তু আছে কিনা আমার সন্দেহ। বস্তু থাকলেও তা ঘিলু ছাড়া অন্য কিছু। যদি কোনও দেশে এই নীতি গ্রহণ করে তাহলে সে দেশের উন্নতি হতে পারে না। পৃথিবীর যেকোনও দেশের শিল্পোন্নয়নের ইতিহাস বিবেচনা করুন। দেখবেন যে শ্রমিক এসেছে—কৃষক কুল হতে। সর্বত্রই দেখবেন ওয়ার্কিং ক্লাশ কামস ফ্রম দি পেসেন্ট্রি। সারপ্লাস পেসেন্টিস হ্যাভ অলওয়েস ফমর্ড দি ওয়ার্কিং ক্লাশ।

চাষীর ঘরের ছেলেকে যদি বংশানুক্রমে চাষই করতে হয় তাহলে শিল্পের জন্য মজুর মিলবে না। তাই যে চাষী পরিবারই চাষী থাকবে— এ চিন্তা যেমন অনৈতিহাসিক, তেমনি

অবৈজ্ঞানিকও বটে।" সুবোধবাবু আরও বলেছিলেন এবং তিনি বলেছিলেন, "এই ঝুঁকি আপনারা কেন নিচ্ছেন? তাই আমার বিকল্প প্রস্তাব আছে? এখানে আমার বক্তব্য যে এই ১০০ কোটি টাকা এই পশ্চিমবাংলায় খরচ করুন। এই ১০০ কোটি টাকা দিয়ে পশ্চিমবাংলায় শিল্প গঠিত হয়ে রিফিউজিদের চাকরি দেওয়া যাবে।"

[3-50 — 4-00 P.M.]

এই কথাগুলি সুবোধবাবু গড়গড় করে বলে গিয়েছিলেন এক দিন বিধানসভায় ১৯৫৯ সালে সন্ধ্যা ৬-১৫ মিনিটে।

মাননীয় চেয়ারম্যান মহোদয়, আজকে জ্যোতিবাবু দন্ডকারণ্যের উদ্বাস্তুদের বলছেন তারা যাতে অর্থনৈতিক দিক থেকে প্রতারিত না হয় তা তিনি দেখবেন তারা ফিরে গেলে এবং কোনও রকম অসুবিধা যাতে না হয় সেটাও দেখবেন। যাতে উদ্বাস্তুদের দন্ডকারণ্যে চাষবাসের জন্য জলের অসুবিধা না হয়, সেটাও তিনি দেখবেন বলছেন। কিন্তু এই সব কথা কংগ্রেস থেকে যখন ১৯৫৯ সালে বলা হয়েছিল তখন তিনি তার বিরোধিতা করেছিলেন, তখন সেই কথাকে তিনি আমলই দেননি এবং প্রতিবাদ জানিয়েছিলেন। এখন তিনি কি করে এই সব কথা বলছেন? এটা আমাদের কাছে দুর্বোধ্য ঠেকছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আমার বক্তব্য হচ্ছে বর্ষা ইতিমধ্যেই এসে গিয়েছে ঐ সকল মানুষ কোথায় থাকবে তার ঠিক নেই এবং এ সম্পর্কে আমাদের বিরোধী দলের নেতা কাশীবাবু ইতিপূর্বেই বলে গিয়েছেন যে, তাদের জন্য কাপড় নেই, খাদ্য নেই, পানীয় জলের ব্যবস্থা পর্যন্ত নেই। সামনেই বর্ষা আসছে, এই লোকগুলি কোথায় থাকবে চিন্তা করুন? আপনারা আজকে এটা নিয়ে রাজনীতি করছেন, উদ্বাস্তুদের বিপদ নিয়ে ছিনি-মিনি খেলছেন। এটা অবিলম্বে বন্ধ করা দরকার। তাই আমার অনুরোধ দলমত নির্বিশেষে সব এম এল এ-দের নিয়ে যেমন করে ফরাক্কার ব্যাপারে আমরা আমাদের বক্তব্য জানাতে দল-বল নিয়ে দিল্লিতে গিয়েছিলাম, সেইরকমভাবে আরও একটি প্রতিনিধি দল এখান থেকে নিয়ে আমরা এই উদ্বাস্তু সমস্যার সমাধানের বিষয়ে আলোচনা করবার জন্য দিল্লিতে যেতে পারি এবং সেখানে গিয়ে প্রধানমন্ত্রীকে অনুরোধ করতে পারি যে, আপনি সুন্দরবন অঞ্চলে গিয়ে সমস্যাটা দেখে আপনার মতামত ব্যক্ত করুন। কেন্দ্রীয় উদ্বাস্তু পুনর্বাসন মন্ত্রী সিকান্দার ভখতকে বলতে পারি যে, আপনি পশ্চিমবঙ্গের সমস্যাকে উপেক্ষা করতে পারেন না এবং সেই সঙ্গে পশ্চিমবঙ্গের এমনই অনেক সমস্যা রয়েছে আরও সমস্যা বাড়াতে পারেন না। পশ্চিমবঙ্গে উন্নয়নের কাজ বিভিন্ন ভাবে ব্যাহত হচ্ছে, আরও সমস্যার মধ্যে পশ্চিমবঙ্গকে ফেলবেন না। এই সকল বক্তব্য আমরা একটি সর্বদলীয় প্রতিনিধি দল নিয়ে গিয়ে তাদের সামনে রাখতে পারি।

পাঞ্জাবের রিফিউজিদের যেভাবে সেটল করা হয়েছিল আমরা দাবি রাখব মাননীয় প্রধানমন্ত্রীর কাছে পশ্চিমবঙ্গের এদের সেইভাবে আপনাকে সেটল করতে হবে। পরস্পরকে দোষারোপ না করে আসুন আমরা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যদি বলেন আমরা বলছি যে আমাদের সহযোগিতা আছে আমরা সহযোগিতা করব—দলমত নির্বিশেষে দিল্লির কাছে গিয়ে চাপ দিতে হবে যাতে এই সমস্যার সমাধান হয়।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় চেয়ারম্যান স্যার, এই মানুষগুলো যারা এখানে রয়েছে এরা ১৯৫৮-৫৯ সালে ফুটপাথের খটখটে রোদের মধ্যে ঘুড়ে বেড়াত, আজকে এয়ার কনডিশন ঘরে এয়ার কনডিশন চেয়ারের উপর বসে শীতাতপ নিয়ন্ত্রিত কক্ষে বসে রাজ্য শাসনের চেষ্টা করছে। ১৯৫৮-৫৯ সালে রোদে ঘুরে বেড়াবার সময়ে তারা যে কথা বলতেন আজকে শীতাতপ নিয়ন্ত্রিত কক্ষে বসে সেই রোদে তারা যা বলতেন তা পাল্টাবেন এতে আর আশ্চর্য কি? আজকে রেজলিউশন সম্বন্ধে বলতে গিয়ে আমি প্রথমে বলি ১৯৫৮-৫৯ সাল থেকে যখন দন্ডকারণ্য পরিকল্পনার শুরু হয় তখন এই শ্রেণীর মানুষগুলো নামগুলো পরে বলছি, তখন থেকে উস্কানি দিচ্ছে তাদের তোমরা পশ্চিমবঙ্গে সেটেল্‌ড হও, এখানে দরকার নেই, পশ্চিমবঙ্গে ঘর আছে, চাষবাসের সুবিধা আছে, শিল্পে সুব্যবস্থার সুযোগ আছে। ১৯৫৮-৫৯ সাল থেকে প্ররোচনা দিয়ে দিয়ে যে বিষবৃক্ষ তারা রচনা করেছেন সেই বিষবৃক্ষের জ্বালায় এখন চিৎকার করছেন। হাসতে লজ্জা করছে না? ১৯৫৯ সালে জ্যোতিবাবু বিরোধী দলে ছিলেন সে সময় তিনি কি বলেছিলেন সে কথা বলে রজনীবাবু মুখোস খুলে দিলেন। ১৯৫৯ সালের তদানীন্তন মুখ্যমন্ত্রী ডাঃ রায়ের আমলে তারা কিভাবে প্ররোচিত করেছেন। তারা বলেছিলেন যে উদ্বাস্তু ভাইয়েরা কেন এখানে থাকবে না, পশ্চিমবঙ্গে উদ্বাস্তু পুনর্বাসনের উপযোগী অনেক জমি আছে শিল্পে কাজ করবার অনেক সুযোগ আছে। এটা একটা ইনডাইরেক্ট প্রভোকেশন, এইরকম প্রভোকেশন তাদের দেওয়া হয়েছে। তদানীন্তন কংগ্রেস সরকার এই প্ররোচনার বিরুদ্ধে এই প্রভোকেশনের বিরুদ্ধে সেটেলমেন্ট করতে পারেনি এই মানুষদের। যে মানুষদের সেটেলমেন্ট করবে তারা নিজেরা যদি সচেষ্ট না হয় তাহলে তাদের সেটেল করা যায় না। তাই আমি আপনার মাধ্যমে জ্যোতিবাবুকে অনুরোধ করছি, এ রকম করবেন না। মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাতে আমি আপনাকে নিয়ে যাব সেখানে দেখবেন দেওয়ালে দেওয়ালে লেখা আছে দন্ডাকারণ্যের উদ্বাস্তুদের পুনর্বাসন দিতে হবে, বেকারদের চাকরি দিতে হবে, এই উক্তি করা আছে। পশ্চিমবঙ্গে ৩০ বছর কংগ্রেস শাসন ছিল, শাসন করার ক্ষমতা আমাদের আছে, কিন্তু স্যার, ওরা স্বপ্নেও ভাবতে পারেন নি যে, যে মানুষগুলোকে তারা চিরকাল প্ররোচিত করেছিলেন সেই অভাবী মানুষগুলোর দায়িত্ব তাদের উপর আসবে। তাই এই সব দায়িত্বজ্ঞানহীন উক্তি করেছিলেন। এই রকম সারকামস্ট্যান্স আসবে তারা ভাবতে পারেন নি। এখন এয়ার কনডিশন ঘরে বসে বলছেন সেখানে ওয়েল সেন্টার। এখানে যারা আসছেন তাদের কনস্টিটিউশ্যনাল রাইটস আছে, সিটিজেনশিপ রাইটস আছে—আর্টিকেল ১৯ অফ দি ইন্ডিয়ান কনস্টিটিউশন। ভারতবর্ষে তাদের ফান্ডামেন্টাল রাইটস আজকে সিজ করার ক্ষমতা আপনাদের নেওয়া উচিত নয়।

আপনাদের প্রতিশ্রুতির প্ররোচনায় তারা যখন আসতে আরম্ভ করেছে তখন আবার আপনাদের দায়িত্বজ্ঞানহীন উক্তি মৃত্যু ছাড়া কোনও পথ নেই। অনেক প্রাইভেট রিলিফ সোসাইটি আছে, ভারত সেবাশ্রম সংঘ, মারোয়াড়ি রিলিফ সোসাইটি তাদের সাহায্য নিন। মুখ্যমন্ত্রী অন্ধ্রের ঝঞ্ঝাত্রাণ তহবিলে সাহায্য করেছেন—আপত্তি নেই। আমাদের দেশ সোভিয়েট বা চিন নয়। আমরা অতিথিকে নারায়ণ হিসাবে গণ্য করি। তাদের সমস্যার সমাধান আপনারা না করে মৃত্যুর দিকে ঠেলে দিচ্ছেন এর জন্য আপনাদের কোনও লজ্জা নেই। মানুষ আপনাদের ভোট দিয়েছে তাদের সমস্যা সমাধান করবেন বলে। আপনাদের আর দেওয়ালের

লিখনের দিন নেই। বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে সমস্যার সমাধান করুন এবং সেইভাবে মানুষের কাছে আপিল করুন। হাসনাবাদে আমি দেখে এসেছি আর এখানে দেখছি পরের কষ্ট দেখে আপনারা হাসছেন। ১৯৭২ সালে যখন উদ্বাস্তু হয়েছিলেন সেদিনের কথা মনে পড়ে না। আপনাদের মিথ্যা প্ররোচনায় দন্ডাকারণ্য থেকে যারা চলে আসছে তারা ভাবছে জ্যোতিদা মুখ্যমন্ত্রী হয়েছেন তখন তিনি ৫৯ সালে যে কথা বলেছিলেন সে অনুযায়ী পশ্চিমবঙ্গে চলে যাই। সেদিন আপনারা এদের আন্দামানে যেতে দেন নি। সেজন্য বিনীতভাবে অনুরোধ করব যে এদের মৃত্যুর দিকে ঠেলে দেবেন না। প্রাইভেট রিলিফ সোসাইটিকে অ্যাপিল করুন যাতে এদের মধ্যে রিলিফ বিতরণ করা যায়, কাপড় দেওয়া যায়, হেল্প। স্যানিটেশনের ব্যবস্থা করা যায়। এ দারুণ সমস্যার সমাধান না করলে মানুষ আপনাদের ক্ষমা করবে না।

[4-00 — 4-10 P.M.]

কিন্তু উদ্বাস্তুরা দন্ডকারণ্য থেকে কেন চলে আসছে জ্যোতিবাবুর প্রশাসন ও পুলিশের চোখে ধুলা দিয়ে। সেখানে জ্যোতিবাবুর ইউনিয়ন আছে, কেন্দ্রের ঘাড়ে দোষ চাপাবার জন্য জ্যোতিবাবু ইনডিরেক্টলি এদের আসার জন্য ইন্ধন যোগাচ্ছেন। পুলিশ আজকে প্রপার ভিজিলেন্স দিচ্ছে না, যার জন্য পশ্চিমবঙ্গে এই সমস্যা হচ্ছে। আজকে পুলিশ অফিসারদের সঙ্গে দুর্ব্যবহার করছেন। তাদের ডেমোক্রেটিক রাইটস সিজ করছেন। এর জন্য পুলিশের মধ্যে একাট বিক্ষোভ। যাইহোক, পুলিশদের অনুরোধ করব যে পশ্চিমবাংলার সমস্যা তারা যেন অকারণে বৃদ্ধি না করেন কারণ বামফ্রন্ট সরকার আজ আছেন কাল থাকবেন না—কিন্তু আপনারা থাকবেন। সর্বশেষ একটা কথা বলছি পশ্চিমবাংলা সরকার একা এ সমস্যা সমাধান করতে পারবেন না। ১৯৫৮ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত আপনারা বাগড়া দিয়েছেন যার জন্য আজ এই অবস্থা। আপনারা দায়িত্বজ্ঞানহীন উক্তি ওয়ালিং করবেন না। সেজন্য অনুরোধ এই সমস্যার প্রতি দৃষ্টি দেবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অ্যাপিল করা হোক। কেন্দ্রের ঘাড়ে দোষ দিলে হবে না, ১৯৫৮ সাল থেকে আপনারা যে পাপ করেছেন তার প্রায়শ্চিত্ত আপনাদের করতে হবে কেন্দ্রের কাছ থেকে এ বাবদ অর্থ আদায় করতে হলে এবং সে অর্থ দিয়ে দন্ডকারণ্য ডেভেলপমেন্ট যেখানে হয় নি তা করতে হবে। একথা বলে আমি শেষ করছি।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি দন্ডকারণ্যের উপর যে প্রস্তাব উপস্থাপিত হয়েছে তাকে সমর্থন করছি এবং দেবপ্রসাদ সরকারের যে অ্যামেন্ডমেন্ট এসেছে তার বিরোধিতা করছি। প্রস্তাব সমর্থন করতে গিয়ে যে কথাটা আপনার মাধ্যমে আমি বলতে চাই তা হল যে আমি অত্যন্ত বিস্মৃত হয়েছি এবং ক্ষুব্ধ হয়েছি আমাদের বিধানসভার বিরোধী দলের নেতা কাশীকান্ত বাবুর কথা শুনে। তিনি উদ্বাস্তুদের সম্পর্কে বলতে গিয়ে যে মুখ্য অভিযোগ বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে করেছেন তা হল আমরা নাকি সমস্যা মানবিক দৃষ্টি থেকে বিচার করছি না, তাদের রিলিফ দেওয়া হচ্ছে না এবং তাদের মেডিক্যাল সাহায্য দেওয়া হচ্ছে না বরং স্বত প্রবৃত্ত হয়ে ভারত সেবাশ্রম সংঘ এবং অন্যান্য সংগঠন তারা রিলিফ দিচ্ছেন। আমাদের দেশে একটা চলতি কথা আছে 'রাজা কর্ণেন পশ্যতি'। নেতা গিয়েছিলেন বক্তৃতা করেছেন কিন্তু ঘুরে দেখেন নি, সংগ্রহ করেন নি সরকার পক্ষ থেকে

সাহায্য উদ্বাস্তুদের দেওয়া হচ্ছে কিনা। যে সাহায্য আজ পর্যন্ত দেওয়া হয়েছে তা সমস্তই সরকার পক্ষ থেকে দেওয়া হচ্ছে। সুনীতি চট্টরাজ মহাশয় একটা সাংঘাতিক ভঙ্গিতে হাত উঁচিয়ে অনেক কথা বললেন, বললেন যে রিলিফ হয়নি। আমি আপনাদের কাছে বলতে চাই যে দন্ডকারণ্য উদ্বাস্তুদের সম্পর্কে আমরা সরকারের পক্ষ থেকে, রিলিফ ডিপার্টমেন্টের পক্ষ থেকে ৩৭ লক্ষ ৬৩ হাজার টাকা সমস্ত জেলা ম্যাজিস্ট্রেটের হাতে তুলে দিয়েছি ত্রাণ শিবির করবার জন্য এবং ত্রাণ সামগ্রী বিতরণ করার জন্য আমি আপনাদের কাছে একথা বলতে পারি যে ভারত সেবাশ্রম সংঘের কথা বলা হয়েছে। আমাদের বিরোধী দলের উপ-নেতা ভারতী মহাশয় উদ্বাস্তু বাজেটের দিন এই ধরনের কথা বলেছিলেন। আমি জবাবে বলেছিলাম যে ভারত সেবাশ্রম সংঘকে আমরা ডেকে এনেছি, ডেকে এনে সরকারের পক্ষ থেকে যে ত্রাণ সামগ্রী দিয়েছি তাই ভারত সেবাশ্রম সংঘ দিচ্ছে। ভারত সেবাশ্রম সংঘ নিজের তহবিল থেকে বেসরকারিভাবে কোনও সামগ্রী সেখানে দিচ্ছে না। আমরা যেন সরকারের পক্ষ থেকে কোনও মেডিক্যালের ব্যবস্থা করিনি, সরকারের পক্ষ থেকে একটা অমানবিক দৃষ্টিভঙ্গি দেখানো হয়েছে, এই ধরনের একটা ব্যবস্থার দিকে আমরা চলছি এই অভিযোগ উনি করেছেন। আমি আপনাদের কাছে আমরা কি অবস্থার মধ্যে কি কি ব্যবস্থা করেছি সেটা বলছি।

আমরা সেখানে ডাক্তারের ব্যবস্থা করিনি, আমরা ওষুধপত্র দিইনি, সংক্রামক রোগ দূর করার জন্য কোনও ব্যবস্থা করিনি এই ধরনের কথাবার্তা তুলেছেন। আমরা ৩৫ হাজার ৬৫৭ জনকে ইনঅকুলেট করেছি গত কালকের হিসাব অনুয়ায়ী। হাসপাতালে অ্যাডমিশন হয়েছে ১ হাজার ১৩৭ জন রোগী, ওখানে জন্মেছে ৩৯ জন রোগী। মাননীয় সদস্য কাশীকান্তবাবু বলেছেন যে ওদের জন্য জলের কোনও ব্যবস্থা নেই, ১০টা টিউবওয়েল হতে পারল না। আমি দায়িত্ব নিয়ে বলছি যে ৪৯টি টিউবওয়েল আমরা সরকারের পক্ষ থেকে এই সমস্ত উদ্বাস্তুদের জন্য সেখানে বসিয়েছি। আমরা ওদের জন্য ল্যাট্রিন করেছি ৪৯০টি। উদ্বাস্তুদের মধ্যে কাজ করার জন্য মেডিক্যাল পাবলিক হেলথ স্টাফ আছে—মেডিক্যাল অফিসার আছে ১০ জন, সুপারভাইজার আছে ২৫ জন, আদার ফিল্ড স্টাফ আছে ৫৮ জন এবং সুইপার আছে ৪১ জন। আপনারা জানেন মাননীয় মুখ্যমন্ত্রী এবং আমার দপ্তর থেকে আমরা একথা ঘোষণা করেছিলাম যে এদের জন্য ত্রাণ শিবির দরকার সেই শিবির আমরা স্থাপন করেছি। আমরা বানপুরে একটি শিবির স্থাপন করেছি, বর্ধমানে নব নগরে একটা শিবির স্থাপন করেছি, আমরা সচিবপুরে হুগলিতে একটা শিবির স্থাপন করেছি, গোলপুকুর মধ্যমপুর হাসনাবাদে একটা শিবির স্থাপন করেছি। আমরা প্রায় যখন ত্রাণ ব্যবস্থা শুরু করি, প্রথম যখন এই সমস্ত উদ্বাস্তুদের নিয়ে আসার প্রচেষ্টা শুরু করি, তাদের যখন আহ্বান জানাই তখন রিলিফ বিভাগ থেকে, আমাদের ত্রাণ দপ্তর থেকে আমরা সমস্তটা পরিচালনা করব বলে সিদ্ধান্ত করেছিলাম। কিন্তু পরবর্তী ধাপে আমরা সিদ্ধান্ত করেছি যে ত্রাণ বিভাগ থেকে নয়, উদ্বাস্তু ও ত্রাণ বিভাগ থেকে উদ্বাস্তুদের জন্য যা কিছু খরচ করছি, যা কিছু ত্রাণ ব্যবস্থা করছি সেটা করছি। এই উদ্বাস্তু যারা এসেছে তাদের একটা হিসাব আপনাদের কাছে দিচ্ছি। আমি অত্যন্ত মনোযোগ দিয়ে বিরোধী নেতা কাশীকান্ত বাবুর কথা শুনেছি। উনি এদের সম্বন্ধে অনেক কথা বলেছেন। উনি বাঙালি ছাড়া অন্য ভাষাভাষি অঞ্চলের লোক যারা পশ্চিমবঙ্গে এসেছেন তাদের সম্পর্কে ইঙ্গিত করেছেন, তাদের সম্পর্কে উনি কথা বলেছেন। উদ্বাস্তুদের যাতে

[4-10 — 4-20 P.M.]

রিলিফ দেওয়ার কথা উনি বলেছেন, ত্রাণের কথা বলেছেন, কতদিন যাবৎ তাদের ত্রাণের ব্যবস্থা আমার করব? কত বছর ধরে তাদের ত্রাণের কথা বলেছেন? তাদের পুনর্বাসনের কথা তিনি বলেন নি। আমি মনোযোগ দিয়ে ধৈর্য ধরে শোনার চেষ্টা করেছি কিন্তু মাননীয় কাশীকান্তবাবুর কথা থেকে আমি অন্তত বুঝতে পারিনি যে তাদের কোথায় পুনর্বাসনের কথা বলছেন। উনি এই কথা বলেছেন, যদিও কেন্দ্রে জনতা সরকার, উনি এখানে বিরোধী নেতা হলেও তাদের পুনর্বাসনের যে ব্যবস্থা, তাদের ত্রাণের যে ব্যবস্থা তার জন্য যদি টাকা প্রয়োজন হয়, কেন্দ্রের উপর যদি চাপ সৃষ্টি করি তাহলে সেই চাপ সৃষ্টি করার জন্য উনি আমাদের সহযোগিতা করবেন। কিন্তু উনি দণ্ডকারণ্যে তাদের ফিরে যাবার কথাও বলেন নি, পশ্চিমবাংলায় পুনর্বাসনের কথাও বলেন নি, উনি শুধু ত্রাণের কথা বলেছেন। আমি মাননীয় সদস্যকে এই কথা বলতে চাই, যে সমস্ত উদ্বাস্তুরা পশ্চিমবাংলায় এসেছেন, তারা কি পরিস্থিতিতে দণ্ডকারণ্য থেকে এসেছেন অর্থাৎ যে সমস্ত প্রতিশ্রুতি দিয়ে কেন্দ্রে কংগ্রেসি নেতৃত্ব, কংগ্রেসি সরকার পশ্চিমবাংলা থেকে উদ্বাস্তুদের দণ্ডকারণ্য অঞ্চলে নিয়ে গিয়েছিল সেই সমস্ত প্রতিশ্রুতি তারা পালন করেননি। শুধু দণ্ডাকারণ্যই নয়, সারা ভারতবর্ষের যেখানে যেখানে উদ্বাস্তুরা আছে এবং এখন পশ্চিমবাংলায় যে ৬০ থেকে ৭০ লক্ষ উদ্বাস্তু আছেন, তাদেরও কেন্দ্রের কংগ্রেস সরকার যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছিলেন যেহেতু দেশ বিভাগ যখন হয়েছিল, ক্ষমতা হস্তান্তরিত যখন হয়েছিল তখন কেন্দ্রীয় নেতারা প্রতিশ্রুতি দিয়েছিলেন—কাজেই দায় দায়িত্ব সমস্ত কিছুই কি রাজনৈতিক, কি অর্থনৈতিক তারাই গ্রহণ করেছিলেন এবং উদ্বাস্তুদের দায় দায়িত্ব যা কিছু তা সমস্তই এই কেন্দ্রীয় সরকারের। কিন্তু কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কংগ্রেসি নেতারা, কংগ্রেসি নেতৃত্ব যত দিন কেন্দ্রে ছিল তারা সেই সমস্ত প্রতিশ্রুতি পালন করেন নি। বরং উদ্বাস্তু বিরোধী নীতি তারা পরিচালন করেছিলেন এবং সেই কারণে কোনও জায়গায় কি পূর্ববঙ্গে, কি পূর্ববঙ্গের বাইরে যেখানে উদ্বাস্তুদের নিয়ে গিয়ে ফেলা হয়েছিল সেখানে তাদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা হয়নি। কিন্তু আজকে এমন একটা পরিস্থিতি সারা ভারতবর্ষে সৃষ্টি হয়েছে যখন অমরা পশ্চিমবাংলায় বিধানসভার পক্ষ থেকে একটা সর্বদলীয় প্রতিনিধি দল করেছি এবং আপনাদের মনে আছে যে এখান থেকে একটা সর্বদলীয় প্রতিনিধি দল নিয়ে আমরা দণ্ডকারণ্যে গিয়েছিলাম। সেই প্রতিনিধি দল নিয়ে দণ্ডকারণ্যের হাজার হাজার উদ্বাস্তুদের সঙ্গে আমরা কথা বলছি, তাদের নিয়ে সভা সমিতি করেছি, অনুসন্ধান করেছি কেন তারা চলে আসছেন এবং যারা সেখানে তখনও পর্যন্ত ছিলেন সেই হাজার হাজার, লক্ষ লক্ষ উদ্বাস্তু তাদের কাছে আমরা এ কথা বলেছি যে একটা স্বৈরাচারী শাসন এতদিন পর্যন্ত ভারতবর্ষে ছিল যেটা কংগ্রেসি শাসন। এই কংগ্রেসি শাসন ছিল উদ্বাস্তু বিরোধী, যে সরকার উদ্বাস্তুদের প্রতি বিশ্বাসঘাতকতা করেছেন। এখন একটা নতুন সরকার কেন্দ্রে এসেছেন। কংগ্রেস সরকারকে পরাজিত করে জনতা সরকার কেন্দ্রে প্রতিষ্ঠিত হয়েছে। পরিস্থিতি আগে যেটা উদ্বাস্তুদের বিপক্ষে ছিল, এখন সেই পরিস্থিতির একটা পরিবর্তন হয়েছে, এখন পরিস্থিতিটা উদ্বাস্তুদের অনুকূলে এসেছে। অর্থাৎ কেন্দ্রে একটা নতুন জনতা সরকার এসেছেন। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে এই কথা বলতে পারি যে কেন্দ্রে নতুন জনতা সরকার এসেছেন, আমরা তাদের সঙ্গে কথা বলেছি, উদ্বাস্তুর যে সমস্যা, এই সমস্যার গভীরতা—কি পূর্ববঙ্গ,

কি পশ্চিমবাংলা, কি অন্য স্থানে এখন পর্যন্ত তার গভীরতা উপলব্ধি করতে পারেনি। তাই আমরা উদ্বাস্তুদের কাছে আবেদন করেছি যে কেন্দ্রের যেহেতু একটা নতুন সরকার প্রতিষ্ঠিত হয়েছে সে জন্য তাদের কিছু সময় দিতে হবে, পরিস্থিতিটা আপনাদের অনুকূলে। উড়িষ্যার মালকানগিরি অঞ্চলে উড়িষ্যার কংগ্রেস সরকারের পতন ঘটেছে, নির্বাচনের মাধ্যমে সেখানে জনতা সরকার প্রতিষ্ঠিত হয়েছে। সেই সরকারের মন্ত্রীরা আমাদের সঙ্গে বক্তৃতা করেছেন, তারা উদ্বাস্তুদের পুনর্বসতির পক্ষে কথা বলেছেন। আমরা বলেছি এই সরকারকেও কিছু সময় দিতে হবে।

পশ্চিমবাংলায় একটা বামপন্থী সরকার প্রতিষ্ঠিত হয়েছে। সেই সরকারের সঙ্গে যে সমস্ত রাজনৈতিক দল ছিলেন এবং এখনও আছেন তারা এতদিন ধরে উদ্বাস্তুদের স্বার্থে, উদ্বাস্তুদের দাবি নিয়ে লড়াই করেছেন এবং উদ্বাস্তুদের বিরুদ্ধে কংগ্রেসের যে নীতি ছিল তার বিরুদ্ধে সংগ্রাম করে তাদের পুনর্বাসনের চেষ্টা করেছেন। উদ্বাস্তুদের যেটুকু পুনর্বাসন হয়েছে সেটা তাদেরই নেতৃত্বে, তাদেরই সংগ্রামের ফলে হয়েছে এবং উদ্বাস্তুদের কাছে পরিস্থিতির পরিবর্তন হয়েছে। আর একটা নতুন জিনিস সেখানে হচ্ছে এবং সেটা হচ্ছে সেখানে নতুন করে ৮০ কোটি টাকা খরচ করে একটা পরিকল্পনা করা হচ্ছে এবং ১৯৭৯ সালে সেই পট্টারু ড্যাম থেকে জল কৃষকরা পাবে। এই জল পাবার ফলে কৃষকদের যে সমস্ত জমি অনুর্বর হয়ে আছে সেগুলো উর্বর হবে, এক ফসলি জমিতে দুটি করে ফসল হবে এবং সেই জমিতে আগে যে পরিমাণ শস্য উৎপাদন হত তার পরিমাণ অনেক বেশি বাড়বে। কিন্তু দুঃখের বিষয় এই যে নতুন সুযোগ তাদের কাছে এসেছে, এই যে পরিস্থিতি তাদের পক্ষে অনুকূল হয়েছে সেই অনুকূল পরিস্থিতি ত্যাগ করে তারা চলে এল পশ্চিমবাংলার এমন একটা জায়গায় যে জায়গা সম্বন্ধে তাদের কোনও ধ্যান ধারণা নেই। তারা এখানে এসে সুন্দরবনে পৌছোলেন। আমি আপনাদের জানাচ্ছি সেখানে যে সমস্ত উদ্বাস্তু ছিলেন তাদের কাছে আমাদের প্রতিনিধিদল গিয়েছিল এবং আমরা ফিরে এসে একটা রিপোর্ট দিয়েছি। সেই প্রতিনিধিদলের মধ্যে জনতা পার্টির প্রতিনিধিরা ছিলেন, কংগ্রেসের প্রতিনিধিরা ছিলেন, বামপন্থীদলের প্রতিনিধি ছিলেন এবং সরকারের সঙ্গে যারা যুক্ত সেই পার্টিগুলির প্রতিনিধিরা ছিলেন। আমরা ঐক্যবদ্ধভাবে বলেছি, পরিস্থিতির পরিবর্তন হয়েছে কাজেই দন্ডকারণ্য থেকে যে সমস্ত উদ্বাস্তুরা পশ্চিমবাংলায় এসেছে তাদের সম্বন্ধে এটাই বলা যায় যে, সেখানে তাদের কাছে যে সুযোগ এসেছে সেই সুযোগ তাদের হারানো উচিত নয়। আমরা তাদের বলেছি সেখানে আপনারা ফিরে যান এবং তাদের প্রতিনিধিদের বলেছি পশ্চিমবাংলার উদ্বাস্তুরা যেমন সংগ্রামের মাধ্যমে তাদের দাবি দাওয়া আদায় করেছে ঠিক তেমনি আপনারাও সেখানে গিয়ে আপনাদের দাবি দাওয়া পেশ করুন এবং আমরা পশ্চিমবঙ্গে সরকারের পক্ষ থেকে বলতে পারি আপনাদের দাবির পেছনে পশ্চিমবঙ্গ সরকার এবং পশ্চিমবাংলার প্রতিনিধিদল দন্ডকারণ্যে যাওয়ার ফলে দন্ডকারণ্য অথরিটির একটা মিটিং হয় ১৭ তারিখে এবং আমাদের চিফ সেক্রেটারি এবং কমিশনার সেখানে উপস্থিত ছিলেন। আমাদের এম এল এ প্রতিনিধি যারা গিয়েছিলেন তারা তাদের দাবি সম্বন্ধে বলেছেন এবং সরকার পক্ষ থেকে আমরা তাদের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি উপস্থিত করেছি এবং বলেছি তারা ফিরে গেলে তাদের এই সমস্ত দিতে হবে। যদি কেন্দ্রীয় সরকার এবং দন্ডকারণ্য অথরিটি এগুলি মেনে নেন তাহলে

পরিস্থিতির আরও পরিবর্তন ঘটবে। দন্ডকারণ্য অথরিটি কতগুলি ভাল ভাল সিদ্ধান্ত গ্রহণ করেছেন যদি তারা সেখানে ফিরে যান। তাদের ফিরে যাবার মতো একটা পসিবিলিটিও সৃষ্টি হয়েছে যেটা আমি আপনাদের কাছে তুলে ধরতে চাই। দন্ডকারণ্য থেকে পশ্চিমবাংলায় প্রায় ৫০ হাজারের মতো উদ্বাস্তু এসেছে এবং তার মধ্যে হাসনাবাদে আছে ১১ হাজার ৯১৬ জন—নদীর এপারে তারা আছে, চর হাসনাবাদে আছে ১৬ হাজার ৯১৬ জন, কুমীরমারি, বাগনায় যে সমস্ত উদ্বাস্তু আছে তাদের সংখ্যা হল ৭ হাজার। মোট এই ৩৫ হাজার ৮৩২ জন উদ্বাস্তু সেই অঞ্চলে রয়েছে এবং তাদের পরিবারের সংখ্যা হল ৮ হাজার ৮৭টি। তারা ৩টি জায়গায় রয়েছে। আমরা যে সমস্ত ক্যাম্প করেছি তাতে আপনারা শুনেছেন কোনও উদ্বাস্তু ক্যাম্পে যায় নি, তারা যেতে চায় না এবং তারা ফিরেও যাচ্ছেনা। আমি আমার বাস্তব অভিজ্ঞতা থেকে দেখছি যে নেতারা তাদের নেতৃত্ব দিয়ে পশ্চিমবাংলায় নিয়ে এসেছেন সেটা অন্ধ প্রতিশ্রুতি, সেটা হতে পারে না। কত উদ্বাস্তু ফিরে গেছে এবং কত এখানে রয়েছে তার হিসেব এবারে আমি দিচ্ছি।

[4-20 — 4-30 P.M.]

বার্ণপুর, নদীয়া, ক্যাম্পে, গতকাল পর্যন্ত যে হিসাব আছে তাতে ১৫৫৪ জন, আমাদের নবনগর, বর্ধমানে যে ক্যাম্প আছে, ত্রাণ শিবির সেই ত্রাণ শিবিরে আছে ১৭৮৪ জন, আমাদের হুগলি জেলায় সেখানে আছে ৪৩১ জন, এবং আপনাদের কাছে আর একটা নতুন সংবাদ দিচ্ছি সেই সংবাদ হল হাসনাবাদের বদলে আমরা গোলপুকুরে ক্যাম্প করেছি, যে ক্যাম্পের বিরুদ্ধে সমস্ত প্রতিক্রিয়াশীল শক্তি যে চক্রান্ত করছে, তাকে উপেক্ষা করে এই ক্যাম্পের ইতিমধ্যেই ৫৬ জন উদ্বাস্তু ঐ হাসনাবাদ এবং চর হাসনাবাদ থেকে উপস্থিত হয়েছে এবং এই ৪টি ক্যাম্প মিলে ৪৩২৫ জন আমাদের ক্যাম্পে আছে তাদের জন্য প্রতিদিন, প্রতি সপ্তাহে, আমাদের ত্রাণের ব্যবস্থা করতে হয়, তাদের জন্য খাবার ব্যবস্থা করতে হয়, তাদের জন্য মেডিক্যাল রিলিফ আমাদের দিতে হয়। এছাড়া আরও উদ্বাস্তু আছে, বর্ধমান রেলওয়ে স্টেশনে ১৯ জন, খড়গপুর রেলওয়ে স্টেশনের আছে ৬৭৯ জন, শিয়ালদহ রেলওয়ে স্টেশনে আছে ৫০০ জন—১১৯৮ জন উদ্বাস্তু রেলওয়ে স্টেশনে আছে। আমাদের সরকারের পক্ষ থেকে এবং বিভিন্ন উদ্বাস্তু সংগঠনের পক্ষ থেকে মানবতার দৃষ্টিভঙ্গি থেকে একটা বাস্তব সঠিক পথ, একটা পূর্ণাঙ্গ পুনর্বাসনের সঠিক পথে এই উদ্বাস্তুদের নিয়ে যাবার জন্য যে পথের কথা আমরা বলেছি, এই যে প্রচার সেই প্রচারের ফলে ১০১৪৫ জন উদ্বাস্তুকে আমরা দন্ডকারণ্যে ফেরত পাঠাতে পেরেছি এই কয়েক দিনের মধ্যে। আমি আগেই বলেছি ৩৫,৬২৭ জন লোককে ইনকুলেট করেছি। এই কারণে আমি একথা বলতে চাচ্ছি যে আজকে অভিযোগ আকারে আমাদের সরকারের বিরুদ্ধে বিরোধী দলের মাননীয় সদস্যরা যা বলেছেন সেটা ঠিক নয়, তা অসত্য, তা তথ্যভিত্তিক নয়, তা বাস্তব বর্জিত। আমি সেই কারণেই আপনাদের কাছে আবেদন করব, আমি আর বিশেষ কিছু বলতে চাই না, এখানে আমাদের মুখ্যমন্ত্রী তিনি এই যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের উপর নিশ্চয়ই বলবেন এবং তিনি বিশেষ করে সমস্ত দিক বিচার বিবেচনা করে আপনাদের কাছে উত্তর দেবেন, আমি শুধু একটি কথা আপনাদের কাছে বলতে চাই সেটা হল এই যে আমাদের সরকারের পক্ষ থেকে এবং সরকারের সঙ্গে যে সমস্ত রাজনৈতিক দলগুলি জড়িত আছে তারা অত্যন্ত ধৈর্যের সঙ্গে

এই উদ্বাস্তুরা, তারা যে সমস্ত কাজ করছে তার লক্ষ্য করেও আজকে প্রশাসনের পক্ষ থেকে অত্যন্ত ধৈর্য দেখানো হচ্ছে সেই সমস্ত রাজনৈতিক দলগুলির পরামর্শক্রমে এবং আমি আশা করি উদ্বাস্তুদের প্রতি যে দরদ পশ্চিমবাংলার সরকারের পক্ষ থেকে দেখানো হচ্ছে এবং বাস্তব ভিত্তিতে সত্যিকারের তাদের পুনর্বাসনের জন্য দন্ডকারণ্যে ফেরত নেবার জন্য যে ত্রাণ শিবিরগুলি আমরা প্রতিষ্ঠা করেছি আমি আশা করব যে আমাদের পশ্চিমবাংলার বিধানসভায় যে সমস্ত দলের প্রতিনিধিরা আছেন তারা ব্যক্তিগতভাবে এবং সামগ্রিকভাবে আমাদের এই যে কর্মপ্রচেষ্টা তাকে নিশ্চয়ই সাহায্য করবেন এবং আমরা ঐক্যবদ্ধভাবে এদের যদি আমার সেই ত্রাণ শিবিরে নিয়ে যেতে পারি তাহলে আমরা সেই ত্রাণ শিবিরে তাদের ত্রাণের ব্যবস্থা করে আমরা অচীরে তাদের দন্ডকারণ্যে নিয়ে যেতে পারব এবং আমি এই প্রতিশ্রুতি আপনাদের দিতে পারি আমার পার্টির পক্ষ থেকে, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে এই উদ্বাস্তুদের প্রয়োজনীয় দাবির কথা এখানে যা উপস্থিত করা হল, তাদের যে ন্যায্য দাবির কথা এখানে উঠেছে, সেই সমস্ত দাবির জন্য কেন্দ্রের সঙ্গে যদি প্রয়োজন হয় তাহলে যতক্ষণ পর্যন্ত তাদের কাছে আমরা আলোচনার স্তরে থাকব ততদিন আলোচনাই করব এবং আলোচনার স্তরকে ডিঙ্গিয়ে তাদের যদি সংগ্রামের স্তরে নিয়ে যেতে হয় তাহলে আমরা এদের স্বার্থে দন্ডকারণ্যে ফেরত নিয়ে গিয়ে সেখানে সুষ্ঠু পুনর্বাসনের জন্য যদি প্রয়োজন হয় তাহলে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমরা লড়াই করতেও দ্বিধাবোধ করব না। এবং আমি আশাকরি সমস্ত রাজনৈতিক দলের পক্ষ থেকে আমরা যে ধরনের চিন্তা, যে ধরনের বাস্তববোধ নিয়ে এদের পুনর্বাসনের কথা বলছি সেই চিন্তায় তারাও উদ্বুদ্ধ হবেন এবং একটা সমগ্র শক্তি নিয়ে, বিধানসভার শক্তি নিয়ে সাময়িকভাবে এদের দন্ডকারণ্যে ফিরিয়ে নিয়ে যাবার আগে পর্যন্ত যে সমস্ত অর্থ আমরা খরচ করছি সেই টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অনুদান হিসেবে যাতে পশ্চিমবঙ্গ সরকার পেতে পারে সেই ব্যাপারে তারা সকলে আমাদের সমর্থন করবেন। একথা বলে যে সমস্ত অ্যামেন্ডমেন্ট এসেছে তার বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

## Distribution of Invitation Card

**Mr. Deputy Speaker:** Invitaion cards for the State Youth & Students Festival to be held during the period from the 2nd May, 1978 to the 8th May, 1978 at the Eden Gardens (Ranji and Netaji Indoor Stadium) have been received from the West Bengal Youth & Students Festival Preparatory Committee for distribution amongst the M.L.A.s. Members are requested to collect the same from the Publication Counter.

পশ্চিমবঙ্গ রাজ্য যুব ছাত্র উৎসব উদ্‌যাপন প্রস্তুতি কমিটির তরফ হইতে, আগামী ২রা মে, ১৯৭৮ হইতে ৮ই মে, ১৯৭৮ পর্যন্ত ইডেন গার্ডেনে (রণজি এবং নেতাজি ইনডোর স্টেডিয়াম) আনুষ্ঠিতব্য রাজ্য যুব ছাত্র উৎসব-এর আমন্ত্রণ পত্র বিধানসভার সদস্যগণের মধ্যে বিতরণের জন্য পাওয়া গিয়াছে।

বিধানসভার প্রচার পট্টক (পাবলিকেশন কাউন্টার) হইতে উক্ত আমন্ত্রণ পত্র সংগ্রহ

করিবার জন্য সদস্যগণকে অনুরোধ করা যাইতেছে।

## MOTION UNDER RULE 185

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে মাননীয় সদস্য অমলেন্দ্র রায় যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন সে সম্পর্কে আমার বক্তব্য দণ্ডকারণ্য ফেরত উদ্বাস্তু যারা একদিন পূর্ববাংলা থেকে ছিন্নমূল অবস্থায় এখানে এসেছিলেন তারা আবার আজকে দণ্ডকারণ্য থেকে সর্বস্ব খুইয়ে ১জন ২ জন নয়, প্রায় অর্ধলক্ষ মানুষ মৃত্যুর মুখে দাঁড়িয়ে সংগ্রাম করছে। তাদের ভবিষ্যত কি হবে, তাদের উদ্ধার করবার কি ব্যবস্থা হবে এরকম একটা গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আজকে আমরা বিধানসভার কক্ষে বসে আলোচনার অংশ গ্রহণ করছি। আমি মনে করি নট টু স্পিক অব এ লেফট-ফ্রন্ট গভর্নমেন্ট, এমন কি মিনিমাম প্রো-পিপল ক্যারেক্টার আছে যে গভর্নমেন্টের সে রকম সরকারও এরকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ে নীরব দর্শকের ভূমিকায় থাকতে পারে না। স্বাভাবিকভাবেই বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমরা জানি ১৯৫৮ সাল থেকে দণ্ডকারণ্যে এই উদ্বাস্তুদের পুনর্বাসনের পরিকল্পনা শুরু হয়েছিল। আজকে নতুন নয়, ইতিপূর্বেও পশ্চিমবাংলায় দণ্ডকারণ্য থেকে উদ্বাস্তুরা এসেছে এবং তাদের পশ্চিমবাংলা থেকে ফেরত পাঠানো হয়েছে। এখানে এমন একটা মানসিকতার সৃষ্টি করা হয়েছিল যে, পশ্চিমবাংলায় এই যে সমস্যা অর্থাৎ খাদ্য সমস্যা, বেকার সমস্যা তার মূল কারণ হচ্ছে এই উদ্বাস্তুদের আগমন। অর্থাৎ দেখা যাচ্ছে এই উদ্বাস্তুদের সম্পর্কে আমাদের দেশের মানুষের যে সহানুভূতি তাকে নষ্ট করবার জন্য একটা সুপরিকল্পিত চেষ্টা করা হয়েছিল এবং যেন তেন প্রকারেণ এই উদ্বাস্তুদের পশ্চিমবাংলা থেকে ফেরত পাঠাবার একটা চেষ্টা করা হয়েছিল। আমরা জানি আমাদের মতো সরকারি বেঞ্চের বামপন্থীদের শরিকদলের বন্ধুরাও একদিন সঙ্গত কারণে আমাদের সঙ্গে সুর মিলিয়ে এর প্রতিবাদ করেছিলেন এবং উদ্বাস্তুদের সম্বন্ধে কংগ্রেস সরকারের আচরণের বিরোধিতা করেছিলেন।

[4-30 — 4-40 P.M.]

এবং উদ্বাস্তুদের সুষ্ঠু পুনর্বাসনের জন্য সেদিন তারা আন্দোলনের সামিল হয়েছিলেন, সেজন্য এটা আশা করা গেছল, দেশের মানুষ আশা করেছিল যে অতীতে বামপন্থী আন্দোলনের যে ঐতিহ্য তার ধারাবাহিকতা বহন করে, আজ সরকারে যারা থাকলেন, সেই দৃষ্টিভঙ্গি থেকে দণ্ডকারণ্য থেকে আগত শরাণার্থীদের সমস্যাগুলি তারা বিচার করবেন, বিবেচনা করবেন। আজকে প্রশ্ন উঠেছে চক্রান্ত করে ওদের ওখানে থেকে পাঠানো হচ্ছে, হতে পারে চক্রান্ত। কিন্তু প্রশ্ন হচ্ছে শুধুমাত্র চক্রান্ত করে, সমস্যা যদি না থাকে, তাহলে কি এভাবে মানুষগুলিকে সরিয়ে আনা যায়? দৃষ্টান্তস্বরূপ আমি বলতে চাই যে উদ্বাস্তু পশ্চিমবাংলায় পুনর্বাসিত হয়েছে, এখান থেকে যদি তাদের ত্রিপুরা রাজ্যে সেখানকার লেফট ফ্রন্টকে ডিস্ক্রেডিট করার জন্য সরিয়ে দেওয়ার চেষ্টা করা হয়, তাহলে সেটা কি সম্ভব? যে মানুষগুলির এই রকমভাবে ছিন্নমূল অবস্থায় পুনর্বাসন হল তারা শুধুমাত্র চক্রান্তের জন্য একটা অনিশ্চিত জীবনের পথে চলে যেতে পারে না। কাজেই বিষয়টা শুধু মাত্র চক্রান্তের উপর ছেড়ে দেওয়া উচিত নয়। তৃতীয় প্রশ্ন আজকে দণ্ডকারণ্য থেকে যে সমস্ত উদ্বাস্তু চলে আসছে প্রশ্ন বাদ দিলে কেন এরা চলে আসছে, আসার বাস্তব কারণ কি? আমি জানি দণ্ডকারণ্যে যে পুনর্বাসন হয়েছে তাতে

সেখানে যে জমি তাদের দেওয়া হয়েছিল সেই জমির ফার্টিলিটি অত্যন্ত কম, সাত একর করে জমি পরিবার পিছু দেওয়া হয়েছিল। কিন্তু সেই জমি অত্যন্ত অনুর্বর কেন না সেগুলি পাথুরে জমি, সেখানে সেচের ব্যবস্থা নেই, জমির প্রোডাক্টিভিটি হার্ডলি চার পাঁচ মণ, এই যে রেট অব প্রোডাক্টিভিটি এত কম, তার ফলে যে জমি দেওয়া হয়েছে তাতে চলতে পারে না এবং যে জমি দেওয়া তারপর এই যে দন্ডকারণ্য তা অন্ধ্রপ্রদেশ এবং উড়িষ্যার বিস্তৃত অঞ্চল জুড়ে রয়েছে। কিছু দিন আগে এই এলাকাকে সেচ এলাকা বলে ঘোষণা করে সাত একর থেকে জমির পরিমাণ কমিয়ে সেটা চার একরে পরিণত করা হয়েছে, অথচ সেচের ব্যবস্থা সেখানে নাই। এই জিনিস চলেছে, সেজন্যই তারা সেখান থেকে চলে আসছে। গত বছর পরিবার পিছু দন্ডকারণ্যের উদ্বাস্তুদের ৪০০ টাকা করে কেন্দ্রীয় সরকার থেকে লোন দেবার ব্যবস্থা করা হয়। কিন্তু এই টাকারও আবার সামান্য অংশই তাদের হাতে গিয়ে পৌঁছেছে। যে সমস্ত পরিবার এফেক্টেড তারা ১০০ টাকা করে পেয়েছে, বাকি ৩০০ টাকা আমলারা নিয়েছে। সুতরাং যে টাকা তাদের পাওয়া উচিত সে টাকাও তারা পাচ্ছেনা এই রকম অবস্থার মধ্যে তাদের বিপর্যস্ত হতে হচ্ছে। আমি মনে করি পশ্চিমবাংলার পক্ষে এককভাবে এই সমস্যার সমাধান করা সম্ভব নয়। কেন্দ্রীয় সরকারের এর মেজর ব্যয় ভার নিতে হবে, এটাই আমি মনে করি। কিন্তু বর্তমান অবস্থায় দন্ডকারণ্যে তাদের আবার পাঠিয়ে দিলেই কি তারা বাঁচবে? দেখতে হবে অ্যাট দি সেমটাইম তাদের বাঁচার মতো অবস্থা সেখানে সৃষ্টি হয়েছে কিনা। এই সমস্ত দেখলে দেখা যাবে খুব সঙ্গত কারণেই তারা চলে আসছে। আমি রেফারেন্স দিয়ে বলছি, ১৯৭৪ সালে দন্ডকারণ্যে মানা ক্যাম্পে যে মিটিং হয়েছিল সেখানে ইউ সি আর সি-এর সাধারণ সম্পাদক সমর মুখার্জি বর্তমানে যিনি সংসদ সদস্য এবং সি পি এম-এর পলিট ব্যুরোর সদস্য, তিনি নিজে সেই সভায় উপস্থিত ছিলেন।

যে সভায় প্রস্তাব নেওয়া হয়েছিল যে দন্ডকারণ্যের এই সমস্ত উদ্বাস্তুদের সুন্দরবনে পুনর্বাসনের ব্যবস্থা করা হবে, সেদিন নেওয়া হয়েছিল। অথচ আজকে সেই বিষয়টাকে সি পি এম তথা বামফ্রন্টের পক্ষ থেকে অন্যরকমভাবে দেখা হচ্ছে। দ্বিতীয় প্রশ্ন আজকে শুধু উদ্বাস্তুদের ফেরত দিলেই হবে না। সেখানে যে অবস্থা সেই অবস্থার মধ্যে তারা বাঁচতে পারে কিনা সেটা দেখতে হবে। বাঁচার জন্য তাদের যে জমি দেওয়া হয়েছে সেটা চাষাবাসের যোগ্য কিনা সেটা দেখা দরকার। আমাদের বিচার করে দেখতে হবে কতটুকু পরিমাণ জমি হলে একটা পরিবার নূন্যতমভাবে খেয়ে পরে বাঁচতে পারে তারও একটা [illegible] হওয়া দরকার। এবং যারা জমি পাবে না যাদের পুনর্বাসন হবে না তাদের জীবন ধারণের কি উপায় হবে সেটারও ব্যবস্থা করা দরকার। এই বৈজ্ঞানিক যুগে যেখানে তুষারাবৃত অঞ্চলে বিজ্ঞানকে ব্যবহার করে জমিকে চাষযোগ্য করা হয়েছে সেখানে আজকে বৈজ্ঞানিক প্রথায় উপযুক্ত সেচ ব্যবস্থা করতে হবে। আজকে বাস্তবকে মূল্যায়ন করে দেখতে হবে। এবং সেইজন্য আমি এই প্রস্তাবের উপর অ্যামেন্ডমেন্ট এনেছিলাম। জানি না একজন রেসপনসিবল অনারেবল মেম্বার একজন ক্যাবিনেট-এর দায়িত্বশীল সদস্য কেন আমার অ্যামেন্ডমেন্ট সমর্থন করতে পারলেন না। তিনি কিন্তু কোনও যুক্তি দিলেন না যে কেন তিনি সমর্থন করতে পারছেন না। কোনও সাজেশন কোনও যুক্তি তিনি এখানে রাখতে পারলেন না। আমি আশা করেছিলাম এটা বর্জন করার সময় তিনি তার সাজেশন বা কোনও যুক্তি দেখাবেন যে কেন তিনি এটা সমর্থন

করতে পারছেন না। আমি সাজেশন রেখেছিলাম যে একটা সর্বদলীয় কমিটি করে সমস্ত কিছুর এর একটা তদন্ত হওয়া দরকার এবং তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা উচিত। এর বিরুদ্ধেও তিনি কোনও সাবস্ট্যানশিয়াল যুক্তি দেখালেন না। আমি গোড়ায় বলেছি এতবড় একটা বাস্তুহারা সমস্যা এই সমস্যা শুধু পশ্চিমবাংলার উপর চাপালেই হবে না। কারণ পশ্চিমবাংলার যে মিনস, যে রিসোরস তাতে এই রেসপনসিবিলিটি বিয়ার করা তার পক্ষে সম্ভব নয়। অথচ এই অর্ধ লক্ষ মানুষের জীবন মরণের দায়িত্ব উড়িয়ে দেওয়া যায় না। তাই একটা সুষ্ঠু পুনর্বাসনের ব্যবস্থা করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে চাপ সৃষ্টি করতে হবে একটা বলিষ্ঠ আন্দোলন একটা এফেকটিভ আন্দোলন গড়ে তুলতে হবে যাতে ইমিডিয়েট এই প্রবলেম সলভ হয় কোনও রেসপনসিবল গভর্নমেন্টের পক্ষে এই সমস্ত নিঃস্ব মানুষের উপর যে দায় দায়িত্ব তা কোনও ক্রমে উড়িয়ে দেওয়া যায় না। তাই Subject to their permanent rehabilitation or permanent solution. আজকে রাজ্য সরকারকে দায়িত্ব নিতে হবে। তার জন্য আমি সাজেশন রেখেছিলাম যে উপযুক্ত পরিমাণ ত্রাণ সাহায্যের ব্যবস্থা করতে হবে এবং সাথে সাথে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে জোরদার আন্দোলন গড়ে তুলতে হবে যাতে এই সমস্যার সমাধান হতে পারে। একটা বাস্তব দৃষ্টিভঙ্গি দিয়ে একটা মানবিক দৃষ্টিভঙ্গি দিয়ে বিবেচনা করে আমি এই সব প্রস্তাব রেখেছিলাম। জানি না কেন তা বর্জন করা হল। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Honourable members, the time allotted for the item of business now under discussion will expire at 4-45 p.m. It seems that the transaction of this item of business will not be completed within the scheduled time. Therefore, under Rule 290 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Ligislative Assembly I propose to extend the time by an hour. I think the House will agree to it.

(Voice-Yes)

So the time is extended by an hour. Now, I call upon Shri Nihar Kumar Basu to speak.

[4-40 — 4-50 P.M.]

**শ্রী নীহারকুমার বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য অমল রায় মহাশয় যে প্রস্তাব এই সভায় উপস্থাপিত করেছেন সেই প্রস্তাব আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে অল্প কথায় আমার বক্তব্য আপনার মাধ্যমে এই সবার সামনে রাখছি। বহু সমস্যায় জর্জরিত আমাদের এই পশ্চিমবঙ্গে নতুন করে আবার হাজার হাজার উদ্বাস্তু দন্ডকারণ্য থেকে চলে এসে এই সঙ্কটকে আরও ঘণীভূত করেছে এবং এরই পরিপ্রেক্ষিতে যে প্রস্তাব আজকে এই সভায় সামনে উঠেছে, আমরা সরকার পক্ষ থেকে স্বাভাবিকভাবে ধারণা করেছিলাম যে বিরোধী পক্ষ থেকেও দলমত নির্বিশেষে আমরা সকলেই গভীরভাবে এই প্রস্তাবের উপর

আলোচনা করব, অলোচনার অংশ গ্রহণ করব এবং একটা গঠন মূলক সিদ্ধান্তে আমরা উপনীত হব। কিন্তু প্রথমেই দুঃখের সঙ্গে জানাচ্ছি যে বিরোধী দলের নেতা মাননীয় কাশীকান্ত মৈত্র মহাশয় দীর্ঘ সময় এই প্রস্তাবের উপর আলোচনা করলেন, উদ্বাস্তু ত্রাণ সম্পর্কে দীর্ঘ সময় বললেন, অথচ এই সমস্ত উদ্বাস্তুদের যে সমস্যা তার স্থায়ী সমাধান কি হবে সে সম্পর্কে তিনি কিন্তু খুব চাতুরির সঙ্গে এড়িয়ে গেলেন। তিনি সরাসরি এদের সমস্যার সমাধান করার ক্ষেত্রে কোনও বক্তব্য এই সভার সামনে উপস্থাপিত করেন নি। কংগ্রেস পক্ষ থেকে সুনীতি চট্টরাজ মহাশয়ও অনেক গরম গরম কথা সভার সামনে রেখে গেছেন। তিনি বলেছেন সাংবিধানিক অধিকার আছে ভারতবর্ষের মানুষ যখন যেখানে যে কোনও জায়গায় যেতে পারে, এই কথা অবশ্য বিরোধী দলের নেতাও বললেন। সুতরাং তাদের বাধা দেবার অধিকার সরকারের নেই। এই কথা আমরা মানি। এটা আমরা জানি এবং বাস্তবে এটা আমরা মেনে আসছি এবং মেনে আসছি এই কারণে এর একটি উপমা আমি এখানে রাখছি। ১৯৭৪ সালে দন্ডক থেকে ১০ হাজার উদ্বাস্তু পশ্চিমবঙ্গে এসেছিলেন। আজকের বিরোধীদলের নেতা কাশীকান্ত মৈত্র তখন কংগ্রেসে ছিলেন, আজকের কংগ্রেসি বন্ধুরা তখন সরকারে ছিলেন। তারা কিন্তু তখন পুলিশ ব্যবহার করে জোর খাটিয়ে ছিলেন, সত্যিকার সাংবিধানিক অধিকার রাখেন নি। তারা জোর করে তখন উদ্বাস্তুদের ইচ্ছার বিরুদ্ধে দন্ডকারণ্যে ফেরত পাঠিয়ে দিয়েছিলেন। আজকে কিন্তু সরকার অন্য দৃষ্টিভঙ্গি নিয়ে এই সমস্যা বিচার করছেন। আজকে সরকার কি রকম বাস্তব দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছেন সেটা আপনারা সকলেই জানেন। আমাদের সরকার কোনও রকম জোর জুলুম খাটান নি। হাজার হাজার উদ্বাস্তু হাসনাবাদ ট্রানজিট ক্যাম্পে ছিলেন, জোর করে তাদের উপর কিছু করা হয়নি, তাদের বুঝিয়ে সুজিয়ে ফেরাবার চেষ্টা করা হচ্ছে, পুলিশ ব্যবহার করা হয়নি এবং পুলিশ ব্যবহার করার মতো নীতি আমাদের সরকারের নেই। আমাদের সুনীতি চট্টরাজ মহাশয় বক্তব্য রাখার সময় পুলিশের কাছে আবেদন রেখে গেছেন যে তারা যেন এই সমস্ত ছিন্নমূল উদ্বাস্তুদের উপর কোনও রকম জোর জুলুম না করেন। যারা ৩০ বছর ধরে পুলিশের ডান্ডা দিয়ে এই সমস্ত গণতান্ত্রিক অধিকারকে স্তব্ধ করে এসেছেন তাদের মুখে আজকে এই কথা শুনে মনে হচ্ছে, এ যেন ভূতের মুখে রাম নাম ছাড়া আর কিছু নয়। আজকে সমস্যাটা কি? হাজার হাজার উদ্বাস্তু পশ্চিমবঙ্গে এসে জড়ো হয়েছেন। এদের কথা চিন্তা করতে হবে। পশ্চিমবঙ্গে কি এদের পুনর্বসতি হওয়া সম্ভব? বাস্তবে যদি সম্ভব হয় তাহলে সে রাস্তা নিশ্চয় আমরা গ্রহণ করব— আর যদি তা সম্ভব না হয় তাহলে কি দীর্ঘদিন ধরে এই রকম একটা অমানুষিক জীবনযাত্রার মধ্য দিয়ে তাদের থাকতে সাহায্য করব, নাকি এই ধরনের রিলিফ দিয়ে বাঁচিয়ে রাখার চেষ্টা করব, নাকি স্থায়ীভাবে পুনর্বসতির আবার একটা প্রচেষ্টা হবে? স্থায়ীভাবে পুনর্বসতির প্রচেষ্টাই হচ্ছে গঠন মূলক প্রচেষ্টা। গত ৩০ বছর ধরে কংগ্রেস কি করেছে এই কথা সকলেরই জানা আছে, আর আজকে এখানে এসে গরম গরম কথা বলছেন। ৩০ বছর ধরে তারা পুনর্বাসনের সমস্যাটিকে সেই রকমই রেখে দিয়ে গেছেন, আর আজকে বিরোধী বেঞ্চে বসে গরম গরম কথা বলছেন।

আজকে পশ্চিমবঙ্গে প্রায় এক কোটি উদ্বাস্তু আছেন যারা পুনর্বাসনের কোনও সুযোগ সুবিধা পান নি। আমরা ক্ষমতায় এসে বা সরকারে এসে সমস্ত অবস্থাটা আমরা খতিয়ে

দেখেছি। অবস্থাটা খতিয়ে দেখে আমরা একটা পরিকল্পনা রচনা করেছি এবং সেই পরিকল্পনার কথা আপনারা সকলেই জানেন। আমাদের মাননীয় পুনর্বাসন মন্ত্রী সে কথা বহুবার বলেছেন এবং আপনারা কাগজেও দেখেছেন যে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ৫শো কোটি টাকা দাবি করেছি এবং বলেছি এই টাকা আমাদের দিতে হবে এই সমস্ত পুরানো উদ্বাস্তুদের যারা পুনর্বাসনের কোনও সুযোগ সুবিধা পান নি তাদের পুনর্বাসনের জন্য। কারণ একথা আমাদের সকলেরই জানা আছে যে পশ্চিমবঙ্গের যে জনসংখ্যা তার শতকরা ২০ ভাগ হচ্ছে উদ্বাস্তু। সুতরাং উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যাপারটা এড়িয়ে গিয়ে পশ্চিমবঙ্গের উন্নয়নের কথা কল্পনা করা যায় না। এবং তা করলে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক উন্নয়নও সম্ভব নয়। আমরা সেই দিকে নজর দিয়েছি এবং সমস্যাটা খতিয়ে দেখে কেন্দ্রীয় সরকারের কাছে ৫ শো কোটি টাকার দাবি রেখেছি। এবং সেই দাবি রেখে উদ্বাস্তুদের যে সংগঠন পশ্চিমবঙ্গের সব থেকে সংগ্রামী সংগঠন ইউ সি আর সি তার সাথে সাথে সমস্ত পশ্চিমবাংলা জুড়ে তারা প্রতিটি জেলাতে জেলাতে মহল্লায় মহল্লায় যখন উদ্বাস্তুদের সংগঠিত করছেন এই দাবির পেছনে এই দাবিকে জোরালোভাবে কেন্দ্রীয় সরকারের কাছে উপস্থিত করার জন্য বা এই দাবি আদায়ের জন্য যে পশ্চিমবাংলার পুরানো এক কোটি উদ্বাস্তুর পুনর্বাসন করতে হবে ঠিক সেই সময় আমরা দেখলাম হাজার হাজার উদ্বাস্তু ১৪ বছর পরে আজকে দন্ডকারণ্য ত্যাগ করে পশ্চিমবঙ্গে আসতে আরম্ভ করলেন। স্যার, এই আসার ব্যাপারে আমরা দেখতে পাচ্ছি যে সেখানে ৯/১০ হাজার টাকা দিয়ে এক একটি ট্রাক ভাড়া করে তারা এসেছে। তা ছাড়া সেখানে আমরা দেখেছি, প্রতিটি উদ্বাস্তু ট্রেনের টিকিট কেটে এসেছে এবং এইভাবে লক্ষ লক্ষ টাকা খরচ হয়েছে। স্যার, দন্ডকারণ্যে যে উন্নয়ন সমিতি আছে তারা কত টাকা চাঁদা তুলতে পারে? তারা ৫০ হাজার ৬০ হাজার বা এক লক্ষ টাকা চাঁদা তুলুক কিন্তু আমরা এখানে দেখলাম লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়েছে। কোথা থেকে এই লক্ষ লক্ষ টাকা এল? স্যার, এইসব দেখে স্বাভাবিকভাবেই এই ধারণা আমাদের মধ্যে হতে পারে যে পশ্চিমবঙ্গে একটি প্রগতিশীল সরকার—বামফ্রন্ট সরকার কায়েম হবার সঙ্গে সঙ্গে নানান দিক থেকে যে চক্রান্ত প্রতিক্রিয়াশীলদের পক্ষ থেকে শুরু হয়েছে সেই মূল চক্রান্তের সাথে এর যোগাযোগ আছে, সেই চক্রান্তের এটা একটা ফলশ্রুতি। স্যার, এই অবস্থায় এই রকম যদি আমরা করি তাহলে নিশ্চয় সেটা ভুল হবে না।

তারপর এর সাথে সাথে আমাদের একথা মনে রাখতে হবে যে পশ্চিমবঙ্গে লক্ষ লক্ষ ভূমিহীন কৃষক আছে। আজকে বামফ্রন্ট সরকারের সামনে দায়িত্ব আছে এই সমস্ত ভূমিহীনদের হাতে জমি তুলে দেওয়ার। সরকারের হাতে যে জমি আছে এবং জমিচোরদের কাছ থেকে জমি উদ্ধার করে এই সমস্ত জমি তাদের হাতে দিতে হবে। স্যার, একটা হিসাবে দেখা গিয়েছে যে যত ভূমিহীন কৃষক পশ্চিমবঙ্গে আছে তাদের যদি জমি দেওয়া হয় তাহলে ১৫/১৬ কাঠার বেশি জমি এক একটি পরিবার পায় না। এই যেখানে অবস্থা সেখানে এই বাড়তি ৫০ হাজার উদ্বাস্তু কোথায় এসে বসবে? কাজেই আমাদের সকলকে আজকে বাস্তব অবস্থাকে বিচার করতে হবে। আর তা না করে যদি আসর গরম করার জন্য গরম গরম কথা বলেন বা শুধু ঐ রিলিফের কথা বলেন তাহলে সেটা অন্য জিনিস হয়। স্যার, আমি যেকোনও দায়িত্বশীল সদস্য বা নাগরিকের কাছ থেকে আশা করব যে তারা গঠনমূলক

[4-50 — 5-00 P.M.]

প্রস্তাবই দেবেন। আজকে যেখানে আমরা দেখছি পশ্চিমবঙ্গের পুরানো উদ্বাস্তুদেরই আমরা এখনও পুনর্বাসনের ব্যবস্থা করতে পারি নি সেখানে নতুন করে এই সমস্ত উদ্বাস্তুদের পুনর্বাসনের কোনও প্রশ্নই আসে না। তা ছাড়া ঐ দন্ডকারণ্যে যেখানে ১/১।। লক্ষ একর জমির উপর পরিকল্পনা হয়েছে এখানে আমরা অত জমি পাব কোথায়? তবে এটা আমরা স্বীকার করি যে সেখানে নানান সমস্যা রয়েছে— সেখানে চাষবাসের ভাল ব্যবস্থা নেই একথা ঠিকই। স্যার, এই বিধানসভা থেকে যে সমস্ত মাননীয় সদস্যদের সেখানে পাঠানো হয়েছিল আমিও সেই দলে ছিলাম, সেখানে আমি দেখে এসেছি যে চাষবাসের নানান সমস্যা সেখানে আছে। সেখানে শুরু থেকেই ত্রুটিপূর্ণ পরিকল্পনা করা হয়েছে একথা আমরা স্বীকার করি এবং উদ্বাস্তুরা যদি চলে আসতে চান তাহলে বলব তাদের চলে আসার যথেষ্ট কারণ আছে। আপনারা জানেন, ঐ মালকানগিরি থেকে হাজার হাজার উদ্বাস্তু বাস্তু ত্যাগ করে চলে এসেছেন কিন্তু অমরকোট একেই উড়িষ্যা প্রদেশের পাশাপাশি দুটি জায়গা সেখান থেকে উদ্বাস্তু আসে নি। স্যার, মালকানগিরিতে আমরা দেখেছি, সেখানে যে সমস্ত উদ্বাস্তুরা আছেন তারা বলছেন, তাদের শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট দেওয়া হচ্ছে না, ভোটার করা হচ্ছে না ইত্যাদি। সেখানে তাদের জমিতে ভাল ফসলও হয় না। অমরকোট গিয়ে আমরা দেখেছি, তারা বলছেন, আমাদের জমির উৎপন্ন ফসলের ন্যায্য দাম আমরা পাইনা, সেটা পেতে গেলে কি করতে হবে তা আমাদের বলে যান। আমরা দেখেছি, '[illegible]' সাথে '[illegible]' উদ্বাস্তুরা সম্মিলিতভাবে চলেছেন এবং তারা এমন একটা পরিবেশ গড়ে তুলেছেন যাতে সমস্ত গরিব লোকরা, উদ্বাস্তুরা একইভাবে চলতে পারছেন। স্যার, দন্ডকারণ্যের মতো জায়গাতে যেখানে বৃষ্টিপাতের পরিমাণ কম সেখানে যদি চাষবাসকে সফল করতে হয় তাহলে জলের প্রয়োজন আছে। এবং দেরিতে হলেও সেই ধরনের পরিকল্পনা হয়েছে এবং আজকে সেটা বাস্তবে রূপ দিতে চলেছে। আপনারা শতরূপ ড্যামের কথা শুনেছেন এবং তার পাশে আর একটা হয়েছে সাতঘরা ড্যাম। কোটি কোটি টাকা খরচ করে এই ড্যামগুলো তৈরি করা হয়েছে এবং আগামী বছর থেকে এই ড্যামগুলো থেকে জল আসবে। এবং এই সব ড্যামগুলোর খাল দিয়ে ঠিক ঠিক মতো জল আনা যায়, এই পরিকল্পনাকে যদি সঠিকভাবে রূপায়িত করা যায় তাহলে সমস্ত উদ্বাস্তুরা জমিতে জল পাবেন এবং সেই জমি তিন ফসলি পর্যন্ত করা যায়। সুতরাং আজকে আমাদের সামনে যখন নতুন কোনও জমি নেই, নতুন কোনও সম্ভাবনা নেই, তখন এই সমস্ত উদ্বাস্তুদের বুঝিয়ে সেখানে নিতে হবে, তাদের স্থায়ী পুনর্বাসনের দায়িত্ব আমাদের এবং আমাদের সরকার সঠিক রাস্তাই গ্রহণ করেছেন। সেই কারণে আমি মাননীয় সদস্য অমল রায় যে প্রস্তাব এই সভার সামনে উপস্থিত করেছেন, তাকে সমর্থন করছি।

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে দন্ডকারণ্যের উদ্বাস্তুদের কথা বলতে গিয়ে একটা কথা মনে পড়ছে। " এ কি কথা শুনি আজ মন্থরার মুখে?" মন্থরা তোমার মুখে এই কথা? দীর্ঘদিন ধরে কাঙালি তৈরি করেছ, এখন কাঙালি বিদায় করতে চাইছ? সুন্দর জিনিস। কংগ্রেস বেঞ্চে বসে এতদিন যার যা কিছু পাপ, পুঞ্জীভূত পাপ, গড়ে উঠেছে পুঞ্জীভূত দেশ বিভাগের পাপ ঐ কংগ্রেসি সরকারের পাপ আজকে বর্তেছে আমাদের বামফ্রন্ট

সরকারের উপর। কারা দায়ী এর জন্য? এই যে দেশকে বিভাগ করা হয়েছে? এই বাংলাদেশকে বিভাগ করার জন্য দায়ী কারা? দায়ী হচ্ছে এই কংগ্রেস দল, যারা নিজেদের গদির জন্য দেশটাকে রক্তারক্তি করল, দেশকে আধখানা করল তারা ঐ খানে বসে আছে। তাই আজকে তারা সাপ হয়ে কামড়েছে, আবার রোজা হয়ে ঝাড়তে আসছে, লজ্জা করে না? যেমন দেখা যায় অফ্রিকার জঙ্গলে এরকম পাখী থাকে—ক্লান্ত শ্রান্ত পথিক যখন ঘুমিয়ে পড়ে তখন সেই পাখী তার পাখার বাতাস দেয় পথিককে এবং পথিকের শরীরের ভেতর তার ঠোঁট ঢুকিয়ে দিয়ে সব রক্ত টেনে নেয়, পথিক আর ওঠে না। সেই ভ্যামপায়ার দল ওখানে বসে আছে। আস্তে আস্তে নিরীহ সাধাসিধে মুমূর্ষু দন্ডকারণ্যের এই মানুষগুলোকে তারা উত্তেজিত করতে চায়। বাস্তুহারারা জানে এবং তারা থেকে থেকে বিরূপ মন্তব্য করে—ঠিকই তো, আমরা হয়ত পর্যাপ্ত সাহায্য দিতে পারছি না কারণ আজকে সমস্যা সঙ্কুল পশ্চিমবাংলায় চারিদিকে সমস্যা, কংগ্রেসিরা এই সমস্ত সমস্যার সৃষ্টি করে গেছে, লক্ষ লক্ষ কোটি কোটি মানুষ পশ্চিমবাংলার রাস্তায় চলেছে। সমস্যা সঙ্কুল পশ্চিমবাংলা কার সৃষ্টি? এটা কংগ্রেসেরই সৃষ্টি। আমরা ঠিকমতো মানুষের বাঁচার মতো রিলিফ দিতে পারছি না, কিন্তু আমাদের দরদ আছে। দরদ শিখতে হবে ওদের কাছে? যারা সৃষ্টি করেছিল এই সমস্যাগুলি? যারা এতদিন রক্ত পান করে এসেছে, মৃত্যুবাণ সৃষ্টি করেছে গোটা দেশের তারা হচ্ছে এই কংগ্রেসিরা।

তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দন্ডকারণ্যের উদ্বাস্তুদের কথা বলতে গিয়ে রজনী দোলুই বললেন যে টেপ রেকর্ড কেটে দেওয়া হয়েছে, সুন্দর কথা কি বুদ্ধি। ওদের পাশাপাশি যারা ছিলেন উত্তরাধিকার সূত্রে সেই জনতা সরকার সেন্ট্রাল গভর্নমেন্টে আছেন, মধ্যপ্রদেশ সরকার তারা টেপ রেকর্ড নিয়ে গেছেন সুতরাং কাটবার কোনও প্রশ্নই ওঠেনা। তারপর বলা হল আমার সম্বন্ধে দোতলা বাড়ি, মোটর সাইকেল এবং গাড়ি। মোটর সাইকেল আছে তাতে উনি চাপতে চাইলে চাপতে পারেন। একখানা মোটর সাইকেলে তো এতলোক নিয়ে যাওয়া যায় না। আর বাড়িখানা যেটা আছে সেটা আমার স্ত্রীর নামে আছে বলেন যদি রজনীবাবুর নামে করে দিই। আছে যখন দিতে হবে, ওদের তো নেওয়া অভ্যাস সুতরাং দিতে হবে, কারণ আগে হলে বলত দিতে হবে কিন্তু এখন তো ওটা হয় না, সুতরাং আছে যখন দিয়ে দেব। আর দন্ডকারণ্যের উদ্বাস্তুরা ওরা তো দেখেন নি, ঐ লোকগুলো যখন মানা ক্যাম্পে ছিল তখন দুই কংগ্রেস এক ছিল। বারবার সেখানে গেছে তারা, তাদের প্রত্যাখ্যান করেছে। না এর জন্য দায়ী তোমরা, এই বলে তাদের তাড়িয়ে দেওয়া হয়েছে। তারপর ওরা গিয়েছিলেন এবং আমিও গিয়েছিলাম নেতাজী বার্থ ডে তে। সিদ্ধার্থশঙ্কর রায় একজনের কাছে গল্প করে ছিলেন যে, বড় প্যাঁচে ফেলেছে। তারপর হঠাৎ ঐসব মানুষের উপর লাঠি পড়ল, দন্ডকারণ্য মানুষের রক্তে লাল হয়ে গেল, চারি দিকে চাপ চাপ রক্তে লাল হয়ে গেল। তারপর সেখানে মেয়েদের উপর অত্যাচার করা হয়েছে। আমরা দেখেছি মানা ক্যাম্পে উদ্বাস্তুদের উপর গুলি চলেছে। কংগ্রেস তাদের আমলে উদ্বাস্তুদের উপর এই সব অত্যাচার করেছে। সেই অত্যাচারের কথা প্রতিটি উদ্বাস্তুর দেহে লেখা আছে। যারা এই সব অমানুষিক অত্যাচার করেছে তাদের কাছে থেকে আজকে কোনও নীতির কথা শুনতে চাই না। আজকে আবার তারা কি করছে, না তারা আজকে উদ্বাস্তুদের মধ্যে গিয়ে বলছে বামপন্থী দলরা আজকে তোমাদের বিরুদ্ধে এই সব করছে। বামপন্থী সরকারের পক্ষ থেকে রাম চ্যাটার্জি সেখানে গিয়েছিল। আমাদের মাননীয়

মুখ্যমন্ত্রী আমাকে সেখানে পাঠিয়েছিলেন, তার নিজের লোককে পাঠিয়েছিলেন সেখানকার অবস্থা দেখে আসবার জন্য। আমাদের সমস্যা সঙ্কুল মুখ্যমন্ত্রী, বাস্তুহারাদের মুখ্যমন্ত্রী, সর্বহারাদের মুখ্যমন্ত্রী, তার দরদ নেই, আর কতগুলি ছোকরার যত দরদ? সেই জন্য দন্ডকারণ্যের উদ্বাস্তুদের কথা বলতে গিয়ে একথা বলব যে, এই সমস্যা কে সৃষ্টি করেছে? **(এই সময়ে শ্রী সত্যরঞ্জন বাপুলি কিছু বলার জন্য উঠে দাঁড়ান)** বাপুলি সত্য, তুমি চুপ কর, জবাবটা শোন। ওরাই এই মৃত্যুর গান সৃষ্টি করেছে, আর ওরাই আবার আজকে সুন্দর, সুন্দর কথা বলছে। আমরা মানুষের কাছে থাকি, আমরা সর্বহারাদের কাছে থাকি, তাই জন্য আমরা জানি সর্বহারা মানুষ গুলোকে কারা সৃষ্টি করেছে। তাই আজকে দন্ডকারণ্যের ফাঁকা আকাশের ফাঁকা বাতাস বলছে যে, বেইমানদের বেইজ্জতির মাধ্যমে তাদের পকেট ভর্তি করে দিয়েছি, তাদের জানাই সেলাম। কংগ্রেসিরা তাদের বেইজ্জত করেছে এবং বেইমানী করেছে দেশের গরিব মানুষের সঙ্গে। সর্বহারা মানুষের তারা সর্বনাশ করেছে। আর দেশে কি হয়েছে, বিরাট বড় বড় রাস্তা তৈরি হয়েছে, সার্কিট হাউস তৈরি হয়েছে এবং সেখানে কংগ্রেসিরা গিয়ে মলয় চন্দন সাবান মেখেছে। সর্বহারা মানুষের পয়সা নিয়ে কারা করেছে এই জিনিস? ঐ দিকের ঐ লোকগুলি করেছে এই জিনিস। দিনের পর দিন রাতের পর রাত মানুষের এই অবস্থা ওরা করেছে।

**Shri Satya Ranjan Bapuli :** On a point of order, Sir,

**Shri Gopal Basu :** There cannot be any point of order, Sir, he should not

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, আমার পয়েন্ট অফ অর্ডারটা হচ্ছে মাননীয় মন্ত্রী উত্তেজিত হয়ে বক্তৃতা রাখছেন—সভায় মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে তারও দৃষ্টি আকর্ষণ করছি, ওর এই ভাষণের পর উদ্বাস্তুরা আরও আকৃষ্ট হবে এবং উৎসাহ পাবে এখানে আসার জন্য। তাই আমার বক্তব্য এই সব বক্তব্য যেন প্রোসিডিংস থেকে এক্সপাঞ্জ করা হয়।

**Mr. Deputy Speaker :** This is no point of order, Please take your seat.

[5-00 — 5-10 P.M.]

**শ্রী রাম চ্যাটার্জি :** স্যার, আজকে ওরাই উদ্বাস্তুদের কাছে গিয়ে তাদের উস্কানি দিয়ে বলছে যে, দেখ বামফ্রন্ট সরকার তোমাদের পশ্চিমবাংলায় রাখতে চাইছে না, তাড়িয়ে দিচ্ছে। কিন্তু বামফ্রন্ট সরকার তাদের রক্ষণাবেক্ষণের জন্য সব রকম ব্যবস্থা করছেন, পাশে পাশে দুর্গত ছিন্নমূল, দিকভ্রান্ত ভুল করা মানুষ হয়ত আরও ভুল করতে পারে। তার জন্য তাদের উপর সজাগ দৃষ্টি রাখা হয়েছে যাতে আবার তারা ভুল না করে। দরদ অনেক বেশি, জোর করে তো পাঠানো হচ্ছে না, তাই ঐ যে ক্যাম্প করা হয়েছে তারা আসুন, প্ররোচনায় ভুল না করে। কারণ জলে, রোদে, বৃষ্টিতে এগিয়ে যাবে কত মানুষ মরে যাবে তার জন্য তো মুখ্যমন্ত্রী অর্ডার দিয়েছেন ঐ ক্যাম্প করার। তোমরা এস, থাক, তোমাদের জোর করা হবে না।

(গোলমাল)

তারজন্য তো আজকে একটা কথা যে, যারা সর্বহারা নতুন লোক রয়েছে সব হারিয়ে ফেলেছে তাদের মনের কথা কি মনের বাসনা এখন সব হারিয়ে ফেলেছে, তাই তারা ছুটছে রাইটার্স বিল্ডিংসে, সোডার বোতল খোলার অভ্যাস ছিল, তাই খুলে ছুঁড়েছে, আবার কখনও ছুটছে দন্ডকারণ্যে, কখনও ছুটছে হাসনাবাদে। তাদের মনের কথা, মনের বাসনা কিছুই মেটেনি। তারজন্য আজকে বলছি যে বন্ধু শুনে যাও একটা কথা, আজকে আমরা মনে করি, দন্ডকারণ্যের উদ্বাস্তুরাও মনে করে যে এর জন্য কংগ্রেসই দায়ী। দেশ বিভাগের জন্যই এটা হয়েছে আর তার জন্য কংগ্রেস দায়ী। কংগ্রেসকেই তারা দায়ী করছে। আমরা তাদের বুঝিয়ে সুঝিয়ে সুষ্ঠুভাবে পুনর্বাসনের ব্যবস্থা করব। পশ্চিমবঙ্গের গরিব মানুষদের জন্য পশ্চিমবঙ্গ সরকার লড়ছে, লড়াই করবে, আর তার সাথে সাথে আপনাদের মুখোস খুলে দেব এই দন্ডকারণ্যের উদ্বাস্তুদের সামনে মুখোস তো খোলাই আছে দুকান কাটা মুখোস বার করে রয়েছেন। আমি আর কিছু বলব না, উদ্বাস্তুদের জন্য যে বিল এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকারি পক্ষের সদস্য মাননীয় অমলেন্দ্র রায় মহাশয়কে ধন্যবাদ। তিনি আজকে একটা গুরুত্বপূর্ণ বিষয় একটা প্রস্তাব আমাদের বিধানসভায় উপস্থাপিত করেছেন। আমি তাকে এই কারণে ধন্যবাদ দিচ্ছি না, আমি তার সঙ্গে একমত এই কারণে ধন্যবাদ দিচ্ছি না, আমি তাকে ধন্যবাদ প্রদান করছি এই কারণে যে আজকে সমস্যা সঙ্কুল পশ্চিমবঙ্গের যে গুরুতর সমস্যার উদ্ভব হয়েছে সেই সমস্যা সম্বন্ধে বিধানসভা কক্ষে আলোচনা তিনি করেছেন এবং আজকে সত্য সত্যই সমস্যা সঙ্কুল পশ্চিমবঙ্গে উদ্বাস্তু সমস্যা যে কি ভীষণ রূপ ধারণ করেছে তাদের কথা আজকে বিশেষ ভাবে আলোচনার আবশ্যকতা আছে এবং এই উদ্বাস্তু সমস্যা কেবলমাত্র দন্ডকারণ্যের পথ বেয়ে পশ্চিমবঙ্গে আসছে তাই নয়। ভয় অন্য দিক থেকেও আছে। লিটল আন্দামানে যারা রয়েছে সেখানকার উদ্বাস্তুরাও পশ্চিমবঙ্গের দিকে অগ্রসর হবার জন্য মনে মনে প্রস্তুত হচ্ছে।

বাংলাদেশ থেকে লক্ষ লক্ষ উদ্বাস্তু পশ্চিমবাংলার দিকে অগ্রসর হবার জন্য সংকেত দিচ্ছে। সুতরাং উদ্বাস্তু সমস্যা যে একটা ভীষণ রূপ নিতে পারে তার পূর্বাভাষ আমরা পুনর্বাসন মন্ত্রীর কথা থেকে লাভ করেছি। তিনি স্বীকার করেছেন ইতিমধ্যে প্রায় ৫০ হাজার উদ্বাস্তু দন্ডকারণ্য থেকে এখানে এসেছে। কিন্তু আমি ব্যক্তিগতভাবে মনে করি তার সংখ্যা আরও বেশি হবে। মন্ত্রী মহাশয় ইচ্ছা করে সে সংখ্যাকে কমিয়ে সমস্যাকে লঘু করবার চেষ্টা করেছেন। তথাপি যদি সত্য হয় যে ৫০ হাজার উদ্বাস্তু পশ্চিমবাংলায় এসেছে তাহলে তারা ত্রাণ ও পুনর্বাসনের জন্য দাবি করছে। সেইজন্য পশ্চিমবাংলায় আজ একটা অগ্নিগর্ভ সমস্যার উদ্ভব হয়েছে। সেইজন্য দলমত নির্বিশেষে আমাদের কর্তব্য হচ্ছে একটা স্থির সিদ্ধান্তে উপনীত হওয়া এবং পশ্চিমবাংলায় সমস্যা সঙ্কুল যে পরিবেশ তা থেকে মুক্ত করা। এই সমস্যা সম্বন্ধে মন্ত্রী মহাশয় বিস্ময় প্রকাশ করেছেন। তিনি বড় বেশি বিস্মৃত বোধ করেন বিরোধী দলনেতার কথা শুনে। কিন্তু আমরাও মাঝে মাঝে তার বক্তব্য শুনে বিস্মৃত বোধ করি। তিনি বলেছেন বিরোধী দলনেতা কেবলমাত্র ত্রাণের কথা বলেছেন পুনর্বাসনের কথা বলেনি নি

এবং ত্রাণ প্রসঙ্গে তিনি যে বক্তব্য রেখেছেন তাকে তিনি অসত্য বলে ঘোষণা করেছেন। আমি তাকে বলতে চাই কাশীবাবুর সঙ্গে না হলেও আমি ব্যক্তিগতভাবে হাসনাবাদে গেছি। সেই কারণে পরের কথা শুনে আমার বক্তব্য উপস্থাপিত করার চেষ্টা করছি না। আজ কি ধরনের ত্রাণের ব্যবস্থা তিনি করেছেন তা আমার জানা নেই। কিন্তু আমি যখন গিয়েছিলাম তখন দণ্ডকারণ্য থেকে উদ্বাস্তুরা দেড় মাস কাল পূর্বে হাসনাবাদে এসে উপস্থিত হয়েছে। তখন যে ত্রাণের ব্যবস্থা দেখেছিলাম তার ভেতর দিয়ে ত্রাণ মন্ত্রীকে প্রশংসা করবার মতো কোনও বস্তু দেখিনি। তিনি যখন পুনর্বাসন দপ্তরের বাজেটে উপস্থিত করেছিলেন তখন তিনি দৃপ্তকণ্ঠে ঘোষণা করেছিলেন যেখানে যত উদ্বাস্তু আছে, তাদের সকলের প্রতি মমতা আছে, তাদের সকলকেই ভাইবোন বলে মনে করি। যদি তাই করেন তাহলে হাজার হাজার উদ্বাস্তু হাসনাবাদে যে নারকীয় পরিবেশে দিন কাটাচ্ছিল সেই অবস্থা আপনি দৃপ্তভঙ্গিতে ভালবাসা জানিয়েছিলেন। তখন সত্যই আপনার বক্তব্যকে আমরা বিশেষ সমর্থন করতে পারি নি। আপনি বললেন যে ৪৯টি টিউবওয়েল বসিয়েছি কিন্তু আমি লক্ষ্য করেছি ৭টা টিউবওয়েল তা দিয়েও আবার পর্যাপ্ত জল পড়ে না—এর মধ্যে ১টা আবার বিকল।

[5-10 — 5-20 P.M.]

৩০ হাজার উদ্বাস্তুর জন্য মাত্র ৭টা টিউবওয়েল দিয়ে যদি জলের প্রয়োজন মেটাবার ব্যবস্থা করে থাকেন তাহলে সে ত্রাণ ব্যবস্থা সম্পর্কে আপনি যে সম্পূর্ণ সচেতন একথা বলার মতন অধিকার অর্জন করেন নি। আজকে যখন বলছেন ভারত সেবাশ্রম সংঘকে তিনি নিযুক্ত করেছেন, তাদের সাহায্য দিচ্ছেন যে সাহায্য তারা প্রদান করছেন এবং তাও নাকি সরকারি অর্থে অর্থাৎ মন্ত্রী মহাশয় এর অর্থে তারা করছেন বলে দাবি করছেন। আমি তাকে নিশ্চয়ই সন্দেহ করব না। বিতর্কের মধ্যে যাব না। কিন্তু তাকে একটা প্রশ্ন করব যদি সরকারি অর্থে ভারত সেবাশ্রম সংঘ ত্রাণের ব্যবস্থা করে থাকেন তাহলে তিনি কি তাদের নির্দেশ দিয়েছিলেন যে মাত্র ৫০০ লোকের ত্রাণের ব্যবস্থা—রুটির ব্যবস্থা করবেন? তিনি কি চেয়েছিলেন ৩০ হাজারের মধ্যে ৫০০ লোক সরকারি সাহায্য পাবে আর বাকি লোক অনাহারে মারা যাবে? এই পরিকল্পনা নিয়েই তিনি তাদের নিযুক্ত করেছিলেন। ভারত সেবাশ্রম সংঘ আমার নমস্য হতে পারেন অন্য অর্থে, কিন্তু তাদের প্রশ্ন করব না কারণ আমরা জানি তারা অনেক শক্তির অধিকারী—অনেক বেশি লোকের সেবা করার অধিকারী। কিন্তু সেখানে ৩০ হাজারের মধ্যে ৫০০ লোকের ভার তারা নিয়েছেন সেখানে তাদের সেবার পরাকাষ্ঠা এ আখ্যা দিতে পারি না। ত্রাণমন্ত্রী কি চেয়েছিলেন যে অধিকাংশ মানুষ যাদের পার্শ্ববর্তী স্থান হবে না সরকারি সাহায্য পাবে না, অনাথ হবে, মারা যাবে এ পরিস্থিতিতে বিব্রত বোধ করে এখান থেকে ভারাক্রান্ত হৃদয়ে আবার তারা দণ্ডকারণ্যে চলে যাবে? এটা যদি তিনি চেয়ে থাকেন তাহলে তার পরিকল্পনা সার্থক। কিন্তু মাঝে মাঝে মানবিকতার কথা, বন্ধুদের কথা, সহানুভূতির কথা শুনি। যদি মানবিকতার কোনও মূল্য থাকে তা হলে ৩০ হাজার উদ্বাস্তু যেখানে উপস্থিত সেখানে মাত্র ৫০০ লোকের ব্যবস্থা করে মানবিক ধর্ম পালন করা হয় বলে আমি মনে করি না। সেজন্য বিস্ময়ে বিস্মৃত হওয়া ত্রাণ মন্ত্রীকে প্রশ্ন করছি ত্রাণের ব্যবস্থা কিভাবে পরিচালিত করবার কথা চিন্তা করছেন জানি না, তবে তিনি যে শিবির করেছেন তারজন্য তাকে ধন্যবাদ দিচ্ছি, কিন্তু এ শিবির ছাড়া আরও হাজার হাজার উদ্বাস্তু

যারা শিবিরে যায় নি যাদের প্ররোচনায় বা চিন্তায়ই হোক তাদের জন্য কি কোনও উদ্বেগ নেই? প্ররোচনাকারিদের মধ্যে আমি নিজেকে অন্তর্ভুক্ত করছি না কিন্তু তাদের ত্রাণের জন্য কি ব্যবস্থা করেছেন এ প্রশ্ন আমি আপনার সামনে করতে চাই। সঙ্গে সঙ্গে পুনর্বাসন এর কথা আমাদের বিরোধী দলের নেতা এড়িয়ে গেছেন বলে তারা বলেছেন। কিন্তু ওরা যদি ধৈর্য সহকারে শুনে থাকেন তাহলে নিশ্চয়ই উপলব্ধি করবেন এ সম্বন্ধে তিনি প্রত্যক্ষভাবে না বললেও পরোক্ষভাবে বলে গেছেন। তিনি সেখানে পুনর্বাসনের একটা সুস্পষ্ট ছবি দেবার চেষ্টা করেছেন। আজকে প্রশ্ন উঠেছে পশ্চিমবাংলায় স্থানাভাব এবং জনসংখ্যার প্রশ্ন উঠেছে। ৫০ হাজার উদ্বাস্তুর পুনর্বাসন এখানে হতে পারে না। এই কথা আমরা বারবার বলেছি। সঙ্গে সঙ্গে দেখছি এমনই দৃশ্য এই কলকাতা মহানগরীতে, শিল্পাঞ্চল শহরতলীতে যে প্রতিদিন অকাশচুম্বী বিরাট ধনকুবেরের প্রাসাদগুলি মাথা তুলে উঠছে ; ঐ প্রাসাদের কক্ষে কক্ষে নতুন মুখ, নতুন ভাষা, নতুন দৃশ্য দেখবার সুযোগ আমাদের ঘটছে, বিবিধের মাঝে মিলন মহান এই দৃশ্য দেখবার সৌভাগ্য আমাদের উপস্থিত হচ্ছে, কিন্তু মানুষের এত সাধের পশ্চিমবাংলায় তাদের স্থান হবে না, তা থেকে তারা বঞ্চিত। আমাদের কারও বিরুদ্ধে কোনও অভিযোগ নেই, নিশ্চয়ই পশ্চিমবাংলার দরজা কারও জন্য রুদ্ধ হবে না, সকলের জন্য উন্মুক্ত থাকবে এ আমরা চাই তবে এত লোকের স্থান যদি হতে পারে তাহলে কিছু উদ্বাস্তু যারা এসেছেন তাদের পশ্চিমবঙ্গ থেকে যেতেই হবে, কোনওভাবে তাদের এখানে পুনর্বাসন হতে পারে না এই কথাটা যুক্তিসঙ্গত বলে আমার কাছে মনে হয়নি। আমি নিশ্চয়ই এমন কোনও বক্তব্য এখানে রাখতে চাই না যে দন্ডকারণ্যের সমস্ত উদ্বাস্তু পুনর্বাসনের জন্য পশ্চিমবঙ্গে আসবে, আমার বক্তব্য এই আপনারা অহেতুক সমস্যাকে বিড়ম্বিত করবার জন্য বিকৃত করে পরিবেশন করবার জন্য ষড়যন্ত্রের নামে প্ররোচনার নামে একটা অজুহাত সৃষ্টি করার চেষ্টা করবেন না। আপনাদের বক্তব্যের মধ্যে পরস্পর বিরোধী বক্তব্য আছে। আপনারা একদিকে বলছেন প্ররোচনা দিয়ে ওদের পশ্চিমবঙ্গে আমন্ত্রণ জানানো হয়েছে, আবার আপনারাই বলছেন, আপনাদের বক্তব্যে ছিল যে সেখানে জল নেই, সেচের ব্যবস্থা নেই, সেখানকার ভূমির উর্বরতা নেই, যে প্রতিশ্রুতি তাদের কেন্দ্রীয় সরকার দিয়েছেন সেই প্রতিশ্রুতি তারা পালন করেন নি। অতএব নিশ্চয়ই আপনারা অনুভব করেন যে দন্ডকারণ্যের পরিস্থিতি এদের বাসের অনুকূল নয় এবং নানাভাবে বিড়ম্বিত হয়ে তারা অনিশ্চিত ভবিষ্যতের পথে পা বাড়িয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একথা কি বিশ্বাস করতে পারেন সরকারি পক্ষ যে উদ্বাস্তুরা দন্ডকারণ্যে স্থায়ীভাবে বসবাস করার সুযোগ পেয়েছে, তারা সেখানে নিশ্চিত ছিল, নিরাপদ ছিল, সেখানে সমস্যা কিছু ছিল না, অথচ তা সত্ত্বেও এই সমস্ত বাধা বিঘ্নকে অতিক্রম করে অনিশ্চিত ভবিষ্যতের দিকে, মৃত্যুকে বরণ করতে হবে এবং একটা সম্ভাবনাকে সামনে রেখে দলে দলে তারা এই দেশে আসছে? সমস্যা ছিল, সেই সমস্যা সমাধানের জন্য আপনারা উদ্যোগী হন, আমাদের সহযোগিতা পাবেন, আজকে জনতা সরকার নিশ্চয়ই ৩০ বছরের কংগ্রেসি শাসনের অনুরূপ ব্যবস্থা গ্রহণ করবেন না, তারা নিশ্চয়ই উদ্বাস্তু সমস্যা সমাধানের জন্য আপনাদের পরিপূর্ণ সহযোগিতা, প্রয়োজনীয় সাহায্য দেবার জন্য প্রস্তুত থাকবেন এবং নিঃসন্দেহে দন্ডকারণ্য থেকে যখন সমস্যা দূরীভূত হবে, যখন অনুকূল পরিবেশ তৈরি হবে, তখন সেখান থেকে কোনও মানুষ আসতে চাইবে না। একটা কথা আমি আমার বক্তব্য শেষ করার আগে বলব সেটা হচ্ছে মাননীয় মন্ত্রীর একটা বিবৃতি আমাকে দুঃখ দিয়েছে, আমাকে ক্ষুব্ধ করেছে। তার একটা

বিবৃতি আজ সংবাদপত্রে প্রাকাশিত হয়েছে, তিনি বলেছেন ৩৪ হাজার আগন্তুকের জন্য আমরা ৪ কোটি স্থায়ী বাসিন্দাদের স্বার্থ ক্ষুণ্ণ করতে দেব না। ওরা আগন্তুক আপনাদের চোখে, ওরা অবাঞ্ছিত আপনাদের চোখে, স্থায়ী মানুষরূপে পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রিত্বে বসে বিধানসভার সদস্য হয়ে আমরা ভুলে যাই যে ওরা একদিন আমাদের মতো ভারতবর্ষের সন্তান ছিল, নাগরিক ছিল, আমাদের মতো মর্যাদার অধিকারী ছিল। যে স্বাধীনতা সংগ্রামের আজকে ফলস্বরূপ এই বিধানসভা কক্ষে আপনাদের মন্ত্রিত্ব আমাদের সদস্য পদ তারজন্য তারা কারও চেয়ে কম সংগ্রাম করেনি। আজকে ভাগ্য বিড়ম্বনায় দেশ বিভাগের ফলে তারা আজকে উদ্বাস্তু। কিন্তু তাদের আগন্তুক বলে আপনারা যদি উপেক্ষা করেন, বিদ্রুপ দেখান তাহলে নিঃসন্দেহে বিবেক আপনাদের শান্ত থাকবে না, আপনাদের নিজের অতীত আপনাদের বর্তমানে ভ্রুকুটি করবে। এই কথা বলে আমাকে সময় দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী অমিয় ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অমল রায় মহাশয় যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন আমি সেই প্রস্তাবের সমর্থনে দু-একটি কথা বলতে চাই। অনেকক্ষণ ধরে বিভিন্ন জনের, বিশেষ করে বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের বক্তব্য মনোযোগ দিয়ে শুনেছি। কাশীবাবুর বক্তব্য শুনে আমি এটা বুঝেছিলাম যে সরকার যে সমস্ত ত্রাণের ব্যবস্থা দন্ডক ফেরত উদ্বাস্তুদের জন্য করছেন সেটা তিনি পর্যাপ্ত মনে করছেন না। কিন্তু পুনর্বাসন সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকার যে কথা বলেছেন যে সুন্দরবনের এবং পশ্চিমবঙ্গে বর্তমান অবস্থায় এই হাজার হাজার উদ্বাস্তু পুনর্বাসন সম্ভব নয়, সেই জন্য দন্ডকারণ্যে তাদের ফিরে যেতে হবে। দন্ডকারণ্যে নিশ্চয়ই খুব অনুকূল পরিবেশ ছিল তা বলা হয়নি। দন্ডকারণ্যে অসুবিধা থাকা সত্ত্বেও কতকগুলো মৌলিক সুযোগসুবিধা দেওয়া হয়েছিল যদিও তার মধ্যে ত্রুটি ছিল। সেই ত্রুটিগুলো দূর করে আরও ভাল করে বসবাসের যোগ্য করবার জন্য তাদের সেখানে সংগ্রাম করবার জন্য বলা হয়েছে এবং তার সঙ্গে এই কথাও বলা হয়েছে পশ্চিমবঙ্গ সরকার এবং এখানকার জনসাধারণ সেখানে তাদের পুনর্বাসনের জন্য তাদের যে সংগ্রাম, আন্দোলন, তাতে পরিপূর্ণভাবে সাথী হবেন, এই নীতি সম্পর্কে কাশীবাবুর বক্তব্য-এ ঠিক কি তিনি বলতে চেয়েছিলেন তা স্পষ্ট হয়নি। কিন্তু হরিপদবাবুর বক্তব্যে বেশ পরিষ্কার ভাবে তিনি বলবার চেষ্টা করেছেন যে এই পশ্চিমবঙ্গে পুনর্বাসন সম্ভব এবং পশ্চিমবঙ্গ সরকার সেটা মানতে চাইছেন না স্পষ্ট করে একথা বলেন নি যে সুন্দরবনে সম্ভব। আমরা সকলে জানি প্রধানমন্ত্রী কয়েকবার বলেছেন যে এদের দন্ডকারণ্যে ফিরে যেতে হবে। এই বিচিত্র অবস্থার মধ্যে বিরোধী পক্ষের স্পষ্ট বক্তব্য কি তা বোঝা আমার পক্ষে মুসকিল হয়ে পড়েছে। প্রধানমন্ত্রী বলছেন দন্ডকে ফিরে যেতে হবে, হরিপদবাবু বলছেন পশ্চিমবঙ্গে পুনর্বাসন দিতে হবে, কাশীবাবু স্পষ্টভাবে কিছু বলছেন না। সম্ভাবনার একটা ইঙ্গিত করছেন এবং আমি খুব ভাল ভাবে জানি যে ওদের ছাত্র নেতা সেখানে গিয়ে বক্তৃতা করেছেন দ্বিতীয় প্যালেস্টাইন বানিয়ে দিতে হবে এবং দন্ডকারণ্যে ফিরে যাবার কথা বললে তাদের আপনারা পেটাবেন এবং এই ধরনের বক্তৃতা করে সস্তা বাহবা নিয়ে চিৎকার চেঁচামেচি করে দুঃস্থ মানুষের নেতা হবার চেষ্টা করছেন। এই জটিলতা না রেখে পরিষ্কারভাবে বিরোধী পক্ষ বলুন যে দন্ডকারণ্যে

ফিরে যাবার জন্য যে কথা বলছি আমরা এবং বর্তমান পশ্চিমবঙ্গের পরিস্থিতিতে নতুন দায়িত্ব গ্রহণ করা সম্ভব নয়, এই সম্পর্কে আপনারা একমত কি না? সুন্দরবনে যে মাটি যাদের কিছুমাত্র ধারণা আছে তারা জানেন যে বর্ষা পড়বার সঙ্গে সঙ্গে সেই মাটি গলে যায়। সেখানে তিনটি বছর লাগবে শস্য-এর উপযুক্ত করে গড়ে তুলতে, বাসযোগ্য করে গড়ে তুলতে আরও বেশি সময় লাগবে। সেখানে জল পাওয়া যায় না, স্বাস্থ্যের অবস্থা অত্যন্ত খারাপ, হাজার হাজার অসংগঠিত মানুষ সেখানে গিয়ে উপস্থিত হলে, এটা বাস্তব সত্য যে তাদের মৃত্যুর মুখোমুখি হতে হবে। খুবই কষ্টকর তাদের জন্য সমস্ত ব্যবস্থা করা, এই কথাটা সত্য। কাজেই সেখানে স্পষ্ট করে জানবার দরকার আছে যে তারা কি বলতে চাইছেন, সুন্দরবনে রিফিউজিরা যেতে চাইছে, কোনও কথা তারা শুনতে চাইছে না, তাদের দুঃখ বুঝতে পারি, ছিন্নমূল মানুষের জন্য দরদ আছে, সহানুভূতি আছে, সব কথা ঠিক কিন্তু তার সঙ্গে সঙ্গে যে একগুঁয়েমি বিভিন্ন পারিপার্শ্বিক পরিবেশের মধ্যে সৃষ্টি হয়েছে তাকে আজকে সকলে মিলে যদি বোঝানো না যায়, সুষ্ঠ মানসিকতা যদি সৃষ্টি করা না যায় তাহলে উদ্বাস্তু সমস্যার সমাধান হওয়া সম্ভব নয় এবং পশ্চিমবাংলায় যে জটিল অর্থনৈতিক, সামাজিক পরিস্থিতি তার কোনও সমাধান এবং অগ্রগতি সম্ভব নয়। আরও একটা দিকে আমি বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করব, হয়ত আপনারা জানেন এই অবস্থার মধ্যে ছোট খাট কারণে উত্তেজনার সৃষ্টি হচ্ছে এবং এই উত্তেজনা ঐ সব এলাকার মানুষের যে বিন্যাস তাতে নানা ভাবে কোনও কোনও ক্ষেত্রে কিছু সাম্প্রদায়িক উত্তেজনার সৃষ্টি করছে। আমি সমস্ত উদ্বাস্তুদের কাছে আবেদন করব তাদের যে আন্দোলন থাকুক না কেন, জোর জবরদস্তি করে স্থানীয় মানুষের সম্পত্তি, ঘরবাড়ি দখল করবার চেষ্টা তারা যেন না করেন। সঙ্গে সঙ্গে আমি সংখ্যালঘু মানুষের কাছে আবেদন করব তারা যেন এই ছিন্নমূল মানুষদের প্রতি সহানুভূতি দেখান, দরদ দেখান এবং সমস্ত পরিস্থিতি যাতে জটিল না হয় সেদিকে যেন তারা সকলে মিলে লক্ষ্য রাখেন। আমি জানি এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর সজাগ দৃষ্টি রয়েছে। সমস্ত দিকে লক্ষ্য রেখে যাতে এই পরিস্থিতির মোকাবিলা করা হয় তারজন্য আবেদন করছি এবং এই প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য অমলেন্দ্র রায় যে প্রস্তাব এখানে রেখেছেন সেই প্রস্তাব সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। আপনারা জানেন এর পূর্বেও এখানে প্রশ্ন উঠেছিল যে, বাস্তুহারাদের ব্যাপারে নতুন করে যে সমস্যা দেখা দিয়েছে দন্ডকারণ্য থেকে বাস্তুহারাদের আসার পর তা নিয়ে আমরা যেন এখানে আলোচনা করি। আমাকে বলা হয়েছিল অর্থাৎ স্পিকার মহাশয় আমাকে বলেছিলেন যাতে একটা বিবৃতি আমি দেই এই অধিবেশনে। আমি মনে করেছিলাম এটা এমন একটা বিষয় এবং এমন একটা জটিল এবং বড় সমস্যা হিসেবে দেখা দিয়েছে কাজেই এটা নিয়ে আমাদের সকলেরই আলোচনা করা উচিত—শুধু আমার একার বিবৃতিতে কাজ হবে না। আজকে আনন্দের বিষয় যে এই প্রস্তাব এখানে এসেছে এবং এটা নিয়ে আলোচনা হয়েছে। তবে বিরোধীপক্ষ থেকে যা বলা হয়েছে তাতে স্বাভাবিকভাবে আমি সন্তুষ্ট হতে পারলাম না এবং এই সমস্যার সমাধানের পথ কি সেটাও তারা পরিষ্কারভাবে বললেন না। তারা এমন সব কথা বললেন যা শুনে মনে হচ্ছে ওই বাস্তুহারা ভাইবোন যারা দন্ডকারণ্য থেকে এখানে

এসেছেন অর্থাৎ তারা যে কাজ করেছেন তা ভুল নয়, সেখানে অব্যবস্থা ছিল বলেই তাদের এখানে আসতে হয়েছে। এমন একটা অবস্থার সৃষ্টি করা হয়েছে যেন সেখানে পাকিস্তানের মতো অবস্থা। বলা হচ্ছে লক্ষ লক্ষ অবাঙালি আসছে পশ্চিমবাংলায়, বাংলা ভাষাভাষি পশ্চিমবাংলায় এসেছে ৫০ হাজার কাজেই আরও ২ লক্ষ এলে ক্ষতি কি? বলা হচ্ছে, এখানে অবাঙালিরা আসছে, অট্টালিকা হচ্ছে ইত্যাদি, ইত্যাদি। এসব প্রাদেশিকতার কথার অর্থ কি? তারা বলুন ভারতবর্ষ বলে একটা দেশ আছে কিনা? এটা কি জনতা পার্টির তরফ থেকে দায়িত্বশীলের মতো কথা বলা হচ্ছে? কংগ্রেসের কথা আমি বুঝতে পারি তাদের কোনও নীতি নেই, তাদের কোনও দায় দায়িত্ব নেই। একসময়ে পাকিস্তানের যে অবস্থার সৃষ্টি হয়েছিল এবং যারজন্য বাস্তুহারারা এখানে চলে এসেছিল আজকে যেন সেরকম একটা অবস্থা সেখানে হয়েছে কাজেই বাঙালিকে স্থান দিতে হবে এরকম সব কথা বলা হচ্ছে। আমি বলব তাহলে ভারতবর্ষকে আর একবার টুকরো টুকরো করে দিন। কেন্দ্র রাজ্য ক্ষমতার পুনর্বিন্যাসের কথা বললেই আপনারা বলেন, ভারতবর্ষকে কি আপনারা দুর্বল করতে চান? আপনারা কি ভারতবর্ষের নাগরিক? এই সমস্ত কথা বলা হয়। এসব কি দায়িত্বশীল লোকের কথা? বিরোধীপক্ষ বলছেন আমরা আপনাদের সঙ্গে হাত মেলাব। আপনারা কিসে হাত মেলাবেন? আমরা তো দেখছি আপনারা আমাদের সঙ্গে হাত মেলাচ্ছেন না, শুধু সরকারের বিরোধিতা করছেন এবং প্রাদেশিকতার কথা এখানে বলছেন। বারেবারে একটা কথা বলা হচ্ছে, আপনারা বামপন্থীদল বলেছিলেন। আমাদের মধ্যে ২/৪টি দল নিশ্চয়ই বলেছিলেন। দন্ডকারণ্যে পাঠাবার প্রথম পরিকল্পনা যখন আসে তখন আমাদের মধ্যে ২/৪টি দল আশঙ্কা প্রকাশ করেছিলেন এবং আমরা বলেছিলাম ওখানে কোথায় তাদের নিয়ে যাচ্ছেন? আমরা বলেছিলাম তাদের নিয়ে এমন জমিতে যেখানে চাষবাস হবে কিনা, ঠিকভাবে প্রকল্প না করলে তাদের অসুবিধা হতে পারে, সেখানকার মানুষ, সেখানকার সরকার কিভাবে তাদের গ্রহণ করবে এইসব ব্যাপারে আমরা সন্দেহ প্রকাশ করেছিলাম ২০ বছর আগে। আজকে যে সমস্ত লেখা পড়ছি তাতে তো সেটা প্রমাণ হয়ে যাচ্ছে। কিছু যে হয়নি তা নয়, তাহলে তো সকলেই চলে আসত। কিছু কিছু অসুবিধা ঠিকই হয়েছে। অমলেন্দ্র রায় বলেছেন যে সমস্ত লক্ষ্য ছিল সেই লক্ষ্য মতো কংগ্রেস সরকার কাজ করেনি।

[5-30 — 5-40 P.M.]

সেইজন্য আমরা এখন বলতে চাই যে অবস্থার বহু পরিবর্তন হয়ে গিয়েছে। ২০ বৎসর আগে যা করা যেত—২০০ কোটি, ৪০০ কোটি, কি ৭০০ কোটি টাকা খরচ করে পশ্চিমবঙ্গে যখন বাস্তুহারারা সব এসেছিলেন পুর্ববঙ্গ থেকে, আজকের দিনে কি তা করা যায়? অবস্থার কি পরিবর্তন হয় না, অর্থনৈতিক অবস্থার কি পরিবর্তন হয়না, সামাজিক অবস্থার কি পরিবর্তন হয় না? একই রকম থেকে যায় সেই ২০ বৎসর আগে যা ছিল? জনসংখ্যার কোনও পরিবর্তন হয় না? সেই একই সংখ্যা থেকে গিয়েছে ২০ বৎসর আগে আমাদের যে জনসংখ্যা ছিল? কাজেই এই সব কথা বারে বারে বলে লাভ নেই। পরবর্তীকালে আমরা তো বলিনি, আমরা তো মেনে নিয়েছিলাম দন্ডকারণ্যে বা অন্য কোনও জায়গায় যেখানে সত্যিকারের পুনর্বাসন হয় তার ব্যবস্থা করা হোক, দন্ডকারণ্যেই হোক বা মানা ক্যাম্পেই হোক, বাইরে যাদের নিয়ে যাওয়া হচ্ছে। এইজন্য ১৯৭৪ সালে যখন এখানে ঐ রকম ভুল

বুঝিয়ে কিছু নেতা ঐ দন্ডকারণ্য থেকে বাস্তুহারাদের এনে কলকাতায় হাজির করলেন আমরা তখন এটা বলতে পারিনি যে সব এখানে রেখে দিন। কেউ বলতে পারবেন না যে আমরা এই রকম কোনও বিবৃতি দিয়েছিলাম কিন্তু যেভাবে তাদের ফেরত পাঠানো হয়েছিল সে আলাদা কথা। কিন্তু পরবর্তীকালে প্রথমদিকে যা হয়ে গেল তারপর আমরা এটা বুঝে নিয়েছি যে এখানে তো হবে না শুধু শুধু তাদের মনের মধ্যে এই রকম একটা কথা জাগিয়ে রেখে লাভ কি। যারা বাস্তব ঘটনা বিশ্বাস করেন তারা এই জিনিস করতে পারেন না। সেইজন্য আমরা মেনে নিলাম যে ঐখানে হবে এবং দাবি দাওয়া আদায়—তখন কংগ্রেস সরকার ছিল, তাদের সঙ্গে লড়াই করে করতে হবে এবং আমাদের সঙ্গে যাদের দেখা হয়েছে মাঝে মাঝে, ঐ বাস্তুহারা ভাই বোনদের প্রতিনিধি যারা এসেছে, তাদের আমরা এইসব কথাই বলেছি। এখানে অসত্য কথা ফ্রিডম অব স্পিচ যখন আছে তখন বলা যাবে, বললেন যে সমর মুখার্জি, তিনি বাস্তুহারাদের নিয়ে আন্দোলন করেন, সংগঠনের মধ্যে তিনি আছেন, আমাদের একজন পার্টির নেতা, তিনি লোকসভার সদস্য, তিনি নাকি ওদের বলেছিলেন, পরামর্শ দিয়েছিলেন যে তোমরা সব চলে এস। এতবড় একটা যখন অসত্য কথা এখানকার বিরোধী পক্ষের সদস্যরা বলে চলে গেলেন। এই রকম কথা কোনওদিন উনি বলেননি। আমি জানি যখন ওদের উপর গুলি চলছিল বা তার আগে যারা সমর বাবুর সঙ্গে দেখা করেছেন, আমি একবার ভিলাইতে গিয়েছিলাম সেই সময় আমার সঙ্গে দেখা হয়েছিল, কি রকমভাবে সেখানে গুলি চলেছে, কিভাবে লোককে হত্যা করা হয়েছে, এই সব কথা মানা ক্যাম্প থেকে বলছিল—আমি সেখানে গিয়েছিলাম অন্য কাজে, সেখানে সমরবাবু ছিলেন। তিনি বললেন যে, হ্যাঁ, আমি তো সব জানি, সব বুঝেছি, যা বলছ আমি দিল্লিতে গিয়ে এই সব নিয়ে মন্ত্রী মন্ডলীর সঙ্গে কথা বলব এবং তিনি সেই সব কথা বলেছিলেন এবং পরিষ্কার সেটা লিখিত আছে, পরিষ্কারভাবে তিনি প্ল্যান দিয়েছিলেন, পরিকল্পনা দিয়েছিলেন যে কোথায় কোথায় অসুবিধা আছে এবং কি কি সেখানে করা দরকার। একথাও বলা হয়েছিল, আমিও বলেছিলাম কেন্দ্রীয় মন্ত্রীদের যে আপনারা নিজেরা যাচ্ছেন না কেন ওখানে, যেয়ে দেখুন তাদের কি বক্তব্য আছে, অসুবিধা আছে, কোনটা দূর করতে হবে। একথা আমি বলেছিলাম, উনিও বলেছিলেন তবুও এই রকম একটা অসত্য কথা এখানে বলে গেলেন। এই রকম অসত্য কথা যখন ওদের বলা অভ্যাস তখন আর কি করা যাবে। আমি একথা আপনাকে মনে করিয়ে দিতে চাই যে আমরা এরকম জিনিস কখনই মেনে নিতে পারি না ভারতবর্ষে যে যার যা ভাষা সে সেই প্রদেশে থাকবে। কেন থাকবে? তাহলে তো দেশকে টুকরো টুকরো করতে হবে। এটাই তো আমাদের অভিযোগ যে ভারতবর্ষের ঐক্য কোথাও কোথাও ঠিক গড়ে উঠছে না, সঙ্গতি গড়ে উঠছে না, বিরাট ভারতবর্ষ আমরা গড়ে তুলতে পারছি না। এটা করার জন্যই তো আমাদের প্রচেষ্টা চলছে যাতে সকলে মিলে আমরা এটা গড়ে তুলতে পারি। সেইজন্য আমরা কি এটা মেনে নিতে পারি যে ভারতবর্ষের অন্য কোনও জায়গায় বাঙালি ভাষাভাষীদের উপর যদি অত্যাচার হয় তাহলে কি আমরা বলব যে সব চলে এস বাংলায়? আমি সেই সয়েলে দাঁড়িয়ে তাদের লড়াই করতে শেখাব যদি তাই হয়। আমরা দেখেছি ঐ বম্বেতে, মহারাষ্ট্রে, শিবসেনা বলে একটা সংগঠন তারা যখন বলেছিল যে দক্ষিণ ভারতে অধিবাসী, বিশেষ করে কেরালা ইত্যাদির লোক যারা ওখানে কাজকর্ম করেন, তাদের ওখানে থাকতে দেবে না, তাদের ঘরবাড়ি আক্রান্ত হয়েছিল, আমরা তখন বলেছিলাম ঐ

কেরালার লোকদের যে তোমরা কেরালায় চলে যেয়ো না, তোমাদের ঐখানে দাঁড়িয়ে লড়াই করতে হবে ঐ শিব সেনাদের বিরুদ্ধে, আমাদের সেইরকম ব্যবস্থা অবলম্বন করতে হবে। আমরা সেখানকার শ্রমিক শ্রেণীকে এবং সাধারণ মানুষকে এই কথাই বলেছিলাম। শুধু আমরা নয়, ওখানে সোশ্যালিস্ট পার্টির যারা ছিল এবং অন্য পার্টির লোক, তারাও সেই কথা বলেছিল। সেইজন্য আমরা যখন এখানে কথা বলি তখন আমাদের মনে রাখতে হবে যে ভারতবর্ষ বলে একটা জায়গা আছে এবং আমরা ভারতবর্ষের নাগরিক। আমরা যখন কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা বলছিলাম তখন আমাদের বৈদেশিকমন্ত্রী একটা বক্তৃতা দিয়েছিলেন—আমি তখন অন্ধ্রে ছিলাম—তিনি সাংবাদিকদের বলেছিলেন, মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি ঘোষণা করুক ভারতবর্ষের নাগরিক বলে কোনও জিনিস আছে কিনা, ভারতবর্ষের নাগরিক বলে এরা কিছু মানেন কিনা? যাহোক উদ্বাস্তুদের ব্যাপার নিয়ে আমি প্রধানমন্ত্রী এবং Refugee Minister সিকন্দর ভখত—এর সঙ্গে দেখা করেছি এবং তাদের বলেছি কি কি অসুবিধা আছে। উড়িষ্যার মুখ্যমন্ত্রীর সঙ্গে আমাদের দেখা হয়েছে, মধ্যপ্রদেশের মুখ্যমন্ত্রীকে আমরা খবর পাঠিয়েছি এবং বলেছি আপনাদেরও একটা দায়িত্ব রয়েছে, এটা আমাদের একার দায়িত্ব নয়। প্রধানমন্ত্রী আমাকে বলেছেন, নিশ্চয়ই তারা সেখানে ফেরত যাবে, তবে অসুবিধা যদি থাকে তাহলে ডিটেলস পেলে আমি দেখব কি করা যায়। তবে ওরা যেটা বললেন সেটা আমাদের পক্ষে সম্ভব নয়। তারা বললেন আপনারা রিলিফ ক্যাম্প খুলবেন না। আমি বললাম সেটা কি করে সম্ভব? আমরা বললাম যতদিন না তাদের ফেরত পাঠাতে পারি ততদিন তারা খাবে না, তাদের ছেলেমেয়ে রয়েছে তারা কি খাবে? ওরা বললেন রিলিফ ক্যাম্প খোলা মানে হচ্ছে তারা সেখানে থাকবে এবং এখানে আর কোনওদিন আসবে না। আমরা বললাম এটা তো সম্ভব নয়। এটা একটা আশঙ্কা থাকতে পারে কিন্তু সেটা করা সম্ভব নয়। কাজেই জনতা পার্টির লোকেরা এসব কথা গিয়ে দিল্লিতে বলবেন। তারপর এটাও একটা আশ্চর্যের ব্যাপার উড়িষ্যার মালখানগিরি থেকে বেশি লোক এসেছে। আমি খবর নিয়ে দেখেছি অন্যান্য জায়গা থেকে সেখানকার অবস্থা ভাল। দন্ডকারণ্যের মধ্যে মধ্যপ্রদেশের কতগুলি জায়গা পড়ে এবং তাদের কিছু কিছু অসুবিধা আছে। কিন্তু মালখানগিরিতে একটা বিরাট সম্ভাবনা এসে গেছে। অর্থাৎ দেড়/দু' বছরের মধ্যে তারা জমি পাবেন। জমি যেটা কমিয়ে দেওয়া হয়েছে তাতে আমরা বলেছি এটা এখন স্থগিত করুন। সেখানে সেচ ব্যবস্থা হবে এবং তাদের আলাদা করে দেওয়া হয়েছে এবং স্থানীয় লোকের সঙ্গে যাতে তাদের কোনও রকম বিবাদ না হয় সেই ব্যবস্থা হচ্ছে। কিন্তু সেখান থেকে প্রায় ৭ হাজার পরিবার চলে এসেছে এটা হচ্ছে সবচেয়ে দুঃখের কথা। সেইজন্য আমি বলব এই যে কাজ হয়েছে এটা অপরাধমূলক কাজ হয়েছে। অবশ্য এটা বললেই বলা হচ্ছে, অপরাধ, কার অপরাধ, কিসের অপরাধ? কিন্তু এসব তো হঠাৎ হয়নি। ওখানে একটা সমিতি আছে তারা লিফলেট ছড়িয়েছে এবং বহুদিন ধরে তারা প্রচার করেছে, আমরা ১০ হাজারকে পাঠিয়েছি, আরও ৪০ হাজার রয়েছে। সেখানে যে সমস্ত উদ্বাস্তুরা রয়েছে তাদের বলেছে চলে যান। তাদের যে দুজন নেতার সঙ্গে আমার কথা হয়েছে তাদের আমি বলেছি, আপনারা তাদের কোথায় নিয়ে যাচ্ছেন? কোথায় তাদের পুনর্বাসন হবে, কি স্কীম হবে সেটা তো সরকার করতে পারেন। আমি তাদের বলেছি এসব তো জোরজুলুমের কথা হচ্ছে। কিন্তু তাদের কাছ থেকে আমি কোনও জবাব পেলাম না। আমি উন্নয়ন সমিতির একটা রিপোর্ট

দেখেছি যাতে তারা বলেছেন সুন্দরবনের অমুক জায়গায়, অমুক জায়গায় আমাদের পুনর্বসতি হবে। আমি বললাম এগুলি নিয়ে তো আমাদের সঙ্গে কোনওদিন আপনারা আলোচনা করেননি। কেন্দ্রীয় সরকার যদি আমাদের সঙ্গে আলোচনা করতেন তাহলে তার একটা মানে হত।

[5-40 — 5-50 P.M.]

আমি তাদের জিজ্ঞাসা করেছিলাম সেখানে বিশেষ করে, সুন্দরবনে তো এত গরিব মানুষ আছে, সর্বহারা আছে, যদি কোনও উন্নতি হয়, কবে হবে আমি জানি না, তাহলে তারা কি আশা করে না তারা কিছু পাবে? সেখানে যে ক্ষেতমজুররা রয়েছে, গরিব মানুষ আছে, তারা তো এটা জিজ্ঞাসা করবে এদের তো একটা চাল চুলো ছিল, কোনও অসুবিধা ছিল না কিন্তু আমাদের তো কিছু ছিল না, আমরা তো অপেক্ষা করছি বংশ পরম্পরায়, এই যে অবস্থা তাতে তারা কিছু কি পাবেনা? বাস্তুহারা যে নেতারা ছিলেন তাদের এটা জিজ্ঞাসা করেছিলাম, আমরা কি করব বলুনতো, কোনও জবাব পাইনি। তার মানে সমস্ত ভুল বুঝিয়ে ওরা এদের নিয়ে এসেছে। ফলস প্রমিস, নানা রকম ভুল তথ্য দিয়ে তাদের নিয়ে এসেছে। সঙ্গে আরও ভুল বুঝিয়েছে আর একটা জিনিস। তারা কংগ্রেস আমলে গেছল, জোর করে তখন তারা পাঠিয়ে দিয়েছিল এখন তো কংগ্রেস নেই, বামফ্রন্ট সরকার, কাজেই ব্যবস্থা হয়ে যাবে, তাদের আমি জিজ্ঞাসা করে এটা জেনেছি। তো, আমাদের হয়ে কথা বলবার তাদের কে অধিকার দিয়েছে? তাহলে তো আমাদের সঙ্গে কথা বলা উচিত ছিল সবাইকে বিপদে না ফেলে? এরা প্রথমে নিজেদেরকে বিপদে ফেললেন। এখন কারও যদি মৃত্যু হয়, তারজন্য কি আমরা দায়ী হব? কবে কে কোথায় রওনা হবে, কোথায় আসবে তার জন্য কি আমরা দোকান সাজিয়ে বসে থাকব? তাই বলছিলাম কোথায় যাচ্ছে কি করছে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অমলেন্দ্র রায় যে প্রস্তাব এনেছেন, দন্ডকারণ্যের উদ্বাস্তুদের সম্পর্কে তার জন্য আলোচনার যে সময় নির্ধারিত ছিল সেটা ছিল ৫-৪৫মিঃ পর্যন্ত, কিন্তু অবস্থা দেখে বুঝা যাচ্ছে আরও কিছু সময় প্রয়োজন। আমি তাই প্রস্তাব রাখছি, এ বিষয়ে আলোচনার জন্য সময় আরও আধ ঘন্টা বাড়িয়ে দেওয়া হোক।

The motion of Shri Bhabani Mukherjee that the time for discussion of this motion be further extended by half-an-hour was then put and agreed to.

**শ্রী জ্যোতি বসু ঃ** কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে আমার মনে হয়েছে ওরাও বোধ হয় প্রথমে এটার ব্যাপকতা ভালভাবে বুঝেন নি, যার জন্য প্রথম দিকে দেখেছি ওখানে উড়িষ্যা সরকারের সঙ্গে, অন্ধ্রপ্রদেশ সরকারের সঙ্গে কথা বলে, তাদের আমন্ত্রণ জানিয়ে একটা সংঘের ব্যবস্থা করার চেষ্টা করেছি যাতে তাদের গিয়ে সেখানে বুঝাতে পারে ওখান থেকে চলে না আসার জন্য পরবর্তীকালে প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করে এই সব কথা বলি, সঙ্গে সঙ্গে তিনি টেলিফোন করে সিকন্দার ভখতকে বলেছেন এটা গুরুত্বপূর্ণ ব্যাপার, উনি যা বলছেন আলোচনা করুন অন্ধ্রপ্রদেশ, উড়িষ্যাকে কি করতে হবে, দন্ডকারণ্যকে কি করতে হবে, এই ডিটেইল সম্বন্ধে যান, তাতে সুবিধা হয়েছে দন্ডকারণ্যে মিটিং হয়েছে এবং অনেকগুলি

সুপারিশ হয়েছে যা এতদিন করছিলেন না। যারা ডেজারশন করে চলে এসেছে, তাদের আস্তানা ভেঙে চলে এসেছে, তাদের সম্বন্ধে বারেবারে ঘোষণা করুন ফিরে গেলে তারা কি পাবে, শতকরা ২৫ ভাগ এখনি পাবে, ফিরে গেলে পাবে। আমি শুনলাম অন্ধ্রে বন্যায় সস্তা দরে সেই জিনিস কিছু কিছু বিক্রি করে দিয়েছে, আমি বলেছি নতুন করে ঘোষণা করতে হবে কত কি দিতে পারবেন। আপাতত একটা ভাল কাজ হয়েছে দন্ডকারণ্য অথরিটি সেখানে যে সব সুপারিশ করেছেন। কিন্তু দুঃখের বিষয় হল বাস্তুহারারা বিপথে পরিচালিত হয়ে এতগুলি মানুষ চলে এল, এরা সুন্দরবনে যাচ্ছে তাতে শিশুরা মেয়েরা চলেছে দলবল নিয়ে, আমরা হাসনাবাদে এদের বলেছি যাবেন না সুন্দরবনে, কিন্তু এরা কারও কথা শুনবে না, কারও সঙ্গে আলোচনা করবে না, হাসনাবাদে উপস্থিত হলে তাদের কাছে আমাদের পক্ষ থেকে রিলিফি গেল, তারা বললে আপনার কাছে থেকে সরকার পক্ষ থেকে রিলিফ নেব না। জোর করে তো রিলিফ গেলানো যাবে না? সেজন্য ভারত সেবাশ্রমকে খবর পাঠিয়েছি, অন্য আর একটি সংঘ খ্রিশ্চিয়ান অ্যাশোসিয়েশন তাদের বলেছি আপনারা করুন, এদের সাহায্য করা দরকার। আমাদের টাকা সাহায্যের যদি দরকার হয় তো আমরা করব। তাদের আচ্ছাদন দেবার ব্যবস্থা করব। জলের কথা উঠেছে তারা বলেছে ১০টা টিউবওয়েল করে দিন আমরা তার ব্যবস্থা করছি। এই সব ব্যবস্থা সেখানে ছিল না আমরা তা করেছি। আমাদের যেসব লোক তারা বেড়িয়ে এল আমাদের যে সব এম এল এ এবং আমরা সবাই মিলে চেষ্টা করব। তাদের সব বুঝিয়ে দেওয়া হয়েছে তারা সব বলছে না আমরা সরকারের কাছ থেকে রিলিফ নেব না রিলিফ নেওয়া মানে হচ্ছে আমাদের ফিরিয়ে দেওয়া। অবশ্য এখন সব আসছে। আমরা ১০ হাজার মানুষকে ফেরত পাঠিয়েছি। আমি ওনাদের জিজ্ঞাসা করছি তাহলে উনি কি বললেন নাকি যে তোমরা বাঙালি তোমরা সব পশ্চিমবাংলায় চলে এস। আমরা তাদের বুঝিয়ে সুঝিয়ে ফেরত পাঠাচ্ছি। এটা আমাদের ভারতবর্ষ ওখানে যেসব মানুষ আছে শুধু তাদেরই সেই জায়গা আমাদেরও জায়গা বটে। আমরা এটা মনে করছি জানি না ওরা সেইভাবে চিন্তা করেন কিনা। কাজেই আমাদের প্রচেষ্টা হচ্ছে তাদের চলে যেতে হবে। আমি এই কথা বলতে চাই তারা দেখল যখন নদী পেরোতে হবে তখন গরিব লোকদের ১৭টা নৌকা জবরদখল করে নিল। কিন্তু তারাও তো গরিব মানুষ নৌকা চালিয়ে খায়। সেখানে আমাদের কি করা উচিত ছিল? আমরা আলোচনা করেছিলাম এবং একথা আজকে আমরা স্বীকার করতে বাধ্য যে কিছু করা যায় না। সব মেয়েছেলেদের নৌকায় উঠিয়ে দেওয়া হল। সব তলপি-তলপা নিয়ে হাঁটা পথে চলে এল এই সমস্ত ব্যাপার দেখে আমরা জবাব চাইলাম কোথায় যাচ্ছো সব কিছু বললেন না। দুজনকে জিজ্ঞাসা করেছিলাম যে কি বলতে চান আপনারা নাগরিক যারা রয়েছে তাদের আলাদাভাবে এই সব করার অধিকার আপনাদের কে দিয়েছে যে যা খুশি তাই করবেন যেখানে খুশি সেখানে গিয়ে বাস করবেন? আপনারা আমাদের বলুন আমরা কি খাদ্য নিয়ে আচ্ছাদন নিয়ে এদের পিছনে পিছনে ছুটে বেড়াব। অনেক মানুষ মরে গেছে এবং আমরা এইসব না দেখলে আরও যে কত মারা যেত তা বলা যায় না। তারা যেতে চাচ্ছে না কারণ এইরকম মনোভাব তাদের সৃষ্টি করে দেওয়া হয়েছে। স্বাভাবিকভাবে তাদের ভুলিয়ে আনবার চেষ্টা করা হয়েছে। সব চরহাসনাবাদে চলে গেল। আবার তাদের মধ্যে ৭ হাজার জঙ্গলে যাচ্ছে ফেরত। এখানে একটা টিউবওয়েল আছে, বাকি টিউবওয়েলগুলি সব অকেজো ভারত সেবক সংঘ বলল আমাদের টিউবওয়েল

আছে আপনারা কিছু দিন। আমরা সে ব্যবস্থা করছি। ওনারা বললেন যে সব পানা পুকুরের জল খাচ্ছে। আমরা নৌকায় করে যাচ্ছি তাদের সঙ্গে সঙ্গে কি করে পানীয় জল নিয়ে যাব? ওরা তো জেনেশুনে এই সব করছে। এতগুলি লোকের ব্যবস্থা করতে হবে বড় সোজা কথা নয়, অবশ্য বেশিরভাগ ব্যবস্থা আমরা করে দিয়েছি। দুর্ভাগ্যবশত কিছু লোক মরেছে। এই সব ব্যবস্থা না করলে আরও কত যে মারা যেত তা জানি না। আজকে খবর এল কিছু লোক জঙ্গলে ঢুকেছে। কি করব আমাদের যেখানে চাষ হয় ঐ পোঘবান (?)। কি করব কিছু করার নেই মেয়েদের সব সেখানে নিয়ে যাওয়া হয়েছে। জানি না কি করে বসতি করবে। ওদের কিছু টাকা ছিল। কিন্তু সেই টাকা ফুরিয়ে এসেছে। একটা ভয়ঙ্কর পরিস্থিতির মধ্যে তাদের ঠেলে নিয়ে যাওয়া হচ্ছে। তারা রিলিফ নেবে না। আমরা চেষ্টা করছি হাসনাবাদের নদীর ওপারে ভাল জায়গা দেখে আমরা তিনটি রিলিফ ক্যাম্প খুলব যাতে সেখানে কিছু লোককে রাখা যায়। জানি না তারা আসবে কিনা। তাদের মাথায় অন্য সব জিনিস ঢুকিয়ে দেওয়া হয়েছে।

সেই জন্য আমরা এখানে করছি, আমরা বলব আপনারা ফিরে আসুন, থাকুন, আলোচনা হবে। এখনই ট্রেনে করে পাঠিয়ে দিচ্ছি না, কিন্তু পরবর্তীকালে আপনাদের যেতে হবে। কি হবে আমরা ভাবছি আমরা খবর পাঠাচ্ছি। আপনারা.আসুন না কয়েকজন আপনারা গিয়ে দেখে আসুন, যেসব প্রতিশ্রুতি দেওয়া হয়েছে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে, ডি ডি এ থেকে সেগুলি রক্ষা করবেন কিনা, তাতে অসুবিধা আছে কিনা, আরও যদি কিছু থাকে বলুন। ডি ডি এ-র মিটিং হয়েছে। টেলিগ্রাম করেছে, পেলাম আমরা গিয়ে আমাদের বক্তব্য চাই, বলেছি। ওদের আমরা বললাম ডেকে নিয়ে যান, আমাদের এই অসুবিধা আছে। এইভাবে আমরা চেয়েছিলাম সমাধান করা যায় কিনা। ইতিমধ্যে রিলিফ না দিলে, আচ্ছাদন না দিলে পাকাপোক্তভাবে, বড় জল তো এসে যাচ্ছে, আরও কত লোক যে মারা যাবে ঠিক নেই। এটা আমরা কখনই চাইতে পারি না। তারপর কালকে একটি ঘটনা হয়েছে, সেটা বলে রাখা ভাল। বাস্তুহারা দেখছি হাসনাবাদের দিকে ট্রেনে করে যাচ্ছিলেন। সেখানে একটি স্টেশনের কাছে এসে যারা গাড়িতে ফেরি করে, ভেন্ডার তাদের সঙ্গে বচসা হয় এবং আমাদের রিপোর্ট হচ্ছে বাস্তুহারারা সেখানে দুজন ভেন্ডারকে ধরে নিয়ে চলে যান। হাসনাবাদে দারুণ উত্তেজনা। যেখানে ঘটনাটা হল সেখানকার লোকে দেখল, সব জানতে পারল এবং সঙ্গে সঙ্গে তার পরের ট্রেনের ওদের ৩/৪ জন লোককে নামিয়ে নিল, ওদের নাম জানা নেই। রাত দুটোয় এই রকম হল—ফলে উত্তেজনা বাড়তে আরম্ভ করল। অন্য গোলমাল লেগে গেল। মুসলমান অধ্যুষিত গ্রাম, আপনারা জানেন। ওরা বলল যাদের ধরে নেওয়া হয়েছে তারা মুসলমান। এত আমাদের দেশের দুর্ভাগ্যের কথা যে এখনও হিন্দু মুসলমান এই জিনিস আছে। এই নিয়ে প্রচন্ড গোলমাল বাঁধে। যাই হোক সেখানে এখন শান্ত এবং আমি বলেছি এদের খুঁজে বের করুন। দরকার হলে মাইক্রোফোন, লাউডস্পীকারে গিয়ে বলুন কার ঘরে কোথায় আছে ছেড়ে দিন। যাই হোক সকালবেলা পাওয়া গেছে। তাদের হ্যান্ডওভার করে দেওয়া হয়েছে। কিন্তু ওরা বললেন আমাদের ৪ জন আছে, ৩ জনের নাম দিয়েছিলেন। কিন্তু আমি ১১। টার সময় রাইটার্স বিল্ডিংসে যাবার পরে শুনেছি ২২ জনের নাম বাস্তুহারারা দিয়েছেন। ২২ জন মিসিং, এদের জোগাড় করে দিতে হবে। ওরা কোথায় গেল—আমি বলতে পারব না,

পুলিশকে বলেছি। আর যদি না দেন তাহলে অন্য ব্যবস্থা করব। ২ হাজার লোক এসে লাইনের মধ্যে বসে পড়লেন, ট্রেন ছাড়বার কোনও উপায় নেই—এই জিনিস হচ্ছে। আমাদের আশঙ্কা হচ্ছে, কয়েকটি ঘটনা দেখছি বড় জল যদি হয়, এর জমি তার জমি যদি দখল হতে থাকে তাহলে ওরা বলবে আমরা নিরুপায় কি করব—এই যদি কথা হয় তাহলে একটা ভয়ঙ্কর অবস্থা সৃষ্টি হবে। পশ্চিমবাংলায় এক জায়গার ঘটনা অন্য জায়গায় গিয়ে তার প্রভাব পড়বে। এটা আমরা কেউই চাই না, বিরোধীদলও চাইবে না, আমরাও চাইব না। যদি কোনও বিরোধীদলের ওদের সঙ্গে জানাশুনা থাকে তাহলে ওদের কাছে গিয়ে বলুন, এখানে এই সব কথা বলে লাভ আছে—আমাদের যেখানে জানাশুনা আছে সেখানে কথা বলবার চেষ্টা করছি। সৌভাগ্যের বিষয় ক্যাম্পে কিছু লোক ফিরে আসতে চাইছেন। বোঝাচ্ছি, কিন্তু নিজেরা অভিজ্ঞতায় বুঝেছি এসবে কিছু হবে না। তারা যাদেরকে ভুল বুঝিয়ে নিয়ে এসেছেন যারা ফিরে আসতে চাইছেন তাদেরকে ফিরিয়ে নিয়ে আসছেন এবং বলছেন এইসব ক্যাম্পে গিয়ে কিছু হবে না আমরা যা বলছি তাই কর। আজকেই ফরেস্ট মিনিস্টার আমাকে বললেন ফরেস্টের মধ্যে ঢুকছে। কি করব, ঢুকছে কিছু বলার নেই। কি করব পরবর্তীকালে আমরা দেখব। আমরা ম্যাজিস্ট্রেটকে পাঠিয়েছি, তিনি গেছেন। আমরা সেখানে দেখব কি করা যায়। এখন আমি সেই জন্য বেশি কিছু বলতে চাই না। এই সমস্যা আমাদের আরও জটিল হতে পারে, আরও ব্যাপক আকার ধারণ করতে পারে। এই মাত্র আমার কাছে আর একটি খবর দিলেন আর এস পি নেতা মাখন পাল—তিনি একটি টেলিগ্রাম দিলেন, Dandyakaranya refugees pouring into Sandeshkhali and Gosaba P.S and trying to erect hutments on Agricultural land. ইনএভিটেবল নয়, সেটা আমাদের দেখতে হবে কেন এই সব আসছে। এতে একটা থেকে আর একটা দাঁড়াবে। সেইজন্য দুঃখের সঙ্গে বলছি বিরোধী দল যে কথাই বলুন, যেকোনও সাবজেক্টের মতো সাবজেক্ট এটা নয়। আজকে হিউম্যানিটি হিউম্যানিটেরিয়ান—কত কথা শুনলাম—হিউম্যানিটির কথা আমাদের শোনানো হল। কিন্তু এটা কি অ্যাটিচিউড হচ্ছে—যে কথাই বলুন না কেন সমাধানের পথ নেই, কিছু নেই, রিলিফ কম দেওয়া হয়েছে—৫০০ লোককে কোনওদিন রিলিফ দেওয়া হয় নি। তারা কি সব এমনি বেঁচে আছে? ভগবান কি এমনি সবাইকে বাঁচিয়ে রেখেছেন?

কিন্তু সেকথা নয়, যদি আরও বেশি দিতে হয় আমরা দেব। আমরা সেই কোয়ান্টিটি ঠিক করেছি এবং রিলিফ ডিপার্টমেন্ট ব্যবস্থা করছেন। আমি বারবারই একথা বলছি যে ওরা এটা জানেন বাস্তুহারারা যে তাদের বন্ধু যদি কেউ থাকেন তাহলে আমরাই আছি, আপনারা নন বিরোধীদলে যারা আছেন। আমরা তাদের এইভাবে ফেলে দেবনা এটা ঠিকই। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও বলব, আমরা এই ধরনের অরাজকতা, এই ধরনের কিছু নেতা সম্পূর্ণ বিপথে এতগুলি মানুষকে নিয়ে যাবে এ কখনও হতে দিতে পারি না। সেইজন্য আমরা বিকল্প পথের কথা তাদের কাছে বলব যাতে তারা বিচ্ছিন্ন হয় যারা ওদের বিপথে ভুল বুঝিয়ে নিয়ে এসেছে। আমরা বাস্তুহারাদের সেই বিকল্প পথের কথা বারবার শোনাব এবং আমি আশা করি, এ ব্যাপারে সকলের সহযোগিতা আমরা পাব। শেষ কথা যেটা বলতে চাইছি সেটা হচ্ছে, আজকে অ্যাসেম্বলি হয়ে আবার সেই ৪/৫ তারিখে অ্যাসেম্বলি বসবে, ইতিমধ্যে কালকে রাত্রির থেকে যে সব রিপোর্ট আমি পেয়েছি তার পরিপ্রেক্ষিতে আপনাদের সকলের

কাছে আমি আবেদন করব, আপনারা বিভিন্ন জায়গাতে ফিরে যাচ্ছেন, আপনারা ফিরে যান, গিয়ে নিজের চোখে সব কিছু দেখুন এবং যদি কাউকে বোঝাতে পারেন তার চেষ্টা করুন। সেখানে স্থানীয় লোকেদের মুসলমান ভাইবোনদের আমি একই কথা বলছি যে আপনাদের প্রটেকশন আছে, জোর করে কেউ আপনাদের জমি দখল করতে পারবে না। এখানে আমি আপনাদের বলব, তাদের বোঝাতে হবে এই কথা বলে যে, দেখুন, এরা ছিন্নমূল মানুষ নানান রকমের অবহেলা, অসুবিধার জন্য এরা এখানে এসেছেন, আমাদের সময় একটু লাগবে কিন্তু সবাই মিলে চলুন আমরা তাদের বোঝাই। আর ইতিমধ্যে আমার বিশ্বাস আছে ওখানে ঐ দন্ডকারণ্যে, সেখানকার অথরিটি আবার যখন নতুন করে ব্যবস্থা করতে শুরু করেছেন—এখন তো আর কংগ্রেসি সরকার নেই, এখন জনতা পার্টির সরকার, তারা অন্য দৃষ্টিভঙ্গি নিয়ে এটা দেখবেন এবং আমরা সবাই মিলে এর একটা সুরাহা, একটা ব্যবস্থা আগামীদিনে যত কম সময়ের মধ্যে হয় আমরা করতে পারব। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি শেষ করলাম।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার ভাষণে বলেছেন মাননীয় সংসদ সদস্য শ্রী সমর মুখার্জি সম্পর্কে এখানে যে বক্তব্য রাখা হয়েছে সেটা অসত্য। যদিও তিনি আমার নাম বলেন নি কিন্তু সেই বিষয়টি আমিই এখানে উত্থাপন করেছিলাম। স্যার, আমি যেকথা বলি নি সেই কথাই আমার মুখে গুঁজে দেবার চেষ্টা করা হয়েছে। স্যার, আমি বলতে চাই, ১৯৭৪ সালে মানা ক্যাম্পে যে মিটিং হয় তাতে যে প্রস্তাব নেওয়া হয়েছিল ঐ সুন্দরবনে পুনর্বাসনের ব্যাপারে তাতে মাননীয় সমর মুখার্জি সংসদ সদস্য উপস্থিত ছিলেন। তখনকার কাগজে এটা বেরিয়েছিল।

**Mr. Speaker :** What is your point of privilege you may differ but that is no point of privilege, please take your seats.

[6-00 — 6-10 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার খুব বেশি কিছু বলার নেই, কারণ মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং মাননীয় উদ্বাস্তু, ত্রাণ মন্ত্রী মহাশয় বিশদভাবে বিষয়টির উপর আলোচনা করেছেন। তবে স্যার, দু-একটি কথা এখানে বলা দরকার তাই সংক্ষেপে সেই কথাগুলি বলছি। বিরোধীদলের নেতা শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় এবং শ্রীযুক্ত হরিপদ ভারতী মহাশয় যে বক্তব্য রেখেছেন আমি সেই সম্পর্কেই কয়েকটি কথা বলছি। কংগ্রেস সম্পর্কে অবশ্য বলার কিছু নেই তার কারণ তাদের যে কি দায়িত্ববোধ সেটা আমরা এখানে সকলেই নিজের চোখে দেখেছি। স্যার, এইরকম একটা গুরুতর বিষয়ে যেখানে আলোচনা হচ্ছে সেখানে যা তা আবোল-তাবোল বলে ওরা কেটে পড়েছেন বা হাওয়া হয়েছেন। স্যার, এই যাদের দায়িত্ববোধ তাদের কথা নিয়ে আলোচনা করাটা আদৌ আমাদের শোভা পায় না। স্যার, কাশীবাবু এবং হরিপদ বাবু কি বললেন সেটা আমরা বুঝতে পারলাম না। সেখানে আসল মামলাটা কি সে সম্বন্ধে তারা কিছুই বললেন না যে যারা এসেছেন তাদেরকে আমরা দন্ডকারণ্যে ফেরত পাঠাব কি পাঠাব না। সোজা প্রশ্ন, সোজা জবাব আমরা চেয়েছিলাম কিন্তু সে জবাব ওরা দিলেন না। তারা জবাব দিলেন না যে দন্ডকারণ্যে পরিকল্পনায় যতই ব্যর্থতা

থাক না কেন আজকে পরিষ্কারভাবে বলতে হবে আমাদের যে স্ক্রাপ করে দিলেন ওখানে যাদের পুনর্বাসন হয়েছে যেভাবেই হয়ে থাক না কেন তাদের সকলকে আমরা এখানে ফিরিয়ে নিয়ে এখানে তাদের পুনর্বাসন দেব কিনা। এই যে মৌলিক প্রশ্ন এই মৌলিক প্রশ্নে সম্পূর্ণ নীরব থেকে তারা যদি ত্রাণ ত্রাণ করে চিৎকার করেন তাহলে পরে সেটা একটা অদ্ভুত ব্যাপার হয়ে দাঁড়ায়। আসল মামলাটাকে পাশ কাটিয়ে তারা ত্রাণের উপর জোর দিয়েছেন।

সেই মানবিকতা সম্পর্কে কোনও শিক্ষা আমাদের না দিলেও চলবে। যখন এটা আমরা জানি ত্রাণের যে প্রয়োজন আজকে আছে, সেই প্রয়োজন আমরা মেটাব, এই দায়িত্ব আমাদের আছে, কাশীবাবু এবং হরিপদবাবু এটা জানেন যে একজন যদি হয় অথবা কোটি জনও যদি হয়, এর পাই পয়সার ষোল আনা দায় দায়িত্ব শ্রীযুক্ত মোরারজি দেশাই-এর এবং সিকন্দার ভখতকে নিতে হবে। তারা যত তাড়াতাড়ি গিয়ে জনতা পার্টির নেতা হিসাবে দিল্লির কর্তৃপক্ষকে বোঝাতে পারবেন যে রিলিফ দিতে হবে এবং পুরোদমে দিতে হবে, যতদিন খুশি তারা বলবেন আমরা দিতে পারব তাতে আমাদের কোনও আপত্তি থাকবেনা। এই কথা বলার কোনও দরকার করে না। কিন্তু মূল মামলায় কাশীবাবু এবং হরিপদবাবুরা নীরব থাকবেন। কংগ্রেসের কথা আজকে ধর্তব্যের মধ্যে নেই। আজকে তারা যে নীরব থেকে গেলেন এটা একটা শোচনীয় ব্যাপার। এটা আমরা বুঝতে পারলাম না। হরিপদবাবু আবার বললেন যে এখানে এত বড় বড় বাড়ি উঠছে, সেখানে বাইরে থেকে সবাই আসছে, তারা ফুর্তি করছে, এত বাংলাদেশের বাইরের লোক এখানে আসছে, তারা এখানে থাকতে পারে আর এরা এখানে থাকতে পারে না? কিন্তু এখানে এরা কি করবে? ঐ বড় বড় বাড়িগুলোর ছাদে কি ওরা ধানগাছ ফলাবে? মূল মামলাটা বুঝলেন না হরিপদবাবুরা। কাদের নিয়ে সমস্যা? এগ্রিকালচারিস্ট ফ্যামিলি, কৃষিজীবী যাদের রিহ্যাবিলিটেশন হবে—কোথায় জমি আছে বলুন না কেন? যদি বলতে পারেন আমরা এখানেই ব্যবস্থা করে দিচ্ছি। এক লক্ষ একর জমি আজকে দণ্ডকারণ্যের উদ্বাস্তুদের দেওয়া হয়েছে, যে রকমেরই জমি হোক না কেন সেই এক লক্ষ একর অর্থাৎ তিন লক্ষ বিঘা জমি পশ্চিমবাংলায় কোথায় আছে এটা তারা আগে বলুন। এটাতো তারা বললেন না, মূল মামলাকে পাশ কাটিয়ে যাওয়াটা তাদের কাছ থেকে আমি আশা করিনি, কাশীবাবুর কাছ থেকে আশা করিনি এবং হরিপদবাবুর কাছ থেকেও এটা আশা করিনি। তাদের কাছে আশা করেছিলাম এই ব্যাপারে তারা সোজাসুজি কিছু বলবেন। কিন্তু ঝেড়ে কাশলেন না, এটা খুব দুঃখের কথা। সুতরাং ষড়যন্ত্র কোথায় এটা আগে জানতে হবে। সেই বিষয়ে বলছি শুনুন আমার কাছ থেকে শুনুন। আমি দণ্ডকারণ্যে গিয়েছিলাম, আমি নাম করব না, বলা হয়েছে—আমি আপনাদের বলে দিচ্ছি দেয়ার ইজ এ পাওয়াফুল গ্রুপ, উড়িষ্যার [illegible] মধ্যে, যারা চান না, ফিরে আসা উদ্বাস্তুরা আবার সেই মালকানগিরি এলাকায় যান আমি আমার বক্তব্যের মধ্যে বলেছিলাম লোক্যাল এম এল এ, আপনাদের পার্টির এম এল এ, তার সঙ্গে সেখানকার উদ্বাস্তুদের কি সম্পর্ক—রাজনৈতিক কারণে এটা হয়েছে, এই বিষয়ে ভাল করে খোঁজ নিয়ে আসুন গিয়ে এবং কি করে চারিদিক থেকে—এটা রাইপুরের মাছের ব্যবসায়ীদের ষড়যন্ত্র শুধু নয়, মাছের ব্যবসায়ীদের সম্বন্ধে আমি তো এক্ষুণি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে শুনলাম—বলা হচ্ছে, সুন্দরবনে মাছ ধরবে।

বাগনায় রিক্রেম করা হচ্ছে, সেই বাগনার জমিটুকু দখল করে সেখানে পোর্ট হবে, ট্রলার প্রভৃতি এদিক ওদিকে আছে—লক্ষ লক্ষ টাকা সেই ভাবে হয়েছে, উদ্বাস্তুদের মাথায় কাঁঠাল ভেঙ্গে লক্ষ লক্ষ টাকা হচ্ছে এবং অন্যান্য বিভিন্ন সূত্র থেকে যারা এই সরকারকে বিপর্যস্ত করতে চায়, সেই সব সূত্র থেকেও আসছে। ষড়যন্ত্রের কথা, চক্রান্তের কথা—আমি জানি ষড়যন্ত্র আছে, আরও বলা যায়, কিন্তু সেই সময় নেই, সেই জন্য আমি আর বেশি এর মধ্যে যেতে চাই না। সেটা আমরা আশা করেছিলাম, সেটা আমরা পেলাম না। মুখ্যমন্ত্রী ঠিক বলেছেন, আমাদের উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন মন্ত্রী, তিনিও ঠিক বলেছেন, সেই সব কথা তারা বললেন না। কাশীবাবু বললেন খুব বড় গলা করে, কে ওদের অধিকার ভঙ্গ করবে? ওদের অধিকার আছে, যেখানে খুশি তারা যেতে পারে। আমিও তো ঐ কথাটা বলছিলাম, আজকে ১৫ বছর বাদে, ২০ বছর বাদে তাদেরকে সিটিজেনশিপ সার্টিফিকেট দেওয়া হল না কেন? কংগ্রেসের উপর দায়িত্ব নিশ্চয়ই ছিল, আজকে মধ্যপ্রদেশে জনতা সরকার, উড়িষ্যার জনতা সরকার, দিল্লিতে জনতা সরকার, তবু কেন এদের সিটিজেনশিপ রাইট দেওয়া হল না? মনে রাখতে হবে ৫০ হাজার শুধু দরখাস্ত করেছে এবং বহু ৫০ হাজার এখনও দরখাস্ত করেনি। যে দরখাস্তগুলো করা হয়েছে, তার কেন এখনও ডিসপোজ্যাল হল না? কেন ফিফটি পারসেন্ট ডিসপোজ্যাল হয়নি? এর জবাব কে দেবে? হরিপদবাবু জবাব দেবেন, না, আমরা জবাব দেব?

আজকে ওড়িষ্যায় নমশূদ্রদের শিডিউল্ড কাস্ট বলে স্বীকার করা হচ্ছে না। আমরা শুনেছি, জানি না সত্যি কিনা, মধ্যপ্রদেশে নাকি স্বীকার করা হয়েছে। কিন্তু ওড়িষ্যায় স্বীকার করা হয়নি। ওদের এই প্রশ্নের কে মীমাংসা করবে? আজকে আমি এই সব প্রশ্নই তুলেছিলাম এবং এই সব প্রশ্ন রয়েছে এবং সেই জন্যই সমস্যা দেখা দিচ্ছে। দেখা দিচ্ছে বলেই আমাদের কোটি কোটি টাকা খরচ করতে হচ্ছে। কাশীবাবু বলেছেন ঐসব ব্যর্থ হয়েছে, ওখানে আর যেতে হবে না, সবাইকে রেখে দিতে হবে। তাই যদি হয় তাহলে ঝেড়ে কাশুন এবং কেশে বলুন যে, তাই আমাদের এই সিদ্ধান্ত এবং সারা দেশের মানুষ সেই সিদ্ধান্ত গ্রহণ করে এগিয়ে চলবে। কিন্তু এইভাবে টার্নিং দি চেক চলে না, ডিটারমাইন্ড হতে হবে, ঝেড়ে কাশতে হবে। সময় নেই, সর্বনাশ হয়ে যাবে। ৩ লক্ষ বিঘা জমিতে চাষবাস করতে হবে মরশুম এসে গেছে। কিন্তু কে জমিতে চাষ করবে, কে কবে তা ঠিক করবে? আজকে যদি সিদ্ধান্ত না হয়, তাদের যদি বুঝিয়ে না পাঠাতে পারি তাহলে সর্বনাশ হয়ে যাবে। ওরা বলুন যে এখানে কোথায় ৩ লক্ষ বিঘা জমি আছে এবং যেখানে এদের পুনর্বসতি হতে পারে? সুন্দরবনে কি ৩ লক্ষ বিঘা জমি আছে? যদি তা আপনারা দেখিয়ে দিতে পারেন তাহলে তাদের ফিরে যেতে হবে না এখানেই পুনর্বসতি হবে। আপনারা বলুন যে, হ্যাঁ মীমাংসার দায়িত্ব কেন্দ্রীয় সরকার নিচ্ছেন, বলুন, কেন্দ্রীয় সরকারের তরফ থেকে একথা বল্যার কার হিম্মত আছে বলুন, কেন সে কথা বলবেন না? সামনেই বর্ষা নামছে ওদের এখানে সাংঘাতিক কষ্ট হবে, সর্বনাশ হয়ে যাবে। সুতরাং আজকে ওদের সেটা বোঝাতে হবে। আমি ত্রাণের দায় দায়িত্ব ইত্যাদির আলোচনার মধ্যে এখন যাচ্ছি না। কিন্তু সামনে যে বিপদ দেখছি সেই বিপদ লক্ষ্য করেই আমি আমার বক্তব্য রাখছি। ওখানকার সেই সব কৃষি জমি যে জমিগুলিতে জল এসেছে, সেইসব জমিগুলি পড়ে থাকবে। দন্ডকারণ্য উন্নয়ন পরিষদের অফিসাররা বলেছেন

আমাদের যে, যত তাড়াতাড়ি পারেন ওদের এখানে পাঠিয়ে দিন, চাষের মরশুম এসে গিয়েছে, এই চাষের মরশুম তা নাহলে জমিগুলি বেদখল হয়ে যাবে। তাই দেয়ার মাস্ট বি এ কুইক ডিসিসন। কাশীবাবু বিরোধী দলের নেতা এবং জনতা দলেরও নেতা, হরিপদবাবুও বিরোধী দলের একজন নেতা এবং জনতা দলের নেতা, আপনারা প্রধানমন্ত্রীকে বলুন। প্রধানমন্ত্রীকে ধন্যবাদ, তিনি জানতে গিয়েছিলেন ইন্দ্রাবতী বাঁধ উদ্বোধন করতে গিয়ে। তিনি সেটা সেদিন উদ্বোধন করলেন এবং এটা খুবই ভাল কথা। কিন্তু Powerful Cliques are operating within the orissa. Janata Govt. and the M.P. Janata Govt. and the union Janata Government একথা আমরা বলছি। কাশীবাবুর সঙ্গে এই নিয়ে আরও অনেক আলোচনা করা হবে। তবে তারা এখনও পর্যন্ত এটার গুরুত্ব উপলব্ধি করলেন না। আমাদের মুখ্যমন্ত্রী বহুবার তাদের বোঝাবার চেষ্টা করেছেন। প্রধানমন্ত্রী মহাশয় গিয়েছিলেন সেখানে। কিন্তু সিকান্দর ভখত সাহেবের একবারও সেখানে যাবার সময় হল না, হাসনাবাদে যাবার সময় হল না। এই কি মীমাংসার নমুনা? যেখানে সময় নিয়ে টানাটানি হচ্ছে, সামনে মৃত্যু ছাড়া আর কিছু নেই, সেখানে আমরা কি শুধু মাত্র বিধানসভায় দাঁড়িয়ে বড় বড় কথা বলব? আমাদের নেতারা কেবল বড় বড় কথা বলবেন তাহলেই দেশ বাঁচবে? আজকে এই সমস্যার সমাধানের দায়িত্ব কার? এটা কি শুধু পশ্চিমবাংলার দায়িত্ব? তা নয়। সিকান্দর বখত নিজে বলেছেন ২৫ হাজার ফ্যামিলি সেখানে গিয়েছে। শুধু ১৯৬৪ সালে যারা এসেছে তারা নয়, তার আগেও বহু রিফিউজি সেখানে গিয়েছে। ১৯৬৪ সালে যারা এসেছিল তাদের দায়িত্ব, ২৫ হাজার ফ্যামিলির দায়িত্ব মধ্যপ্রদেশ সরকার নিয়েছিলেন, আর ৩০ হাজারের দায়িত্ব ওড়িষ্যা সরকার নিয়েছিলেন। অথচ আজকে নানা রকম কথা উঠছে। ওড়িষ্যার মুখ্যমন্ত্রী শ্রী নীলমনি রাউথরায় এবং ওড়িষ্যার ত্রাণ ও পুনর্বাসন মন্ত্রী, যিনি আমাদের সঙ্গে গিয়েছিলেন, তারা দ্ব্যর্থহীন ভাষায় বলেছেন যে, না, এদের দন্ডকারণ্যেই থাকতে হবে, আমরা সমস্ত দায়িত্ব নেব, এরা দন্ডকারণ্যেই থাকবে। তবুও আমি বলছি, কাশীবাবু এখনও সাবধান হোন পাওয়ারফুল ক্লিকস অপারেট করছে।

[6-10 — 6-20 P.M.]

সেখানে পাওয়ারফুল ক্লিক চলছে। এটা দেখবেন যে উড়িষ্যায় কারা আছেন, মধ্যপ্রদেশ সরকার কি ভূমিকা নিয়েছেন দেখবেন সেখানে একজন মাত্র ডেপুটি সেক্রেটারিকে পাঠিয়েছেন—সেখানে চিফ সেক্রেটারির র‍্যাঙ্কের সব লোক রয়েছেন কিন্তু সেখানে একজন ডেপুটি সেক্রেটারিকে পাঠালেন? দিল্লি থেকে সিকেন্দার বক্তের কি একবার যাওয়া উচিত ছিল না? তিনি তার সেক্রেটারিকে পর্যন্ত পাঠান নি। এই রকম ভাবে একটা এতবড় মামলার সুমীমাংসা করা যায় না। নিজেদের দিকে তাকান, এইভাবে আসল মামলাটাকে পাশ কাটিয়ে যাওয়া যায় না। এই বলে আমি একে সমর্থন জানাচ্ছি এবং আমার বক্তব্য শেষ করার আগে মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব দিয়েছেন তাকে এর সঙ্গে জুড়ে নিয়ে একে লম্বা করে কোনও লাভ নেই, তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Deba Prasad Sarkar that the following paragraph be added in the end of the motions, namely : "এই সভা দন্ডকারণ্যে

উদ্বাস্তু পুনর্বাসন সমস্যার বাস্তব অবস্থার পূর্ণাঙ্গ তদন্ত করা এবং সেখানকার হাজার হাজার উদ্বাস্তু আসলে কোনও অবস্থার মধ্যে পড়ে আছে এই রাজ্যে চলে আসতে বাধ্য হচ্ছেন এবং অনিশ্চিত জীবনের পথ বেছে নিচ্ছেন তার প্রকৃত কারণ নির্ধারণের উদ্দেশ্যে এক সর্বদলীয় কমিটি গঠন করার প্রয়োজনীয়তা অনুভব করছে। এই সভা দন্ডকারণ্য ফেরত হাজার হাজার ছিন্নমূল মানুষের সমস্যাটিকে মানবিক দৃষ্টিকোণ থেকে বিচার বিবেচনা করা, বারাসতের ঘটনার মতো তাদের ওপর পুলিশি নির্যাতনের পুনরাবৃত্তি না ঘটান এবং তাদের স্থায়ী পুনর্বাসন সাপেক্ষে প্রয়োজনীয় ত্রাণ সাহায্য দেওয়ার জন্য রাজ্য সরকার তথা কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করছে। এই সভা দন্ডকারণ্য থেকে আগত শরণার্থীদের সুষ্ঠু অর্থনৈতিক ও সাংস্কৃতিক পুনর্বাসনের জন্য যথাক্রমে রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে অবিলম্বে যাবতীয় পদক্ষেপ গ্রহণের প্রয়োজনীয়তা অনুভব করছে।" was then put and a division was taken with the following results:

**Ayes**

Abul Hasan, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Shri

Adak, Shri Nitai Charan

Banerji, Shri Radhika Ranjan

Barma, Shri Manindra Nath

Basu, Shri Gopal

Basu, Shri Jyoti

Basu Ray, Shri Sunil

Baxla, Shri Jhon Arther

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Jananta Kumar

Chakraborti, Shri Subhas

Chakraborty, Shri Deb Narayan

Chowdhury, Shri Gunadhar

Chowdhury, Shri Subhendu Kumar

Ghosal, Shri Aurobindo

Goppi, Shrimati Aparajita

Guha, Shri Kamal Kanti

Gupta, Shri Sitaram

Habib Mustafa, Shri

Kalimuddin Shams, Shri

Kisku, Shri Upen

Koley, Shri Barindranath

Let (Bara), Shri Pranchanan

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Pannalal

Majumdar, Shri Sunil Kumar

Mazumder, Shri Dinesh

Mitra, Shri Parimal

Mohammed Amin, Shri

Mondal, Shri Rajkumar

Mondal, Shri Sasanka Sekhar

Mirdha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Niranjan

Murmu, Shri Nathanniel

Murmu, Shri Sarkar

Murmu, Shri Suful

Naskar, Shri Sundar

Neogy, Shri Brajo Gopal

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Monoranjan

Roy, Shri Pravas Chandra

Roy, Shri Sada Kanta

Roy, Shri Tarak Bandhu

Roy Barman, Shri Khitibhusan

Roychowdhury, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri Kamal

Sen, Shri Deb Ranjan

Sen, Shri Dhiren

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Sinha Roy, Shri Guruprasad

Soren, Shri Suchand

Sur, Shri Prasanta Kumar

Tah, Shri Dwarka Nath

Tirkey, Shri Monohar

**Ayes**

Halder, Shri Renupada

Sarkar, Shri Deba Prasad

**Abst.**

Basu, Shri Nihar Kumar

Bera, Shri Sasabindu

Das Mahapatra, Shri Balai Lal

Das, Shri Sandip

Jana, Shri Haripada (Bhagabanpur)

Maitra, Shri Kashi Kanta

Ojha, Shri Janmejay

Sinha, Shri Prabodh Chandra

The Ayes being 2 and the Noes 65, the motion was lost.

The motion of Shri Amalendra Roy that "সম্প্রতি, দন্ডকারণ্য থেকে পুনর্বাসনপ্রাপ্ত যে সমস্ত পরিবার ও শিবির থেকে যে সমস্ত উদ্বাস্তু পরিবার এ রাজ্যে চলে এসেছেন এবং তার ফল হিসেবে যে পরিস্থিতির উদ্ভব হয়েছে তার জন্য পশ্চিমবঙ্গ বিধানসভা গভীর উদ্বেগ প্রকাশ করছে। দেশ বিভাগের পর থেকেই এ রাজ্যে আর্থ-সামাজিক সমস্যার একটি গুরুত্বপূর্ণ দিক হল উদ্বাস্তু সমস্যা। দীর্ঘ ৩০ বছর ধরেই এই সমস্যার সুষ্ঠু সমাধান হয়নি। এ রাজ্যের বাইরে যারা পুনর্বাসিত হয়েছেন ও উদ্বাস্তু শিবিরে যারা ছিলেন তারাও বহুবিধ সমস্যায় জর্জরিত হয়েছিলেন। এ রাজ্যের মানুষ সে সম্পর্কে অবহিত। বিশেষত দন্ডকারণ্য পুনর্বাসন পরিকল্পনা রূপায়ণের অনেক ভুলত্রুটি হয়েছে এবং রূপায়ণের অনেক বিলম্ব হয়েছে। স্বভাবতই অনেক অসন্তোষ জমা হয়েছে। কিন্তু মুষ্টিমেয় স্বার্থান্বেষী এই অসন্তোষকে এক বিপজ্জনক পথে পরিচালনা করার জন্য এক হীন প্রচেষ্টা নিয়েছে। দন্ডাকরণ্য পরিকল্পনার ত্রুটি-বিচ্যুতি সমাধানের পথে না গিয়ে তারা উদ্বাস্তু পরিবারদের পশ্চিমবঙ্গে ফিরিয়ে আনার এক বিভ্রান্তিকর পথে প্ররোচিত করেছেন। পশ্চিমবঙ্গে রুটি-রুজি ও পুনর্বাসনের প্রতিশ্রুতি তাদের কাছে দেওয়া হয়েছে। এর ফলে উদ্বাস্তু পরিবাররা দলে দলে পশ্চিমবঙ্গে চলে আসছেন এবং একটি নির্মম বাস্তবতার সম্মুখীন হচ্ছেন। যাদের সাথে মিথ্যা প্রচারের কোনও সম্পর্ক নেই তারা অশেষ দুঃখ, লাঞ্ছনা, ক্ষুধা এবং অনিশ্চয়তার মধ্যে দিন যাপন করতে বাধ্য হচ্ছেন।

এই সভা মনে করে দন্ডকারণ্য থেকে চলে আসা উদ্বাস্তুদের সমস্যা সমাধানের পথ নয়। সকলেই বোঝেন এ রাজ্যে তাদের সুষ্ঠু পুনর্বাসনের বাস্তব সম্ভাবনা নেই, বরং আরও সমস্যা এবং অনিশ্চয়তার কাছেই তাদের আত্মসমর্পণ করতে হবে। এই সভা মনে করে দন্ডকারণ্যে ফিরে গিয়েই রুটি-রুজি ও পুনর্বাসন সমস্যা সমাধানের জন্য উদ্যোগ নিতে হবে।

দন্ডকারণ্য উন্নয়ন সংস্থা ইতিমধ্যে কয়েকটি পরিকল্পনা ব্যবস্থা নিয়েছে। রাজ্য সরকার এ ব্যাপারে যে উদ্যোগ নিয়েছে তাকে এই সভা সমর্থন করে। দীর্ঘদিনের অবহেলিত পরিকল্পনাটির যখনই রূপায়িত হবার সম্ভাবনা সৃষ্টি হয়েছে, তখনই উদ্বাস্তুদের দন্ডকারণ্য থেকে চলে আসার কোনও যৌক্তিকতা নেই এবং এর পেছনে স্বার্থান্বেষীর কার্যকলাপই দায়ী। এই স্বার্থান্বেষী চক্রটি রাজ্য সরকারের সঙ্গে কোনওরকম সহযোগিতা করতে চাইছে না। ওরা উদ্বাস্তু পরিবারদের প্ররোচিত করছে। আরও বিপদের দিকে ঠেলে দিচ্ছে। এলাকার মানুষদের সঙ্গে সংঘর্ষ সৃষ্টি উপকরন করছে। পুলিশ বাহিনীকে প্ররোচিত করছে। এই ঘটনার সামনে দাঁড়িয়েও রাজ্য সরকার ধৈর্য ও সংযমের সঙ্গে সমস্ত পরিস্থিতির মোকাবিলায় সচেষ্ট আছেন। এই সভা উদ্বাস্তু পরিবারদের কাছে আবেদন করছে এই রাজ্যের জনগণের স্বার্থের পরিপন্থী কোনওরকম পদক্ষেপ নেবেন না।

এই সভা দন্ডকারণ্য থেকে উদ্বাস্তুদের চলে আসায় যে জটিল সমস্যার সৃষ্টি হয়েছে তার মানবিক দিকটি সম্পর্কে পূর্ণ সচেতন। উদ্বাস্তু পরিবারদের কাছে এই সভার আবেদন—তারা দন্ডকারণ্যে ফিরে চলুন ; আরও বেশি দুঃখকষ্ট ও অনিশ্চয়তার মধ্যে নিজেদের ঠেলে দেবেন না। রাজ্য সরকার ইতিমধ্যেই ত্রাণের ব্যাপারে যে ব্যবস্থা গ্রহণ করেছেন, এই সভা তা সমর্থন করছে। বর্ষা আসছে এবং তার ফলে উদ্বাস্তুরা যেভাবে অবস্থান করছেন তাতে পরিস্থিতি

আরও জটিল হবে এবং আরও বেশি সমস্যার সম্মুখীন হবে। এই সভা উদ্বাস্তুদের কাছে আবেদন করছে যেন তারা কোনও প্ররোচনায় পা না দেন, পরিস্থিতির আরও অবনতি না ঘটান, রাজ্য সরকারের ক্যাম্পগুলির সাহায্য নেন এবং দন্ডকারণ্যে ফিরে যেতে শুরু করেন। কেন্দ্রীয় সরকারের কাছেও এই সভা আবেদন জানাচ্ছে—তারা অবিলম্বে তাদের দায়িত্ব পালন করুন, দন্ডাকারণ্য পরিকল্পনা সুষ্ঠু রূপায়ণের জন্যে অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা নিন।" was then put and agreed to.

## Twenty Fourth Report of the Business Advisory Committee

**মিঃ স্পিকার ঃ** কার্য উপদেষ্টা সমিতির চতুর্বিংশতিম সভা অধিবেশনের আজকে ২৮শে এপ্রিল ৮৭, আমার কক্ষে অনুষ্ঠিত হইয়াছে এবং এই অধিবেশনে নিম্নলিখিত পরিবর্তন হইয়াছে আমি আশা করি আপনারা সকলেই এই প্রস্তাবের পক্ষে আছেন। পরিষদীয় মন্ত্রী শ্রী ভবানী মুখোপাধ্যায়কে আমি আনুষ্ঠানিক অনুরোধ করছি।

Friday, 5-5-78 (i) The West Bengal Land Reforms (Amendment) Bill, 1978 (Introduction, Consideration and Passing) — $\frac{1}{2}$ hour.

(ii) Private Members' Business—4 hours.

**শ্রী ভবানী মুখোপাধ্যায় ঃ** কার্য উপদেষ্টা সমিতির চতুর্বিংশতিতম অধিবেশনে যে প্রস্তাব গ্রহণ করা হয়েছে তা অনুমোদনের জন্য সভাকে অনুরোধ করছি।

The motion was then put agreed to.

**মিঃ স্পিকার ঃ** আমি ধরে নিচ্ছি যে এই প্রস্তাব গ্রহণ করার ব্যাপারে কারও কোনও আপত্তি নেই। অতএব এই প্রস্তাব গৃহীত হল।

## PRIVATE MEMBERS' BUSINESS

**মিঃ স্পিকার ঃ** এখন আমি সুনীলকুমার মজুমদারকে তার বেসরকারি প্রস্তাব উত্থাপন করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আমার প্রস্তাব মুভ করছি। "যেহেতু বীরভূম ও মুর্শিদাবাদ জেলার কিছু অংশের মধ্য দিয়ে প্রবাহিত কোপাই নদী এবং বীরভূম জেলার নানুর থানার উত্তর প্রান্ত দিয়া প্রবাহিত ময়ূরাক্ষী নদীর মধ্যবর্তী বিশাল এলাকা দীর্ঘদিন যাবত বন্যায় প্লাবিত হওয়ায় ঘরবাড়ি ও ফসলের প্রচুর ক্ষতি হইতেছে ;

যেহেতু বীরভূম জেলার নানুর থানার দক্ষিণ প্রান্তে প্রবাহিত বন্দরকান্দর খালের দুই পার্শ্ববর্তী বীরভূম ও বর্ধমান জেলার বিস্তীর্ণ এলাকা প্রতিবৎসর জলমগ্ন হইয়া এক ভয়াবহ অবস্থার সৃষ্টি করিতেছে ;

এবং যেহেতু কৃষকগণ ঐ এলাকায় বন্যা প্রতিরোধের জন্য বারবার আন্দোলন করা

সত্ত্বেও এ যাবৎ বিশেষ কোনও ব্যবস্থা করা হয় নাই ;

সুতরাং এই সভা প্রস্তাব করিতেছে যে, অনতিবিলম্বে ঐ জেলাগুলির বিস্তীর্ণ এলাকা জলমগ্ন হওয়ার কবল থেকে মুক্ত করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হউক।"

শুধু এই প্রস্তাবের মধ্যে ছাপার যে ভুল আছে সেই ছাপার ভুলটুকু সংশোধন করে নেবার জন্য আমি ডেপুটি স্পিকার মহাশয়কে বলছি। এই বিষয়ে একটু ব্যাখ্যা করে দিলে সুবিধা হবে। বীরভূম, মুর্শিদাবাদ এবং বর্ধমান এই তিনটি এলাকার জল নিকাশি ব্যবস্থার সংযুক্তির জন্য বলা হয়েছে। এটা আমরা দীর্ঘকাল ধরে বলে আসছি প্রায় ৫০ বছর ধরে এই এলাকার জল নিকাশি ব্যবস্থার জন্য এখানকার কৃষকরা সংগ্রাম করে আসছে, আন্দোলন করে আসছে। একমাত্র মুর্শিদাবাদ এবং বর্ধমানকে বাদ দিয়ে বীরভূমেই ৯ হাজার একর জমি প্রতি বছর জলমগ্ন হয়ে থাকে, চাষ হয় না। বর্ষার সময় বিস্তীর্ণ এলাকা জুড়ে জল থাকার ফলে কৃষকদের এক অবর্ণনীয় অবস্থার সম্মুখীন হতে হয়। তাদের সমস্ত কিছু জলে ভেসে যায়, ডুবে যায়। এই এলাকাগুলি যে সমস্ত নদীর উপর নির্ভরশীল সেই সমস্ত নদীর মধ্যে কোপাই এবং বক্রেশ্বর মিলে কুয়ে বলে নাম নিয়েছে ; গঙ্গা, কোপাই এবং বক্রেশ্বর এর জলের পরিমাণ হচ্ছে ৬৫ হাজার কিউসেক যা ছোট্ট কুয়ে নদী দিয়ে, কোপাই-এর আধখানা এবং গঙ্গার ১/৪ অংশের মধ্য দিয়ে ঐ ৬৫ হাজার কিউসেক জল প্রবাহিত হয়। এর ফলে শুধু ঐ এলাকার নয়, ময়ূরাক্ষীর জল, কোপাই এবং বক্রেশ্বরের মিলিত জল সিদ্ধেশ্বরীতে গিয়ে পড়ে, আমি যা লিখেছি তাছাড়াও কুয়ের দক্ষিণ প্রান্ত ও ময়ূরাক্ষীর উত্তর প্রান্ত একটা বিরাট এলাকা কান্দি সাব-ডিভিসন-এর প্রায় অনেক অংশ জলমগ্ন হয়ে থাকে। সেজন্য আমাদের দাবি হচ্ছে এই যে এত কৃষকদের চোখের জল পড়ছে ফসল নষ্ট হচ্ছে, তাই তাড়াতাড়ি ব্যবস্থা গ্রহণ করা উচিত। আমরা কিছুদিন আগে শুনেছিলাম বিল ড্রেনেজ স্কীম-এর মাধ্যমে জল নিকাশি ব্যবস্থার কথা। এরজন্য কিছু টাকাও স্যাংশন হয়েছিল, সেই টাকা স্যাংশন হওয়া সত্ত্বেও কোনও কাজ হয়নি, যে অবস্থা সেই অবস্থাই রয়েছে। আমি এই বিষয়ে ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলেছিলাম এবং বহরমপুরেও গিয়েছিলাম, সেচমন্ত্রী মহাশয়ের সঙ্গেও আমার কথাবার্তা হয়েছে, তাতে আমি বুঝেছিলাম এই স্কীম আপাতত হওয়া সম্ভব নয়। কারণ দীর্ঘকালের স্কীম। তারা একটা স্কীম নিয়েছেন—কান্দি এরিয়া ইন্টিগ্রেটেড এরিয়া, সেখানে ফ্লাড অ্যান্ড ডেভেলপমেন্ট কন্ট্রোল ও ড্রেনেজ স্কীম ইন দি ডিস্ট্রিক্ট অব মুর্শিদাবাদ, বীরভূম, বর্ধমান। তারা যে টাকার পরিমাণ ঠিক করেছেন তা হল ৯,৬৩,৪০,০০০ টাকা, কিন্তু সে টাকাও আজ পর্যন্ত স্যাংশন হয়নি। কেন্দ্রীয় সরকার বিভিন্নভাবে বাগড়া দিচ্ছেন। সেইজন্য আমি আজকে প্রস্তাব করছি। আমাদের বামফ্রন্ট সরকার রয়েছেন, তাই সেখানকার কৃষকরা আশা করছেন যে তারা দীর্ঘ ৫০ বছর ধরে যার জন্য লড়াই করছেন সেই কাজ নিশ্চয়ই ত্বরান্বিত হবে। আমরা তাদের বুঝিয়ে সুঝিয়ে বলেছি যে কোথায় আটকাচ্ছে। এখানে টেকনিক্যাল অ্যাডভাইসারি কমিটি আছে, এখান থেকে সেন্ট্রালে যাবে এবং সেখান থেকে নানা পথ ঘুরে আসতে আসতে তা প্রায় শেষ হয়ে যাবে, অবস্থার এই রকম ঘোরালো হয়ে উঠেছে। আমরা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের দপ্তরে এই বিষয়ে জিজ্ঞাসা করেছিলাম, তারা বললেন বন্যা নিয়ন্ত্রণ দপ্তর, গঙ্গা ফ্লাড কমিশন ইত্যাদি বিভিন্ন দপ্তর হয়ে হতে সেটা অনেক দেরি হয়ে যাবে। তাই

আপনারা যদি এখান থেকে কিছু করতে পারেন দেখুন। আমরা জানি না কিভাবে কি হবে, তবে কৃষকেরা আজ আশা করছেন যেহেতু বামফ্রন্ট সরকার হয়েছে সেইহেতু কৃষকদের সমস্যার সমাধান হবে।

[6-20 — 6-30 P.M.]

শুধু সেচের সমস্যা নয়, সেখানে বাসস্থানের সমস্যাও খুব প্রকট। কিভাবে প্রত্যেক বছর বর্ষা কাটবে সেই হল সেখানকার লোকের চিন্তা। প্রত্যেক বছর বর্ষা এলে দেখা যায় যে একটা না একটা গ্রাম হু হু করে জলে ভেসে যাচ্ছে। একবার সেচ মন্ত্রী প্রভাসবাবু সেখানে গিয়েছিলেন, তিনি দেখে এসেছেন কিভাবে কান্দি মহকুমা এবং বহরমপুরে জল ঢুকছে। তিনি যখন গিয়েছিলেন তখনও সেখানে একহাঁটু জল। এটা শুধু একটা এলাকার কথা নয়, আমি বীরভূম, বর্ধমান এবং মুর্শিদাবাদ এলাকার কথা বলছি। আর একটা হল বন্দরকান্দর প্রকল্প। কৃষকেরা বহুদিন ধরে এই প্রকল্পের কথা বলে আসছে। কংগ্রেস আমলে প্ল্যানিং কমিশনের নেতা ছিলেন পান্নালাল দাসগুপ্ত, তার আমলে এই বন্দরকান্দর প্রকল্পের কিছু কাজ হয়েছিল। জলঙ্গী বলে একটা জায়গা আছে, সেটা একটা স্থায়ী বিলে পরিণত হয়ে গেছে। আমরা দাবি করেছিলাম যে এই পরিকল্পনা এমনভাবে করা হোক যাতে কৃষকদের উপকার হয়। কিন্তু সেটা একটা স্থায়ী বিলে পরিণত হয়ে গেল অর্থাৎ গোটা জায়গা জলে ডুবে গেল ঐ অজয়, ময়ূরাক্ষী ও কোপাই-এর বর্ষার জলে। তাতে শুধু বীরভূম নয়, বর্ধমানের একটা বিরাট অংশও প্রত্যেক বছর নানা রকম দুর্ভোগে ভুগছে। তাই আমারা প্রস্তাব করছি যে আমাদের বামফ্রন্ট সরকার এই জল নিকাশি ব্যবস্থা ত্বরান্বিত করে কৃষকরা যাতে বাঁচতে পারে তার ব্যবস্থা করুন। বিল সংস্কার করে জল নিকাশি ব্যবস্থার উন্নতি করে আমাদের এগ্রিকালচারের মঙ্গল করুন, কৃষকদের বাঁচান এটাই আমার প্রস্তাব।

**মিঃ স্পিকার :** এখন আমি আশা করব যে, এই বিষয়ে আর কারও কিছু বলবার নেই, আমাদের সময়েরও অসুবিধা আছে, আমি মাননীয় মন্ত্রী শ্রী প্রভাস রায়কে কিছু বলার জন্য অনুরোধ করছি।

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য সুনীলকুমার মজুমদার এখানে যে লিখিত প্রস্তাব দিয়েছেন সেই প্রস্তাবের আমি লিখিত উত্তর আপনার কাছে দিতে চাই এবং সেটা খুব সংক্ষেপে আমার লিখিত বক্তব্যের মধ্যে দিয়ে দিয়েছি। আমি মনে করি তিনি যেসব পয়েন্ট তার বক্তব্যের মধ্যে তুলেছেন আমার সংক্ষিপ্ত উত্তরের মধ্যে তার সবগুলি কভার করেছি। সেটা আমি আপনার মাধ্যমে পড়ে শুনিয়ে দিচ্ছি The lower reach intercepted by the rivers Kopai and Mayurakshi comprises of Langalhata Beel. As it is a low pocket, it suffers from drainage congestion. An integrated scheme (Kandi Master Plan estimated to cost Rs. 916 lakhs) taking into consideration the above area and other adjoining areas, has been drawn up and it is being scrutinised by the Ganga Flood Control Commission.

The Nanoor area in Birbhum district and a portion of Ketugram P.S. in Burdwan district suffer from water-logging when, during heavy rainfall in the area, the outfall of Bandar Kandar is locked due to flood in the river Ajoy. As such, improvement of Bandar Kandar drainage channel will not eliminate water-logging unless a dam is constructed on the river Ajoy for detention of flood water.

However, a scheme for finding out a alternative route to drain the Bandar Kandar drainage channel into the river Bhagirathi is being investigation.

স্যার, মূল সমস্যা হচ্ছে মুর্শিদাবাদ জেলার কান্দি মহকুমা এবং বীরভূম জেলার সিউড়ি মহকুমার বিরাট এলাকা প্রতি বছর জল প্লাবিত থাকে। যে বছর বেশি বৃষ্টি হয় সেই বছর সমস্ত কান্দি মহকুমা এবং সিউড়ি মহকুমার বিরাট এলাকা জল প্লাবিত হয়। একথা ঠিক যে গত বছর বন্যার সময় আমি কান্দি মহকুমায় এবং সিউড়ি মহকুমায় গিয়েছিলাম, সেখানে একটা বিপর্যয় অবস্থা আমি দেখেছি এবং আলোচনা করেছি যে কি করে এই বিরাট এলাকাকে জল মুক্ত করা যায়, কি করে বন্যার হাত থেকে এই এলাকাকে বাঁচানো যায়। এই নিয়ে আগেকার গভর্নমেন্ট একটা স্কীম তৈরি করেছিলেন, সেই স্কীম তৈরি করার পর কেন্দ্রীয় গভর্নমেন্টের কাছে পাঠিয়ে ছিলেন। তারপর এই নিয়ে কি করা যাবে তা নিয়ে কোনও প্রচেষ্টা না করার জন্য বিলম্ব ঘটেছে। আমরা আসার পর এই বিষয়ে গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশনের কাছে চিঠি লিখেছি যার পরিচালক হচ্ছে ভারত সরকার। এটা তাড়াতাড়ি করবার জন্য আমরা তাদের কাছে তাগাদা দিয়েছি, তা নিয়ে তাদের সঙ্গে আমার চিঠিপত্র লেখালেখি করেছি। ফ্লাড কন্ট্রোল কমিশনের চেয়ারম্যানের সঙ্গে এটা তাড়াতাড়ি করার জন্য আলোচনা করেছি। কিন্তু কংগ্রেস গভর্নমেন্ট যে স্কীম তৈরি করে রেখে গেছেন সেই স্কীমের মধ্যে ত্রুটি থাকার জন্য তিনি জানিয়েছেন এই স্কীমটা মঞ্জুর করা হয়নি। আমি বলেছি কোথায় ত্রুটি আছে সেটা আমাদের কাছে পাঠিয়ে দিন, আমরা পুনরায় স্কীমটাকে রিভাইজ করে আপনাদের কাছে পাঠিয়ে দিচ্ছি। তিনি পাঠিয়ে দেবেন বলেছেন। এই স্কীমটা গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন মঞ্জুর করার পর কেন্দ্রের কাছে যাবে, কেন্দ্রীয় সরকারের যে কন্ট্রোল ওয়াটার অ্যান্ড পাওয়ার কমিশন রয়েছে তারা সেটাকে চেক আপ করবেন, তারা এগ্রি করলে তারপর প্ল্যানিং কমিশনের কাছে যাবে, প্ল্যানিং কমিশন এগ্রি করলে তারপর টাকা মঞ্জুর হবে। এই প্ল্যান ১০ বছর আগে তৈরি করেছিলেন বটে, কিন্তু এই প্ল্যানকে কি করে কার্যকর করা যাবে তারজন্য যে প্রচেষ্টা করা উচিত ছিল তা না করার জন্য এই প্ল্যানটা একটা চূড়ান্ত সিদ্ধান্তর পথে যেতে পারে নি। আমরা সেটা তাড়াতাড়ি করার চেষ্টা করছি। মাননীয় সদস্য যিনি এই প্রস্তাব দিয়েছেন তার সঙ্গে আমি আজকে এই নিয়ে আলোচনা করেছি, সমস্ত ঘটনা তাকে বলেছি। এই প্ল্যানের সঙ্গে জড়িত রয়েছে ময়ূরাক্ষী ক্যানেল এবং কোপাই। বিহার গভর্নমেন্টের সঙ্গে কংগ্রেস গভর্নমেন্ট প্ল্যানটা ড্রাফট করেছেন। এই প্ল্যানের সঙ্গে বাংলা, বিহার এবং উড়িষ্যা জড়িয়ে আছে। সমস্ত জিনিসটা এমন জট পাকিয়ে রয়েছে যে সেই জট খুলতে আমাদের জীবন বেরিয়ে যাচ্ছে। আমরা বিহার সরকারের সঙ্গে ৩ বার বসেছি, আমরা অনেকদূর এগিয়ে গেছি. এখনও জটিলতা রয়েছে। উড়িষ্যা গভর্নমেন্টের সঙ্গে

বার বার বসবার চেষ্টা করছি, কিন্তু উড়িষ্যা গভর্নমেন্টের কাছ থেকে সেই রকম সাড়া পাচ্ছি না।

[6-30 — 6-44 P.M.]

কারণ যে আলোচনা আগেকার কংগ্রেস গভর্নমেন্টের করে গেছেন, উড়িষ্যা গভর্নমেন্টের সঙ্গে তারা যে আলোচনা করে গেছেন, তার ড্রাফট আমরা দেখেছি, তাতে পশ্চিমবাংলার ক্ষতি হবে, উড়িষ্যা লায়ন্স শেয়ার চেয়েছে, তারা পরিবর্তন করতে রাজি হচ্ছে না। বিহার গভর্নমেন্টের সঙ্গে আলোচনা করে তারা পরিবর্তন করতে রাজি হয়েছে, তারা বাই ল্যাটারাল একটা চুক্তি করেছিলেন, সেই চুক্তি বলে উড়িষ্যা গভর্নমেন্টের তাদের পক্ষে একটা খুব সুযোগপূর্ণ চুক্তি করে নিয়েছে, যেটা আমাদের খুব অসুবিধা সৃষ্টি করেছে। এই অবস্থার জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে লিখেছি, তিন চারবার লিখেছি, এমনকি কেন্দ্রীয় সরকার হস্তক্ষেপ করেছিলেন, কিন্তু তাতেও উড়িষ্যার যে চিফ ইঞ্জিনিয়ার, সেই কনফারেন্সে না যাওয়ার জন্য এবং দু' বার উড়িষ্যার চিফ ইঞ্জিনিয়ার না যাওয়ার জন্য কনফারেন্স হতে পারেনি। আমরা ফের গতকাল উড়িষ্যা গভর্নমেন্টকে লিখেছি এই ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য।

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সুনীল মজুমদার মহাশয় যে প্রস্তাব এনেছেন, তাতে আমি একটা সংশোধনী আনতে চাইছি। আমি প্রস্তাব করছি যে শ্রী সুনীলকুমার মজুমদার এর প্রস্তাবের প্রথম অনুচ্ছেদ-এর পরিবর্তে নিম্নলিখিত অনুচ্ছেদটি নিবেশিত করা হোক। " যেহেতু বীরভূম জেলার লাভপুর থানার মধ্যে দিয়ে প্রবাহিত কোপাই নদী এবং বীরভূম জেলার লাভপুর থানার উত্তর প্রান্ত দিয়ে এবং মুর্শিদাবাদ জেলার কিছু কিছু অংশের মধ্যে দিয়ে প্রবাহিত ময়ূরাক্ষী নদীর মধ্যবর্তী বিশাল এলাকা দীর্ঘদিন যাবৎ বন্যা প্লাবিত হওয়ায় ঘরবাড়ি ফসলের প্রভূত ক্ষতি হইতেছে" এই সংশোধনটি আমি আপনাদের কাছে রাখছি অনুমোদনের জন্য।

**মিঃ স্পিকার :** আপনি কি প্রস্তাবকের সংশোধনী গ্রহণ করছেন?

**শ্রী সুনীলকুমার মজুমদার :** আমি এই প্রস্তাব গ্রহণ করছি।

The motion of Shri Pannalal Maji "যেহেতু বীরভূম জেলার লাভপুর থানার মধ্য দিয়ে প্রবাহিত কোপাই নদী এবং বীরভূম জেলার লাভপুর থানার উত্তর প্রান্ত এবং মুর্শিদাবাদ জেলার কিছু অংশের মধ্য দিয়ে প্রবাহিত ময়ূরাক্ষী নদীর মধ্যবর্তী বিশাল এলাকা দীর্ঘদিন যাবৎ বন্যায় প্লাবিত হওয়ায় ঘরবাড়ি ও ফসলের প্রচুর ক্ষতি হইতেছে" ; was then put and agreed to.

The motion of Shri Sunil Kumar Majumdar that মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার অনুমতি নিয়ে আমি আমার প্রস্তাব মুভ করছি। যেহেতু বীরভূম ও মুর্শিদাবাদ জেলার কিছু অংশের মধ্য দিয়ে প্রবাহিত কোপাই নদী এবং বীরভূম জেলার নানুর থানার উত্তর প্রান্ত দিয়া প্রবাহিত ময়ূরাক্ষী নদীর মধ্যবর্তী বিশাল এলাকা দীর্ঘদিন যাবৎ বন্যায় প্লাবিত হওয়ায় ঘরবাড়ি ও ফসলের প্রচুর ক্ষতি হইতেছে।

যেহেতু বীরভূম জেলার নানুর থানার দক্ষিণ প্রান্তে প্রবাহিত বন্দরকান্দর খালের দুই পার্শ্ববর্তী বীরভূম ও বর্ধমান জেলার বিস্তীর্ণ এলাকা প্রতি বৎসর জলমগ্ন হইয়া এক ভয়াবহ অবস্থা সৃষ্টি করিতেছে।

এবং যেহেতু কৃষকগণ ঐ এলাকায় বন্যা প্রতিরোধের জন্য বারবার আন্দোলন করা সত্ত্বেও এ যাবৎ বিশেষ কোনও ব্যবস্থা করা হয় নাই, as amended, was then put and agreed to.

## MOTION UNDER RULE 185

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** Sir, I beg to move that যেহেতু বীরভূম জেলার অদূরে অবস্থিত ম্যাসানজোড় ড্যাম হইতে প্রবাহিত সেচ খালটি হইতে কেবলমাত্র বিহারের সাঁওতাল পরগনা জেলা জমিতেই সেচের জল সরবরাহ হয় অথচ, ঐ খালের পূর্বদিকে অবস্থিত বীরভূম জেলায় মহম্মদ বাজার থানা এলাকার পার্বত্যময় জমি যাহাতে সেচের বিশেষ প্রয়োজন তাহা সেচ বঞ্চিত :

সুতরাং এই সভা প্রস্তাব করিতেছে যে, উক্ত সেচ খাল হইতে যাহাতে বীরভূমের জমির জন্য প্রয়োজনীয় সেচের জল পাওয়া যায় তজ্জন্য পশ্চিমবঙ্গ সরকার ও বিহার সরকারের মধ্যে আলোচনা পূর্বক প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা উচিত। যদিও এই সেচের খরচ বহন করে পশ্চিমবঙ্গ সরকার কিন্তু এই সেচ খাল নিয়ন্ত্রণ করে বিহার সরকার। আমি জানি না কোনও চুক্তির ফলে এই ব্যবস্থা হয়েছে কিনা। কাজেই এখন যদি বিহার সরকার এবং পশ্চিমবঙ্গ সরকার মিলে এর একটা সুরাহা করে তাহলে সেখানে জলের ব্যবস্থা হবে এবং এই জলের ব্যবস্থা হলে সেখানে অনেক ফসল হবে এবং আদিবাসীদের উপকার হবে। ওখানে মহম্মদবাজার এলাকা খুবই সমৃদ্ধ এলাকা এবং সেখানে চিনামাটি পাওয়া যায়। সেখানে ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট কর্পোরেশন কাজ করছে। আমরা যদি চিনামাটি থেকে সিরামিক ইন্ডাস্ট্রি করতে পারি তাহলে ভাল হয়। সেখানে যদি সেচের ব্যবস্থা ভাল না হয় তাহলে ওখানকার আদিবাসীদের খুবই অসুবিধা হবে। কাজেই অনুরোধ করছি সেখানে যাতে জলের ব্যবস্থা হয় তারজন্য পশ্চিমবঙ্গ সরকার বিহার সরকারের সঙ্গে আলোচনা করুন। আমি আশাকরি এই সভা আমার প্রস্তাব গ্রহণ করবে।

**মিঃ স্পিকার :** আমার মনে হয় এই প্রস্তাবের বিরুদ্ধে কারুর কিছু বক্তব্য নেই। সুতরাং সেচমন্ত্রীকে আমি তার বক্তব্য রাখতে অনুরোধ করছি।

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আমি এই ব্যাপারে বিশেষ কিছু বলব না। উনি বললেন বিহার সরকার জল পাচ্ছে কিন্তু আমরা পাচ্ছি না। এটা ঠিক কথা। বিহার সরকারের সঙ্গে আগেকার সরকার যে চুক্তি করেছিল তাতে বলা হয়েছিল এই চুক্তি অনুসারে সমস্ত জলই বিহার পাবে এবং সিদ্ধেশ্বরীর জল আমরা পাব। কাজেই সেই চুক্তি অনুসারে আমরা জল পাচ্ছি না। এই চুক্তি পরিবর্তন করবার জন্য আমরা বিহার সরকারকে বলেছি এবং সিদ্ধেশ্বরী যাতে হয় তারজন্য আমরা মতও দিয়েছি। কিন্তু মহানন্দা এবং সুবর্ণরেখা নিয়ে গোলমাল

রয়েছে। তবে মহানন্দার ব্যাপারটা মিটে গেছে কিন্তু সুবর্ণরেখার ব্যাপারটা মেটেনি। কাজেই ওই চুক্তির পরিবর্তন হলে জল পাওয়া যাবে।

The motion of Shri Dhirendra Nath Sen that "যেহেতু বীরভূম জেলার অদূরে অবস্থিত ম্যাসানজোর ড্যাম হইতে প্রবাহিত সেচ খালটি হইতে কেবলমাত্র বিহারের সাঁওতাল পরগনা জেলার জমিতেই সেচের জল সরবরাহ হয় অথচ, ঐ খালের পূর্বদিকে অবস্থিত বীরভূম জেলার মহম্মদ বাজার থানা এলাকার পার্বত্যময় জমি যাহাতে সেচের বিশেষ প্রয়োজন তাহা সেচ বঞ্চিত ;

সুতরাং এই সভা প্রস্তাব করিতেছে যে, উক্ত সেচখাল হইতে যাহাতে বীরভূমের জমির জন্য প্রয়োজনীয় সেচের জল পাওয়া যায় তজ্জন্য পশ্চিমবঙ্গ সরকার ও বিহার সরকারের মধ্যে আলোচনাপূর্বক প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হউক।" was then put and agreed to.

## MOTION UNDER RULE 185

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হাউসের সামনে কোনও বক্তৃতা করছি না। তবে বিষয়বস্তু বলতে গেলে একটা প্রস্তাবনা করতে হয় নাহলে অত্যন্ত উলঙ্গ লাগে। আপনি আমার প্রস্তাবে অনুমতি দিয়েছেন সেইজন্য আমি আপনাকে এবং সমস্ত হাউসকে ধন্যবাদ দিয়ে আমার প্রস্তাব পড়ছি। আমার প্রস্তাব হচ্ছে,

"যেহেতু বর্তমানে দেশের প্রধান খাদ্য শস্য ধান ও গম সহ প্রায় সমস্ত কৃষি পণ্যের মূল্য স্থিতিশীল অবস্থায় থাকা সত্বেও শিল্পজাত পণ্যের মূল্যায়ন ক্রমশই বৃদ্ধি পাইতেছে ;

এবং যেহেতু কৃষিজাত পণ্যের উৎপাদনকারী তাহাদের উৎপন্ন দ্রব্যের বিক্রয়লব্ধ অর্থের বিনিময়ে উচ্চতর মূল্যে শিল্পজাত নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদি সংগ্রহ করিতে ক্ষতিগ্রস্ত হইতেছেন ;

অতএব, এইসভা দৃঢ়ভাবে দাবি করিতেছে যে, কৃষি উৎপাদনের ক্ষেত্রে উৎপাদন ব্যয় নির্ভর মূল্য নির্ধারণ নীতি গ্রহণ এবং শিল্পজাত পণ্যের অনুপাতে মূল্য হ্রাসের ক্ষেত্রে কৃষি পণ্যের উৎপাদনের জন্য ভরতুকি প্রদান ও অন্যান্য সুযোগ সুবিধা সম্প্রসারণকল্পে অবিলম্বে সরকার কর্তৃক কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হউক।"

**Shri Sandip Das :** Sir, I beg to move that the para 3, lines 2 to 4, for the words begining with "কৃষি পণ্যের" and ending with "গ্রহণ করা হউক।" the following be substituted, namely :-

"ক্ষুদ্র ও মাঝারি কৃষকদের কৃষি পণ্যের উৎপাদনের জন্য গ্রামীণ সমবায় সমিতি ও গ্রামীণ ব্যাঙ্ক মারফত ভরতুকি প্রদান ও অন্যান্য সুযোগ সুবিধা দানের জন্য অবিলম্বে সরকার কর্তৃক কার্যকর ব্যবস্থা অবলম্বন করা হোক।"

**Shri Sasabindu Bera :** Sir, I beg to move that—

(i) in lines 1 to 4, for the words begining with "প্রায় সমস্ত" and ending with "ক্ষতি-গ্রস্ত হইতেছেন" the following be substituted, namely :-

"ও অন্যান্য বহু কৃষি পণ্যের নিম্ন মূল্য উৎপাদন ব্যয়ের সহিত সামঞ্জস্যহীন ও অলাভজনক এবং অপর দিকে জীবন ধারণের জন্য প্রয়োজনীয় অন্যান্য দ্রব্য সকলের মূল্য অত্যধিক, যাহার ফলে পুর্বোক্ত কৃষিপণ্যের উৎপাদক কৃষিজীবীদের অর্থনৈতিক জীবন বিপর্যস্ত ও ধ্বংসোম্মুখ হইয়াছে এবং যাহার ফলে কৃষি উৎপাদন ব্যাহত হইতেছে,"

(ii) in line 6, for the words, "শিল্পজাত পণ্যের অনুপাতে মূল্য হ্রাসের", the word "প্রয়োজনের" be substituted.

**মিঃ স্পিকার ঃ** এই প্রস্তাবটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিবেচিত হওয়ায় এটা অন্যদিন আলোচনা করা যেতে পারে। ৫ তারিখে যে বেসরকারি কাজের জন্য নির্দিষ্ট আছে সেদিন এটা প্রথমেই গ্রহণ করা যেতে পারে।

### Adjournment

The House was then adjourned at 6-44 P.M. till 1 P.M. on Thursday the 4th May, 1978 at Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday the 4th May, 1978 at 1-00 P.M.

**PRESENT**

Mr. Deputy Speaker (Shri Kalimuddin Shams) in the Chair, 13 Ministers, 4 ministers of State and 194 Members.

[1-00 – 1-10 P.M.]

### Starred Questions

### (to which oral answers were given)

### Sale of mustard oil by Consumer's Co-operative Stores

***421.** (Admitted question No. *752) **Shri Rajani Kanta Doloi and Shri Bhola Nath Sen :** Will the Minister-in-charge of the Co-operation Department be pleased to state–

(a) Whether it is a fact that the Consumer's Co-operative Stores at Chittaranjan Avenue, Calcutta had, sometime in December, 1977 sold mustard oil at Rs. 10/- per kg. but charged another Rs. 6/- for the container; and

(b) if so, whether this had the approval of the Food and Supplies Department?

**Shri Bhakti Bhusan Mandal :** (a) The Consumer's Co-operative Stores at Chittaranjan Avenue, Calcutta run by the Calcutta Wholesale Consumer's Co-operative Society Ltd. did not sell in December, 1977 mustared oil at a price of Rs. 10/- a K.G. and did not charge another Rs. 6/- for the container.

(b) Does not arise.

৩০৬—স্থগিত

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** স্যার, এই প্রশ্নটা বারে বারে হেল্ড ওভার হচ্ছে। এই প্রশ্নটা দেখলেই বুঝতে পারবেন যে এই সংসদ আরম্ভ হবার প্রথমেই দেওয়া হয়েছিল। আমি বুঝতে পারছিনা যে এর উত্তর দিতে এত দেরি হচ্ছে কেন?

**মিঃ স্পিকার ঃ** আমি এটা দেখব কেন দেরি হচ্ছে।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** স্যার, এই কোয়েশ্চেনটা যেভাবে দেওয়া হয়েছে তাতে এ ধরনের হেল্‌থ ডাইরেক্‌টরেটে বা হেল্‌থ ডিপার্টমেন্টে হিসাব রাখা হয় না। কনস্টিটিউয়েন্সি অনেক

সময় বদলিয়ে যায় বলে আমরা ব্লক স্তরে হিসাব রাখি কোথায় কত টিউবওয়েল আছে। একটা কনস্টিটিউয়েন্সি হিসাবে বলা যায় না। সেইজন্য উত্তর দিতে দেরি হচ্ছে। মাননীয় সদস্য তিনি যদি প্রশ্নটা পরিবর্তন করে দেন তাহলে তাড়াতাড়ি উত্তর দেওয়া যাবে। আর তা না হলে সময় একটু লেগে যাবে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই কনজিউমার্স কো-অপারেটিভ স্টোর্সকে সরষের তেল বিক্রি করবার অনুমতি দেওয়া হয়েছিল কিনা ডিসেম্বর,'৭৭ সালে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** ডিসেম্বর মাসে দেওয়া হয় নি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** ডিসেম্বর মাসে যদি না দেওয়া হয়ে থাকে তাহলে অন্য কোন সময়ে কনজিউমার্স কো-অপারেটিভ স্টোর্স যেটা চিত্তরঞ্জন এভিনিউতে আছে তাদেরক সরষের তেল বিক্রি করবার পারমিশন দেওয়া হয়েছিল কিনা এবং তারা বিক্রি করেছিল কিনা?

**Shri Bhakti Bhusan Mondal :** A very small quantity of mustard oil in sealed tin of 1 kg. was sold by the said Samabayika upto 13.10.77 at the following rates:

Price of 1 kg. mustard oil Rs. 10/-

Cost of Container, sealing, etc Rs. 6.50/-

**নবপল্লী ও মধ্যমগ্রামে পানীয় জল সরবরাহ**

*৪২২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৯।) **শ্রী সরল দেব :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি --

(ক) ইহা কি সত্য যে, ৭-৮ বৎসর পূর্বে বারাসাতের নবপল্লী ও মধ্যমগ্রাম এলাকায় বিশুদ্ধ পানীয় জল সরবরাহের জন্য মাটির নিচে জলের পাইপ পোঁতা হয়; এবং

(খ) সত্য হলে উক্ত এলাকাগুলিতে আজ অবধি জলসরবরাহ না হওয়ার কারণ কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** (ক) ও (খ) বারাসাতের নবপল্লী অঞ্চলের জলসরবরাহ প্রকল্পটি সম্পূর্ণ ও চালু হয়েছে। এর সাহায্যে রাস্তায় রাস্তায় জল সরবরাহ শুরু হয়ে গিয়েছে।

মধ্যমগ্রাম অঞ্চলের জন্য জলসরবরাহ প্রকল্পটি এখনও সম্পূর্ণ করা যায়নি কারণ ৩৪ নং জাতীয় সড়ক (National High way-34) এর নিচে দিয়ে পাইপ পোতার অনুমতি এখনও পূর্ত দপ্তর থেকে পাওয়া যায় নি। ঐ অনুমতির জন্য চেষ্টা করা হচ্ছে এবং আশা করা যায় ১৯৭৮ সালের ডিসেম্বর মাস নাগাদ উক্ত প্রকল্পটি সম্পূর্ণ হয়ে যাবে।

**শ্রী সরল দেব :** আমি আপনার মারফত মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি এই যে পাইপ লাইন পোঁতা হয়েছে এইগুলো মূল সড়ক দিয়ে গিয়েছে। এইগুলো বসতির সঙ্গে সংযোগ স্থাপনের কোনও পরিকল্পনা আপনার আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই প্রকল্পের কাজ শেষ হওয়ার সঙ্গে সঙ্গে এটা সি.এম.ডি.এর হাতে দেওয়া হবে এবং সি.এম.ডি.এ. মেনটেন্যান্সের দায়িত্ব গ্রহণ করবে। সেটা সি.এম.ডি.এ. দায়িত্ব গ্রহণ করার পর তখন বাড়িতে বাড়িতে পল্লীতে পল্লীতে জল সরবরাহের ব্যবস্থা হবে।

**শ্রী সরল দেব ঃ** এটা কি সত্য যে সি.এম.ডি.এ দায়িত্ব গ্রহণে অস্বীকার করেছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সে রকম কোনও রিপোর্ট আমার কাছে নেই।

**শ্রী সরল দেব ঃ** ন্যাশনাল হাইওয়ের কাছ থেকে অনুমতি ত্বরান্বিত করার কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি পূর্তদপ্তরের কাছে অনুমতি চাওয়া হয়েছে এবং আমরা আশা করছি অনুমতি শীঘ্র পাওয়া যাবে।

**মেদিনীপুর জেলায় কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প বাবদ ব্যয়**

*৪২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৯।) **শ্রী কিরণময় নন্দ ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি, ২৮এ ফেব্রুয়ারি ১৯৭৮ পর্যন্ত মেদিনীপুর জেলায় কোন কোন ব্লকে "কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্পে কত টাকা খরচ করা হইয়াছে ও কত পরিমাণ গম সরবরাহ করা হইয়াছে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** ২৮.২.৭৮ পর্যন্ত এই জেলার ৫২টি ব্লকের জন্য উক্ত প্রকল্পে মোট টাকা ১১,৩৮,০২৫ খরচ করা হইয়াছে এবং ২২৭৬ মেট্রিকটন ও ৫০ কিলোগ্রাম গম সরবরাহ করা হইয়াছে। ৫২টি ব্লকের জন্য এই হিসাব পৃথক পৃথক দেখিয়ে একটি বিস্তৃত বিবরণী মাননীয় সদস্যদের দেখার জন্য টেবিলে উপস্থাপিত করা হইয়াছে।

| ক্রমিক নং | ব্লকের নাম | টাকার পরিমাণ | গমের পরিমাণ কিলোগ্রামে |
|---|---|---|---|
| ১) | ঘাটাল | ৩৮,৩৩০ | ৭৬,৬৬০ |
| ২) | দাসপুর(১) | ৪১,০০৪ | ৮২,০০৮ |
| ৩) | দাসপুর(২) | ৩১,৩১৬ | ৬২,৬৩২ |
| ৪) | চন্দ্রকোণা(১) | ৮,০০০ | ১৬,০০০ |
| ৫) | চন্দ্রকোণা(২) | ২৬,৩৫০ | ৫২,৭০০ |
| ৬) | কাঁথি(১) | ১৮,১৯৭ | ৩৬,৩৯৪ |
| ৭) | কাঁথি(২) | ২৯,১৪১ | ৫৮,২৮২ |
| ৮) | কাঁথি(৩) | ১৬,৭৬৭ | ৩৩,৫৩৪ |
| ৯) | রামনগর(১) | ২১,৮৫৭ | ৪৩,৭১৪ |
| ১০) | রামনগর(২) | ৩৪,৭০১ | ৬৯,৪০২ |
| ১১) | এগ্রা(১) | ১৮,৪৯২ | ৩৬,৯৮৪ |
| ১২) | এগ্রা(২) | ১৫,৯১০ | ৩১,৮২০ |

| | | | |
|---|---|---|---|
| ১৩) | পটাশপুর | ২৭,৩৩৩ | ৫৪,৬৬৬ |
| ১৪) | ভগবানপুর(১) | ১৬,৩৩৭ | ৩২,৬৭৪ |
| ১৫) | ভগবানপুর(২) | ১৩,১৯৬ | ২৬,৩৯২ |
| ১৬) | খেজুরি | ১৬,৮২৮ | ৩৩,৬৫৬ |
| ১৭) | পাঁশকুড়া(১) | ৩৯,৩৭৫ | ৭৮,৭৫০ |
| ১৮) | পাঁশকুড়া(২) | ১৬,১২৫ | ৩২,৭৫০ |
| ১৯) | তমলুক(১) | ১৬,০৮৪ | ৩২,১৬৮ |
| ২০) | ময়না | ১৭,৫৪২ | ৩৫,০৮৪ |
| ২১) | মহিষাদল(১) | ১৯,৯২১ | ৩৯,৮৪২ |
| ২২) | মহিষাদল(২) | ১৬,৬১৬ | ৩৩,২৩২ |
| ২৩) | সুতাহাটা(১) | ১৯,০২৮ | ৩৮,০৫৬ |
| ২৪) | সুতাহাটা(২) | ১২,২৯৭ | ২৪,৫৯৪ |
| ২৫) | নন্দীগ্রাম(১) | ৩১,৩৩৩ | ৬২,৬৬৬ |
| ২৬) | নন্দীগ্রাম(২) | ১৭,০১৮ | ৩৪,০৩৬ |
| ২৭) | তমলুক (২) | ২৩,৪৭৯ | ৪৭,০৮৮ |
| ২৮) | নন্দীগ্রাম(৩) | ১৮,৪৭৯ | ৩৬,৯৫৮ |
| ২৯) | মেদিনীপুর সদর | ৪২,৯১৭ | ৮৫,৮৩৪ |
| ৩০) | ডেবরা | ১৪,০৮১ | ২৮,১৬২ |
| ৩১) | কেশপুর | ২৭,২১৬ | ৫৪,৪৩২ |
| ৩২) | গড়বেতা(১) | ২০,৮০৭ | ৪১,৬১৪ |
| ৩৩) | গড়বেতা(২) | ৩৪,৮১১ | ৬৯,৬২২ |
| ৩৪) | গড়বেতা (৩) | ৯,৯০৬ | ১৯,৮১২ |
| ৩৫) | শালবনী | ১২,২০৫ | ২৪,৪১০ |
| ৩৬) | খড়গপুর(১) | ২২,৬৬৪ | ৪৫,৩২৮ |
| ৩৭) | খড়গপুর(২) | ১১,৬০৬ | ২৩,২১২ |
| ৩৮) | কেশিয়াড়ী | ২১,০৮৪ | ৪২,১৬৮ |
| ৩৯) | নারায়নগড় | ২৬,৫২৯ | ৫৩,০৫৮ |
| ৪০) | দাঁতন(১) | ২০,৭২০ | ৪১,৪৪০ |
| ৪১) | দাঁতন(২) | ১১,৬৩৩ | ২৩,২৬৬ |
| ৪২) | মোহনপুর | ১০,১১৭ | ২০,২৩৪ |
| ৪৩) | শবং | ২১,৫২৫ | ৪৩,০৫০ |
| ৪৪) | পিংলা | ১৪,৮৩১ | ২৯,৬৬২ |
| ৪৫) | ঝাড়গ্রাম | ৪১,৫৫৫ | ৬৩,৮০২ |
| ৪৬) | জামবোনি | ৩১,৯০১ | ৬৩,৮০২ |
| ৪৭) | বিনপুর(১) | ৩৭,০৮০ | ৭৪,১৬০ |

| | | | |
|---|---|---|---|
| ৪৮) | বিনপুর(২) | ৩৭,০৮০ | ৭৪,১৬০ |
| ৪৯) | গোপিবল্লভপুর(১) | ১৯,২৮২ | ৩৮,৫৬৪ |
| ৫০) | গোপিবল্লভপুর(২) | ১৫,১০৮ | ৩০,২১৬ |
| ৫১) | সাঁকরাইল | ১৪,৯২৮ | ২৯,৮৫৬ |
| ৫২) | নয়াগ্রাম | ২৩,৮৯৫ | ৪৭,৭৯০ |
| | মোট | টাকা-১১,৩৮,০২৫ | গম-২২৭৬.০৫ মেট্রিকটন |

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে এই রিলিফ ডিসস্ট্রিবিউশনের ব্যাপারে কোনও অভিযোগ দরখাস্ত আকারে তিনি পেয়েছেন কিনা?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** না, অভিযোগ আমার জানা নেই।

**ট্রলার**

*৪২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮০।) **শ্রী সুমন্তকুমার হীরা, শ্রী অশোককুমার বসু এবং শ্রী [illegible]ণ রায় ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রয়াত মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায়ের কার্যকালে গভীর সমুদ্রে মৎস্য ধরিবার জন্য কতগুলি ট্রলার ক্রয় করা হইয়াছিল; এবং

(খ) এগুলির কি গতি হইয়াছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** (ক) ডাঃ বিধানচন্দ্র রায়ের সময়ে গভীর সমুদ্রে মৎস্য ধরিবার প্রকল্পের জন্য ডেনমার্ক হইতে দুইটি মৎস্য ধরিবার ট্রলার ক্রয় করা হইয়াছিল।

(খ) ক্রম-বর্দ্ধিত যান্ত্রিক গোলযোগের ফলে ঐ ট্রলারগুলি ব্যবহারের অনুপযোগী হইয়া পড়ে। সেই কারণে ঐ ট্রলার দুইটি ১৯৬৩ সালের এপ্রিল মাসে নিলামে বিক্রয় করিয়া দেওয়া হইয়াছিল।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে ট্রলারগুলি কিনেছিল তার মালিক কারা এবং কত টাকায় কিনেছিল?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এটা নিয়ার অ্যাবাউট ৫ লক্ষ ৯ হাজার ৮৭২ টাকায় কিনেছিল এবং ডেনমার্কের একটা কোম্পানি কিনেছিল। তবে এটা তো অনেক দিনের ব্যাপার বিধান রায়ের আমলের ব্যাপার নামটা বলতে পারব না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** যে কোম্পানি নিলামে কিনেছিল তার নামটা বলতে পারবেন

না?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** বুঝতেই পারছেন এটা ১৯৫০ সালের ঘটনা।

**শ্রী নির্মলকুমার মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ৫ লক্ষ টাকার উপর টাকা দিয়ে কিনেছিল কিছু নষ্ট হয়ে গিয়েছিল বলে। আমি জিজ্ঞাসা করছি যখন চালু ছিল, তখন তা থেকে কত টাকার মাছ পাওয়া গিয়েছিল এটা কি ওনার ফাইলে আছে?

**মুর্শিদাবাদ জেলায় পানীয় জলের নলকূপ**

*৪২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৩।) **শ্রী হবিবুর রহমান ও শ্রী লুৎফল হক :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমান সরকার ক্ষমতায় আসার পর হইতে ৩১এ জানুয়ারি, ১৯৭৮ সাল পর্যন্ত পানীয় জলের জন্য মুর্শিদাবাদ জেলার কোন ব্লকে কয়টি নলকূল বসানো হইয়াছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** উল্লেখিত সময়ের মধ্যে মুর্শিদাবাদ জেলার বিভিন্ন ব্লকে যত সংখ্যক নলকূপ খনন করা হয়েছে, তার একটি তালিকা লাইব্রেরি টেবিলে রাখা হয়েছে।

| জেলার নাম : | ব্লকের নাম | স্থাপিত নলকূপের সংখ্যা : |
|---|---|---|
| মুর্শিদাবাদ | বহরমপুর | ৪ |
| | বেলডাঙ্গা-১ | ৯ |
| | বেলডাঙ্গা-২ | ১২ |
| | হরিহরপাড়া | ১৩ |
| | নোয়াদা | ৭ |
| | ডোমকল | ১০ |
| | জলঙ্গি | ৫ |
| | মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ | ৫ |
| | রানিনগর-১ | ১০ |
| | রানিনগর-২ | ১০ |
| | ভগবানগোলা-১ | ৮ |
| | ভগবানগোলা-২ | ১০ |
| | লালগোলা | ২ |
| | নবগ্রাম | - |
| | কান্দী | - |
| | খড়গ্রাম | ৯ |
| | বারোয়া | ৯ |
| | ভরতপুর-১ | - |
| | ভরতপুর-২ | ১০ |
| | রঘুনাথগঞ্জ-১ | ৭ |

| | |
|---|---|
| রঘুনাথগঞ্জ-২ | ১০ |
| সুতি-১ | ৪ |
| সুতি-২ | ৫ |
| সামসেরগঞ্জ | ৭ |
| সাগরদীঘি | ৬ |
| ফারাক্কা | ১৩ |

**শ্রী হাবিবুর রহমান ঃ** এই যে বিভিন্ন ব্লকে টিউবওয়েল বসিয়েছেন সেটা কিসের ভিত্তিতে বসিয়েছেন জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখান থেকে প্রতি ব্লক হিসাবে বিগত বছরে এবং ভাঙ্গা বছরে ১০টি হিসাবে টিউবওয়েল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে দেওয়া হয় এবং সেখানে যে সাইট সিলেকশন কমিটি আছে তারা ঠিক করে দেয় কোন খানে টিউবওয়েল বসানো দরকার এবং সেইভাবে বসানো হয়। প্রতি ব্লকেই এই রকম সাইট সিলেকশন কমিটি আছে।

**শ্রী হাবিবুর রহমান ঃ** এই যে টিউবওয়েল বসিয়েছেন বর্তমান যে কমিটি, আছে তার মাধ্যমে কি বসিয়েছেন?

**শ্রী ননী ভট্টচার্য ঃ** আমরা সমস্ত কিছু ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে দিয়ে দিই তার পর সেখান থেকে ডিসপোজাল হয়। আমরা এখানে ব্লক হিসাবে টিউবওয়েল এবং টিউবওয়েল মেটিরিয়াল এবং কনটিনজেন্সি যে টাকা দিয়ে দিই। ডিস্ট্রিবিউশন করেন ডি.এম.।

**শ্রী হাবিবুর রহমান ঃ** আমার প্রশ্ন হচ্ছে যেসব টিউবওয়েল আপনি বসিয়েছেন প্রতিটি কি যে সাইট সিলেকশন কমিটি আছে তার মাধ্যমে কি বসিয়েছিলেন না, আপনার ডিপার্টমেন্টাল অফিসারদের ইচ্ছা অনুসারে বসিয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সাইট সিলেকশন কমিটিতে ডিপার্টমেন্টাল অফিসারও আছেন এবং স্থানীয় লোক আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সাইট সিলেকশন কমিটি যে রয়েছে তাদের পরামর্শ অনুসারে টিউবওয়েল বসিয়েছেন। বর্তমানে যেসব টিউবওয়েল বসাচ্ছেন বর্তমানে যে ব্লক কমিটি লেবেলে হয়েছে তাদের মাধ্যমে বসাচ্ছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখনও পর্যন্ত সেই কমিটির মাধ্যমে বসানো হয় নি। তবে আমরা চেষ্টা করছি তাদের হাতে এটা দেওয়া যায় কিনা।

**শ্রী হাবিবুর রহমান ঃ** আমি নির্দিষ্টভাবে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই ব্লক লেভেলে সে সাইট সিলেকশন করা হয়েছিল কিনা।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই রকম যদি কোনও প্রশ্ন থাকত তাহলে সেটা আমি পেতাম, কিন্তু সেইরকম কোনও ডিটেল্স রিপোর্ট আসেনি জেলাস্তরে টিউবওয়েল ব্লকে ব্লকে অ্যালট করার ব্যাপারে। দু, নং হল প্রত্যেকটিতে সাইট সিলেকশন কমিটি আছে। সুতরাং সেই

রকম ধরনের কোনও অভিযোগ আসে নি যে ব্লক সিলেশন কমিটি দ্বারা এইগুলির সাইট সিলেকশন করা হয় নি বা কোনও রিপোর্ট সেই কারণে সংগ্রহ করে নি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মন্ত্রী মহাশয়ের নিকট কোনও খবর আছে কিনা যে ব্লক কমিটি ইতিমধ্যে সাইট সিলেকশনের জন্য মিটিং ডেকেছে, অথচ আর.ডাব্লু.এস. বাতিল হয়ে গেছে--এই রকম কোনও খবর আপনার কাছে এসেছে কি?

**শ্রী ননী ভট্টচার্য ঃ** এখনও সেই মর্মে কোনও খবর আমরা পাই নি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** যদি খবর পান তাহলে সেই সম্পর্কে কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী ননী ভট্টচার্য ঃ** খবর পেলে ব্যবস্থার কথা নিশ্চয় উঠবে।

**শ্রী [illegible]কুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এম.এল.এ.দের নিয়ে একটি আর.ডব্লু.এস. কমিটি করেছিলেন। কিন্তু চীফ সেক্রেটারি রিসেন্টলি একটা সার্কুলার দিয়েছেন যে সমস্ত কমিটি বাতিল করে একমাত্র ব্লক কমিটি করবে--এটা ঠিক কিনা এবং আর.ডাব্লু.এস. কমিটি আপনি রাখতে চান কিনা এটা আমরা জানতে চাই।

**শ্রী ননী ভট্টচার্য ঃ** খবর নিশ্চয় মাননীয় সদস্যরা বেশি রাখবেন, এটা আলাদা কথা। আমি আগেই বলেছি যে ব্লক লেভেল কমিটি যা হয়েছে সেই কমিটি তাই থাকবে--ঐ সাইট সিলেকশন সংক্রান্ত এই রকম একটি কথা আছে সেটা আমরা বিচার বিবেচনা করে দেখছি।

**শ্রী নবকুমার রায় ঃ** সম্মানীয় এম.এল.এ.দের নিয়ে আর.ডাব্লু.এস. পানীয় জল কমিটি ছিল সেই কমিটি সেক্রেটারি বাতিল করে দিয়েছেন এবং বাতিল করে দিয়ে ব্লক কমিটি করা হয়েছে। এটা আপনি জানেন কিনা এবং আপনার অনুমতি আছে কিনা, আমার এই ক্লিয়ার প্রশ্নের উত্তরটা দয়া করে দেবেন কি?

**শ্রী ননী ভট্টচার্য ঃ** আমার যতটুকু ব্যক্তিগত জ্ঞান তাতে বলতে পারি যে ঐ কমিটি বাতিল করা হয় নি। এই সম্পর্কে যদি বাতিল করা হয়ে থাকে তাহলে আমি নিশ্চয় অ্যামেন্ড করব।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি--উনি যে আশ্বাস দিলেন তাতে দুরকম হতে পারে-প্রথম কথা হচ্ছে ব্লক কমিটি সম্বন্ধে বললেন তাদের সাইট সিলেকশন করবার কথা আছে, আবার বললেন আর.ডাব্লু.এস. কমিটি বাতিল করা হয় নি, এই দুটির মধ্যে কোনটি মাননীয় মন্ত্রী মহাশয় অগ্রাধিকার দেবেন দয়া করে জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি যে বিবেচনা করে দেখছি ব্লক লেভেল কমিটির হাতে সাইট সিলেকশনের জিম্মা দেব কিনা বিবেচনা করে দেখছি এবং সেই ক্ষেত্রে যদি দেখে সাব্যস্ত হয় ব্লক লেভেল কমিটি করবে তাহলে একেবারে সঙ্গে সঙ্গে এটা বলা যায় যে পুরানো কমিটি যেটা মডিফাই করে করা হয়েছিল এই মিনিস্ট্রি আসার পরে, সেই

কমিটি বাতিল বলে গণ্য হবে।

**শ্রী [illegible] মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে ক্যাটাগোরিক্যালি জানতে চাইছি বিরোধী দলের সদস্যদের একটি মাত্র অধিকার ছিল জলের একটু ব্যবস্থা করা, সেটাও আপনি হরণ করেছেন।

**শ্রী ননী ভট্টাচার্য :** এই অধিকার হরণ করার কোনও প্রশ্নই ওঠে না। ব্লক লেভেল কমিটিতে বিধানসভার অনেক সদস্যই আছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মন্ত্রী মহাশয় যা বলেছেন, মনে হয় ব্যাপারটি উনি জানেন না--রিসেন্টলি চীফ সেক্রেটারি যে সার্কুলার দিয়েছেন তাতে তিনি বলেছেন--

**শ্রী ননী ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ইতিমধ্যেই এই প্রশ্নটির উত্তর দিয়েছি, আবার এই প্রশ্নটি করা হচ্ছে--আমি আগেই এই সম্বন্ধে কিছু জানি না। যদি চিফ সেক্রেটারি এই রকম সার্কুলার দিয়ে থাকেন এবং তার দরুন যদি সমস্ত পুরানো কমিটি বাতিল হয়ে থাকে তাহলে সেটা আমি পরে অ্যামেন্ড করব।

[1-20 – 1-30 P.M]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আমি রিসেন্টলি একটি চিঠি পেয়েছি চিফ সেক্রেটারি মিঃ সেনের স্বাক্ষরযুক্ত, সেখানে সেই সার্কুলারে তিনি বলছেন ব্লক ওয়াটার-সাপ্লাই কমিটি হেয়ার বাই স্টাডস ক্যানসেলড --সেখানে সমস্ত কমিটি ক্যানসেল করে দিয়ে একটি মাত্র কমিটিকে রাখা হয়েছে। আমার জিজ্ঞাস্য, এটাতে আপনার অনুমোদন ছিল কিনা এবং যদি না থাকে তাহলে সেটা রেস্টোর করার ব্যবস্থা করবেন কি?

(নো রিপ্লাই)

**রঘুনাথগঞ্জে স্বাস্থ্যকেন্দ্র**

*৪২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৮।) **শ্রী হাবিবুর রহমান :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ২নং ব্লকে কয়টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও কয়টি উপস্বাস্থ্য কেন্দ্র আছে ; এবং

(খ) উক্ত ব্লকে নুতন কোনও স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** (ক) একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও একটি উপ-স্বাস্থ্য কেন্দ্র আছে।

(খ) একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে।

**শ্রী হবিবুর রহমান :** যে উপস্বাস্থ্য কেন্দ্রটি সংস্থাপনের পরিকল্পনা আছে সেটার জন্য সাইট সিলেকশন হয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** হ্যাঁ, সাইট সিলেকশন হয়েছে—মেথিপুরে।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এর কাজ কবে নাগাদ আরম্ভ হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এর পরেও আরও অনেক কিছু করবার আছে--অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভ্যাল আছে, টাকা পয়সার ব্যাপার আছে--সেইজন্য সময় কিছুটা লাগবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে স্বাস্থ্য কেন্দ্রের উপস্বাস্থ্যকেন্দ্র--এর প্রোপোজালের কথা বললেন এটা আপনারা এসে নিয়েছেন, না আগে থেকেই এগুলি নেওয়া ছিল?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** প্রশ্নের জবাব এখনই আমার পক্ষে দেওয়া সম্ভব নয়।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পশ্চিমবাংলায় নুতন প্রাইমারি হেল্‌থ সেন্টার, সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার নির্মাণ করার কোনও পরিকল্পনা আপনাদের আছে কিনা--এরকম কোনও পলিসি আপনাদের আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি পলিসির কথা আবার বলতে পারি। মাননীয় সদস্যদের কাছে আগেই অবশ্য বলা হয়েছে যে এক একটা ব্লকে মিনিমাম নিডস প্রোগ্রাম অনুসারে যদি একটা স্বাস্থ্যকেন্দ্র এবং দুটি উপস্বাস্থ্য কেন্দ্র থাকে তাহলে সেখানে তারপরেও আমরা একসেপশন করতে রাজি আছি কিন্তু তারজন্য আলাদা কেস মেক আউট করতে হবে। মিনিমা্‌ম নিডস প্রোগ্রাম অনুসারে এই সমস্ত ব্লকে নতুন করে হেল্‌থ সেন্টার করার কোনও পলিসি নেই সাধারণভাবে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** এক্‌সপেনশনল কেস যেগুলি হবে সেগুলি কি কি ক্যাটাগরিতে এক্‌সপেনশনল কেস হবে মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** যদিও এটা খুব জেনারেল প্রশ্ন হয়ে গেল তবুও বলি যে আগে যে সমস্ত হেলথ সেন্টার তৈরি হয়েছে তার অনেক ক্ষেত্রে সেগুলি পরিকল্পনীয় হয়নি-পপুলেশন কভারেজ দিয়ে হয় নি, ধরপাকড়ের ভেতর দিয়ে হয়েছে, এটা অন্তত ঐ বেঞ্চের মাননীয় সদস্যরা জানেন। তার ফলে এক একটা ব্লকের বিরাট এলাকা বিরাট জনসংখ্যা কভারেজ থেকে বাদ পড়ে গিয়েছে। সেই রকম কেস যদি আমাদের সামনে আসে-আইডেনটিফায়েড হয়--সেক্ষেত্রে আমরা তাকে গুরুত্ব দিয়ে বিবেচনা করে সেখানে একসেপশন ক্রিয়েট করতে পারি।

**শ্রী মনীন্দ্রনাথ জানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, পূর্বতন সরকার নতুন হেলথ সেন্টার তৈরি করার জন্য অনেক জায়গা থেকে টাকা এবং জমি নিয়েছিল, তা তিনি সেগুলি সম্বন্ধে কি ভাবছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমরা এগুলি নিয়ে বিব্রত--বোধ করছি। এগুলি আমাদের পলিসিতে পড়ছে না এবং হওয়া উচিতও নয়। কিন্তু টাকা পেয়েছি, জমি পেয়েছি এবং সেগুলি পড়ে

আছে। সুতরাং এগুলি একটু সময় নেবে, এই জটিলতার জট ছাড়াতে একটু সময় লাগবে।

**কোচবিহার জেলায় প্রাথমিক সমবায় সমিতি**

*৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২০১২।) **শ্রী বিমলকান্তি বসু :** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি –

(ক) কোচবিহার জেলার কেন্দ্রীয় মৎসজীবী সমবায় সমিতির অধীনে কতগুলি প্রাথমিক সমবায় সমিতি আছে ;

(খ) উক্ত প্রাথমিক সমবায় সমিতিগুলি কেন্দ্রীয় সমিতির নিকট হইতে কি কি সুবিধা ভোগ করিয়া থাকে; এবং

(গ) পরিচালন সমিতির--

(১) পরিচালন সমিতির সভ্যদের আয়ুষ্কাল কতদিন, ও

(২) সাধারণ সভা আহ্বানের কি নিয়ম রহিয়াছে?

**Shri Bhakti Bhusan Mondal :** (a) 57

(b) Central Society used to get allotment of fishery from the Government and re-allot them to the primary societies. By this arrangement unhealthy competition can be avoided. For the last two years no fresh allotment of fisheries Society from Government.

(c)(i) Members of the Managing Committee once selected continue to remain such for three years or three terms which ever is less till next general meeting as per section 23 of the West Bengal Co-operative Act, 1973. One-third of the members of the Managing Committee is to retire at an annual general meeting and re-election is made in the vacancy as per rule 32 of the West Bengal Co-operative Rules, 1974.

(ii) The annual general meeting is held as per section 21 of the West Bengal Co-operative Society Act, 1973.

The last general meeting was held on 28/8/72 and the next general meeting is, therefore, due to be held under section 21(4) of 'the West Bengal Co-operative Society Act, 1973.

**শ্রী বিমলকান্তি বসু :** মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি যে, কোচবিহার জেলার কেন্দ্রীয় মৎসজীবী সমবায় সমিতিতে যে আইনগুলির উনি উল্লেখ করলেন তার একটিও মানা হয় না, সেখানকার পরিচালন সমিতির সভ্যদের আয়ুষ্কাল শেষ হয়ে গিয়েছে, কিন্তু সেই কমিটি চালু আছে এবং গত ১৫ বছর যাবৎ কোনও সাধারণ সভা পর্যন্ত ডাকা হয় নি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** এখন একটা অ্যাপেক্স কো অপারেটিভ সোসাইটি করেছি

এবং এই রুলগুলি যাতে মানে সেই জন্যই এটা ফরমেশন হয়েছে আমাদের গভর্ণমেন্টের তরফ থেকে আমাদের সময়েই। এর পরে আমরা এগুলি সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করতে পারব। ইতিপূর্বে ব্যবস্থা গ্রহণের কোনও উপায় ছিল না।

**শ্রী বিমলকান্তি বসু :** মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে কিছু দিন আগে এ.আর.সি.এস. র‍্যাঙ্কের একজন ভদ্রলোক ওখানে গিয়েছিলেন তদন্ত করবার জন্য এবং তিনি যখন সেখানে কাগজ-পত্রের খোঁজ করেন তখন তাঁকে বলা হয়েছিল কোনও কাগজ নেই, কারণ গরুতে সব খেয়ে ফেলেছে এবং এটা রিপোর্টে দেওয়া আছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** স্যার, এটার উত্তর দেওয়া যায় না।

**মালদহ সদর হাসপাতাল**

*৪৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৪।) **শ্রী সামসুদ্দিন আহমেদ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) মালদহ জেলা সদর হাসপাতালে বর্তমান শয্যা-সংখ্যা কত ; এবং

(খ) উক্ত শয্যা-সংখ্যা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** (ক) ৩৫০ টি।

(খ) আছে।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বললেন যে মালদহ জেলার সদর হাসপাতালের শয্যা সংখ্যা বৃদ্ধি করার পরিকল্পনা আছে, আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, শয্যা সংখ্যা কতকগুলো বৃদ্ধি করবেন এবং কবে শুরু করবেন জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** কাজ শুরু করতে দেরি আছে। আগে আমরা যে এস্টিমেট পেয়েছিলাম তাতে ছিল ২৪ লক্ষ ৯৭ হাজার টাকা অতিরিক্ত শয্যা যদি করতে হয় তার জন্য। সেটা বৃদ্ধি হয়ে রিভাইজড এস্টিমেট পেলাম ৩৯ লক্ষ টাকা। কাজেই এত বেশি টাকা বরাদ্দ করার মতো বর্তমানে আমাদের সামর্থ নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই :** তাহলে কি অর্থের অভাবে এই পরিকল্পনা কার্যকর হবে না?

**শ্রী ননী ভট্টচার্য :** আমি আগেই বলেছি একটু দেরি হবে।

**ডাঃ গোলম ইয়াজদানি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন বর্তমানে সৈখানে যে শয্যা সংখ্যা আছে, তাকে যদি ডবল করতে চান তা এক্স্ট্রা বেড রান করাতে চান তাহলে বিছানা করবেন কোথায়?

**শ্রী ননী ভট্টাচার্য :** মালদহ সদর হাসপাতালের কথা সকলেই জানেন যে সেখানে যে সব সমস্যা জমা হয়ে রয়েছে সেই সমস্যা দ্রুত দুর করা খুবই কঠিন, শুধু মালদহই

নয় অন্যান্য ক্ষেত্রে একই অবস্থা। তবে আমি মালদহ সদর হাসপাতাল সম্পর্কে বলতে পারি, কারণ সেখানে আমি নিজে গিয়ে দেখেছি যে শয্যা বৃদ্ধি প্রয়োজনীয়তা বিশেষ ভাবে রয়েছে। কিন্তু আর্থিক যে বাধা আছে সেটা দুর করা দরকার।

**ডাঃ গোলাম ইয়াজদানি :** সেখানে শয্যা সংখ্যা বাড়ানোর যে পরিকল্পনা আছে, নুতন বিল্ডিং না করলে শয্যা সংখ্যা বাড়াবেন কি করে? ঐ এলাকার মধ্যে নতুন বিল্ডিং হওয়া সম্ভব কি না অথবা অন্য জায়গায় বিল্ডিং করার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য :** নতুন রিভাইজড এস্টিমেট যা হিসাব দাঁড়িয়েছে --৩৯ লক্ষ টাকা এই পরিমাণ এত বেশি যার ফলে একটু দেরি হবে। কবে বাড়ি হবে কি হবে না, সেটা ডিটেল্‌স জানতে চাইলে নোটিশ দিতে হবে।

**বীরভূম জেলা সমবায় ব্যাঙ্কের শাখা স্থাপন**

*৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬০) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি --

(ক) বীরভূম জেলার মল্লারপুর এবং অন্য কতকগুলি স্থানে বীরভূম জেলা সমবায় ব্যাঙ্ক এর শাখা স্থাপনের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) থাকিলে, উহা কতদিনে রূপায়িত হইবে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** বীরভূম জেলার মল্লারপুর, লোহাপুর এবং অবিনাশপুরে বীরভূম জেলা সমবায় ব্যাঙ্কের একটি করিয়া শাখা স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। ৩০শে জুন, ১৯৭৮ এর মধ্যে।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে রামপুরহাট থেকে ৩০ মাইলের মধ্যে কোনও সমবায় ব্যাঙ্ক নেই, অথচ মল্লারপুরে একটা বিরাট বাজার আছে, চাল, ধান, ইত্যাদির বিরাট মার্কেট, সেখানে সমবায় ব্যাঙ্ক না থাকার জন্য অনেক অসুবিধা হয়, আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই সেখানে সমবায় ব্যাঙ্ক করার জন্য ঘর বাড়ি সংগ্রহ করার কোনও ব্যবস্থা হয়েছে কি না?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** বাড়ি ঘরের ব্যবস্থা ৩০শে জুনের মধ্যেই হবে।

**ইসলামপুর স্বাস্থ্যকেন্দ্র**

*৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৩।) **শ্রীমতী ছায়া ঘোষ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার রানিনগর ১নং ব্লকের অন্তর্গত ইসলামপুরের স্বাস্থ্যকেন্দ্রটিতে এখনও পর্যন্ত জল সরবরাহ এবং বিদ্যুৎ সরবরাহের কোনও ব্যবস্থা নাই ;

(খ) সত্য হইলে ইহার কারণ কি ;

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে কোনও অ্যাম্বুলেন্স আছে কি না ; এবং

(ঘ) মুমূর্ষ রোগীদের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং মহকুমা হাসপাতালগুলি থেকে জেলা সদর হাসপাতালে নিয়ে যাওয়ার জন্য অ্যাম্বুলেন্স সরবরাহের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী ননী ভট্টচার্য ঃ** (ক) এবং (খ) ইসলামপুরে এখনও কোনও স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হয়নি। যখন স্থাপিত হবে, তখন তাতে জল এবং বিদ্যুতের ব্যবস্থা থাকবে।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) মহকুমা হাসপাতালগুলিতে এবং অনেক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে অ্যাম্বুলেন্সের ব্যবস্থা আছে।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** ইসলামপুরে আপনি বললেন নেই। ওখানে রুর‍্যাল হাসপাতাল আছে। কিন্তু আমি শুনলাম যতটা টাকা দেওয়া হয়েছিল হাসপাতালের জন্য তা খরচ হয়ে গেছে। বাকি টাকার জন্য চাওয়া হয়েছে কিন্তু নাকি ফিন্যান্স ডিপার্টমেন্টে গিয়ে আটকে আছে। এটা সম্বন্ধে কিছু বলবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কোথায় আটকে আছে তার খবর নেই। আমি আগেই বলেছি ওখানে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র নেই। এ.জি. হসপিট্যাল আছে। পল্লী হাসপাতাল নির্মাণের অবস্থায় আছে। যদি সেই হাসপাতাল হয় সেটা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হিসাবে কাজ করবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমার এলাকায় মথুরাপুর প্রাইমারি হেলথ্ সেন্টার ভেঙ্গে গিয়েছে--এটা সম্বন্ধে একটা প্রশ্ন মুখ্যমন্ত্রীর কাছে লিখেছিলাম এবং সেটা অ্যাডমিটেড হয়েছে, Question has been admitted. এই প্রশ্নের জবাব আপনি আজকে জানিয়ে দেবেন না কালকে দেবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা নতুন কোয়েশ্চেন হিসাবে ধরা হচ্ছে না, এটা সপ্লিমেন্টারি।

### বর্ধমান কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের পরিচালক সমিতি

*৪৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২১১৪।) **শ্রী রামনারায়ণ গোস্বামী, শ্রী দ্বারকানাথ তা এবং শ্রী হেমন্তকুমার রায় ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের বর্তমান পরিচালক সমিতির সদস্যগণের নাম কি ;

(খ) ইহাদের মধ্যে কোন ব্যক্তি সরকারের দ্বারা মনোনীত ; এবং

(গ) কোন তারিখে উক্ত মনোনয়ন করা হইয়াছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** (ক) পরিচালক সদস্যগণের নাম ঃ

১) জেলা শাসক—বর্ধমান।

২) শ্রী তারাপদ প্রামানিক
৩) শ্রী কাশিনাথ তা
৪) শ্রী পরেশনাথ গোস্বামী
৫) শ্রী সুব্রত মুখার্জি
৬) শ্রী সত্যনারায়ণ মুখার্জি
৭) শ্রী দোলগোবিন্দ ঘোষ
৮) শ্রী দীনবন্ধু ঘোষ
৯) শ্রী শিশিরকুমার লায়েক
১০) শ্রী সুধাংশুশেখর ঘোষ
১১) শ্রী দীন্দ্রেনাথ ভট্টাচার্য
১২) শ্রী পবিত্র দাশ মুখার্জি
১৩) শ্রী মাহবুল হক
১৪) শ্রী তিনকড়ি ঘটক
১৫) শ্রী সোমনাথ মিত্র
১৬) শ্রী জীবনকষ্ণ বিশ্বাস
১৭) শ্রী তারাশঙ্কর রায়
১৮) শ্রী বিমলকুমার গুহ
১৯) শ্রী রামকৃষ্ণ চক্রবর্তী
২০) শ্রী গোবর্ধন দাশ
২১) শ্রী শম্ভুনাথ যশ
২২) শ্রী ভৈরব চন্দ্র পাঁজা
২৩) ডাঃ নবঘন মৈত্র

(খ) ১) জেলা শাসক, বর্ধমান
২) শ্রী তারাপদ প্রামানিক
৩) শ্রী কাশিনাথ গোস্বামী
৪) শ্রী পরেশনাথ গোস্বামী
৫) শ্রী সুব্রত মুখার্জি
৬) শ্রী সত্যরঞ্জন মুখার্জি

৪ হইতে ৬ নং নিযুক্ত সদস্যগণ কালনা-কাটোয়া ব্রাঞ্চ সম্পর্কে মনোনীত।

(গ) ১) জেলাশাসক--১৯.৫.৭১
২) শ্রী তারাপদ প্রামানিক--১৮.৮.৭২
৩) শ্রী কাশিনাথ তা--২৪.৫.৭৪
৪) শ্রী পরেশনাথ গোস্বামী--১৯.৯.৭৩
৫) শ্রী সুব্রত মুখার্জি--১৯.৯.৭৩

৬) শ্রী সত্যনারায়ণ মুখার্জি--১৯.৯.৭৩

**শ্রী দ্বারকানাথ তা :** মন্ত্রী মহাশয় যে সদস্যদের নাম বললেন তাঁরা কোন সরকারের দ্বারা মনোনীত?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** আগেকার সরকারের দ্বারা মনোনীত ছিল।

**শ্রী দ্বারকানাথ তা :** বর্তমান সরকার মনোনয়ন দেবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** এটার ব্যাপারে ৫০ নম্বর টাইটেল স্যুট আছে। সেই টাইটেল স্যুট ইনজাংশন আছে। দি স্যুট নং ৫০ অফ ১৯৭৭। এটা মুনসিফ কোর্টে পেনডিং আছে। একটা ডিফিক্যালটি হচ্ছে দুটো অ্যামালগ্যামেশন হওয়ার জন্য ৬ জন হয়েছে। এখন এটা হবে, তা ঠিক করা হচ্ছে।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী দ্বারকানাথ তা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই ব্যাঙ্ক তিনটি মোটামুটি সম্মিলিত ভাবে হয়েছে সেই হিসাবে সদস্য সংখ্যা বেশি করা যায় না?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** আইনের কি বিধান বলা মুশকিল, যখন একটা হচ্ছে আগে, এখন এটা হয়েছে পরে আর একটা ব্যাঙ্ক হয়েছে এই ছয়টা করা সম্ভবপর হবেনা। অ্যাজ পার প্রভিসন অফ দি প্রেজেন্ট ল টাই ডিফিকালটি আছে। সেজন্য এটা ল ডিপার্টমেন্টে বলা হয়েছে। দুটো জিনিসের জন্যই পাঠানো হয়েছে একটা হচ্ছে টাইটেল স্যুট ৫০ টার ইমপ্লিকেশনের মধ্যে কিছু করা যায়।

**শ্রী দ্বারকানাথ তা :** বর্তমান সরকার কতদিনের মধ্যে মনোনয়ন দেবেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** এটা এ মাসের অর্থাৎ মে মাসের মধ্যেই করবার চেষ্টা করব।

### কোচবিহার হাসপাতাল উন্নয়নকে রাজমাতার দান

*৪৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৮।) **শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, কোচবিহারের রাজমাতা কুচবিহার হাসপাতালের উন্নতিকল্পে ৬০,০০০ (ষাট হাজার) টাকা দান করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে--

(১) উক্ত অর্থ কোন তারিখে দান করা হইয়াছে,

(২) বর্তমানে উহা সুদেমূলে কত হইয়াছে, ও

(৩) উক্ত অর্থ উক্ত হাসপাতালের কি কি উন্নয়নের কাজে ব্যয় করা হইয়াছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** (ক) এখনও এরূপ কোনও দান পাওয়া যায় নাই।

(খ) (১), (২), (৩) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় অ্যাম্বুলেন্স**

*৪৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯১।) **শ্রী হাবিবুর রহমান, শ্রী কাজী হাফিজুর রহমান এবং শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) মুর্শিদাবাদ জেলায় স্বাস্থ্য দপ্তরের মোট কয়টি অ্যাম্বুলেন্স আছে ;

(খ) তন্মধ্যে কতগুলি চালু অবস্থায় আছে ; এবং

(গ) ১৯৭৭ সালের জুলাই মাস হইতে ১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত উক্ত জেলার দুস্থ রোগিদের বহনের জন্য অ্যাম্বুলেন্সগুলিতে তেল খরচের পরিমাণ কত?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) ৭টি।

(খ) ৬ টি।

(গ) আনুমানিক খরচ ৪২,০০০ টাকা। (বিয়াল্লিশ হাজার টাকা)।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ৪২ হাজার রোগী বহন করবার জন্য যা খরচ হয়েছে এই জেলার সমস্ত আপনার দপ্তরের সমস্ত রোগীদের আনতে পারবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** তেলের অভাবে সব রোগিদের আনা সম্ভব নয় এ সংবাদ আছে।

**শ্রী হাবিবুর রহমান ঃ** অ্যাম্বুলেন্সের অভাবে রোগিকে জেলা হাসপাতালে পৌঁছানোর অভাবে রোগি মারা গেছে এই সংবাদ আছে কি ?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** লিখিতভাবে রিপোর্ট পাইনি, তবে হাসপাতালে পরিদর্শনের সময় এরকম রিপোর্ট পেয়েছি।

**শ্রী হাবিবুর রহমান ঃ** ৭টি হাসপাতালের কথা বলেছিলেন এটা জেলার পক্ষে যথেষ্ট কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মতামতেব ব্যাপার।

**শ্রী হাবিবুর রহমান ঃ** অ্যাম্বুলেন্সের প্রয়োজনে মতামত নয়, রোগী বহনের জন্য এটা যথেষ্ট কিনা, মতামতের দরকার নেই?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আছে, প্রায় হাসপাতালেই রোগী বহনের জন্য নিশ্চয় অ্যাম্বুলেন্সের দরকার, রোগী বহনের মফস্বলের কোথায় ডিস্ট্রিক্ট হাসপাতালে সাব ডিভিসনাল অ্যাম্বুলেন্স দরকার সাধারণভাবে এটার অভাব নিশ্চয় আছে।

**শ্রী হবিবুর রহমান ঃ** এই সংশয়টা কতদিনের মধ্যে কাটিয়ে উঠতে পারবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** তেলের উপর যে সিলিং ছিল এটা আমরা কাটিয়ে উঠতে পেরেছি।

**পাণ্ডুয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০৪।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাণ্ডুয়া থানার পাণ্ডুয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি পঞ্চাশটি শয্যাবিশিষ্ট স্বাস্থ্য কেন্দ্রে উন্নয়ন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) ইহা কি সত্য যে, উক্ত স্বাস্থ্যকেন্দ্রে দুর্ঘটনাজনিত রোগীর সংখ্যা ক্রমাগত বৃদ্ধি পাইতেছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) না।

(খ) হ্যাঁ।

**জলপাইগুড়ি সদর হাসপাতালের বহির্বিভাগে রোগীর চিকিৎসা**

*৪৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২১) **শ্রী তারকবন্ধু রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুলাই মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে জলপাইগুড়ি সদর হাসপাতালের বহির্বিভাগে দৈনিক গড়ে কত সংখ্যক রোগী চিকিৎসার সুযোগ পেয়েছে; এবং

(খ) উক্ত সময়ে উক্ত হাসপাতালে রোগী-প্রতি গড়ে কত টাকা ব্যয় হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) ৮০৮ জন।

(খ) দৈনিক গড়ে ২৫ পয়সা ধার্য থাকলেও ৫০ পয়সা ব্যয়ে হয়েছে। এটা আমরা পরিবর্তন করেছি। এখন মাথা পিছু খরচ এর চেয়ে বেশি হয়।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** বহির্বিভাগের যে সংখ্যা বললেন সে ছাড়াও বহুরোগী চিকিৎসার সুযোগ না পেয়ে বহির্বিভাগ থেকে ফিরে গেছে এটা জানেন কি ?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এরূপ কোনও নির্দিষ্ট রিপোর্ট নেই।

**কোচবিহার জেলায় হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তারের শুন্য পদ**

*৪৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০০৭।) **শ্রী বিমলকান্তি বসু এবং শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা মার্চ, ১৯৭৮ তারিখে কোচবিহার জেলায় সরকারি হাসপাতাল ও হেল্‌থ সেন্টারগুলিতে কতগুলি ডাক্তারের পদ খালি আছে ;

(খ) তন্মধ্যে কতগুলি পদ বিশেষজ্ঞ (স্পেশ্যালিস্ট)-দের নির্দিষ্ট ; এবং

(গ) উক্ত পদগুলি পূরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে বা হইতেছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** (ক)

| | |
|---|---|
| সদর হাসপাতাল - | ৪টি |
| প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র - | ৯টি |
| উপ-স্বাস্থ্যকেন্দ্র- | ১২টি |
| অন্যান্য হাসপাতাল (দাতব্য চিকিৎসালয়)- | ৮টি |
| মোট- | ৩৩টি |

(খ) বিশেষজ্ঞদের নিয়োগের জন্য কোনও নির্দিষ্ট সংখ্যক পদ নাই। প্রয়োজন মতো বিভিন্ন বিভাগে এক বা একাধিক বিশেষজ্ঞ নিয়োগ করা হয়।

(গ) উক্ত পদগুলি পূরণের জন্য পাবলিক সার্ভিস কমিশন কর্তৃক নির্বাচিত ডাক্তারদের নিয়োগ পত্র দেওয়া হয়েছিল কিন্তু তাদের মধ্যে অধিকাংশই কাজে যোগদান করেন নি। উক্ত পদগুলি পূরণের জন্য পুনরায় অ্যাড হক ভিত্তিতে ডাক্তার নিয়োগের ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী বিমলকান্তি বসু :** কোচবিহার সদর হাসপাতালে ডি.এম.ও. এর পোস্ট দীর্ঘদিন খালি আছে সেটা পুরণের জন্য কি ব্যবস্থা করা হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** অ্যাকটিং হিসাবে একজন ডি.এম.ও. র কাজ করছেন, তবে শীঘ্র নিয়োগের ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী বিমলকান্তি বসু :** অর্থোপেডিক চাইল্ড স্পেশ্যালিস্ট ইত্যাদির পোস্ট যে খালি আছে তা পুরণের জন্য ব্যবস্থা করবেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** এগুলি পূরণের জন্য চেষ্টা করা হচ্ছে। পি.এস.সি. যে প্যানেল পাঠিয়েছিল তা থেকে অ্যাপয়েন্টমেন্ট ইস্যু করা হয়, কিন্তু কেউ জয়েন করেননি বলে অ্যাড হক বেসিসে নিয়োগ করার চেষ্টা করা হচ্ছে।

## সোনামুখী কেন্দ্রে স্বাস্থ্যকেন্দ্র

*৪৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২১০৭।) **শ্রী সুখেন্দু খাঁ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার সোনামুখী কেন্দ্রে স্বাস্থ্যকেন্দ্র এবং উপস্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা কত; এবং সেগুলি কোন কোন অঞ্চলে অবস্থিত ;

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্র এবং উপ-স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার ও ঔষধ সরবরাহের ব্যবস্থা

আছে কিনা;

(গ) সোনামুখী মিউনিসিপ্যালিটি এলাকায় হাসপাতাল স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(ঘ) বাঁকুড়া জেলার সোনামুখী কেন্দ্রে রাধামোহন ও নবাসন অঞ্চলের অধিবাসীদের চিকিৎসার ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) সোনামুখী ব্লকে নিম্নলিখিত স্বাস্থ্য কেন্দ্র আছে ঃ

(১) সোনামুখী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র,

(২) পাঞ্চাল উপ স্বাস্থ্যকেন্দ্র,

(৩) কুন্ডু পাস্করিনী উপস্বাস্থ্যকেন্দ্র,

(৪) ধুলাই উপ স্বাস্থ্যকেন্দ্র।

(খ) আছে ।

(গ) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি পৌর এলাকায় স্থাপিত হয়েছে।

(ঘ) নিকটবর্তী স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসার ব্যবস্থা রয়েছে।

**শ্রী সুখেন্দু খান ঃ** বাঁকুড়া জেলায় যে দুটো হাসপাতাল আছে তাতে পারপাস সার্ভ হচ্ছে না বলে সোনামুখীতে একটা হাসপাতাল করার কথা চিন্তা করছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বাঁকুড়ায় একটি রুর‍্যাল হাসপাতাল স্থাপনের বিষয়ে বিবেচনা করা হচ্ছে।

**বীরভূমের শালতোড়া ও পার্শ্ববর্তী গ্রামসমূহে পানীয় জল সরবরাহ**

*৪৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪৩.) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বাঁকুড়া জেলার শালতোড়া ও পার্শ্ববর্তী গ্রাম সমূহে দামোদর নদ হইতে পানীয় জল সরবরাহের কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, উক্ত প্রকল্পটি বর্তমানে কোন স্তরে আছে;

(গ) উক্ত প্রকল্পটি কার্যকর করা হইলে কোন কোন গ্রাম পানীয় জলের সুযোগ পাইবে; এবং

(ঘ) শালতোড়া বাজারে পানীয় জলের চিরস্থায়ী সংকট মোচনের জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) হ্যাঁ।

(খ) চিফ ইঞ্জিনিয়ার (জনস্বাস্থ্য) এর অধীনে উক্ত প্রকল্পটি রচনার কাজ শুরু হয়েছে। প্রয়োজনীয় অনুসন্ধানের কাজ ইতিমধ্যেই শেষ হয়েছে। উক্ত প্রকল্পটি রচিত হলে ওটা মঞ্জুর করার জন্য বিবেচনা করা হবে।

(গ) শালতোড়া, মুরলু, লাডাপলাশী, বামনিশালা, ঝংকা, সিয়াবেড়িয়া ও বৃঘাদাবার প্রভৃতি গ্রাম সমূহ এই প্রকল্পের অধীনে আনার সম্ভাবনা আছে।

(ঘ) ১৯৭৫ সালে ৮২,০২০ টাকা ব্যয়ে শালতোড়া বাজার এলাকার জন্য একটি নলবাহিত জলসরবরাহ প্রকল্প মঞ্জুর করা হয়েছিল এবং ঐ প্রকল্প হইতে প্রত্যহ ৫ ঘন্টা করে ট্যাপের সাহায্যে পানীয় জল সরবরাহ করা হচ্ছে। বাজার এলাকা প্রকল্প গ্রহণের কথা চিন্তা করা হচ্ছে।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী** ঃ শালতোড়া বা অন্যান্য জায়গায় পানীয় জলের সংকট খুব বেশি বলে সেখানে এখন যে টিউবওয়েল বা কুয়া আছে তার পরিমাণ বেশি করা হবে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বাঁকুড়ায় জল কষ্ট নিবারনের জন্য যেখানে টিউবওয়েল করা সম্ভব সেখানে তা করা হবে। যেখানে রিগ বোরিং দরকার সেখানে সেভাবে কাজ হয়েছে। যেখানে ইঁদারা সম্ভব সেখানে তা হবে। এটা ব্লক হিসাবে সবটা ধরা হয়েছে।

### জলাতঙ্ক রোগ প্রতিরোধ

*৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *২২১৮।) **শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) গত পাঁচ বছরে প্রতি বছর কলকাতায় জলাতঙ্ক (র‍্যাবিস) রোগে আক্রান্ত ও মৃতের সংখ্যা কত;

(খ) জলাতঙ্ক রোগ প্রতিরোধের জন্য অন্য কোনও সহজ এবং সরল চিকিৎসা পদ্ধতির কোনও গবেষণামূলক প্রকল্প সম্পর্কে বর্তমানে সরকার বিবেচনা করছেন কি?'

**শ্রী ননী ভট্টচার্য ঃ** (ক)

| সন | আক্রান্ত | মৃত |
|---|---|---|
| ১৯৭৩ | ৩৯ | ৩৯ |
| ১৯৭৪ | ৩০ | ৩০ |
| ১৯৭৫ | ৩০ | ৩০ |
| ১৯৭৬ | ৩৯ | ৩৯ |
| ১৯৭৭ | ২৯ | ২৯ |

(খ) বর্তমানে কলকাতার নিম্নোক্ত প্রতিষ্ঠানগুলিতে জলাতঙ্ক রোগ প্রতিষেধক টীকা দেওয়ার ব্যবস্থা আছে ঃ-

১) পাস্তুর ইনস্টিটিউট।

২) শম্ভুনাথ পণ্ডিত হাসপাতাল।

৩) এম.আর.বাঙ্গুর হাসপাতাল, টালিগঞ্জ।

(গ) হ্যাঁ, করা হচ্ছে।

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক :** পাস্তুর ইনস্টিটিউট, শম্ভুনাথ পণ্ডিত হাসপাতাল, এম,আর,বাঙ্গুর হাসপাতাল ছাড়া কলকাতার অন্যান্য হাসপাতালে এই জলাতঙ্ক রোগে আক্রান্ত রোগীদের চিকিৎসা করার কথা সরকার ভাবছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই সম্বন্ধে এখনই বলতে পারছি না যে কতখানি বিভিন্ন হাসপাতলে জলাতঙ্ক রোগ প্রতিষেধকের ব্যবস্থা চালু করা যাবে। এই জলাতঙ্ক রোগের প্রতিষেধক ব্যবস্থা হিসাবে টিকা দেওয়ার ব্যবস্থা চালু আছে আপাতত ঐ তিনটি জায়গায়। অন্যান্য হাসপাতাল করার কথা আমরা বিবেচণা করে দেখতে পারি।

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক :** এই জলাতঙ্ক রোগে কলকাতায় প্রতি বছর প্রায় ৩৯ জন মারা যায়। এই সম্পর্কে আমরা জানতে পেরেছি পাস্তুর ইনস্টিটিউটে যিনি বর্তমানে সুপারিন্টেন্ডেন্ট ডাঃ মোদক, যিনি গবেষণা করে একটা নতুন পদ্ধতি বের করেছেন। তিনি কিছু সাহায্য চান, প্রয়োজনীয় যন্ত্রপাতি চান, সরকার এই বিষয়ে তাঁকে সাহায্য করার কথা বিবেচনা করবেন কি?

**Mr. Deputy Speaker :** Now, the questtion hour is over it is not a supplementary.

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, আমার একটা প্রিভিলেজ মোশন আছে। এই হাউসের নিয়ম অনুসারে কোয়েশ্চেন আওয়ারের পর প্রিভিলেজ মোশন নেওয়ার কথা।

**মিঃ ডেপুটি স্পিকার :** আগে অ্যাডজর্নমেন্ট মোশন হয়ে যাক, তার পর আপনার প্রিভিলেজ মোশন এর প্রশ্নটা দেখব।

## Starred Question

(to which wtitten answers were laid on the Table)

### জলপাইগুড়ি জেলায় কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প বাবত ব্যয়

*৪২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২৪।) **শ্রী মনোহর তিরকী :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সাল হইতে ১৯৭৭ সালের মার্চ মাস পর্যন্ত জলপাইগুড়ি জেলার চা বাগিচাগুলিতে রাজনৈতিক কারণে কোনও শ্রমিক ছাঁটাই হয়েছে কি ;

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কোন চা-বাগিচায় কতজন শ্রমিক ছাঁটাই হয়েছে ; এবং

(গ) ঐ সকল ছাঁটাই শ্রমিকদের পুনর্বহাল করার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ প্রকার ছাঁটাইয়ের কোনও খবর শ্রম দপ্তরে নেই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

(গ) এ প্রশ্ন ওঠে না।

**বাঁকুড়া জেলায় সমবায় সমিতি**

*৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৯) **শ্রী নবনী বাউরী ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় মোট কতগুলি সমবায় সমিতি আছে ;

(খ) উক্ত সমিতিগুলির নাম কি ; এবং

(গ) উহাদের মধ্যে কতগুলি চালু ও কতগুলি অচল অবস্থায় আছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬৯৫

(খ) নামগুলি সংলগ্ন পত্রে দেওয়া হইল।

(গ) ৭৫৩ টি সচল এবং ৯৪২ টি অচল অবস্থায় আছে। অচল ৯৪২টির মধ্যে ৪৮৪ টি অবলুপ্ত হইয়াছে।

১৫.৩.৭৮ পর্যন্ত বাঁকুড়া রেঞ্জের অবলুপ্তি সমিতির নাম

| ক্রমিক সংখ্যা | অবলুপ্তি সার্কেলের নাম | সমিতির নাম |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| ১। | বাঁকুড়া সদর | বাঁকুড়া জিলা কো অপ ইন্ডাস্ট্রিয়াল ইউনিয়ন |
| ২। | | বাঁকুড়া বিড়ি প্রস্তুতকারক কো অপ সোসাইটি |
| ৩। | | দোলতলা বাসন শিল্প সমবায় সমিতি |
| ৪। | | আন্ধেরতলা সি.এম.পি.এস |
| ৫। | | গোড়া অর্জুনপুর টি.এস.এস. |
| ৬। | | ভিখুড়াদিহি এস.এস. |
| ৭। | | সোনাবাঁধ এস.এস.এস.এস. লিঃ |
| ৮। | | করমজোড়া টি.এস.এস. |
| ৯। | | বাগিনগর টি.এস.এস. |
| ১০। | | ওলাধিটার এস.এস. |
| ১১। | | বাঁকুড়া কো ইঞ্জিনিয়ারিং সোসাইটি |

| | | |
|---|---|---|
| ১২। | ছাতনা | বানসোল টি.এস.এস.লিঃ |
| ১৩। | | মানতোড়া টি.এস.এস. |
| ১৪। | | দক্ষিণবেড়ি এস.এস. |
| ১৫। | | পাঁচপাহাড়ি এস.এস. |
| ১৬। | | রঙ্গনিকেতন এস.এস. |
| ১৭। | | জোড়াহরি এস.এস. |
| ১৮। | | ডামারি এস.এস. |
| ১৯। | | জিরা চালু এস.এস. |
| ২০। | | লাদ্দুডহা এস.এস. |
| ২১। | | ফকসা এস.এস. |
| ২২। | | বাগডিহি এস.এস. |
| ২৩। | | নির্জাম এস.এস. |
| ২৪। | | পশ্চিমবাড়ি টি.সে.এস.লিঃ |
| ২৫। | | চাতনা টি.এস.এস.লিঃ |
| ২৬। | | সুসুনিড় টি.এস.এস.লিঃ |
| ২৭। | | সালুমি আই.এস.এস. |
| ২৮। | | এলহানি অই.এস.এস. |
| ২৯। | | পাড়াশিব এস.ইউনিয়ন |
| ৩০। | | পুরান্ডি ইস.ইউনিয়ন |
| ৩১। | | উপারগাড়ু এস.কে.ইউ.এস. |
| ৩২। | পাত্রসায়র | পাত্রসায়র থানা সি.ডব্লিউ.এস.লিঃ |
| ৩৩। | | পুর্বসায়র মুকুলরামপুর এস.কে.আর.এস. |
| ৩৪। | কালুনপুর | রাইবা ঘুনিয়া সি.ডব্লিই.এস. |
| ৩৫। | | রাইবা ঘুনিয়া তাল ও খেজুর এস. |
| ৩৬। | | কতুলপুর সি.ডব্লিউ.এস.লিঃ |
| ৩৭। | সালতোরা | বাকুলিয়া অর.এস. |
| ৩৮। | | গোপালনগর এস.এস. |
| ৩৯। | | মুকুতবানী এস.এস. |
| ৪০। | | সালতোরা মেজিরিয়া জে.এস.এস. |
| ৪১। | বাঁশজোড়া | হাতে সারি মন্দিরবাড়ি এস.কে.ইউ.এস. |
| ৪২। | | জগন্নাথপুর এস.কে.ইউ.এস. |
| ৪৩। | | চোদ্দ এস.কে.ইউ.এস. |
| ৪৪। | | পুলবেড়িয়া দত্তপাড়া এস.কে.ইউ.এস.লিঃ |
| ৪৫। | | ডেছাবিড়িয়া এস.এস. |
| ৪৬। | | ফলিবেড়িয়া টি.এস.এস. |
| ৪৭। | জয়পুর | বিঁয়াসিগুর জে.এস.এস.লি. |

| | | |
|---|---|---|
| ৪৮। | | মহারুদ্রপুর আই.এস.এস.লিঃ |
| ৪৯। | | মহাদেবপুর আই.এস.কে.আর.এস. |
| ৫০। | | রায়গঞ্জ মধ্যমবাড়ি এস.কে.আর.এস. |
| ৫১। | | আটবাড়ি সমবায় সমিতি |
| ৫২। | জি.ঘাঁটি. | ভৈরবপুর এস.কে.আর.এস. |
| ৫৩। | | ভোনপুরিয়া এস.এস. |
| ৫৪। | | অশ্বিনী এস.কে.ইউ.এস. |
| ৫৫। | | মিটিয়াতলা এস.কে.এস.ইউ.এস. |
| ৫৬। | | শংকর এস.কে.আর.এস. |
| ৫৭। | | জি.ঘাটি টি.এস.এস.লিঃ |
| ৫৮। | | কপিস্থানামগ্রাম এস.কে.ইউ.এস. |
| ৫৯। | | লালবেড়িয়া টি.এস.এস. |
| ৬০। | | জি.হতি তালশিল্প এস.এস.লিঃ |
| ৬১। | বিষ্ণুপুর | হিতাগুড়া জে.বি. |
| ৬২। | | অর্জুনপুর জে.এস.এস. |
| ৬৩। | | হিতমপুর এস.কে.আর.এস. |
| ৬৪। | | ত্রিবেনী এস.কে.আর.এস. |
| ৬৫। | | দেশবন্ধু জে.এস.এস. |
| ৬৬। | রায়পুর | খয়েরপাহাড়ি সি.কে.আর.এস. |
| ৬৭। | | আনন্ধানী জে.এস.এস. |
| ৬৮। | | মোরাবাড়ি জে.এস.এস.লিঃ |
| ৬৯। | | চাকলান এফ.এস.এস. |
| ৭০। | ওনদা | লেধসুন এস.কে.আর.এস. |
| ৭১। | | জামগুড়ি সি.ডব্লিউ.এস. |
| ৭২। | | কেউনো এস.কে.আর.এস. |
| ৭৩। | | গুনিসোলা মকুপুর জে.বি. |
| ৭৪। | | পাটপুর স্মৃতিসংঘ এস.কে.আর.এস. |
| ৭৫। | ইন্দু | আনসুল ইউনিয়ন কো.সোসাইটি |
| ৭৬। | | মধুসুদন এস.কে.আর.এস. |
| ৭৭। | খাতরা | ছোটমেটিয়াতলা এস.এস. |
| ৭৮। | | নস্যি গ্রস.এস. |
| ৭৯। | | আরকাসা এস.কে.আর.এস. |
| ৮০। | রায়বাড়ি | বাসি এস.এস. |
| ৮১। | | বনসার এস.কে.আর.এস. |
| ৮২। | তালদিঘী | বর্ধ এস.কে.আর.এস. |
| ৮৩। | শিমলাপাল | জলসীপাড়া এস.কে.আর.এস. |

| | | |
|---|---|---|
| ৮৪। | ইন্দু | জামদিয়া টি.এস.এস.লিঃ |
| ৮৫। | | জাত্তিপাড়া টি.এস.এস.লিঃ |
| ৮৬। | | গাড়ুয়ারা টি,এস.এস.লিঃ |
| ৮৭। | | হিকাসোনা টি.এস.এস.লিঃ |
| ৮৮। | | ইন্দপুর টি.এস.এস.লিঃ |
| ৮৯। | | সালকি টি.এস.এস.লিঃ |
| ৯০। | | গুমনাথ কর্মকার শিল্প এস.এস.লিঃ |
| ১০০। | | জাম্বোদিয়া এস.এস.লিঃ |
| ১০১। | | সাতশপ্রিয়া রেশম শিল্প এস.এস.লিঃ |
| ১০২। | | ব্রজরাজপুর বাসুস ও বেত এস.এস.লিঃ |
| ১০৩। | | জেতুলিয়া টি.এস.এস.লিঃ |
| ১০৪। | | ইন্দুরানা পল্লিশ্রী স্টোর কো-সোসাইটি |
| ১০৫। | | মোহনপুর টি.এস.এস.লিঃ |
| ১০৬। | | ভাঙ্গর টি.এস.এস.লিঃ |
| ১০৭। | | আটাপ্রায়াশংখ শিল্প এস.এস.লিঃ |
| ১০৮। | | পুরুষোত্তমপুর টি.এস.এস.লিঃ |
| ১০৯। | | ভেদুয়াসোল সি.এম.পি.এস. |
| ১১০। | | হরিণবিড়া আদিবাসি জে.এস.এস.লিঃ |
| ১১১। | | পড়সীবোনা এস.কে.ইউ.এস. |
| ১১২। | | ভোমারাপাড়া জে.এস.এস. |
| ১১৩। | | চাদরা এস.এস. |
| ১১৪। | | ইদপুর আর এমপ্লয়ীজ ইঞ্জিনিয়ার কো-অ. সোসাইটি |
| ১১৫। | | খড়বাড়ি সি.সি.এস. |
| ১১৬। | | ভোতরা সি.এস. |
| ১১৭। | | রাজনাথপুর " |
| ১১৮। | | সলদিহা ছাত্র সি.এস.লিঃ |
| ১১৯। | | ইদপুর গোরক্ষা |
| ১২০। | | দুবরাজপুর উত্তরাজনশুর লিঃ |
| ১২১। | ইন্দপুর | ইন্দপুর তানা এস.কে.এস.লিঃ |
| ১২২। | | পদুলোরা দুগ্ধ সমবায় সমিতি লিঃ |
| ১২৩। | | পাথরডাঙ্গা কলামি এস.কে.ইউ.এস.লিঃ |
| ১২৪। | | ভেদুয়াসোল এস.কে ইউ.এস.লিঃ |
| ১২৫। | | নাথেরডাঙ্গা বেলুট এস.কে ইউ.এস.লি. |
| ১২৬। | | কল্যানি এস.কে.ইউ.এস.লিঃ |
| ১২৭। | | উদয়ন এস.কে.ইউ.এস.লিঃ |

| | | |
|---|---|---|
| ১২৮। | ভুতমা এস.কে.ইউ.এস.লিঃ | |
| ১২৯। | হিতাশি এস.কে.ইউ.এস.লিঃ | |
| ১৩০। | গোরডা এস.কে.ইউ.এস.লিঃ | |
| ১৩১। | রাউতারা ধুনগারা এস.কে.ইউ.এস.লিঃ | |
| ১৩২। | ধানগারামপুর এস.কে.ইউ.এস.লিঃ | |
| ১৩৩। | সোনারডাঙ্গা এস.কে.ইউ.এস.লিঃ | |
| ১৩৪। | পায়রা চাটি এস.কে.ইউ.এস.লিঃ | |
| ১৩৫। | শিবরামপুরএস.কে ইউ.এস.লিঃ | |
| ১৩৬। | তেতুলিয়া এস.কে.ইউ.এস.লিঃ | |
| ১৩৭। | বাজোরা এস.কে.ইউ.এস.লিঃ | অচল |
| ১৩৮। | সাতামি এস.কে.ইউ.লিঃ | |
| ১৩৯। | ইন্দুপুর পূর্বাচল এফ.এস.এস.লিঃ | |
| ১৪০। | ব্রজনিপুর জে.এস.এস.লিঃ | অচল |
| ১৪১। | ব্রজরাজপুর এস.কে.ইউ.এস.লিঃ | অচল |
| ১৪২। | বাতকুল্লা এস.কে.ইউ.এস.লিঃ | অচল |
| ১৪৩। | দেঘুরিয়াদি এস.কে.ইউ.এস.লিঃ | অচল |
| ১৪৫। | গোড়পুর এস.কে .ইউ.এস.লিঃ | অচল |
| ১৪৬। | গড়পাথর এস.কে.ইউ.এস.লিঃ | অচল |
| ১৪৭। | হিতাসি এস.কে.ইউ.এস.লিঃ | অচল |
| ১৪৮। | হিতাসি খিদিরপুর এস.কে.ইউ.এস.লিঃ | অচল |
| ১৪৯। | জালভোরা নাতুনিবান্ধ এস.কে.ইউ.এস.লিঃ | অচল |
| ১৫০। | জামবেদিয়া কুনিরাবাধ ,, | অচল |
| ১৫১। | কোলিয়াপাথর ,, | অচল |
| ১৫২। | খাপকাতোর করিমপুকুর ,, | অচল |
| | মোলাডাঙ্গা ,, | অচল |
| ১৫৩। | পারা হার ,, | অচল |
| ১৫৪। | পায়ব ,, | অচল |
| ১৫৫। | শ্যামপুর ,, | অচল |
| ১৫৬। | তুঙ্গি ,, | অচল |
| ১৫৭। | হাতাগ্রাম ডোমপাড়া শংখ শিল্প এস.এস.লিঃ | অবলুপ্তির পথে |
| ১৫৮। | হাতাগ্রাম ইউনিয়ন এম.পি.এস.লিঃ | ,, |
| ১৫৯। | গোলকপুর ,, | ,, |
| ১৬০। | রঘুদিহি সাওতাল জে.এস.এস.ডব্লিউ | ,, |
| ১৬৫। | সালগেরিয়া এস.এস.লি | ,, |

| | | | | |
|---|---|---|---|---|
| ১৬২। | | কেলাপাথর নমপাড়া এস.এস.ডব্লিউ | | ” |
| ১৬৩। | | গননাথ এস.এস.লিঃ | | ” |
| ১৬৪। | | গৌড়পাহাড় এস.কে.আর.এস.লিঃ | | ” |
| ১৬৫। | নিয়ামতপুর | বলরামপুর | ” | ” |
| ১৬৬। | | দুবরাজ | ” | ” |
| ১৬৭। | | রামপুর | ” | ” |
| ১৬৮। | | পাবরী | ” | ” |
| ১৬৯। | | বাঘদিহা | ” | ” |
| ১৭০। | | তালতোরা | ” | ” |
| ১৭১। | | দেউলপাড়া হরিবিড়া | ” | ” |
| ১৭২। | | দেগারহিড | ” | ” |
| ১৭৩। | | গোয়ালডাঙ্গা | ” | ” |
| ১৭৪। | | চালাগোড়া | ” | ” |
| ১৭৫। | | সাহেরদিহি | ” | ” |
| ১৭৬। | | আরেলদিহি | ” | ” |
| ১৭৭। | | বনডাহি | ” | ” |
| ১৭৮। | | হরিন্দ্রপুর | ” | ” |
| ১৭৯। | | নিউয়াবেউড | ” | ” |
| ১৮০। | | চাগালকোরি | ” | ” |
| ১৮১। | | পুত্রতাড়া | ” | ” |
| ১৮২। | | ইন্দুপুর | ” | ” |
| ১৮৩। | হিউমজা | মুদরিয়া | ” | ” |
| ১৮৪। | | চাকালতোরা | ” | ” |
| ১৮৫। | সোনামুখী | সোনামুখি থানা প্রাথমিক বৃহদায়তন | | |
| ১৮৬। | | সমবায় মার্কেটিং সোসাইটি লিঃ | | অচল |
| ১৮৭। | | অমৃততারা এস.কে.ইউ.এস.লিঃ | | |
| ১৮৮। | | মাঘিরডাঙ্গা ” | | |
| ১৮৯। | | মানিকবাজার জি.পি.এস.কে.ইউ.এস.লিঃ | | |
| ১৯০। | | নবাসন এস.কে.ইউ.এস.লিঃ | | |
| ১৯১। | | রাপাটরং ” | | |
| ১৯২। | | সোনাদুরপা ” | | |
| ১৯৩। | | সোনামুখি মিউনিসিপ্যালিটি এমপ্লয়িজ কোঃ ক্রেডিট সোসাইটি | | |
| ১৯৪। | বিষ্ণুপুর | বিষ্ণুপুর উইভার্স কো সোসাইটি লিঃ | | অচল |
| ১৯৫। | | বিষ্ণুপুর কো হাউসিং সোসাইটি লিঃ | | |
| ১৯৬। | | বিষ্ণুপুর টাউন কো ব্যাঙ্ক লিঃ | | |

| | | | |
|---|---|---|---|
| ২০০। | | কুলপকুপ সমবায় ভান্ডার লিঃ | অবলুপ্তির পথে |
| ২০১। | | বিষ্ণুপুর সমবায় ভান্ডার লিঃ | ,, |
| ২০২। | | গোপালপুর এস.এস. | ,, |
| ২০৩। | ওন্দা | হোরাকি এন.বি.জে.এস.এস.লিঃ | আচল |
| ২০৪। | | রামসাগর এস.এস.এস.এস.লিঃ | অচল |
| ২০৫। | | মাদরবোনি ,, | ,, |
| ২০৬। | | গুনিসোল ,, | ,, |
| ২০৭। | | কল্যাণী ইউনিয়ন কোঃ লেবার কনট্রাকট এস.ডব্লিউ লিঃ | ,, |
| ২০৮। | | পলাশবোনি ,, | ,, |
| ২০৯। | | ওন্দা কো-ব্যাঙ্ক ,, | অবলুপ্তির পথে |
| ২১০। | | বিকরামপুর এস.কে.আর.এস. | ,, |
| ২১১। | বাঁকড়া-১ ডেভঃ ব্লক | বাঁকুড়া ডিষ্ট্রিকট সেন্ট্রাল কো ব্যাঙ্ক লি বাঁকুড়া ডিষ্ট্রিকট কো ইউনিয়ন | অচল |
| ২১২। | | বাঁকুড়া সীউন কোপ ব্যাঙ্ক লি | অচল |
| ২১৩। | | বংশী এস.কে.ইউ.এস.লিঃ | ,, |
| ২১৪। | | কপিষ্টা সি.কে.ইউ.এস.লিঃ | ,, |
| ২১৫। | | কনজাকুরা এস.কে.ইউ.এস.লিঃ | |
| ২১৬। | | সুনুকপাহাড়ী এস.কে.ইউ.এস.লিঃ | ,, |
| ২১৭। | | বাঁকুড়া কো রাইস মিল লিঃ | ,, |
| ২১৮। | | বাচুলারা জে.এস.এস.লিঃ | ,, |
| ২১৯। | | জালালপ বাদাম ও তালপুকুর | ,, |
| ২২০। | | বাঁকুড়া সি.এস.পি.এস.লিঃ | ,, |
| ২২১। | | রাজগ্রাম বি.ইউ.এস.এস. | ,, |
| ২২২। | | বাঁকুড়া প্রাথমিক বিদ্যালয় এস.এস.এস.লি. | |
| ২২৩। | বার্জিরা | হাতাসরিয়া এস.কে.ইউ.এস.লিঃ | ,, |
| ২২৪। | | মুকুলতোরা ,, | ,, |
| ২২৫। | | ধাবান ,, | |
| ২২৬। | | বেলুট ,, | ,, |
| ২২৭। | | মৌটালি ,, | ,, |
| ২২৮। | | জমাদারগ্রাম ,, | ,, |
| ২২৯। | | মালিয়ারা ইউ.সি.এম.পি.এস.লিঃ | ,, |
| ২৩০। | | বরামানা জে.সে.এস.লিঃ | ,, |
| ২৩১। | | শান্তিপুর ,, | |
| ২৩২। | | বাগুলি এস.কে.এস. লিঃ | ,, |

| | | | |
|---|---|---|---|
| ২৩৩। | | জুতগাঁড়িয়া টি.এস.এস.লি। | ,, |
| ২৩৪। | | পাহাড়পুর এফ.সি.এস.লিঃ | ,, |
| ২৩৫। | রায়পুর | কৃষ্ণপুর এস.কে.ইউ.এস.লিঃ | |
| ২৩৬। | | কুসমাটিকরি ,, | |
| ২৩৭। | | কালিপাল ,, | |
| ২৩৮। | | পান্দুর ,, | |
| ২৩৯। | | পাচুমি ,, | |
| ২৪০। | | ডামুরতোল ,, | |
| ২৪১। | | আসরড ,, | |
| ২৪২। | | সিডি ,, | |
| ২৪৩। | রায়পুর-২ | নতুনডিহি ,, | |
| ২৪৪। | | কুসুমটিকরি ,, | |
| ২৪৫। | | বেলিপাল ,, | |
| ২৪৬। | পাত্রসায়র | ধাগুরিয়া এস.কে.ইউ.এস.লিঃ | |
| ২৪৭। | | নারিচা ,, | |
| ২৪৮। | | ফেলুর ,, | |
| ২৪৯। | | রঘুনাথবাটি ,, | |
| ২৫০। | | জামকুড়ি এস.এস.এস.লিঃ | |
| ২৫১। | | মালতোরা টি.এস.এস.লিঃ | |
| ২৫২। | | পারুলিয়া এ,এম.এস.লিঃ | |
| ২৫৩। | | পার্থকায়র এ.এম.এস.লিঃ | |
| ২৫৪। | | হাটকৃষ্ণগড় কোঃঅপ সমিতি লিঃ | |
| ৩০০। | | গলসী কেঃটান কম সোসাইটি | |
| ৩০১। | | সাহাপুর এস.কে.আর.এস | |
| ৩০৪। | | মাচা দক্ষিণপাড়া ,, | |
| ৩০৭। | | জমসোলা ,, | |
| ৩০৯। | | দক্ষিণ পটাশপুর ,, | |
| ৪০০। | | হাটখোলা এস. ,, | |
| ৪০১। | | বটতলা ,, | |
| ৪০৩। | | বিউট ,, | |
| ৪০৬। | | কাকাতিলা ,, | |
| ৪০৯। | | হুউদুয় ,, | |
| ৪১০। | | নারায়নপুর ,, | |
| ৫০৬। | | গ্রামীণ ,, | |
| ৫০৭। | | জয়পুর ,, | |
| ৫০৮। | | জয়পুর এফ.এস.সি.এস.লিঃ | |

| | | |
|---|---|---|
| ৫০৯। | | এরিয়া ,, |
| ৫১০। | | মধুরপুর ,, |
| ৫১১। | | রাহাগ্রাম এস.কে.ইউ.এস |
| ৫৪০। | | উত্তরবার ,, |
| ৫৭০। | | জাঙ্গিঘী এস.কে.ইউ.এস.লিঃ |
| ৫৮০। | | হামার এস.কে.আর.এস. |
| ৫৮১। | | রাজারগ্রাম ,, |
| ৫৮৬। | | টাঙ্গিপাড়া ,, |
| ৫৯০। | | কাঞ্চনগর সিঃ ,, |
| ৫৯৬। | বাঁকুড়া(২) | করজুরা এস.কে.ইউ.এস.লিঃ |
| ৫৯৮। | | কাটজুরি এস.সি.ইউ.এস.লিঃ |
| ৫৯৯। | | পলাশবাড়ি টি.এস.এস.লিঃ |
| ৬০০। | | মগড়া হাইস্কুল সি.সি.এস.লিঃ |
| ৬০১। | | তালপুকু জি.এস.এস.লিঃ |
| ৬০৭। | | তালমোড়া এস.এস.লিঃ |
| ৬০৮। | | নাড়ো এস.কে.ইউ.এস.লিঃ |
| ৬০৯। | | জেলবেনি ,, |
| ৬১০। | | কষ্ঠিয়া ,, |
| ৬১১। | তালডাংরা ডেভঃ ব্লক | পাঁচমিরা এস.এস.লিঃ |
| ৬১২। | | রঙ্গমাটি টি.এস.এস.লিঃ |
| ৬২৩। | | তালডাংরা এস.কে.ইউ.এস.লিঃ |
| ৬২৪। | | পাঁচমুরা এস.আর.এস.লিঃ |
| ৬৩৪। | | মনোজ এস.কে.ইউ.এস.লিঃ |
| ৬৩৫। | | গিরিধারি ,, |
| ৬৫৭। | | ফুলমাটি ,, |
| ৬৫৬। | | শ্যামপুর ,, |
| ৬৫৮। | | শ্যামপুর ,, |
| ৬৫৯। | | জয়পুর ,, |
| ৬৬০। | | ভেদরা ,, |
| ৬৮০। | | তালডাংরা ,, |
| ৬৮১। | | বিলামড়ু ,, |
| ৬৮৩। | | লালবাঁধ জে.এস.এস.লিঃ |
| ৬৮৫। | | ঘোলা ,, |
| ৬৮৭। | | মনিপুর ,, |
| ৬৯০। | জিজিয়া | রাণীপুর এস.কে.ভি.এস.লিঃ |

ন্যায় নিম্নলিখিত সুযোগ তাহারাও পাইতে পারেন ঃ-

(১) বেঙ্গল স্টেট এড টু ইন্ডাস্ট্রিজ অ্যাক্ট অনুসারে স্বল্প সুদে একক ক্ষেত্রে সর্বোচ্চ পাঁচ হাজার টাকা পর্যন্ত পাইতে পারেন।

(২) কুটির শিল্পে নিযুক্ত দুঃস্থ শিল্পীদের নূতন ও উন্নত ধরনের মোট ২০০ টাকা মূল্যের যন্ত্রপাতি ক্রয়ের শতকরা ৫০ ভাগ টাকা অনুদান দেওয়ার ব্যবস্থা আছে।

(খ) (১) এ সম্পর্কে কোনও তথ্য সংগ্রহ করা হয় নাই, সুতরাং পশ্চিমবঙ্গে পালক শিল্পীদের সংখ্যা কত তাহা সরকারের জানা নাই।

(২) মগরাহাট ২নং ব্লকের পালক শিল্পীর সংখ্যা সরকারের জানা নাই। তবে "কলস" ও "ডিহি কলস" গ্রামে মোট ৪০০ (চারিশত) জন পালক শিল্পী আছেন।

### Upgradation of Junior High Schools

**270.** (Admitted question No. 2223.) **Shri Ramzan Ali :** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department be pleased to state the number and location of Junior High Schools of West Dinajpur district proposed to be upgraded to High School during the current financial year?

**Minister-in-charge of Education (Primary, Secondary and Library Services) Department:** No decision has yet been taken regarding upgradation of Junior High Schools in the district of West Dinajpur during the current financial year.

[2-00 - 2-10 P.M]

### ADJOURNMENT MOTION

**Mr. Deputy Speaker :** I have received four notices of adjournment motion.

The first notice of adjournment motion given by Dr. Saswati Prasad Bag relates to alleged record load-shedding in March and April, 1978 confirming the prediction of exports in Central Power Ministry. Dr. Bag has demanded adjounment of the normal business of the House to discuss this power stituation in the State. It is worth mentioning here that the power situation has been discussed during this session time and again as for example-during general discussion on budget, debates on demand for grants for Power Department, Question Hour etc. and the Minister-in-charge, Power Department, made statement in the House on the power situation several times. A matter already discussed by the House cannot be revived during the same session by way of an adjournment motion

and nothing new in the matter has arisen which warrant interruption of the normal business of the House. I, therefore, withhold my consent to this adjournment motion.

The second notice of adjounment notion has been given by Shri Rajani Kanta Doloi. Shri Doloi in his adjournmnent motion has sought to discuss the incident of raid on Cossipore Police Station by a number of constables on May 2,1978, The matter refers to an isolated incident of police indiscipline and its remedy lies in the action to be taken by the authorities in the administrative machinery. The incident is not of such general character as to warrant the adjournment motion in the House. The notice of this adjournment motion is therefore disallowed.

The third notice of adjournment motion given by Janab A.K.M. Hassanuzzaman refers to lock-out in Calcutta Hospital and Medical Research Institute from 19th November, 1977. Janab Hassanuzzaman has stated in his adjournment motion that the matter needs intervention of the Labour Department. It may be mentioned here that the matter is not of recent occurrence and it has been continuing for some time. The matter was also not raised at the first available opportunity in the House. Such matters cannot be raised throurgh adjournment motion. I, therefore, withhold my consent to this notice of adjournment motion.

The last notice of adjournment motion has been given by Shri Probodh Chandra Sinha and Shri Janmejoy Ojha. The members have sought adjournment of the House to discuss the situation arising out 'of power crisis in West Bengal. This adjournment motion is substantially identical with the one raised by Dr. Saswati Prasad Bag to which I have already withheld my consent. This notice is also disallowed on the same ground as shown in the case of the adjournment motion of Dr. Bag.

The members are, however, allowed to read the text of the motion as amended by me.

**Dr. Saswati Prasad Bag :** Record load-shedding in March and April, 1978 confirms predicted worst power situation in summer months in Calcutta. About 100 work-hours in Industries have been affected in March, 1978 due to load-shedding. In April, this figure has been exceeded reaching an all time record of figures have confirmed the views of Central experts. Constant,erractic and ever-increasing power cuts have not only been damaging the economy of the State, but also affecting the education of millions of students with far-reaching consequences. Under the circumstances, a planned power cut with prior notification and areas mentioned, maybe effected, if necessary. By increasing the load-shedding

period in Industry by about 20 minutes a day, it is feasible to supply power without any cut in cities and suberbs domestic consumption. A little loss in Industry may be compensated by the relief given to students and public as well.

**Shri Rajani Kanta Doloi :** Raid on Cossipore Police Station by a number of Constables. The Police Station was ransacked on May 2, 1978 by these Constables who also caused extensive damage to cars, buses and trucks passing along B.T.Road. A few weeks ago there was a similar incident in front of the Alipore Bodygurd Lines. These incidents clearly indicate that indiscipline in the West Bengal and Calcutta Police Force is increasing.

The growing indiscipline is to be viewed with grave concern and discussed by the House immediately so that necessary guidelines may be issued to the Governmnet by the House

**শ্রী এ.কে.এম.হাসানুজ্জামান :** স্যার, বিড়লা হসপিটাল নামের প্রসিদ্ধ' ক্যালকাটা অ্যান্ড মেডিক্যাল রিসার্চ ইনস্টিটিউট গত ১৯শে নভেম্বর হইতে লকআউট হইয়া পড়িয়া রহিয়াছে। ৩০.৩.৭৭ তারিখে কর্তৃপক্ষ অন্যায়ভাবে ৪৭ জন কর্মীকে বরখাস্ত করে। কিন্তু পরে আপোষ মীমাংসার ফলে ৪১ জনকে পূণবর্হাল করা হয়। কিন্তু ৬ জনকে আদ্যাবধি বহাল করতে স্বেচ্ছাচারি কর্তৃপক্ষ সম্মত হন নাই। এই শ্রমবিরোধের জন্য কর্মীদিগকে শায়েস্তা করিবার জন্য লকআউট ঘোষণা করা হইয়াছে। নামে হাসপাতাল হইলেও, ইহা আসলে এক ব্যবসা প্রতিষ্ঠান। পুঁজিবাদি কর্তৃপক্ষ এই হাসপাতালে ২৫টি ফ্রি বেড করিবার দাবিও ক্রমাগত উপেক্ষা করিয়া আসিতেছেন। সরকারি শ্রমদপ্তর এই লকআউট প্রসঙ্গে নিতান্ত অকর্মণ্যতার পরিচয় দিতেছেন। এই প্রতিষ্ঠানের সর্ব-আধুনিক চিকিৎসার যন্ত্রপাতি কলকাতার গর্বের বস্তু। এই লক আউটের ফলে স্থানীয় অধিবাসিদের চিকিৎসার বিশেষ অসুবিধা হইতেছে। শ্রমদপ্তর মারফৎ হস্তক্ষেপ করিয়া এই প্রতিষ্ঠানকে পুনরায় চালু করা প্রয়োজন ও সম্ভব হইলে এই প্রতিষ্ঠান অধিগ্রহণ করা উচিত। এই বিষয়ে আলোচনার জন্য সভার কার্য মুলতুবি রাখা হউক।

**শ্রী জন্মেজয় ওঝা :** বিদ্যুৎ সংকটের জন্য শিল্পে উৎপাদন প্রায় ৬০ ভাগ হ্রাস পেয়েছে। শিল্প ও বাণিজ্যে প্রচন্ড মন্দা, শ্রমিক ছাঁটাই ও পণ্য মূল্য বৃদ্ধির আশঙ্কা দেখা দিয়েছে। ঘন ঘন লোড শেডিং এবং বিদ্যুতের খুঁটিগুলি নষ্ট হওয়ায় গ্রামাঞ্চলে একটানা বহু দিন যাবৎ বিদ্যুত সরবরাহ বন্ধ থাকে, ফলে একদিকে যেমন জনজীবন বিপর্যস্ত অন্যদিকে তেমনি কৃষির উৎপাদন ব্যহত এবং কৃষক ক্ষতিগ্রস্থ হয়েছে। সামগ্রিকভাবে 'এই বিদ্যুৎ সংকট পশ্চিমবঙ্গে অর্থনীতিতে বিপর্যয় এনেছে। মুখ্যমন্ত্রী তথা বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের আশ্বাস সত্ত্বেও অবস্থার পরিবর্তন হয় নাই। শ্রমিক আন্দোলনের নামে দলবাজি,অন্তর্ঘাতি কার্যকলাপ, প্রশাসনিক অপদার্থতা, প্রশাসনের সঙ্গে যোগসাজসে ঠিকাদারদের লুন্ঠন এক অসহনীয়

জাতীয় সংকটের সৃষ্টি করেছে। ইতিপূর্বে বিধানসভায় বিচ্ছিন্নভাবে এই প্রসঙ্গ উত্থাপিত হলেও একটি পূর্নাঙ্গবিতর্কের প্রয়োজন অনস্বিকার্য। এই বিধানসভা এই বিষয়ে উদাসীন থাকতে পারেনা, এমতাবস্থায় আমরা অদ্যকার বিধানসভার কার্য দু'ঘন্টার জন্য মুলতুবি রেখে বিদ্যুৎ সংকট সম্পর্কে আলোচনার দাবি জানাচ্ছি।

[2-10 – 2-20 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বুলেটিন পার্ট টু দিয়েছেন, প্রোগ্রাম অন ৫-৫-৭৮ তাতে দেখছি আমরা ১৯৪ এ একটা মোশন দিয়েছিলাম আপনি চেয়ারে না থেকে যদি অধ্যক্ষ মহোদয় থাকতেন তাহলে ভাল হত তবুও আপনি এখন অধ্যক্ষের আসন অলঙ্কৃত করছেন বলে অধ্যক্ষের পুরো দায়িত্ব আপনার। অন নাইন্থ মার্চ, ১৯৭৮ আপনার ঐ আসন থেকে আমাদের পরামর্শ দেন যে পার্ট ওয়ান, বি,এস,সি, পরীক্ষার কাগজ এই বামফ্রন্ট সরকারের শিক্ষামন্ত্রীরা এবং এর অর্থমন্ত্রীমহোদয় রাজস্ব আদায়ের নামে বাজারে বিক্রয় করে দিয়েছে তার কোনও প্রতিকার ওরা করেন নি। আমরা অ্যাডজর্নমেন্ট মোশন টেবেল করেছিলাম তখন পরামর্শ দিয়েছিলেন ১৯৪এ মোশন অ্যালাউ করবেন লিডার অব দি হাউসের সঙ্গে পরামর্শ করে। তারপর বারবার আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে আপনি বাই ল্যাপ্স প্রভিসো সুযোগ দিতে পারেন। আপনি ঐ চেয়ার থেকে প্রতিশ্রুতি দিয়েছিলেন, আপনাকে পুরো সুযোগ দেওয়া হবে এটার জন্য। আজকে যে প্রোগ্রাম আপনি দিয়েছেন আমি দেখছি ১৯৪এ আপনি কোনও প্রোগ্রাম রাখেন নি।

**মিঃ স্পিকার ঃ** এখন আপনি বসুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি আমাকে বলতে দিন, স্যার, আমাকে বলতে দিতে হবে, আপনি আমাদের রাইট কার্টেল করবেন? Do you want the opposition to go out.?

**মিঃ স্পিকার ঃ** আপনি সংক্ষেপে বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** সংক্ষেপে কি বলব? ঘটনা আপনার কাছে বারবার বলেছি এটা সংক্ষেপের ঘটনা না। আপনি যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি রাখেননি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা মনে করি বিরোধী পক্ষের যে অধিকার ১৯৪এ মোশন টেবিল করার আপনি সেই অধিকার থেকে আমাদের বঞ্চিত করছেন, আপনি আমাদের এই সুযোগ দেবেন এই আবেদন করছি।

**Mr. Deputy Speaker :** No speech please.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** তাহলে আপনি কি আমাদের বলতে দেবেন না, তাহলে আমরা বলতে বাধ্য হচ্ছি এই অরাজকতা চলতে থাকবে কি? আমরা জানি যে পশ্চিমবাংলায় অরাজকতা চলছে তাহলেও আমাদের অন্তত বলতে দিতে হবে তো? আজকে আমাদের কথা হল যে পরামর্শ আপনি দিয়েছেন সেই পরামর্শ অনুসারে আমরা মোশন

টেবেল করেছি। বারবার আমরা আপনার দৃষ্টি আকর্ষণ করেছি আপনি Solemn প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমাদের এই সুযোগ দেবেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** উপাধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে যে মোশনের কথা বলা হয়েছে সেটা অ্যাডভাইসরি কমিটিতে আলোচনা হয়েছে, আলোচনা হয়ে একটা সিদ্ধান্ত হয় এবং আপনি জানেন যে বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে সমস্ত তরফেরই সদস্যরা রয়েছেন। বিজনেস অ্যাডভাইসরি কমিটির রিপোর্ট এখানে হাউসে প্লেস করা হয়েছিল স্পিকার সেটা প্লেস করেন। তারপর যে মোশন এলো, যেটা পার্লামেন্টারি সেক্রেটারি তুলেছিলেন রুল ১৯৪ এর কথা, সেটা এখানে উত্থাপন করা হয়েছে, এই সম্পর্কে আমাদের বিধিগতভাবে যা করা আছে সেটা আমরা করেছি। বিজনেস অ্যাডভাইসরি কমিটির সেই যে প্রসিডিংস সেই সম্পর্কে যদি হাউসের অমত থাকে, কোনও সদস্যর অমত থাকে তাহলে তিনি অ্যামেন্ডমেন্ট তুলতে পারতেন এবং সেই অ্যামেন্ডমেন্ট যদি হাউসে অ্যাকসেপ্টেড হতো তাহলে ওঁর বক্তব্য এখানে থেকে যেত। এখন আর কিছু করার নেই।

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কথা ডাঃ জয়নাল, আবেদিন একটা অধিকার ভঙ্গের কথা তুলেছেন সে বিষয়টা নিয়ে বলব, আমার মনে হয় এটা সকলেই জানেন যে, বাংলায় একটা কথা আছে, চোরের মার বড় গলা। কলকাতা বিশ্ববিদ্যালয়ের খাতা বিক্রি এবং প্রশ্নপত্র ফাঁস এইসব কথা উঠেছে। আমরা জানি, কারা এই কাজ করছে, কোন চক্র দীর্ঘদিন ধরে এইসব করছে, আর আজকে বিধানসভায় চেঁচামেচি করছে। একেই বলে চোরের মায়ের বড় গলা।

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার। মাননীয় সদস্য শ্রী নির্মলকুমার বসু বললেন, চোরের মায়ের বড় গলা। কিন্তু আর একটা প্রবাদ আছে, ডাকাতের বাপের খুব বড় গলা। আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে, আমরা যখন বলব, আপনারা ইনস্ট্রাকশন নিয়ে তখন সরকার পক্ষের সদস্যরা কি অকারণে ইনটারফেয়ার করতে পারেন? কেন তারা এভাবে ইনটারফেয়ার করেন? আমরা জানি ডাকাতের বাপের বড় গলা।

**Mr. Deputy Speaker :** This is no point of order, please sit down.

ডাঃ জয়নাল আবেদিন যে প্রশ্নটা তুলেছেন এই ব্যাপারটা নিয়ে অলরেডি বিজনেস অ্যাডভাইসরি কমিটির মিটিং বসেছিল সাড়ে এগারটার সময়। সেখানে আপনার বিষয়টা নিয়ে থ্রেড বেয়ার ডিসকাশন হয়েছে। কিন্তু বিজনেস অ্যাডভাইসরি কমিটি আপনার এইটার জন্য সময় দিতে পারল না। টাইম অ্যালট করবার মতো টাইম নেই। আমি হেল্পলেস, আমি কিছু করতে পারছি না।

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, আপনি রুল ১৯৪ টা দেখুন। সেখানে আপনাকে ডিসক্রেসরি পাওয়ার দেওয়া আছে। বিজনেস অ্যাডভাইসরি কমিটির ব্যাপার নয়।

**Mr. Deputy Speaker :** Dr. Abedin, you are one of the senior most

members of this House.

আপনি জানেন কিভাবে হয়। এটা যখন বিজনেস অ্যাডভাইসরি কমিটির সামনে প্লেস করা হয়, তখন এটা নিয়ে থ্রেড বেয়ার ডিসকাশন হয়েছে। কিন্তু টাইম অ্যালট করা গেল না।

**Dr. Zainal Abedin :** Sir, I invite your attention to Rule 195. I read it. "If the Speaker is satisfied, after calling for such information from the member who has given notice and from the Minister as he may consider necessary, that the matter is urgent and is of sufficient importance to be raised in the House at an early date, he may admit the notice and in consultation with the Leader of the House fix the date on which such matter may be taken up for dicussion". স্যার, বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে যাবার কোনও স্কোপ নেই। আপনি প্রতিশ্রুতি দিয়েছিলেন। রুল ১৯৪ টা দেখুন, আপনিই ফাইনাল অথরিটি। You are to consult only with the Leader of the House. বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে যাবার কোনও স্কোপ নেই।

[2-20 – 2-30 P.M.]

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি আপনার পয়েন্ট অফ অর্ডার শুনেছি। লিডার অফ দি হাউসের সঙ্গে কনসাল্ট করেছি। তারপর বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে নিয়ে যাওয়া হয়, inspite of my best efforts I could not allow you time.বিজনেস অ্যাডভাইসরি কমিটি তো টাইম অ্যালট করবে। কিন্তু বিজনেস অ্যাডভাইসরি টাইম দিতে পারল না টাইট প্রোগ্রামের জন্য।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার প্রতিশ্রুতি থাকছে না।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি তো কনভেনশনের উপর চলব। কনভেনশনে আছে। কনভেনশনে আছে বিজনেস অ্যাডভাইসরি কমিটি যেভাবে সময় নির্দেশ করে দেবে হাউস সেইভাবে চলবে। দেখা গেল এত টাইট পোগ্রাম যে এই সেশনে আপনাকে সময় দিতে পারা গেল না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে বলছি যে কাউন্টারে সরকারের পশ্চিমবঙ্গ কাগজটি বিলি করা হয়েছে এবং আপনিও তা পেয়েছেন। এই কাগজটি গরিব জনসাধারণের টাকায় তৈরি হয়। কিন্তু তাতে গরিব জনসাধারণের কথা থাকবে না? দেখছি সমস্ত পাতায় লেনিনের খবর। দেশের মানুষের কোনও খবর নেই।

(গোলমাল)

স্যার, এটা কি রকম গরিবের টাকায় যে কাগজ চলছে তাতে দেশের লোকের কথা থাকবে না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি যে পয়েন্টটি রেজ করেছেন সেটা মেনশন আওয়ারে করতে পারতেন এখন এভাবে বলা চলে না আপনি বসুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমি ফর ইয়োর ওপিনিয়ন এটা বলছি এবং আপনার অনুমতি নিয়েই বলছি যে এই রকম জিনিস কি চলবে?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি আপনাকে অনুমতি দিই নি। আমি দাঁড়িয়ে আছি আপনি বসুন।

## PRESENTATION OF B.A. COMMITTEE REPORT

### Twenty-fifth Report of the Business Advisory Committee.

**Mr. Deputy Speaker** : I beg to present the Twenty-fifth Report of the Business Advisory Committee which at its meeting held to-day in my chamber recommended the revised programme of the business for the 5th May, 1978 in the following manner :-

Friday– 5.5.1978 (i) Resolution moved on the 28th April 1978 by Shri Sasanka Sekhar Mondal on the subject of Price support and subsidy to the Agricultural Produces. (business remaining from 28.4.78) .... 1 hour.

(ii) Motion under rule 185 on the subject of set ting up of an Atomic Power Station in the district of Midnapur- Notice given by Shri Atish Chandra Sinha, Shri Kiranmoy Nanda, Shri Rajani Kanta Doloi and Shri Shamsuddin Ahmed ... 1 hour.

(iii) Motion under rule 185 on the subject of electrification of Railway lines in the sectors of Bandel-Katwa, Burdwan-Katwa and Ahmedpur-Katwa. Notice given by Dr. Haramohan Sinha....1 hour..

(iv) Proposed Amendments to the West Bengal Panchayat (Election) Rules, 1974. (Consideration and passing under rule 237 of the Rules of Procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly)......1 hour.

**শ্রী ভবানি মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিধানসভায় কার্য উপদেষ্টা কমিটির ২৫ তম রিপোর্ট এই সভায় উত্থাপন করছি।

## DISCUSSION & VOTING ON B.A. COMMITTEE REPORT

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সরকার পক্ষ থেকে বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে বিরোধী পক্ষের যে বৈধ অধিকার সেটা নস্যাৎ করবার চেষ্টা করেছেন – আপনি যে বিজনেস অ্যাডভাইসরি কমিটির রিপোর্ট পড়লেন তাতে আমাদের ১৯৪ মোশন স্থান পায় নি বলে এই বিজনেস অ্যাডভাইসরি কমিটির রিপোর্টে আমাদের আপত্তি জানাচ্ছি।

**মিঃডেপুটি স্পিকার :** বিজনেস অ্যাডভাইসরি কমিটি সরকার পক্ষের একলার নয়। বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে অল পার্টি আছে এবং যেটা হয়েছে কনসেনসাস অব ওপিনিয়ন নিয়েই হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে হতে পারে, since the matter is now before the House, we have got every fight to oppose it

**Mr. Deputy Speaker :** I take the sense of the House and I understand the motion is adopted.

**Dr. Zainal Abedin :** Sir, we oppose it and want a division.

The motion was then put and a division was taken with the following result:-

**AYES**

Abdul Bari, Shri Md.
Abul Hasan, Shri
Abdul Hasnat Khan, Shri
Adak, Shri Nitai Charan
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Debabrata
Banerjee, Shri Madhu
Banerji Shri Radhika Ranjan
Barma, Shri Manindra Nath
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Gopal
Basu, Shri Nihar Kumar
Basu Ray, Shri Sunil

Bera, Shri Pulak
Besterwitch, Shri A.H.
Bhattacharjee, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kanti Chandra
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bora, Shri Badan
Bouri, Shri Gobinda
Bouri, Shri Nabani
Chakraborti, Shri Subhas
Chatterjee, Shri Bhabani Prasad
Chattopadhyay, Shri Santasri
Chaudhuri, Shri Subodh
Choudhuri, Shri Biswanath
Chowdhury, Shri Benoy Krishna
Choudhury, Shri Gunadhar
Choudhury, Shri Bikash
Das, Shri Nikhil
Deb, Shri Saral
Ghosal, Shri Aurobindo
Ghosh, Shrimati Chhaya
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Malin
Ghosh, Shri Sambhu Charan
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Hashim Abdul Halim, Shri
Hazra, Shri Haran Chandra
Hazra, Shri Monoranjan

Hira, Shri Sumanta Kumar
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindranath
Let (Bara), Shri Panchanan
M. Ansar-uddin, Shri
Mahata, Shri Satya Ranjan
Majee, Shri Surendra Nath
Majhi, Shri Dina Bandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Maji, Shri Pannalal
Malik, Shri Purna Chandra
Malik, Shri Sreedhar
Mondal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mondal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandi, Shri Sambhu Nath
Mazumder, Shri Dinesh
Mir Fakir Mohammad, Shri
Mitra, Dr. Ashok
Mohammad Ali, Shri
Mohammad Amin, Shri
Mohanta, Shri Madhabendu
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Rajkumar
Mondal, Shri Sasanka Sekhar
Mondal, Shri Sahabuddin
Morazzam Hossain, Shri Syed
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Rabin
Munsi, Shri Maha Bacha
Murmu, Shri Sufal
Naskar, Shri Gangadhar

Nath, Shri Manoranjan
Neogy, Shri Brajo Gopal
Nezamuddin Md., Shri
Oraon, Shri Mohan Lal
Pal, Shri Bejoy
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Pramanik, Shri Sudhir
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Dhirendra Nath
Roy, Shri Tarak Bandhu
Roychowdhury, Shri Nirode
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Lakshi Narayan
Samanta, Shri Gouranga
Santra, Shri Sunil
Sanyal, Shri Samarendra Nath
Sarkar, Shri Kamal
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Khagendra Nath
Sinha Roy, Shri Guruprasad
Sk. Siraj Ali Shri
Sur, Shri Prasanta Kumar
Tah, Shri Dwarka Nath
Tudu, Shri Bikram
Urao, Shri Punai
Bharati, Shri Haripada
Das Mahapatra, Shri Balailal
Digpati, Shri Panchanan

Jana, Shri Hari Pada (Pingla)

Nanda, Shri Kiranmay

Ojha, Shri Janmejay

Pal, Shri Ras Behari

Roy, Shri Nanuram

Sinha, Shri Prabodh Chandra

NOES

Abedin, Dr. Zainal

Bapuli, Shri Satya Ranjan

Chattaraj, Shri Suniti

Habibur Rahaman, Shri

Haji Sajjad Hussain, Shri

Kazi Hafizur Rahaman, Shri

Lutfal Haque, Shri

Motahar Hossain, Dr.

Norbu La, Shri Dawa

Ramzan Ali, Shri

Sarkar, Shri Dhirendra Nath

Sinha, Shri Atish Chandra

Sen, Shri Bholanath

**Abst.**

Murmu, Shri Sarker

Sarker, Shri Deba Prasad

The Ayes being 126 and Noes 13, the motion was carried.

[2-30 - 2-40 P.M.]

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দুটি আবেদন রাখছি আবেদনটি হচ্ছে এই যে মাননীয় বিরোধীদলের সদস্যরা এইমাত্র যে নজিরটি স্থাপন করলেন আমি সেই বিষয়েই দুটি কথা আপনার কাছে রাখতে চাই। (নয়েজ)

স্যার, বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে যা সিদ্ধান্ত হয়, তা হাউসে প্লেসড হয়...

(নয়েজ)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পৃথিবীর কোনও দেশে এবং ভারতবর্ষেও বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে যা সিদ্ধান্ত হয় এবং তা যখন হাউসের সামনে আসে যেহেতু সমস্ত দল নিয়ে এই বিজনেস অ্যাডভাইসরি কমিটি গঠিত হয়, তাঁদের মতামত তাতে প্রতিফলিত হয় সেইহেতু কেউ কোনওদিন তার বিরোধিতা করেন না। কিন্তু এখানে কংগ্রেস দলকে দেখে আমরা অবাক হয়ে যাচ্ছি যে তারা এর বিরোধিতা করতে উঠলেন। এই যে নজির তাঁরা স্থাপন করেছেন এই নজিরের বিরুদ্ধে আপনি যেমন সমস্ত হাউসের মতামত নিয়ে এখানে তার একটা সমাপ্তি ঘোষণা করেছেন তেমনি ভারতবর্ষের অন্যান্য প্রদেশ এবং ভারতবর্ষের সর্বোচ্চ যে পার্লামেন্ট তার নজির দেখে আপনি ওয়ান্স ফর একটা রুলিং এখানে দেবেন আপনার কাছে এই আবেদন আমি জানালাম যদি আপনি প্রয়োজন বোধ করেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য মনোরঞ্জন হাজরা মহাশয় যে বক্তব্য এখানে রাখলেন তার পরিপ্রেক্ষিতে আমি শুধু তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই এবং আপনার কাছে আবেদন করতে চাই, পৃথিবীর কোনও লেজিসলেচারে এই রকম কোনও নজির নেই ব্রুট মেজরিটি নিয়ে অপোজিশনকে গ্যাগ করা পৃথিবীর কোনও লেজিসলেচারে এই নজির নেই স্পিকারের প্রদত্ত প্রতিশ্রুতি হাউসে লংঘন করা, পৃথিবীর কোনও লেজিসলেচারের ইতিহাসে নেই ১৯৪ তে যে স্কোপ ছিল সেই স্কোপকে এক্সপ্যান্ড করে বিজনেস অ্যাডভাইসরি কমিটির আওতায় দেওয়া, পৃথিবীর কোনও লেজিসলেচারে এই নজির নেই ব্রুট মেজরিটির জোরে দীর্ঘদিন হাউস চালানো, এই হাউস ফিপটিন্থ ফেব্রুয়ারি থেকে আজ পর্যন্ত চলছে প্রায় ৩ মাস হতে চলল। তাহলে আমরা রয়েছি কোথায়, এটা আপনার কাছে জানতে চাইছি। এই সাথে আপনাকে রুল ১৯৪ টা দেখতে অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** এটা ঠিক বিজনেস অ্যাডভাইসরি কমিটি যা ডিসিসন নিয়েছে, এতে তো সব দলের রিপ্রেজন্টেটিভ আছে, বিজনেস অ্যাডভাইসরি কমিটির যে ডিসিসন, এর উপর ভোট হয় না, হতে পারে না। পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টার যে মোশন টেবিল করলেন হাউসের মধ্যে মোশন টেবিল করার জন্য ন্যাচর্যালি আমাকে হাউসের ওপিনিয়ন নিতে হবে যে পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টার যে মোশন এনেছেন, তাতে হাউসের মত আছে কি না। অপোজিশন থেকে ডিমান্ড হল ভোটিং এর জন্য। আমি মোশনের উপর ভোটিং কল করলাম, এটা বিজনেস অ্যাডভাইসরি কমিটির উপর কোনও ডিসিসন নয়,এটা হল মোশন টেবিল্ড বাই দি পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টার। লেট আস ক্লোজ দিস চ্যাপ্টার।

**শ্রী গোপাল বসু ঃ** মিঃ ডেপুটি স্পিকার মহাশয়, প্রথম কথা হচ্ছে আমি এখানে ২০ বছরের বেশি হল আছি, এই নজির আমি কখনও দেখিনি। বিজনেস অ্যাডভাইসরি কমিটি

যখন তার সিদ্ধান্ত নেন, সাধারণ ভাবে সকলের সঙ্গে ঐক্যমত হয়েই নেন। আমি জানতে পারলাম, আজকের এই সিদ্ধান্ত ঐক্যমত হয়েই হয়েছে। ওঁরা ওখানে কথা দিয়ে এসেছেন। পরে এখানে এসে অন্য কথা বলছেন কোন মুখে? ওঁরা যেন এই ভাবে মুখটাকে 'গুহ্যদ্বারে' পরিণত না করেন।

(গোলমাল)

[2-40 – 2-50 P.M.]

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিজনেস অ্যাডভাইসরি কমিটি যে ডিসিসন নিয়েছে তার সম্বন্ধে আমি শুধু একটা কথা বলতে চাই যে, এই বিধানসভা দীর্ঘ দিন ধরে মেম্বারদের ডেইলি অ্যালাউন্স দিয়ে বসিয়ে রাখা হয়েছে, অথচ আপনি একটা বিষয়ে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, এর মধ্যে বিরোধী পক্ষকে সময় দেওয়া হবে। দীর্ঘ দিন ধরে মাননীয় সদস্যরা এবং আমিও তাঁদের সঙ্গে ডেইলি অ্যালাউন্স পাচ্ছি। অথচ আপনার কথা মতো বিজনেস অ্যাডভাইসরি কমিটি আমাদের আধ-ঘন্টা সময় কেন দিতে পারল না তা আমরা বুঝতে পারলাম না। আমি অবশ্য এখানে নতুন সদস্য, আমি আমাদের পক্ষ থেকে শুধু এইটুকুই বলতে চাই যে, এটা একটা দুর্ভাগ্যজনক ঘটনা।

**শ্রী লুৎফল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য হচ্ছে আমাদের মাননীয় বন্ধু ঐদিক থেকে বললেন যে, তিনি ২০ বছর ধরে এখানে আছেন, এই হাউসে আছেন এবং উনি কোনও দিন এই জিনিস দেখেন নি। আমি কোনও দিন পার্লামেন্টে বা এই হাউসে শুনিনি যে, স্পিকার বা ডেপুটি স্পিকার যে প্রতিশ্রুতি হাউসে দেন সেই প্রসঙ্গ বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে উত্থাপিত করলে বিজনেস অ্যাডভাইসরি কমিটি তার জন্য কোনও টাইম খুঁজে পায় না। এটা আমরা কোনও দিন শুনিনি যে স্পিকার বা ডেপুটি স্পিকার যিনি চেয়ারে আছেন, যিনি হাউস কন্ট্রোল করছেন, যাঁর উপর সব কিছু নির্ভর করছে, তিনি একটা বিষয়ে প্রতিশ্রুতি দিয়েছেন আর তাঁর সেই প্রতিশ্রুতি বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে ব্যর্থ হয়ে গিয়েছে। এটা আমরা কোনও দিন শুনিনি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, মোশনটি যখন হাউসে রাখা হয় তখন আমরা আইন-মাফিক মোশনের এগেনস্টে ডিভিসন কল করেছিলাম এবং সেই ক্ষমতা আছে, অবশ্য তারপর মোশনটি অ্যাকসেপ্টেড হয়। কিন্তু তারপর সি.পি.এম.-এর মাননীয় সভ্য গোপাল-বাবু বক্তৃতা দিতে উঠে বললেন, "ওদের মুখ যেন গুহ্যদ্বার না হয়"। এর আগেও হাউসে অনেক অসভ্য কথা বলা হয়েছে, অনেক বাজে কথা বলা হয়েছে। আজকে হাউস কোথায় গিয়ে পৌঁচেছে দেখুন বলা হচ্ছে, "মুখ যেন গুহ্যদ্বার না হয়," এই অসভ্য কথা ওঁকে উইথড্র করতে হবে।

(গোলমাল)

স্যার, ইতিপূর্বে এখানে জানোয়ার, ইতর, অনেক কথা বলা হয়েছে এবং কাগজে বেরিয়েছে এই বিধানসভা চলাকালে বিধান সভায় অনেক অসভ্য কথা উচ্চারিত হয়েছে, এত খারাপ কথা আর কখন কোনও দিন বলা হয়নি। এটা পার্লামেন্টারি পদ্ধতির ব্যাপার। মাননীয় সি.পি.এম. সদস্য যেকথা বললেন সেরকম অসভ্য কথা, অত্যন্ত ঘৃণার কথা মানুষ মুখে উচ্চারণ করতে পারে না, কোনও ভদ্র-সন্তান সেকথা বলতে পারে না। সুতরাং এটা হাউসের প্রসিডিংস থেকে এক্সপাঞ্জ করতে হবে। এটা যদি না হয় তাহলে আমরা ওয়াক্ আউট করব। দিস মাস্ট বি এক্সপাঞ্জ ফ্রম দি প্রসিডিংস।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার :** আমার সামনে যে জিনিস বলা হয়েছে বা রাখা হয়েছে সে সম্বন্ধে আমি এনকোয়ারি করব, রেকর্ড দেখব, দেখবার পরে যেটা ভাল বুঝব করব।

## Calling Attention to the Matter of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 14 notices of Calling Attention on the following subjects, namely :-

1) Alleged elimination of English and Bengali from Calcutta University Degree Course – from Shri Sandip Das;

2) Attack on Farakka Police Station by a group from miscreants in connection with the arrest of some fish catchers Narayan Ray and Shri Atahar Rahaman;

3) Youth Festival in Calcutta – from Shri Rajani Kanta Doloi;

4) Acute Power shortage on 2.5.78 – from Shri Rajani Kanta Doloi;

5) Paid on Cossipore Police Station by Constables on 2.5.78 – from Shri Rajani Kanta Doloi;

6) Incidence of murder at Patipukur on 30.4.78 – from Shri Rajani Kanta Doloi;

7) Appointment of Chairman – Managing Director of the National Textile Corporation – from Shri A.K.M. Hassanuzzaman;

8) Opening of Health Centre at Birbhum District – from Shri Suniti Chattoraj;

9) Power crisis in West Bengal – from Shri Suniti Chattaraj;

10) Delaying of Siddaeswari Irrigation Project – from Shri Suniti Chattaraj;

11) Power crisis in Calcutta and its subarban areas – from Shri Suniti Chattaraj;

12) Stoppage of electrification work in the villages of Birbhum district – from Suniti Chattaraj;

13) Non-functioning of ambulance service for the scarcity of oil in the Hospitals of Birbhum – from Shri Suniti Charrtaraj;

14) Alleged indifference of Government for setting up of industries in Birbhum district – from Shri Suniti Chattaraj;

Out of these 14 notices, I have selected the notice of Shri Birendra Narayan Ray and Shri Atahar Rahaman on the subject of attack on Farakka Police station by a group of miscreants in connection with the arrest of some fish catchers from protected areas of Farakka Barrage. The Hon'ble Minister may please make a statement on the subject to-day if possible, or give a date for the same.

**Shri Bhabani Mukherjee :** On 5th May.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** The minister in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department may please make a statement on the subject of Policy of the Government on the Madrasa Education System in West Bengal, attention called by Shri Anisur Rahaman, Shri Mostafa Binquasem, Shri Narayan Mukherjee, Shri Nirode Roychowdhury, Shri Nani Kar, Shri Ranjit Mitra and Shri Rabin Mandal on the 26th April, 1978.

[2-50 – 3-00 P.M.]

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি স্টেটমেন্ট দিচ্ছি।

পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার মাদ্রাসা শিক্ষা ব্যবস্থার অবসান ঘটাতে চান এইরূপ আশঙ্কা সত্য নহে। বরং মাদ্রাসা-শিক্ষা ব্যবস্থার কিরূপে উন্নতি বিধান করা যাইতে পারে সে সম্পর্কে তাঁহারা চিন্তা করিতেছেন। ঐ শিক্ষা ব্যবস্থার উন্নতিকল্পে বর্তমান বামফ্রন্ট সরকার ইতিমধ্যেই কতকগুলি প্রশাসনিক ও উন্নত মানের শিক্ষা পদ্ধতির ব্যবস্থা লইয়াছেন।

সিনিয়র মাদ্রাসাগুলিকে শিক্ষক ও অন্যান্য কর্মচারিদের বেতন বাবদ অনুদান পর্বের

নীতি অনুযায়ী দেওয়া হইতেছে। লাম্প গ্রান্ট এবং সম্ভবস্থলে গৃহ নির্মাণ বাবদ অনুদান দেওয়া হইতেছে। ইহা ছাড়া সিনিয়র মাদ্রাসার শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের ক্ষেত্রে নির্দিষ্ট বেতন ক্রম চালু করার বিষয়টি বর্তমান সরকারের বিবেচনাধীন রহিয়াছে।

বর্তমান সরকার চান যে মাদ্রাসা শিক্ষার মাধ্যমে আরবী ও ফার্সী ভাষার যথাযথ চর্চা হউক এবং ঐ শিক্ষা ব্যবস্থাকে সরল সহজ ও যুগোপযোগি করা হউক। অন্যথায় মাদ্রাসায় শিক্ষিত ছাত্রছাত্রীরা বাস্তব জীবনে নানাবিধ অসুবিধা এবং প্রতিবন্ধকতার সম্মুখীন হইতে পারে।

**Shri A.K.M. Hassanuzzaman :** Mr. Deputy Speaker, Sir, copies of the statement made by the Honourable Minister may kindly be circulated in the House.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** আপনি আপনার স্টেটমেন্টটা হাউসে সার্কুলেট করে দেবেন। Now, the Minister-in-Charge of the Home (Police) Department will please make a statement on the subject of attack on Police Camp under Phansidewa Police-station on the 26th April, 1978, attention called by Shri Rajani Kanta Doloi and Shri Saral Deb on the 28th April, 1978.

**শ্রী ভবানী মুখোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি মুখ্যমন্ত্রী ও স্বরাষ্ট্রমন্ত্রীর তরফ থেকে মাননীয় সদস্য রজনী দোলুই, সরল দেব যে প্রশ্ন করেছেন সেই সম্বন্ধে বিবৃতি দিচ্ছি।

গত ২৪শে এপ্রিল ফাঁসিদেওয়া থানার ঘোষপুকুর পুলিশ ক্যাম্প-এ নকশালী হানা, রাইফেল ছিনতাই এবং পুলিশের উপর আক্রমণ সম্পর্কে বিধানসভার সদস্য সর্বশ্রী রজনীকান্ত দোলুই এবং সরল দেব মহাশয়ের দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তি প্রসঙ্গে নিম্নলিখিত বিবৃতি দিতে চাই।

ঘটনার বিবরণে প্রকাশ যে গত ২৬শে এপ্রিল বৈকাল ৫-৪৫ মিঃ নাগাদ অ্যান্টি ডেকইটি পুলিশ ক্যাম্পটিতে হানা দেয়। প্রহরারত কনস্টেবল বাধা দিতে গেলে দুষ্কৃতকারীদের দ্বারা মারাত্মক ভাবে জখম হন। অপর কনস্টেবল ব্যারাক হইতে সাহায্যার্থে আগাইয়া আসিলে আততায়ীরা তাহাকেও জখম করে। অন্যান্য কনস্টেবলেরা সোরগোল শুরু করিলে স্থানীয় কিছু জনসাধারণ ঘটনাস্থলের দিকে অগ্রসর হন। কিন্তু জনতাকে লক্ষ্য করিয়া আততায়ীদের মধ্যে একজন পাইপগান দেখাইলে জনতা আর অগ্রসর হইতে সাহস পায় নাই। ইত্যবসরে দুষ্কৃতকারীরা পুলিশের তিনটে রাইফেল এবং দশ রাউণ্ড গুলি লইয়া পুলিশ চৌকির পিছন দিয়া 'নকশালবাড়ি লাল সেলাম, চারু মজুমদার জিন্দাবাদ' ধ্বনি দিতে দিতে খড়িবাড়ি থানার বুড়াগজেশ্বর দিকে পালাইয়া যাইতে থাকে। জনতা ও পুলিশ কিছুদুর পর্যন্ত আততায়ীদের ধাওয়া করিলে আততায়ীরা ধাবমান জনতার দিকে রাইফেল হইতে

গুলি ছোঁড়ে। গুলির ভয়ে জনতা ভীত হইয়া ফিরিয়া আসে। ইহার পরে পুলিশ রাইফেল নিয়া আততায়ীদের ধাওয়া করে, কিন্তু ইতিমধ্যে চেঙ্গা নদী পার হইয়া দুস্কৃতকারীরা পালাইয়া যায়। ঘটনাটি ৫ হইতে ১০ মিনিটের মধ্যে ঘটিয়া যায়। আহত কনস্টেবল-দের উত্তরবঙ্গ মেডিক্যাল হাসপাতালে ভর্তি করা হইয়াছে এবং বর্তমানে চিকিৎসাধীন আছে। ক্যাম্পটিতে পুলিশের সংখ্যা আট জন। ঘটনার সময়ে সেন্ট্রি ছাড়া আর দুইজন মাত্র ক্যাম্পে উপস্থিত ছিল।

সংবাদ পাইয়া উচ্চ পদস্থ পুলিশ অফিসারগণ ঘটনাস্থলে ছুটিয়া যান এবং তদন্ত শুরু করেন। এ সম্পর্কে এ পর্যন্ত দুইজনকে গ্রেপ্তার করা হইয়াছে এবং ফাঁসীদেওয়া থানায় ভারতীয় দন্ড বিধি ৩৯৫/৩৯৭/৩০৭/৩২৬ এবং অস্ত্র আইনের ২৫(১)(এ)। ২৭ ধারায় ২৬.৪.৭৮ তারিখে ১০নং মামলা রুজু করা হইয়াছে। আততায়ীদের ধরার এবং অপহৃত রাইফেল উদ্ধার করার জন্য জোরতরভাবে পুলিশ তৎপরতা চালানো হইতেছে। তা ছাড়া এরূপ হামলা সম্পর্কে পুলিশকে সতর্ক করা হইয়াছে এবং গুরুত্বপূর্ণ স্থানে পুলিশের শক্তি বৃদ্ধি করা হইয়াছে। দুস্কৃতকারীরা কোনও রাজনৈতিক মতাবলম্বী কিনা সে বিষয়ে তদন্ত চলিতেছে।

## Statement under Rule 346

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৮.২.৭৮ তারিখে আমি এই বিধানসভায় জানিয়েছিলাম যে বর্তমান সরকার ক্ষমতায় আসার আগে নানান খাতে অনেক বৎসর যাবৎ পশ্চিমবঙ্গে কৃষকদের সরকারের তরফ থেকে বিভিন্ন খাতে ঋণ দেওয়া হয়েছিল। তার প্রত্যেক নির্বাচনের আগে কংগ্রেস মন্ত্রীদের তরফ থেকে এই সমস্ত ঋণ মকুবের আশ্বাসও দেওয়া হয়েছিল। কিন্তু কার্যত কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। যার ফলে কৃষক সমাজ বিশেষ করে বহু ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক আজ ঋণভাবে জর্জরিত। আজ এমন একটা পরিস্থিতি এসে দাঁড়িয়েছে সে সুদ তো দুরের কথা আসলও কেউ পরিশোধ করতে এগিয়ে আসছে না।

এইসব কৃষকদের কথা চিন্তা করে বর্তমান বামফ্রন্ট সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে বকেয়া ঋণের উপর সকল সুদ মকুব করে দেওয়া হবে যদি ঋণ গ্রহণকারী কৃষক আগামী এক বৎসরের মধ্যে ১৯৭৯ সালের মে মাসের মধ্যে এইসব ঋণের আসল টাকা পুরোপুরি কিস্তিতে কিস্তিতে সরকারকে পরিশোধ করেন। যদি কোনও ক্ষেত্রে দেখা যায় যে কোনও কৃষক ইতিমধ্যে আসল ও সুদ হিসাবে কোনও টাকা পরিশোধ করেছেন তাহলে সুদ হিসাবে পরিশোধ করা টাকাও আসল পরিশোধ করা হয়েছে বলে গণ্য করা হবে। উদাহরণ স্বরূপ কৃষক ৪০০ টাকা ঋণ নিয়ে থাকলে যদি ২০০ টাকা আসল এবং ১০০ টাকা সুদ হিসাবে পরিশোধ করে থাকেন তাহলে ১৯৭৯ সালের মে মাসের শেষ হবার আগে তার ১০০ টাকা ফেরত দিলেই তিনি এই ঋণভার থেকে সম্পূর্ণ মুক্ত হবেন। অথবা ৪০০ টাকা ঋণ নিয়েছেন এখন সুদে আসলে এই ঋণের পরিমাণ ৬০০ টাকা দাঁড়িয়েছে, ইতিমধ্যে

ঋণগ্রহীতা সুদে আসলে ৪০০ টাকা পরিশোধ করেছেন, তাহলে উক্ত ঋণগ্রহীতাকে বাকি ২০০ টাকা শোধ করতে হবে।

উপরোক্ত সিদ্ধান্তটি কেবলমাত্র সেই সকল কৃষকদের ক্ষেত্রেই প্রযোজ্য যাদের সেচ এলাকায় অনধিক ৩ একর এবং অসেচ এলাকায় অনধিক ৬ একর জমি আছে।

## MENTION CASES

**শ্রী নিতাইচরণ আদক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার আমতা থানার ২নং ব্লকের অধীনে মাহিষাসীন গ্রামে খাল কাটার জন্য ২০০ (দুইশত) কুইন্টাল গম স্যাংশন হয়েছিল। কিন্তু খাল কাটা না হওয়ায় সে গম পচে যাচ্ছে। এ বিষয়ে তদন্ত করা হোক এবং যাতে ঐ খাল তাড়াতাড়ি কাটা হয় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী ননী কর :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনকেন্দ্র অশোকনগরে সরকারি ভাবে চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। সেখানে কোনও হাসপাতাল বা উপস্বাস্থ্যকেন্দ্র নেই। সেখানে গত যুক্তফ্রন্টের সময় সরকার থেকে বয়েজ হোমে একটা হাসপাতাল করে এবং জল দেবার জন্য টিউবওয়েল বসানো হয়। অথচ পাশে হাবড়ায় যেখানে ৩ লক্ষ লোক বাস করে সেখানে হেল্‌থ সেন্টার, হাসপাতাল করা হবে বলে বলা হয়, কিন্তু তাও করা হয় নি। আমাদের গণতান্ত্রিক যুব ফেডারেশন তারা তিনটি দাবি পেশ করছে—(১) অশোক নগরে বয়েজ হোমকে পূর্ণাঙ্গ হাসপাতালে পরিণত করতে হবে, (২) হাবড়ায় হেল্‌থ সেন্টারকে হাসপাতালে পরিণত করতে হবে, (৩) অচল উপস্বাস্থ্যকেন্দ্রকে চালু করতে হবে। এই দাবির উপর সেখানকার হাজার হাজার মানুষ স্বাক্ষর দিয়েছেন। আমি সে সব দিয়ে দিচ্ছি আপনি স্বাস্থ্যমন্ত্রীকে দেবেন। আমি আশা করব সেখানের মানুষের একটা চিকিৎসার ব্যবস্থা হবে।

[3-00 — 3-10 P.M.]

**श्री रविशंकर पान्डे :** श्रद्धेय उपाध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय श्रम-मंत्री का ध्यान आकर्पित करना चाहता हूँ। मई दिवस वित गया। उस दिन केवल भाषण से ही लोगों को सान्त्वना दिया गया। लेकिन दुकान-मकान में काम करने वाले मजदूर जो ६०-६२ रु० में काम करके अपना जीवन विता रहे हैं, उनकी ओर कोई ध्यान नहीं दिया गया हैं। आज वेकारी इतनी वढ़ गई हैं कि एक नौकरी खाली होने पर १०-२०-१००-२०० आदमियों का नम्बर लगता हैं। इसलिए उपाध्यक्ष महोदय में आपके माध्यम से श्रम-मंत्री से अनुरोध करुँगा कि जैसे खेति हर मजदूरों और वीड़ी मजदूरों का निम्नतम वेतन निर्धारित किया गया हैं, वैसे ही दुकान और मकान में काम करने वाले कर्मचारियों का निम्नतम वेतन निर्धारित किया जाय। केवल भाषण देने से कुछ नहीं हो सकता हैं, इन गरीव मजदूरों का तलव वढ़ाने से ही काम हो सकता हैं। अतएव श्रम-मंत्री भी को फौरन ध्यान देना जरुरी हैं।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২৪ পরগনা এবং বর্ধমান জেলায় পঞ্চায়েত নির্বাচন উপলক্ষ্যে পঞ্চায়েত প্রার্থীদের উপর সি.পি.এম. গুণ্ডাদের অত্যাচার চলছে, এরূপ খবর আমার কাছে এসেছে। আমার জেলায় বিষ্ণুপুর ওয়েস্ট ও ইস্ট কনস্টিটিউয়েন্সি যেখানে প্রভাস রায় মন্ত্রী আছেন সেখানে কংগ্রেস প্রার্থীকে হুমকি দেখিয়ে উইথড্র করানো হচ্ছে এবং প্রচার করতে দিচ্ছে না। মন্তেশ্বর থানা (বর্ধমান) কংগ্রেস নেতা দেবব্রত রায়কে এবং আর একজনকে বি.ডি.ও অফিসে মারধোর করা হয়েছে। তাদের বিরুদ্ধে মিথ্যা কেস দায়ের করা হয়েছে। এরকমভাবে কংগ্রেস প্রার্থীদের উপর মারধোর করা হচ্ছে এবং প্রচার করতে দেওয়া হচ্ছে না। সেইজন্য পুলিশ তথা মুখ্যমন্ত্রীকে বলছি এম.এল.এ-দের মতন তাদের প্রোটেকশনের ব্যবস্থা করুন যাতে তারা নির্ভয়ে প্রচার কার্য চালাতে পারে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিষয়টা অত্যন্ত বেদনাদায়ক। আপনার মনে আছে এখানকার একজন প্রাক্তন ফ্রন্ট মুখ্যমন্ত্রী বলেছিলেন পশ্চিমবাংলায় অসভ্য বর্বর সরকার বিরাজ করছে, আজকের অবস্থা তার চেয়ে অন্য রকম নয়। মাননীয় হোম মিনিস্টার তথা মুখ্যমন্ত্রী বারবার বলবার চেষ্টা করেছেন যে গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ যাবে না। কিন্তু এটা লজ্জার ও ধিক্কারের কথা যে, মুখ্যমন্ত্রীর পুলিশ আর একটা রাজনৈতিক দলের বিক্ষাভ মিছিলের উপর হামলা করেছিল। তিনি বলেছিলেন চেস দেম আউট এবং আমরা দলীয় গুণ্ডাদের দিয়ে তাদের দেশ ছাড়া করে দেব। গত কাল কংগ্রেসের শান্তিপূর্ণ বিক্ষোভ মিছিল ছিল। সেই বিক্ষোভ মিছিলেন জন্য দেয়ালে লিখতে গিয়ে দমদমে শ্রী অনিলেশ গাঁয়েন, যার বিধবা মা ও বোন আছে তাদের সি.পি.এম গুন্ডারা নৃশংস ভাবে হত্যা করেছে। এই রাজত্ব গুণ্ডা, বর্বর ও অসভ্যের রাজত্ব। আজকে দুষ্কৃতকারিদের কিছু করা হয়েছে এই আইনে আমরা শুনিনি। পুলিশকে এরা প্রভাবান্বিত করেছে। এদের দলের যদি কোনও গুন্ডা অপরাধ করে তাহলে খালাস, সমাজ বিরোধীদের এরা খালাস করে দিচ্ছে। এরা ৪০ জন কংগ্রেস কর্মীকে খুন করেছে। এই নৃশংস হত্যা কান্ডের প্রতিবাদে কথাও বলতে পারছি না। এই অবস্থায় মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অন্যায়ের প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আপনার অনুমতি নিয়ে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কুম্ভকর্ণের ঘুম ভাঙতে দেরি হয় জানি, কিন্তু এই সরকারের ঘুম ভাঙছে না। বি.ই.কলেজ ২ মাস বন্ধ আছে, সেখানকার ছাত্রদের অসুবিধা হচ্ছে, অভিভাবকদের মাইনে গুনতে হচ্ছে, অথচ কুম্ভকর্ণের ঘুম ভাঙছে না, এরা কোনও চেষ্টা করছে না। বি.ই.কলেজ ধ্বংসের মুখে এগিয়ে যাক এটা কি সরকার চান? খুন, হত্যা করে সমস্যা সমাধান করা যাবে না। এদের দাবি-দাওয়া বিচার বিবেচনা করার জন্য, ছাত্র অভিভাবকদের আর ক্ষতিগ্রস্ত না করার জন্য আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করলাম।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, এটা অন্ধকারের রাজত্ব, এদের বর্বরতার বিরুদ্ধে

প্রতিবাদ জানিয়ে আমরা বিধানসভা বর্জন করছি।

(এই সময় কংগ্রেস সদস্যরা সভাকক্ষ ত্যাগ করিলেন)

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৮/২৯ তারিখে রাত্রি বেলায় প্রবল ঘূর্ণী ঝড় মালদহের উপর দিয়ে, সব জায়গার উপর দিয়ে নয়, কিছু কিছু জায়গার উপর দিয়ে যেমন হরিশচন্দ্রপুর, চাঁচল থানার ৩টি অঞ্চল, রহমতপুর ভিলেজ, খড়বা থানার শত শত বাড়িঘর পড়ে গেছে, টালির ঘর নষ্ট হয়ে গেছে। ২৮/২৯ তারিখের পর ৩০ তারিখে যখন বি.ডি.ও. অফিসে এসেছি তখন দেখি রবিবার বলে বি.ডি.ও. অফিস বন্ধ। তারপর ১লা মে বন্ধ। তাদের কেউ দেখার নেই। আমি বি.ডি.ও. অফিসে গিয়ে যখন বললাম তখন বি.ডি.ও. বললেন যে আমি ম্যাজিস্ট্রেটকে রেডিওগ্রাম করেছি। এটা খুব লজ্জার কথা যে প্রাকৃতিক দুর্যোগের জন্য জেলা স্তরে কোনও টারপুলিন, রিলিফ মেটিরিয়ালের ব্যবস্থা নেই। জেলা ম্যাজিস্ট্রেটকে বারবার বলা হয়েছে, কিন্তু ম্যাজিস্ট্রেট তাঁর রিপোর্ট রাইটার্স বিল্ডিংসে পাঠাননি। আমি যখন গতকাল এখানে এসেছিলাম তখন এঁরা বললেন যে আমাদের কাছে কোনও রিপোর্ট আসেনি। ২৮/২৯ তারিখে ঘটনা ঘটেছে, এখানে কোনও রকম খবর নেই। আমি দাবি করছি ৮শো টারপুলিন, ২০/২৫ হাজার টাকা ইমিডিয়েটলি সেখানে পাঠানো দরকার। এতদিন হয়ে গেল সেখানে দুর্যোগ হয়ে গেছে, কিন্তু এখন পর্যন্ত সেখানে কোনও রিলিফ গিয়ে পৌঁছাল না। সেজন্য আপনার মাধ্যমে সেখানে টারপুলিন এবং টাকা পাঠাবার জন্য রিলিফ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[3-10 – 3-20 P.M.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেলেঘাই বাঁধ এবং বাগাই বাঁধের জন্য এবছরের বাজেটে ২৬ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। কিন্তু আজকে মে মাসের ৪ তারিখ হয়ে গেল অথচ আজ পর্যন্ত সেখানে কাজ আরম্ভ হল না। তাছাড়া বারচৌকো জলনিকাশির কাজ প্রশাসনিক দুর্নীতির জন্য বাধাপ্রাপ্ত হতে বসেছে। আমি এই ব্যাপারে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে যাতে এইসব কাজ হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী এ.কে. এম হাসানুজ্জমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান ওয়াকফ আইনে ওয়াকফ বোর্ডের সমস্ত সদস্য মনোনয়নের বিধান আছে। ৯ হাজারের মতো যে ওয়াকফ এস্টেট আছে সেখানে গণতান্ত্রিক নীতি অনুযায়ী নির্বাচনের ব্যবস্থা থাকা উচিত। আমি ওয়াকফ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, এই যে ৯ হাজার ওয়াকফ এস্টেট রয়েছে তাদের নিয়ে নির্বাচনী ক্লোজ করে সেখান থেকে ওয়াকফ বোর্ডের প্রতিনিধি নির্বাচনের ব্যবস্থা করা হোক।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি

বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি আমাদের স্বাস্থ্যমন্ত্রীর। স্বাস্থ্যমন্ত্রী জানেন কিনা জানিনা যে, বর্ধমানে যে মেডিক্যাল কলেজটি হয়েছে সেই মেডিক্যাল কলেজে যে সমস্ত শিক্ষকরা রয়েছেন তাঁদের মধ্যে অনেকেরই শিক্ষা দেবার যোগ্যতা নেই। নুরুল ইসলামের পরিচিত এম.এস.সি. পাস করা জনৈক মহিলাকে সেই মেডিক্যাল কলেজের একটি বিশেষ বিভাগে চাকুরি দেওয়া হয়েছে এবং তিনি শিক্ষা দিচ্ছেন। মন্ত্রী মহাশয় জানেন কিনা জানিনা যে, সেই মেডিক্যাল কলেজে যে সমস্ত শিক্ষকরা আছেন তাঁদের মধ্যে অর্ধেকের উপর শিক্ষকের মেডিক্যাল কলেজে শিক্ষা দেবার মতো যোগ্যতা নেই এবং তার ফলে বহু ছাত্র পরীক্ষা দিতে পারছেন না। এই পরীক্ষা দিতে পারছে না বলে বর্ধমানে যে সমস্ত ছাত্ররা ভর্তি হয়েছে তারা দীর্ঘদিনের অনিশ্চিয়তার মধ্যে দিন কাটাচ্ছে। আমি স্বাস্থ্যমন্ত্রীর বিশেষ দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, যাঁদের শিক্ষা দেবার যোগ্যতা আছে, মেডিক্যাল কোয়ালিফিকেশন আছে সেই সমস্ত শিক্ষকদের মেডিক্যাল কাউনসিলের অ্যাপ্রুভাল নিয়ে সেখানে নিযুক্ত করুন এবং যে সমস্ত ছেলেরা ৬/৭ বছর পরীক্ষা দিতে পারছে না তারা যাতে পরীক্ষা দিতে পারে তার ব্যবস্থা করুন।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার বক্তব্যের বিষয়বস্তু হল এই রাজ্যের একটি অবহেলিত এবং মানবিক সমস্যা। এই রাজ্যে দৃষ্টিহীনদের সংখ্যা সরকারি এবং বেসরকারি মতে ৪ থেকে ৫ লক্ষ এবং এর সঙ্গে যদি আমরা ইনর্ফাণ, ডিসএবেল্ড মানুষের সংখ্যা যোগ করি তাহলে এর সংখ্যা ২০ থেকে ২২ লক্ষের কম হবে না। আমরা দেখছি এদের এই সমস্যা বিগত ৩০ বছরে ধরে উপেক্ষিত হয়ে আসছে। গত ২৮.৯.৭৭ তারিখে ব্লাইন্ড পার্সনস অ্যাসোসিয়েশনের পক্ষ থেকে ২১ দফা দাবি সম্বলিত একটি স্মারকলিপি নিয়ে তাঁরা মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন তাঁদের সমস্যার সমাধানের জন্য। কিন্তু আজ পর্যন্ত তাঁরা তাঁদের সেই স্মারকলিপির কোনও জবাব পাননি। আমি মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে এই ব্যাপারটা দেখার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ডাক্তার গোলাম ইয়াজদানি যে কথাগুলি বললেন আমি সেই কথাগুলিই বলতে চাই। আমি এই খবর নিয়ে মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয়কে ৩০ তারিখে বললাম এবং তিনি বললেন যে সেক্রেটারি দেখবেন। তিনি জানতেন যে সেক্রেটারি দিল্লিতে গিয়েছে তবুও আমাকে এই কথা বললেন। সেখানে হাজার হাজার ঘর পড়েছে, হাজার হাজার গাছ পড়েছে, হাজার হাজার ইলেকট্রিক পোস্ট ও টেলিগ্রাফ পোস্ট নষ্ট হয়েছে কিন্তু এখন পর্যন্ত সেখানে কোনও রিলিফ যায়নি। সব চেয়ে আশ্চর্যের বিষয় হচ্ছে যে সেখানকার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট কোনও খবর রাইটার্সে পাঠাননি। কেন খবর পাঠাননি সেটা তদন্ত করার জন্য এবং সেখানে যতশীঘ্র সম্ভব সাহায্য পাঠাবার জন্য অনুরোধ করছি।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী

মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে একটা গুরুত্বপূর্ণ ঘটনা এখানে বলতে চাই। গ্রাফাইট ইন্ডিয়া লিমিটেড-এর ৬ শত পরিবার যারা স্ট্রাইক করে আছে তদের সেই ৬শত পরিবার খাদ্যের অভাবে খুব বিপন্ন হয়ে পড়েছে এবং এই লিমিটেডে ১৯৭০ থেকে '৭৭ সাল পর্যন্ত এর মধ্যে ৩২ জন কর্মীকে ছাঁটাই করা হয়েছিল। সেই ছাঁটাইয়ের মধ্যে ২৪ জনের কেস ট্রাইব্যুনালে ছিল। তাদের রি-ইনস্টলমেন্টের জন্য সিটু ২১শে নভেম্বর ৭৭ সাল থেকে স্ট্রাইক কল করে। মুখ্যমন্ত্রীর চেম্বারে একটা ত্রি-পাক্ষিক সম্মেলনের ব্যবস্থা হয়েছিল। সেখানে আই.জে.এম. এম. এর কেউ ছিলনা ফলে সেটা সফল হয়নি। এখন সেখানে এমন অবস্থা --আইন শৃঙ্খলার খুব অবনতি হয়েছে, ৬ শত পরিবার বিপন্ন হয়েছে, এর যাতে সুরাহা হয় সেই জন্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এটা একটা খুব মানবিক সমস্যা বলেও এর উপর খুব গুরুত্ব দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভার কাছে এবং মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের নজরে একটা গুরুত্বপূর্ণ বিষয় জানাতে চাই। সেটা হচ্ছে কাগজপত্রে আমরা দেখছি যে কলকাতা বিশ্ববিদ্যালয়ে সরকার নিযুক্তযে সমস্ত কমিটি কর্তাদের কার্যকলাপ অনেকটা তাদের খেয়ালখুশি মতো চলবে মনে হচ্ছে। একটা খবরে দেখছি যে বিশ্ববিদ্যালয়ের স্নাতক শ্রেণীর পঠনপাঠন থেকে বাংলা ও ইংরাজি উঠিয়ে নেওয়া হচ্ছে অর্থাৎ এইগুলি অপশন্যাল সাবজেক্ট তালিকার মধ্যে চলে যাচ্ছে। এটা যদি সত্যি হয়-- সত্যি বলেই জানি, এটা যেহেতু লয়াল কমিটির ব্যাপারে এখন চলছে, লয়াল অ্যাকাডেমিক কমিটি ও লয়াল ইউনিভার্সিটি কাউনসিল অ্যাপ্রুভ করেছে বলে কানাঘুষা শুনছি। তা যদি হয় তাহলে যে বি.এ. পাস করতে যাবে তার আর রবীন্দ্রনাথ পড়ার দরকার হবেনা, শেক্সপীয়ার পড়ার দরকার হবেনা, সামান্যতম লিটারেচারের সঙ্গে পরিচিত না হলে মানবিক দিক থেকে কি করে পঠনপাঠন হয় আমি তো তা ভেবেই পাচ্ছি না এবং একজন শিক্ষক হিসাবে অত্যন্ত উদ্বেগ বোধ করছি। এইভাবে যদি কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্নাতক শ্রেণীর পঠনপাঠন ধারা হয় তাহলে শিক্ষার মান শুধু নেমে যাবে তা নয়, ভারতবর্ষ এবং পৃথিবীর অন্যান্য বিশ্ববিদ্যালয়ের কাছে কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে মর্যাদা সেই মর্যাদা মসীলিপ্ত হবে এবং দীর্ঘ কালের যে ঐতিহ্য সেই ঐতিহ্যের অপমৃত্যু হবে। সেইজন্য আমি আপনার মাধ্যমে তাঁর কাছে নিবেদন করব যে এই বিষয় জনমত গঠন করার জন্য সকলে সচেতন হবেন এবং উচ্চ শিক্ষমন্ত্রী মহাশয় হাউসে একটা বিবৃতি দিয়ে প্রকৃত ঘটনা কি তা বলবেন।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে সময়ে বামফ্রন্ট সরকার ও আমাদের পঞ্চায়েত মন্ত্রী তাঁদের প্রচারযন্ত্রের মাধ্যমে ঘোষণা করছেন যে পঞ্চায়েত নির্বাচন খুব ফ্রি অ্যান্ড ফেয়ার হবে অর্থাৎ গণতান্ত্রিক অধিকার রক্ষা করা হবে। কিন্তু দেখা যাচ্ছে এই সি.পি.এম. এর মাস্তানরা বিভিন্ন জেলাতে বিভিন্ন জায়গায় কংগ্রেস (আই) প্রার্থীদের নির্বাচন থেকে বিরত থাকার জন্য নানারকম ভয় প্রদর্শন করছে। এর আগে কংগ্রেস প্রার্থীদের তাদের নমিনেশন পেপার উইথড্র করার জন্য নানারকম ভয় দেখানো হচ্ছে। শুধু তাই নয়,

তাদের উপর ফিজিক্যাল অ্যাসল্ট করা হচ্ছে। উদাহরণস্বরূপ বলতে চাই বর্ধমান জেলার কালনায় ভক্তিচরণ কোলেকে ২১—৪—৭৪ তারিখে প্রকাশ্য দিবালোকে প্রচন্ডভাবে প্রহার করা হয় তার নমিনেশন পেপার উইথড্র করনোর জন্য।

[3-20 - 3-55 P.M (including Adjournment)]

এই ভয়ে সেই এলাকার অনেক কংগ্রেস (আই) প্রার্থী তাঁদের নাম উইথড্র করেছেন তাছাড়া কংগ্রেস (আই) প্রার্থী গোলাম মোস্তাফাকে স্ট্যাব করা হয় এবং তিনি বর্ধমান হাসপাতালে মারা যান। এই সমস্ত ঘটনার ফলে কংগ্রেস (আই) প্রার্থীরা ভীত সন্ত্রস্ত্র হয়ে পড়েছেন এবং তাঁরা নির্বাচনে প্রার্থী হতে পারছেন না। সেইজন্য আমি বলতে চাই তারা যে প্রচার করছেন সেটা বন্ধ করার ব্যবস্থা করুন এবং ফেয়ার ইলেকশন যাতে হয় তার ব্যবস্থা করুন।

**Annual Report of the Vigilance Commission, West Bengal, for the year 1975 and the State Governmen's Memorandum thereon.**

**Dr. Ashok Mitra :** With your permission, Sir, I beg to lay the Annual Report of the Vigilance Commission, West Bengal, for the year 1975 along with the State Government's Memeorandum thereon.

(At this stage the House was adjourned till 3.55 P.M.)

[3-55 - 4-05 P.M.]

(After Adjournment)

**Legislation**

**The Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1978**

**Shri Mohammed Amin :** Sir, I beg to introduce the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1978.

(Secretary then read the Title of the Bill).

**Shri Mohammed Amin :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that The Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1978, be taken into consideration.

Sir, the existing provisions of the Motor Vehicles Act, 1939 do not provide for grant of preference to applications for stage carriage permits and public carrier's permits from transport workers and accordingly, participation of transport workers in the management and running of passanger

transport and goods transport service can never be assured except as paid employees.

The existing statute provides for grant of preference to application for stage carriage permit or a public carrier's permit from a co-operative society registered or deemed to have been registered under any enactment in force for the time being over applications from individual owners, other conditions being equal. Such a co-operative society need not necessarily have members with direct knowlege and experience of transport trade. In order that transport workers who have to toil themselves regularly in the running of stage carriages and goods vehicles as drivers, conductors, may participate directly in the management of the operation of such vehicles, the Bill seeks to provide for grant of preference to application for stage carriage permits and public carrier's permits from co-operative societies, groups of individuals, partnership firms, private limited companies or public limited companies with a minium of four persons as members, constituent persons, partners or share-holders of whom atleast one person shall be a driver with a valid driving licence to drive stage carriage or a public carrier goods vehicle and, in the case of stage carriages atleast another person shall be a conductor with a valid conductor's licence. Grant of such preference has been provided only if other conditions are equal.

The Bill also provides that if the total number of members constituent persons, partners or share-holders is not less than nine and the total numbers of drivers among them is not less than three, and in the case of stage carriage permits, the total number of drivers is not less than three and the total number of conductors is not less than, two, such co-operative societies, groups of individuals, partership firms, private limited companies, or prblic limited companies shall be eligible to get permits for two stage carriages or two transport vehicles of a public carrier, other conditions being equal.

Sir, passenger transport and goods transport services in the State are largely under the control of private owners. In the State Trnasport Undertakings, workers participation in the management has already been ensured by nomination of their representatives to serve in the Board of such Undertakings. As it has not been possible to encourage workers participation in the private sector in a similar manner, it is felt that the present Bill will ensure greater workers participation in the management of passanger transport and goods transport service in the private sector.

Sir, with these words, I commend my motion for consideration by

the House.

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী মোটর যান বিধেয়ক সংশোধন বিলটি এনেছেন। এটা আমি নীতিগতভাবে সমর্থন করি। তিনি তাঁর বিলে যাত্রীবাহী এবং ভাড়াখাটা অর্থাৎ মালবাহী যানের অনুমতির আবেদনের ক্ষেত্রে পরিবহন কর্মীদের বিশেষ অগ্রাধিকারের ব্যবস্থা করেছেন। এটা নিশ্চয় সমর্থন যোগ্য। কিন্তু কার্যকর ব্যবস্থার ক্ষেত্রে এই বিল কতখানি উপযোগি হবে সে সম্বন্ধে বিবেচনা করা দরকার। প্রথমে এই বিল ১৯৩৯ সালে আনা হয়েছিল। কিন্তু এটা অ্যাক্ট হয়ে যাবার পরে সময়োপযোগী এর আগে আরও অনেক পরিবর্তন আনার দরকার ছিল। তিনি এটা করেছেন খুব ভাল কথা। তিনি পরিবহন কর্মীদের ম্যানেজমেন্টের মধ্যে আনতে চাইছেন, তাদের মালিক করতে চাইছেন, খুব আনন্দের কথা। কিন্তু সঙ্গে সঙ্গে এর সঙ্গে তিনি যদি একটা সর্বাত্মক বিল আনতেন তাহলে আমি খুব খুশি হতাম, সুষ্ঠ পরিচালন ব্যবস্থার জন্য এটা করা দরকার ছিল। আজকে যেভাবে মোটর দুর্ঘটনা ঘটছে তাতে করে এই অবস্থা প্রতিকারের জন্য নিশ্চয় বিলের মধ্যে সংশোধনী আনা দরকার ছিল। আজকে যদি কেউ যেকোনও মোটর দুর্ঘটনায় মারা যান বা আহত হন তাহলে যে কমপেনসেশন দেওয়া হয় সেটা প্রকৃতপক্ষে প্রায়ই তিনি পান না। সেটা সব জায়গায়, রেলওয়েতেও যাতে সহজে পাওয়া যায় সে সম্বন্ধে তাঁর চিন্তা করা উচিত ছিল। পরিবহন পরিচালন ব্যাপারে আরও চিন্তা ভাবনা করবেন। তিনি বলেছেন, "যে সকল সমবায় সমিতি, ব্যক্তিসমষ্টি অংশীদারী ফার্ম, প্রাইভেট লিমিটেড কোম্পানি ও পাবলিক লিমিটেড কোম্পানিতে কমপক্ষে চার জন সদস্য, ব্যক্তি, অংশীদারী ফাদার ও শেয়ারধারী আছেন এবং তাঁহাদের মধ্যে অন্তত একজন চালক ও একজন কনডাক্টর আছেন, সেই সকল সমবায় সমিতি ব্যক্তিসমষ্টি, অংশীদারী ফার্ম, প্রাইভেট লিমিটেড কোম্পানি ও পাবলিক লিমিটেড কোম্পানিকে, অন্যান্য শর্ত সমান হইলে, যাত্রীবাহি গাড়ির অনুমতি পত্রের আবেদনের ক্ষেত্রে অগ্রাধিকার প্রদান করিয়া এরূপ একটি গাড়ির জন্য অনুমতি পত্র মঞ্জুর করা" -- যেখানে একজন মাত্র চালক আর কন্ডাক্টর একজন সেখানে একটি গাড়ি দেওয়া হবে। আর যেখানে এই সংখ্যা ৯ জন সেখানে তার মধ্যে অন্তত ৩ জন চালক ও ২ জন কনডাক্টর থাকা চাই, সেখানে দুখানি গাড়ি পাবে। আর লরি, ট্রাকের ক্ষেত্রে বলছেন ৪ জনের বেলায় একজন চালক হওয়া চাই, সেখানে একটি ট্রাক বা লরি পাবে। আর যেখানে এই সংখ্যা ৯ জন সেখানে ৩ জন চালক হতে হবে তবে দু-খানি লরি বা মালবাহি গাড়ি পাবে। কিন্তু আমি বাস্তব দিক থেকে একটু চিন্তা করতে বলি। তাদের যদিও বা গাড়ির মালিক করে দেওয়া গেল, কিন্তু মূলধনের ব্যাপারে তিনি চিন্তা করেছেন কিনা, সেটা একটু ভেবে দেখতে বলি। আমরা দেখেছি শতকরা ৯০ জন ড্রাইভার, কন্ডাক্টরই গরিব, তারা মূলধন সরবরাহ করতে পারে না। তাদের পিছনে পরোক্ষভাবে সেই বড় বড় ব্যবসায়ী রয়েছে, যাদের প্রচুর টাকা পয়সা রয়েছে, যারা মোটর পার্টস যোগান দিয়ে থাকে, অন্যান্য সরঞ্জাম সরবরাহ করে থাকে -- তাদেরই আবার সক্রিয় করে দেওয়া হবে। ওরা টাকা যোগাতে পারে না, পরোক্ষভাবে ঐ বড় ব্যবসায়ীরাই টাকা যোগাবে। ওরা কিন্তু নামেমাত্র ট্রাক বা লরির মালিক হবে। সরকার থেকে বলুন যে আমরা

টাকা দিয়েছিল সেখানে গাড়িগুলি ব্যাঙ্কের কাছে বন্ধক ছিল। আসলে আমরা কি দেখলাম? গাড়িগুলি রাস্তায় বেরল এবং তারপর একটা দুটো ইনস্টলমেন্ট শোধ দেবার পর আর শোধ করল না, সুদের টাকা পর্যন্ত দিল না। ব্যাঙ্ক থেকে টাকার তাগাদা করবার পর হল কি – ২/৩ বছর বাদে দেখা গেল সমস্ত টাকা আনাদায়ি হয়ে গেল। স্কুটার, ট্রাক, ট্যাক্সি সব সেল হল। সরকারের কোনও কন্ট্রোল নেই। ২০০/৪০০ টাকায় সব বিক্রি হয়ে গেল। সরকারের খবরদারি না থাকার ফলে টাকাগুলি সব অন্য জায়গায় চলে গেল। তারফলে মামলা মোকদ্দমা হল। গাড়িগুলি ব্যাঙ্ক কিনে নিল। তারপরে দেখা গেল গাড়িগুলি একেবারে ঝাঁঝরা হয়ে গেছে, ভেঙ্গে গেছে, অনেক পার্টস নেই, তার মধ্যে আবার অনেকগুলি জলের দামে নিলাম হয়ে বিক্রি হয়ে গেছে।

[4-05 – 4-15 P.M]

এই অবস্থা আমরা দেখেছি। আপনারা জানেন, অনেকেই যারা ট্রাক নিয়েছিলেন বা ট্যাক্সি নিয়েছিলেন তারা আর আজকে সেইসব গাড়ির মালিক নয় যারা বাস নিয়েছিলেন আজকে আর বাসের মালিক তারা নয়-- সেখানে সব পরিবর্তন হয়ে গিয়েছে। সেখানে সেই সমস্থ রুট বন্ধ হয়ে গিয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এদিকটার প্রতি দৃষ্টি দিতে বলব এবং গভির ভাবে চিন্তা করতে বলব। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় ভাল উদ্দেশ্য নিয়েই এটা করেছেন যে পরিবহন কর্মীরা কাজের দায়িত্ব নেবেন। স্যার, তারা রাতদিন খাটেন, তারা মালিক হবেন এটা সকলেই চায় কিন্তু এখানে সরকার কোন শর্তে তাদের মূলধন যোগাবেন সেটাই আমি জিজ্ঞাসা করতে চাই। অনেকেরই জমি জায়গা নেই বা হয়ত সামান্য কিছু টাকা আছে সেখানে কোন শর্তে তাদের টাকা দেবেন সেটা আমাদের জানা দরকার। সেখানে যদি বলেন বিনা শর্তে টাকা দেব তাহলে অতীত দিনে যে অবস্থা ঘটেছে তার সঙ্গে আপনি কতটা সামজস্য করতে পারবেন অথবা কতটা দায়িত্ব নিতে আপনি প্রস্তুত আছেন সেটা আপনাকে চিন্তা করতে হবে। সেইজন্য আমি বলব, সরকার যদি পরিবহন কর্মিদের সম্বন্ধে চিন্তা করেন তাহলে কেবল কলকাতায় কয়েকটি রাষ্ট্রিয় সংস্থা মারফত গাড়ি চালালে হবে না অথবা দুর্গাপুর কিম্বা উত্তরবঙ্গে কয়েকটি বাস চালালেই হবে না সরকার যদি দায়িত্ব নিতে চান তাহলে সম্পূর্ণ দায়িত্ব নিয়ে কাজ করতে হবে। এখানে সহস্র সহস্র বাসকর্মী বসে আছেন তাদের জন্য সরকার যদি দায়িত্ব নিয়ে গাড়ি চালাতে পারেন তাহলে যে সদিচ্ছা নিয়ে এটা করতে যাচ্ছেন সেটা সম্ভব হতে পারে তা না হলে দেখা যাবে কিছুদিন পরেই সেই গাড়িগুলি নিলাম হবে, ব্যাঙ্কের টাকা অনাদায়ি থাকবে। সেখানে শেষ পর্যন্ত দেখা যাবে এটা আনঅ্যাকাউন্টেড মানিতে পরিণত হয়ে যাবে। এই ব্যাপারটি নিয়ে আপনাকে চিন্তা করতে হবে। উদাহরণস্বরূপ আমি বলতে পারি, গাড়ি আছে, রুট আছে, কর্মীরা আছেন কিন্তু মূলধনের অভাবে এবং লম্বা রুটের অভাবের জন্য সেখানে অনেক বাস কর্মী বসে আছেন। আমি একটি সমবায় পরিবহন সংস্থার কথা এখানে এর আগেও উল্লেখ করেছিলাম, আজকে আবার বলছি, এই হিজলি কো-অপারেটিভ ট্রান্সপোর্ট সোসাইটি, শুধু বাংলাদেশে নয় সারা ভারতবর্ষে এরকম সমবায় পরিবহন সংস্থা খুব কমই আছে। সেখানে প্রায় তিনশো জন কর্মী কাজ করেন এবং তব রুটের সংখ্যা আগে ছিল

৫০ এখন সেটা সরকারি অবহেলা এবং অনিচ্ছার জন্য কমে ৪০/৪১ টি হয়েছে। সেখানে প্রায় ৫০/৬০ জন কর্মীকে তাদের বসিয়ে রেখে টাকা দিতে হচ্ছে। স্যার, এতবড় একটা সমবায় সমিতি লম্বা রুট পায়না অথচ সেখানে প্রাইভেট মালিকরা লম্বা লম্বা রুট পেয়ে যাচ্ছে। স্যার, সেই সমবায় সমিতি মাত্র তিনটি লম্বা রুট পেয়েছে। স্যার, আপনি জানেন, আজকে লম্বা রুট না হলে আয় হয়না এবং এতগুলি পরিবহন কর্মীকে প্রোভাইড করার সুযোগ থাকে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, আপনাদের উদ্দেশ্য ভাল কিন্তু এইরকম সব পরিবহন সংস্থা যেখানে ৩শো জন কর্মী আছেন এবং তাদের মধ্যে এতগুলি লোককে বেকার বসে থাকতে হচ্ছে সেখানে সেগুলি আপনাকে চিন্তা করতে হবে। সেইজন্য আমি বলব, সরকার নিজ দায়িত্বে প্রতিটি জেলায় যে সমস্ত আর.টি.এ রয়েছে তার অধীনে ১৫/২০ খানা করে বাস চালাবার ব্যবস্থা করুন। এটা হলে এর দ্বারা বহু পরিবহন কর্মীর অন্নের সংস্থান হবে এবং আপনার উদ্দেশ্য সফল হবে। আপনি পাবলিক সেক্টর এবং প্রাইভেট সেকটরের কথা বলেছেন। এক একটি বাসের মূল্য হচ্ছে ১।। লক্ষ টাকার মতন। এক একটি বাসে ৫/৬ জন লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে। এইসব দিকে চিন্তা করে আপনি যদি কাজ করেন তাহলে আপনি যে উদ্দেশ্য নিয়ে এই সংক্ষিপ্ত বিল এনেছেন তার উদ্দেশ্য সফল হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী গুরুপ্রসাদ সিংহ রায় ঃ** Sir, on a point of information, বিরতির কিছুক্ষণ পূর্বে কংগ্রেস পক্ষের জনৈক সদস্য এই সভায় অসত্য তথ্য পরিবেশন করেছেন বলে জানি আমি প্রকৃত যা তথ্য সেটা আপনার মাধ্যমে সভায় রাখছি। স্যার, উনি বলেছেন, কালনা থানাতে নাকি পঞ্চায়েত নির্বাচনের প্রার্থীকে খুন করা হয়েছে এবং জোর করে নাকি তাদের মনোনয়নপত্র তুলিয়ে নেবার চেষ্টা করা হচ্ছে। স্যার, এই যে বিবৃতি তিনি দিয়েছেন আমি তার তীব্র প্রতিবাদ জানাচ্ছি। এটা সর্বৈব অসত্য। এখানে কথা হচ্ছে, গত কয়েক বছর ধরে ওদের দল কালনায় যে সব কুকর্ম করেছে তাতে জনসাধারাণের মধ্যে যে ঘৃণা জন্মেছে তার ফলেই ওদের দল প্রার্থী হতে কালনাতে কেউ রাজি হচ্ছে না। স্যার, ওদের রাজনৈতিক দুর্বলতা ঢাকবার জন্যই আমাদের বিরুদ্ধে এইভাবে মিথ্যা কুৎসা রটনা করা হচ্ছে।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিল সম্পর্কে বলার আগে একটা কথা বলতে চাই, একটু আগে মাননীয় সদস্য বন্ধু যে কথা বললেন অসত্য ভাষণ সম্পর্কে, এটা সত্য কি অসত্য এই সম্পর্কে একটা তদন্ত কমিশন বসানো হোক, সি.পি.এম. গুন্ডারা ভীতি প্রদর্শণ করছে কি না পঞ্চায়েত নির্বাচনের থ্রু আউট দি স্টেট।

**শ্রী গুরুপ্রসাদ সিংহ রায় ঃ** আজ পর্যন্ত কালনায় পঞ্চায়েত নির্বাচনের জন্য কোনও রাজনৈতিক দলের প্রার্থী খুন হয়নি।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় আজকে যে বিল এখানে উপস্থাপিত করেছেন, এই বিলের উদ্দেশ্যটা পড়তে এবং শুনতে ভাল লাগবে, তবে এটা কার্যকর করতে গিয়ে কতখানি ফলপ্রসু হবে এই বিষয়ে সন্দেহ

রয়েছে। তার কারণ আমরা শুনেছি, রাজা পাল্টায় কিন্তু রাজার হুকুম পাল্টায় না। এখানে একটা জিনিস আছে, একটা পরিবর্তন হয়েছে -- ঘুসের মাত্রা বেড়ে গেছে। আগে যে ঘুস ছিল না এই কথা বলছি না, কিন্তু ঘুসের মাত্রা বর্তমানে অত্যাধিক বেড়ে গেছে এটা নিসন্দেহে বলা যেতে পারে। যারা লাল সালুর ফেস্টুন নিয়ে রাস্তায় রাস্তায় স্বচ্ছ প্রশাসন গড়ে তোলার জন্য স্লোগান দিয়ে বেড়ান, তারা আজকে পরিবহন মন্ত্রীর যে উদ্দেশ্য -- রুট পার্মিটের জন্য সেই লাল সালুর মালিকরা সেখানে বসে রয়েছেন। সমস্ত ভারতবর্ষে আজকে ঘুস বেড়ে গেছে। তাই আজকে যাদের কথা এই বিলে বলেছেন যে ন্যুন্যতম চারজন সদস্য বিশিষ্ট বা যে সমস্ত শেয়ার হোল্ডার কিংবা আবার যে ৯ জনের কথা বলা হয়েছে, এরা কতটা অগ্রাধিকার পাবে সেই বিষয়ে সন্দেহ আছে। উনি বলেছেন এই পরিপেক্ষিতে অগ্রাধিকার দেওয়া হবে এবং তার ব্যাখ্যা করে বলেছেন ন্যুন্যতম চারজন সদস্য হলে, তাদের একজনকে ড্রাইভার হতে হবে, একজনকে কন্ডাক্টর হতে হবে কিন্তু ঘুস কতটা দিতে পারবেন সেই সব সমবায় কিংবা ব্যক্তি সমষ্টি -- এত পরিমাণ ঘুস দিতে পারলে অগ্রাধিকার দেওয়া হবে, এই কথা যদি বলতে পারতেন তাহেল আমরা আঁচ করতে পারতাম তারা অগ্রাধিকার পাবেন কি না। আর একটা বিষয়, বাস কিংবা ট্রাক নিতে গেলে ফাইন্যান্স কোথা থেকে হবে, ব্যাঙ্ক যে ফ্যাইন্যান্স করবে, তারা সিকিউরিটি কোথা থেকে পাবে, তারা তো গরিব লোক। তাছাড়া মন্ত্রী মহাশয় শিক্ষিত যুবকদের কথা বলেন নি যে এই সমবায়ে শিক্ষিত যুবকেরা ড্রাইভার কন্ডাক্টর হলে, তাদের অগ্রাধিকার দেওয়া হবে, এই কথা যদি বলতেন তাহলে এই রাজ্যের শিক্ষিত যুবকেরা অনেকে আশ্বাস্ত হতেন। কিন্তু তিনি এই বিষয়ে কিছু বলেন নি। তাছাড়া এই গরিব ছেলেরা এদের ফাইন্যান্স করবেন কে? তারা যে ব্যাঙ্ক থেকে লোন নেবেন, এই লোন নিতে গেলে যে সিকিউরিটি দরকার, সেই সিকিউরিটি কে নেবে? এই বিষয়ে পরিষ্কার ভাবে কিছু বলেন নি। কাজেই এই বিলটা বাস্তবে রূপায়িত হবে কি না এই বিষয়ে সন্দেহ আছে। আমি প্রথমেই বলেছি এটা কার্যকর করতে গেলে এই সমস্ত বাধাগুলো আসবে যে সমস্ত ক্যাডাররা বসে আছেন, তারা কম ঘুসে পারমিট দিতে পারবেন কি না সেটা দেখতে হবে এবং ফাইন্যান্স কি ভাবে -- গভর্নমেন্ট কি সিকিউরিটি হতে পারবেন?

[4-15 – 4-25 P.M.]

এই সমস্ত গরিব ড্রাইভারদের বা বেকার ছেলেদের ব্যাঙ্ক ফিন্যান্স করলে গভর্নমেন্ট তাদের সিকিউরিটি থাকবে, এই কথাটা পরিষ্কারভাবে এই বিলের ভিতর বলে দিলে ভাল হত। তা না হলে ওরা ফিন্যান্স পাবে না, রুট পারমিট শুধু পারমিট হিসাবে ওদের ঘরে থাকবে, রুটে আর গাড়ি বের করতে পারবে না।

আমি আর একটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিয়ে আমার বক্তব্য শেষ করব। তিনি এটা একটু লক্ষ্য রাখবেন যাতে পারমিট বিলি যেন তাদের কমরেডদের মধ্যেই কেবল সীমাবদ্ধ না থাকে, সাধারণ বেকার ছেলেরা, যারা তাঁদের কমরেড নয় তারাও যেন পায়। সমস্ত সুযোগ সুবিধা সাধারণ বেকার ছেলেরাও যেন পায়, মাননীয় মন্ত্রী

মহাশয়কে সেই দিকে একটু দৃষ্টি রাখবার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিলটি আনা হয়েছে আজকের প্রয়োজনে সেই বিলটির লক্ষ্য যদিও সীমাবদ্ধ তবুও আজকে মন্ত্রী মহাশয় বিলটি এনেছেন বলে তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। একটু আগে এই প্রসঙ্গে মাননীয় সদস্য বলাইলাল দাসমহাপাত্র মহাশয়ের বক্তৃতা শুনলাম, তিনি সাধারণভাবে বিলটিকে সমর্থন জানিয়েছেন। তবে তাঁর কথার মধ্যে যেটা বুঝলাম তাতে তিনি বলতে চেয়েছেন যে, আরও অনেক কিছু এর মধ্যে রাখা দরকার ছিল। কিন্তু আজকের প্রয়োজনে এর সীমাবদ্ধতাটুকু লক্ষ্য রেখেও তিনি এটাকে সমর্থন করেছেন এবং রোগের উপসমের জন্য তিনি যে সাজেশন দিয়েছেন সেটার জন্য আরও অনেক দিন অপেক্ষা করতে হবে। তাঁর কথার ভাবটা হচ্ছে পরিবহন ব্যবস্থা ব্যক্তিগত সংস্থার মধ্যে থাকা উচিত নয়, এটা সরকারি সংস্থার মধ্যে পরিপূর্ণভাবে আসা উচিত। অবশ্য এবিষয়ে আমাদের সরকার পক্ষের কোনও দিন কোনও দ্বিমত ছিল না। তবে এটা আনন্দের কথা য়ে, জনতা পার্টির পক্ষ থেকে মতামত ন্যাশলাইজেশনের দিকে আস্তে আস্তে এগিযে আসছে। পরিবহন ব্যবস্থার দুরবস্থা সম্পর্কে আমরা সবাই অবগত আছি। উত্তরাধিকারী সুত্রে যা আছে সেটাকে গ্রহণ করে সেটাকে পরিবর্তনের জন্য চেষ্টা করতে হবে। কিন্তু মাননীয় সদস্য হবিবুর রহমান সাহেব যা বললেন তাতে তাজ্জব হয়ে গেলাম। এই সব জিনিস যারা এতদিন পরিচালনা করে এসেছে তারা এখন এইসব বিষয়ে ভাবতে আরম্ভ করেছে যে, বাসের পারমিট যেন অন্যায়ভাবে না দেওয়া হয়। ওঁরা বলছেন ঘুস বন্ধ করতে হবে। অথচ ঘুস ছাড়া কোনও দিন ওঁরা কোনও সাধারণ মানুষের কাছে বাসের পারমিট বা ঐ জাতীয় কোনও কিছুই পৌছে দিতে পারেননি। আমাদের ব্যক্তিগত অভিজ্ঞতা আছে যে, গত ৫ বছরে কারা বাসের পারমিট পেয়েছে। আগের অভিজ্ঞতা আছে। তবে গত ৫ বছরে কত নিচে ওঁরা নেমে গিয়েছিলেন -- সেটা হিসাব নিলেই দেখা যায়। দেশের মধ্যে যারা কুখ্যাত ব্যক্তি, অ্যান্টি-সোশ্যাল বলে পরিচিত তাদের ওঁরা বেছে বেছে বাসের পারমিট দিয়েছেন। শুধু একটা দুটো নয়, ৪/৫-টা করে স্বনামে বেনামে দিয়েছেন। আমাদের বেহালা এলাকার একটা ঘটনার কথা আমি এখানে উল্লেখ করব। এই ঘটনাটি আমি জানি বলেই বলছি, রহমান সাহেব অবশ্য এ-সম্বন্ধে খোঁজ করে দেখতে পারেন। সেখানে এক-জন অ্যান্টি-সোশ্যাল বলে পরিচিত. স্বভাবতই কংগ্রেসি লোক এবং সে এখনও সেখানে ঘুরে বেড়াচ্ছেন কোনও কিছুর ভরসায়, অন্য জায়গায় যাচ্ছে না, সে এক সময়ে হিসাব মতো যতগুলি বাসের পারমিট ইস্যু হচ্ছিল, সবগুলিই দাবি করেছিল এবং তাকে একটা জায়গায় তিন-খানা বাসের পারমিট দেওয়া হয়েছিল। এই সমস্ত ব্যবস্থা তাঁরা চালু করেছেন। কাজেই রহমান সাহেবের পক্ষে এটা বলা খুবই স্বাভাবিক যে ঘুস ছাড়া জগত চলবে কেমন করে? তবে ঘুস বন্ধ করা এটা শুধু সরকারের পক্ষে সম্ভব নয়। একটা সামাজিক অবস্থার মধ্য দিয়ে দেশ চলছে। নানা জায়গায়, নানা পরিস্থিতিতে আইন করে ঘুস ঠেকানো যাবে না। তবে গ্যারান্টি দিয়ে বলতে পারি সরকার পক্ষের তরফ থেকে স্পেসিফিক ইন্সটান্স আনবেন, আমরা চ্যালেঞ্জ থ্রো করছি যে সরকার পক্ষের কোনও লোক ঘুসের সঙ্গে জড়িত আছেন

কিনা? কাজেই অকারণে কতকগুলি বাজে কথা বিরোধিতা করতে হবে বলে করা এটার কোনও অর্থ আমি দেখছি না। তবে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে সরকারি পরিবহন ব্যবস্থায় বাস বাড়ানো যায় তার দিকে দৃষ্টি দিতে এবং কতটা পরিমাণ সরকারি আওতার মধ্যে আনা যায় সেদিকেও নজর রাখতে। আমরা জানি আর্থিক অসুবিধা আছে, বহু ড্রাইভার নিযুক্ত করার প্রয়োজন আছে। সুতরাং এখনকার যা আর্থিক অবস্থা তাতে করে সমস্ত সমস্যা দূর করা সম্ভব হবে না। কিন্তু তথাপি লক্ষ্য থাকা দরকার যে আস্তে আস্তে সামগ্রিকভাবে পরিবহন ব্যবস্থা সরকারি আওতার মধ্যে যাতে আসে। অনেকে সন্দেহ প্রকাশ করেছেন যে বাস্তবে এইসব করা হবে কিনা? আজকে এই বিল এসেছে, আইনে যখন পরিণত হবে তারপর আপনারা বিবেচনা করে দেখবেন কত পরিমাণ কার্যকর হচ্ছে বা হচ্ছে না। এখন থেকে সন্দেহ প্রকাশ করার যৌক্তিকতা আছে বলে আমি মনে করি না। এটা ঠিক কথা, একটা লক্ষ্য আছে, উদ্দেশ্য আছে যে পরিবহন ব্যবস্থার যদি উন্নতি করতে হয় তাহলে পরিবহন কর্মীদের সঙ্গে অ্যাসোশিয়েট করতে হবে। এটা একটা সরকারি নীতি হিসাবে উপস্থাপিত হয়েছে। কাজেই কলকাতা শহরেই হোক, দুর্গাপুরেই হোক কিম্বা পশ্চিমবাংলার অন্যত্র যে সমস্ত জায়গায় সরকারি পরিবহন ব্যবস্থা আছে সেই সমস্ত জায়গায় পরিবহন কর্মীদের যদি একত্রিত না করা যায় তাহলে স্বভাবতই তাদের দায়িত্ব পালনের পক্ষে অনেক বাঁধা আসবে। আমি মনে করি মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন এর দ্বারা পরিবহন ব্যবস্থার উন্নতি সাধন সম্ভব হবে। আমরা জানি আমাদের প্রত্যক্ষ অভিজ্ঞতার দ্বারা যে বাসের পরিমিট অনেক সময় লক্ষ্য করে যদি দেখা যায় তাহলে দেখব নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্ত এরা রাখতে পারে না। একটা বিশেষ গোষ্ঠি আছে যাদের আওতা থেকে বেরিয়ে আসা যাচ্ছে না। যোগ্য প্রার্থী কিম্বা বেকার যুবক যাদের সাহায্যের জন্য পারমিট দেওয়া হয় অনেক সময়ে দেখা যাচ্ছে তারা রাখতে পারছে না। বিক্রি করে দিচ্ছে যাদের ক্ষমতা আছে তাদেরকে। সুতরাং এই দিকে লক্ষ্য রাখতে হবে। ইমপোর্টান্ট স্টেজ ক্যারেজের ব্যাপারে এই বিলে একটা অগ্রাধিকার দেবার ব্যবস্থা হয়েছে। আমরা জানি ড্রাইভার যদি পার্ট অ্যান্ড পারসেল হয় তাহলে সেই বাস চলে এবং বাসের লাইফ বাড়ে।

[4-25 – 4-35 P.M.]

এবং অন্যান্য কাজ দেওয়া হয়। পরিবহনকে যাতে সমৃদ্ধ করা যায়, সেজন্য এর মধ্যে আর একটা প্রচেষ্টা রয়েছে যে বিভিন্ন কো-অপারেটিভ অন্য কোনও বিধিব্যবস্থা যা আছে, তার মধ্যে দিয়ে যাকেই দেওয়া হোক না কেন, তাদের মধ্যে ড্রাইভার, কন্ডাক্টর, তারা যাতে পার্টনারশিপের মধ্যে আসতে পারে তার দিকে লক্ষ্য রেখে যে বিধান আনা হয়েছে তা হচ্ছে সুদূর প্রসারী এবং আমার দৃঢ় বিশ্বাস যে পরিবহন ব্যবস্থা, তার ফলে অনেক উন্নত হবে এইকথা বলে আমি মনে করি যে বিল আজ উত্থাপিত হয়েছে তা সকলের গ্রহণ করা উচিত বলে আমি বিশ্বাস করি এবং তা গ্রহণ করতে বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলের সমর্থন করছি এবং বিলের সমর্থন করতে গিয়ে কিছু বক্তব্য রাখছি। কংগ্রেস বেঞ্চে যিনি বসেছিলেন এবং

এতক্ষণ এই বিল সম্পর্কে বক্তৃতা করছিলেন. তাঁর বক্তব্যের সুর--তিনি তাঁর আলোচনার শুরু করেছেন ঘুস দিয়ে। স্বাভাবিক, কারণ ওঁনারা এর বাইরে যেতে পারেন না। ঠিক এইভাবে বক্তব্য ওনারা যদি না রাখতেন তাহলে বুঝতাম কংগ্রেস এতদিন বোধহয় অন্যকথা চিন্তা করেছেন--কেননা আমরা দেখি যে চোর কেবল পুলিশের কথা ভাবে--চোরের ভয় পুলিশকে, ওঁরাও তেমনি। আমরা দীর্ঘদিন ধরে দেখছি ওঁরা পারমিট দিয়েছেন, এখানে যে মোটর ভিহিক্যালের অফিস ছিল সেই অফিস কংগ্রেসের একজন বড় নেতা--তিনি কেন্দ্রীয় নেতা, তিনি বাইরে একটা টেবিল নিয়ে বসে থাকতেন, এবং সেই টেবিলে বসে আগে তিনি নিতেন নিয়ে একটা স্লিপ ইস্যু করতেন, তারপরে ভিতরে গিয়ে পারমিট কার্ড ইস্যু করতেন। সেক্রেটারি বা ডেপুটি সেক্রেটারি যাঁরা সেখানে আছেন। সুতরাং একথা এখানে শুধু নয়, জেলায় জেলায় আর.টি.এ.তে আমরা দেখেছি, জেলায় জেলায় কংগ্রেস অফিসে ধর্ণা দিয়ে --যাঁরা টাকা দিয়ে ওনাদের সন্তুষ্ট করতে পারতেন তাঁরাই পেতেন। সুতরাং ওঁনাদের পক্ষে এটাই স্বাভাবিক--একথাই আসবে যে ঘুস একটু কমিয়ে দিন, কারণ এর বাইরে ওনারা চিন্তা করতে পারেন না। যে পরিবেশ থেকে ওঁরা এসেছেন তাতে ওঁরা অন্য কথা চিন্তাই করতে পারেন না, সুতরাং আমরা বিধানসভায় দেখি কংগ্রেস রাজ জঙ্গলের আইন করতে চাইছেন, তাঁরা পার্লামেন্টারি রীতি নীতি মানেন না কারণটা সহজ, কারণটা হচ্ছে স্পষ্ট এই যে এতদিন পাঁচবছর ধরে এই অ্যাসেম্বলিতে ওঁরা যে স্বৈরাচারি শাসন করে গেছেন, তাতে তার বাইরে কেউ কথা বলবে? ওঁদের মুখনিসৃত বাণীই হবে আইন, সুতরাং আজকে ডাঃ জয়নাল সাহেবের মুখানিসৃত বাণীই হবে আইন। পার্লামেন্টারি কনভেনশন বের করা, এটা ওঁদের স্বাভাবিক ঘটনা, এতে আশ্চর্য হবার কিছু নেই। ওঁরা কোনও গণতন্ত্রের ধার ধারেন না, ওঁনারা ঘুস ছাড়া অন্য কিছু কল্পনা করেন না, সারা দেশটা এইভাবে গড়েছেন, সুতরাং আজকে যে কোনও বিলের কথা উঠলে ওঁরা এই রকম করেন। রেসপন্সিবল অপোজিশন, আজ পর্যন্ত ওনারা একটা রেসপন্সিবল অপোজিশন, একটা দায়িত্বশীল বিরোধীপক্ষের যে ভূমিকা--তা নিলেন না যাতে সরকার পক্ষকে চিন্তা করতে হবে। এ রকম ভূমিকা অবলম্বন করতে পারলেন না। তার কারণ হচ্ছে ওঁরা জানেন না, কিভাবে একটা রেসপন্সিবল অপোজিশন করতে হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলের সমর্থনে এই কথা বলব যে আজকে আপনি যে অ্যামেন্ডমেন্ট বা সংশোধনী এনেছেন এটা খুব প্রশংসনীয়, প্রশংসনীয় এইজন্য যে প্রেফারেন্সে আগে থাকত, আন্ডার সেকশন ৪৬/৪৭ একটা অ্যাপলিকেশন করতে গেলে কতকগুলি প্রায়োরিটির প্রশ্ন আসবে এবং সেই প্রায়োরিটির আগেকার যা নিয়ম ছিল--তখন এর কোনও ওয়ার্কার যেটা আপনি দিয়েছেন আজকে যে ট্রান্সপোর্ট ওয়ার্কারদের আজকে প্রায়োরিটি দিয়েছেন। গ্রুপ অফ পিপল, ওনারা হয়ত বললে বলতে পারতেন যে কো-অপারেটিভের প্রেফারেন্স ছিল--কো-অপরাটিভের প্রেফারেন্স থাকলে ট্রান্সপোর্ট ওয়ার্কাররা, গ্রুপ অফ ট্রান্সপোর্ট ওয়ার্কার, যারা এসে লাইসেন্স চাইবে তাদের প্রেফারেন্স ইনডিভিজুয়ালি এর উপর ছিল না। সুতরাং আজকে এটা একটা নীতি নিয়ে ট্রান্সপোর্ট, মটর ভিহিক্যাল অ্যাক্ট ট্রান্সপোর্টের উপর একটা নুতন আলোকপাত করেছেন আমাদের পরিবহন মন্ত্রী মহাশয়। সুতারং যারা-কোনও কন্ডাক্টর, কোনও ড্রাইভার আজকে মালিকের কাছ থেকে ছাঁটাই হয়ে রাস্তায় রাস্তায় ঘুরছে, যাদের আজকে অন্য কাজ যোগাড়

করে নেবার ক্ষমতা নেই, সেইসব মানুষ যে সমস্ত কন্ডাক্টর, সেই সমস্ত ড্রাইভার সেই সমস্ত এমপ্লয়ি মোটর ভিহিকলের তাঁরা আজকে একত্রিত হয়ে পারমিট বা লাইসেন্স চায়, তো প্রথমেই প্রায়োরিটি পাবে। এটা একটা নুতন দিক এবং এর মধ্য দিয়ে তিনি করার চেষ্টা করছেন। তারপর সেকশন ৪৭ অ্যান্ড দেয়ার আফটার যেটা তিনি কিছু কিছু করছেন বা যেটা ডিস্ট্রিক্ট আর.টি.এ. করছে যেমন আগে টেমপোরালি পারমিট ছিল ২৮ দিনের সেটা বাড়িয়ে ৩/৪ মাস করা হয়েছে। গ্রাম বংলায় দেখছি মোটরের বাসের ছাদের উপর লোক যাচ্ছে--ভেতরে জায়গা নেই। বাঁকুড়া,পুরুলিয়া ইত্যাদি জায়গায় ও জিনিস দেখা যায়। এখানে একটা গোলমাল যে আছে সেটা জানা দরকার। কংগ্রেসরা বাস্তুঘুঘু তৈরি করে গেছে তাতে হয়েছে কি নুতন কোনও লোককে পারমিট দিয়ে তারা বর্তমান আইনের আশ্রয় নিয়ে ইনজাংশন জারি করে দেয়। ফলে দ্বিতীয় কোনও লোক সেখানে প্রবেশ করতে পারে না। সুতরাং আর.টি.এ. মোটর ভিহিক্যালস অ্যাক্ট ৪৭ ও ৬০ এতে লাইসেন্স দেবার ব্যাপার আছে সেখানেও যা সব ত্রুটি বিচ্যুতি আছে তা দূর করতে হবে। যে দরখাস্ত করবে সে যাতে পায় তার ব্যবস্থা করতে হবে। আমার কনস্টিটিউয়েন্সিতে দেখেছি বাসের ছাদের উপর উঠে একজনের প্রাণহানী হয়েছিল। আমার'ই একজন কর্মী বাসের ছাদের উপর উঠে সাংঘাতিকভাবে আহত হয়েছিল--যা হোক এখন সে ভাল আছে। আর.টি.এ. এতে যা খবর নিয়ে দেখেছি সেখানে আইনের এরূপ অনেক কিছু আছে যে বেকাররা দরখাস্ত করে লাইসেন্স পাচ্ছে না। জ্ঞানসিং সোহনপালের জায়গায় আমাদের মন্ত্রী হয়েছেন আমিন সাহেব, তাঁর চিন্তা ধারা নুতন। কিন্তু আর.টি.এ. এর কর্মচারী এবং আমলারা তাকে সেটাকে ঘুসের দুর্গ করে রেখেছে। তাদের যদি ট্রান্সফার না করা হয় তাহলে এরূপ সংশোধিত আইনকে তারা বানচাল করবে। এটা শুধু ট্রান্সপোর্ট আইন এর ক্ষেত্রেই নয় সমস্ত পশ্চিমবাংলায় এই জিনিস ঘটছে। এম.এল.এ. বা মন্ত্রীর পরিবর্তন হয়েছে ঠিকই কিন্তু আপনারা যে ডিলে করছেন সে বিষয়টা ভেবে দেখা দরকার। এই আমলারা কিভাবে তাদের স্বার্থ রক্ষা করবেন তারা কেবল তাই চিন্তা করছেন। যাইহোক, আপনার নুতন পদক্ষেপকে সমর্থন করছি এবং পরিবহন সমস্যার সমাধান আরও কিভাবে করা যায় তা চিন্তা করবার জন্য অনুরোধ করছি।

[4-35 – 4-45 P.M.]

**শ্রী মহম্মদ আমিন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বিতর্কে যে ৪ জন সদস্য অংশগ্রহণ করেছেন তারা সকলেই এই বিলকে সমর্থন করেছেন বলে আমি আনন্দিত এবং এতে সরকারের পদক্ষেপ যে ঠিক হচ্ছে তা পরিস্কার বোঝা যাচ্ছে। কংগ্রেস এর একজন সদস্য বললেন যে বিলের উদ্দেশ্য ভাল কিন্তু এটা কি কার্যকর হবে? এ যেন ছেলে জন্মাবার আগেই নাম রাখতে চাওয়ার ব্যাপার। কার্যকর করতে গিয়ে যদি অসুবিধা হয় তখন আলোচনা করে আমরা তা রিমুভ করবার চেষ্টা করব। আর একজন প্রশ্ন করেছেন টাকা কোথা থেকে আসবে। টাকা কোথা থেকে আসবে সে কথা আইনে লেখা থাকে না। ওঁরা যে অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট প্ল্যান করেছিলেন সে সম্বন্ধে অনেক খবর আমাদের কাছে আসছে। এগুলি সম্বন্ধে পরে যথা সময়ে তদন্ত হবে এবং কতটা দুর্নীতি এবং কোথায় ঘুস

নেওয়া হয়েছিল সেসব বের হবে। ওঁরা বললেন কংগ্রেস সরকারের আমলের চেয়েও লেফট ফ্রন্ট আমলে ঘুস বেড়েছে। অথচ এঁরা কি করে এটা জানলেন জানি না, কেন না আর.টি.এ. এখনও পর্যন্ত একটা পারমিট ইস্যু করে নি। পুঁজিবাদি সমাজ ব্যবস্থা দুর্নীতিগ্রস্থ থাকে। কারও যদি ক্লেম থাকে পুজিঁবাদ সমাজ ব্যবস্থা থাকবে দুর্নীতি মুক্ত করা হবে আমার মতে সেটা সঠিক নয়। সুতরাং লেফট ফ্রন্ট গভর্নমেন্ট হয়েছে বলে ঘুস বেড়ে গেছে এটা বলার কোনও যুক্তি নেই। যদি হয়ে থাকে তাহলে আমার চেয়ারে এসে বলবেন আমি ব্যবস্থা গ্রহণ করব। যা হোক সকলের সহযোগিতা নিয়ে পরিবহন ব্যবস্থাকে উন্নতি করব এই বিশ্বাস নিয়ে এই বিল এনেছি। আমাদের সোসিও ইকনমিক টোপে প্রাইভেট সেকটরের ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ। প্রাইভেট সেকটারের যে সমস্ত কর্মচারী কাজ করে তাদের কাছ থেকে শুনেছি যে, কোনও কোনও মালিক তাদের সঙ্গে চাকরের মতো ব্যবহার করে এবং যখন খুশি তাকে তাড়িয়ে দেয়। আগে থেকে এটা চলে আসছে এখন কিছু করা যাবে না। কিন্তু যারা কাজ করে আসছে সেই ড্রাইভার ও কন্ডাকটর তাদের যদি মালিকানা থাকে তাহলে তাদের সে অবস্থার কিছুটা পরিবর্তন হবে। অবশ্য সব সময় তারা মালিকানা রাখতে পারবেন কিনা জানি না, দু-একটা ক্ষেত্রে অন্যরকম হতে পারে। আমরা চেষ্টা করব গরিব যুবক যারা আছে তারা যাতে অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট প্ল্যানের আওতায় গাড়ি বার করতে পারে। কিন্তু সকলের করা যাবে কি না জানি না, কারণ কলকাতা এবং ২৪ পরগনা আর.টি.এ. থেকে যে প্রস্তাব দেওয়া হয়েছে তাতে প্রায় ৫০/৬০টি নুতন রুট খোলা হবে। এবং এতগুলি রুটে তাদের নিয়মে অন্তত দেড় হাজার নুতন বাসের পারমিট দিতে হবে। আমরা সেজন্য ৪ জনের গ্রুপের ভিত্তিতে যদি করি তাহলে একটা লার্জ নাম্বার বেকারদের জন্য কাজের সংস্থান করা যাবে বলে আমাদের মনে হচ্ছে। আরও যে সমস্ত সাজেশন এসেছে সেগুলি আমি দেখব। মাননীয় সদস্য অনিল মুখার্জি বলেছেন এই কথা যে আমলাতান্ত্রিক পদ্ধতিতে কাজকর্ম হওয়ার ফলে অনেক অসুবিধা হয়। সরকারি কর্মচারী যাঁরা আছেন তাঁদের মধ্যে সব রকমের লোক আছেন। আমরা আশা করব যে তাঁরা সততার সঙ্গে তাঁদের কর্তব্য পালন করবেন। কিন্তু কোনও অফিসারের বিরুদ্ধে যদি কোনও স্পেসিফিক অভিযোগ মাননীয় সদস্য অনিল বাবু বা অন্য কেউ আনেন তাহলে তা গুরুত্ব সহকারে বিবেচনা করা হবে। কেননা দুর্নীতির সমর্থন আমরা করতে পারি না। আমলাতান্ত্রিকতার ফলে লোকের অসুবিধা হোক এটা আমাদের সরকার চায় না। যেভাবে এখানে আলোচনা হল আশা করি এই বিল পাস হওয়ার পর যখন আইন হবে তখন সেই আইন কার্যকর করার ক্ষেত্রে এই হাউসের সমস্ত সদস্য আন্তরিকভাবে সহযোগিতা করবেন এইটুকুই আমার বলার ছিল।

The motion of Shri Mohammed Amin that the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 6 and Preamble**

The question that clauses 1 to 6 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1978, as settled in the Assmebly, be passed.

The motion was then put and agreed to.

**The Sree Balaram Seva Mandir Acquisition Bill, 1978**

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to introduce the Sree Balaran Seva Mandir Acquisition Bill, 1978.

(Secretary then read the Title of the Bill)

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to move that the Sree Balaram Seva Mandir Acquisition Bill, 1978, be taken into consideration. স্যার, এই বলরাম সেবা মন্দির হাসপাতাল খড়দহতে আছে, এটা একটা ১০০ শয্যা বিশিষ্ট হাসপাতাল। ১৯৭৩ সাল থেকে এই হাসপাতালের অবস্থা এমন একটা জায়গায় যায় ম্যানেজমেন্ট এবং সেখানকার সংশ্লিষ্ট কর্মচারিদের ঝগড়ার ফলে, ম্যানেজমেন্টের নন-কো-অপারেটিং অ্যাটিটিউডের ফলে, সেখানে যে অচলাবস্থা দেখা দেয় এবং সেই অচল অবস্থা ১৯৭৩ সাল থেকে ১৯৭৮ সালেও এই বিল আসার আগে পর্যন্ত চলতে আরম্ভ করে। সেখানে রোগী ভর্তি কমে গেছে, নেই বললেই চলে। আউটডোরে আগে যত রোগী চিকিৎসার জন্য আসতেন সেই আসার সংখ্যা সাংঘাতিকভাবে কমে গেছে।

[4-45 – 4-55 P.M.]

এই অবস্থা সেখানে চলতে থাকে। গভর্নমেন্টের পক্ষ থেকে ১ লক্ষ ৪০ হাজার টাকা গ্রান্ট মঞ্জুর করা হয় হাসপাতাল পরিচালনার ব্যাপারে অনুদান হিসাবে। কিন্তু দেখা গেল যে চেক পাঠানো হল সেটা তাঁরা ইনক্যাশ করলেন না। সেখানে ঔষধপত্র দেওয়া, কর্মচারিদের বেতন দেওয়া সব কিছু বন্ধ হয়ে আছে এই অবস্থা চলছে। গভর্নমেন্টের পক্ষ থেকে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়, কিন্তু সেই অ্যাডমিনিস্ট্রেটরের কাছে কোনও আর্থিক ক্ষমতা সেখানকার পরিচালকমন্ডলী দিলেন না। শুধু তাই নয়, সেই অ্যাডমিনিস্ট্রেটরের হাতে যাতে আর্থিক ক্ষমতা না দেওয়া হয় তারজন্য তাঁরা কোর্টে নালিশ করলেন। আমরা দেখলাম জনসাধারণের এই চিকিৎসার ক্ষেত্রটি এইভাবে নষ্ট হয়ে যাচ্ছে এবং সেখানকার সাধারণ মানুষ হাসপাতালের এই অবস্থা দেখে বিক্ষুব্ধ হয়ে উঠেছে। শুধু তাই নয়, হাজার হাজার লোক গণস্বাক্ষর দিয়েছে এবং বহু প্রভাবশালী লোক এই হাসপাতাল যাতে অধিগ্রহণ করা হয় তারজন্য বারবার বলেছেন। তাঁরা বলেছেন, যে ওই এলাকার কাছাকাছি কোনও সরকারি বা প্রাইভেট হাসপাতাল নেই এবং তারফলে সাধারণ মানুষের খুবই দুর্গতি হচ্ছে। এই অবস্থায় আমরা একে অধিগ্রহণ করবার কথা ভেবেছি এবং অধিগ্রহণ করবার বিল হাউসের সামনে উপস্থিত করছি। আমি অনুরোধ করছি এটা বিবেচনা করা হোক এবং গ্রহণ করা হোক।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের স্বাস্থ্য মন্ত্রী যে বিল উপস্থিত করেছেন সেই বিলের প্রতি আমি খড়দহের জনসাধারণের প্রতিনিধি হিসাবে পূর্ণ সমর্থন জানাচ্ছি। এই হাসপাতাল অধিগ্রহণ করার কারণগুলি স্বাস্থ্যমন্ত্রী শ্রী ননী ভট্টাচার্য মহাশয় বলেছেন। এই এলাকাটি হচ্ছে শ্রমিক অঞ্চল এবং গরিব মানুষের বাস। এখানে আর কোনও হাসপাতাল না থাকার ফলে এই হাসাপাতালের উপরেই মানুষকে নির্ভর করতে হয়। ১৯৭২ সালে যখন সিদ্ধার্থ রায় মুখ্যমন্ত্রী হলেন তখন দেখলাম যেশ্রেণী সবচেয়ে লাভবান হল তারা হল গুন্ডা শ্রেণী। আমরা দেখলাম তারা হাসপাতালের দখলদার হয়ে হাসপাতালকে অসামাজিক কাজের একটা কেন্দ্ররূপে পরিণত করল। আমাদের বামফ্রন্ট সরকার আসার পর সেখানকার মানুষ আমার কাছে আসে এবং এর একটা প্রতিকার চায়। আমি তাঁদের নিয়ে স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে সাক্ষাত করেছি এবং আমাদের সকলেরই দাবি ছিল সরকার এটা অধিগ্রহণ করুন। আমরা বলেছিলাম সরকার এটা অধিগ্রহণ করলে সেখানকার সাধারণ মানুষ উপকৃত হবেন। একদা ডাঃ ইন্দুভূষণ দাস এই হাসপাতাল প্রতিষ্ঠা করেছিলেন এবং সকলেই তাঁকে স্মরণ করতেন। অথচ অতি প্রয়োজনীয় কিন্তু সেই হাসপাতালটি উঠে যাচ্ছে। যুব কংগ্রেসের নাম করে কিছু গুন্ডা শ্রেণীর লোক সেই হাসপাতালকে তাদের আড্ডাখানায় পরিণত করেছেন। আমাদের খড়দহ অঞ্চলে বন্দীপুরে একটা ছোট হাসপাতাল রয়েছে, কিন্তু সেটাও কার্যকর হচ্ছে না। আমি জানিনা এই সমস্ত অসামাজিক জীবরা হাসপাতালকে কেন তাদের কেন্দ্রস্থল করল? আমি মনে করি স্থানীয় প্রভাবশালী যে সমস্ত লোক রয়েছেন দলমত নির্বিশেষে তাঁদের নিয়ে যদি একটা পরিচালনা বোর্ড করা হয় তাহলে এটা সুষ্ঠভাবে চলবে। আমি মনে করি এই বিল আইনে পরিণত হলে খুবই ভাল হবে। স্বাস্থ্যমন্ত্রী জানেন সমগ্র ব্যারাকপুর অঞ্চলে কোনও মেডিক্যাল কলেজ নেই। আমি স্বাস্থ্যমন্ত্রীকে কিছুদিন আগে বলেছিলাম সমগ্র ব্যারাকপুর অঞ্চলে কোনও বড় মেডিক্যাল কলেজ নেই, শিক্ষার ক্ষেত্রেও নেই এবং ভালো স্বাস্থ্যকেন্দ্রও নেই। কাঁচরাপাড়া নদীয়ার বর্ডার থেকে আরম্ভ করে সমগ্র ব্যারাকপুর অঞ্চল পর্যন্ত কোনও মেডিক্যাল শিক্ষার কেন্দ্র নেই। শিক্ষার জন্য মেডিক্যাল ছাত্রদের কলকাতায় আসতে হয়। মেডিক্যাল শিক্ষার ব্যাপারে কিংবা চিকিৎসার ব্যাপারে সেটা যেন মন্ত্রী মহাশয় মনে রাখেন। এখন এখানে ১০০ বেড হবে বলা হচ্ছে এবং সেটা কত বাড়ানো যায় তা যেন মন্ত্রী মহাশয় বিবেচনা করেন। সমগ্র ব্যারাকপুর অঞ্চলে একটা বড় মেডিক্যাল কলেজ এবং টিচিং ইনস্টিটিউশনের ব্যবস্থা করতে পারলে ভাল হয়। যে বিল এখানে এসেছে সেই বিলের প্রতি খড়দহ অঞ্চলের মানুষ এরজন্য বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাবেন এবং এই বিলকে এখানে সকলেই পূর্ণ সমর্থন জানিয়েছে এবং এই বিলকে আমি আবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় খড়দহের বলরাম সেবা মন্দিরটা অধিগ্রহণের যে সিদ্ধান্ত বামফ্রন্ট সরকার করেছেন তারজন্য সেই এলাকার শ্রমিক অধ্যুষিত টিটাগড়, খড়দহ এবং পানিহাটি অঞ্চলের মেহনতি মানুষ অভিনন্দন জানাবে। ঐ এলাকায় কোনও স্বাস্থ্যকেন্দ্র নেই এবং যার ফলে এই স্বাস্থ্যকেন্দ্রটি অধিগ্রহণের দাবি বারবার উপস্থিত

করা হয়েছে। স্থানীয় জনসাধারণ, শ্রমিক-কৃষক সর্বস্তরের মানুষ সেই দাবি উত্থাপন করেছে। অতীতে সেই দাবি কখনও মূল্য পায়নি তদানিন্তন সরকারের কাছে, কারণ ঐ হাসপাতালকে কেন্দ্র করে কায়েমিস্বার্থ গড়ে উঠেছিল এবং তারা জনসাধারণের এই সংগত দাবির প্রতি বিন্দুমাত্র দৃষ্টিপাত করার প্রয়োজনীয়তা বোধ করে নি। বামফ্রন্ট সরকারে অধিগ্রহণের যে সিদ্ধান্ত গ্রহণ করছেন তাকে অভিনন্দন জানাতে গিয়ে আরও কয়েকটি কথা আমাকে বলতে হয়। ঐ স্বাস্থ্যকেন্দ্রটিতে যে সমস্ত কর্মচারী কাজ করেন তারা এখনও পর্যন্ত যে বেতন পাচ্ছেন তা অত্যন্ত কম। আন্যান্য হাসপাতালের কর্মচারিদের সম-মানে নিয়ে আসতে হবে। ঐ হাসপাতালের কর্মচারিদের ন্যুন্যতম জীবন রক্ষার জন্য যে ন্যূন্যতম বেতন প্রয়োজন সেই প্রয়োজনের দিকে দৃষ্টিপাত করতে হবে। অধিগ্রহণ কোনও কথা নয়। এখন সেখানে যে সমস্যাগুলি আছে সেই সমস্যাগুলির দিকে দৃষ্টি দিতে হবে। সেখানে অ্যাম্বুলেন্স নেই, পানীয় জলের কোনও ব্যবস্থা নেই। স্বভাবতই দ্রুত অ্যাম্বুলেন্সের ব্যবস্থা এবং জল সরবরাহ করতে হবে। অধিগ্রহণের মধ্যে গিয়ে যে বলিষ্ঠ পদক্ষেপ বামফ্রন্ট সরকারে গ্রহণ করলেন তার সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলার বিভিন্ন হাসপাতালগুলিতে যে অব্যস্থাবিরাজ করছে সেই অব্যবস্থা যদি চলতে থাকে সিদ্ধান্ত যতই বলিষ্ঠ হোক না কেন এর দ্বারা জনসাধারণের কোনও কল্যাণ হবে না। আমি আশা করি যে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তিনি এই বিবিধ দায়িত্ব পালন করবেন এবং এই স্বাস্থ্যকেন্দ্রটিতে যে সব কর্মচারী আছেন তাদের সংগত দাবি-দাওয়ার প্রতি তিনি দৃষ্টি দেবেন। অন্যপক্ষে হাসপাতালকে আধুনিক করে গড়ে তোলার চেষ্টা করতে হবে। এবং সঙ্গে সঙ্গে পুরানো ম্যানেজমেন্টে তারা যেভাবে সমাজ বিরোধীদের সঙ্গে যুক্ত থেকে হাসপাতালকে কেন্দ্র করে যে একটা অসামাজিক পরিবেশ তৈরি করেছিলেন এবং যে কায়েমী স্বার্থের চক্র গড়ে তুলেছিলেন তার বিরুদ্ধে তদন্তের ব্যবস্থা করতে হবে।

[4-55 – 5-05 P.M.]

স্বাস্থ্যকেন্দ্রটি বেসরকারি প্রতিষ্ঠান। সেই স্বাস্থ্যকেন্দ্রটিকে কেন্দ্র করে যে চক্র সেখানে সাধারণ কর্মচারিদের উপরে অত্যাচার করেছে সেসব সম্পর্কে পুঙ্খানুপঙ্খরূপে তদন্ত হওয়া প্রয়োজন। কারণ এর আগে যারা সরকারে ছিলেন তাঁরা অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করলেন কিন্তু তাদের হাতে কোনও ক্ষমতা দেননি, তাদের কোনও অর্থনৈতিক যোগ্য করে তুলতে গেলে তাকে অর্থনৈতিক ক্ষমতা না দিয়ে শুধু প্রশাসক নিয়োগ করলেই তা হতে পারেনা সেই প্রশাসকের দক্ষতা যতই থাকুক না কেন। যারা দাবি করেছিলেন যে প্রতিষ্ঠান সেখানে দরিদ্র জনসাধারণ যাবে, আজকে যে উদ্দেশ্য নিয়ে প্রতিষ্ঠানটি গড়ে উঠেছিল তা যারা ব্যাহত করেছিল তাদের সম্পর্কে নিশ্চয়ই ভাবতে হবে। অর্থাৎ যেকথা বলতে চাই ঐ সেবা প্রতিষ্ঠানটি সম্পর্কে পুঙ্খানুপুঙ্খ তদন্ত হওয়া প্রয়োজন। সঙ্গে সঙ্গে খড়দা, টিটাগড় প্রভৃতি অঞ্চলের শ্রমিক অধ্যুসিত এলাকার মানুষের দাবি ঐ স্বাস্থ্যকেন্দ্র অধিগ্রহণের সঙ্গে সঙ্গে আধুনিক উপকরণ দিয়ে, সাজ সরঞ্জাম দিয়ে -- ঐ বিপুল জনতার একটি মাত্র স্বাস্থ্যকেন্দ্র, সেই স্বাস্থকেন্দ্রটিকে গড়ে তোলার দায়িত্ব পালন করতে হবে। ৮০ বেডের যে হাসপাতাল তার শয্যাকে সম্প্রসারিত করতে হবে। কারণ প্রয়োজনের তুলনায় ১০০ বেডও যথেষ্ট নয়। সেখানে গরিব মানুষ বাস করে সেই গরিব মানুষের স্বার্থের দিকে তাকিয়ে ঐ

হাসপাতালটি অধিগ্রহণের সঙ্গে সঙ্গে সম্প্রসারণের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গিও মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুসরণ করতে হবে। এই কথা বলে এই বিলটাকে আমার সমর্থন জানিয়ে আমি বক্তব্য শেষ করছি।

The motion of Shri Nani Bhattacharjya that the Sree Balaram Seva Mandir Acquisition Bill, 1978 be taken into consideration. was then put and agreed to.

**Clauses 2 to 4**

The question that clauses 2 to 4 do stand a part of the Bill, was then put and agreed to.

**Clauses 5 to 10 and 1 and Preamble**

**Mr. Deputy Speaker :** There are amendments to clauses 5 to 10 by Shri A.K.M. Hassanuzzaman. He is not in the House. So, the amendments are not moved.

The question that clauses 5 to 10 and 1 and Preamble do stand a part of the Bill, was then put and agreed to.

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এখানে অবশ্য এই বিলের বিবেচনা প্রসঙ্গে যে আলোচনা হয়েছে তাতে সবাই এই সিদ্ধান্তকে অভিনন্দন করেছেন আমি তাকে পুনরুক্তি করতে চাইনা। এই ১০০ শয্যাবিশিষ্ট হাসপাতালকে যদি সরকারি হাসপাতালে আমরা পরিণত করতে পারি তাহলে এখনি কিছু কিছু এমন ধরনের ব্যবস্থা আছে সেগুলি থাকার দরুন এইগুলিকে প্রসার করা, হাসপাতালের কাজ খুব ভালভাবে চালানও সহজ ও সম্ভব হবে। আমি মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, কোনও বিতর্ক এই বিলের উপর উঠেনি বলে এখানেই আমার বক্তব্য শেষ করতে চাই।

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to move that the Sree Balaram Seva Mandir Acquisition Bill, 1978, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The Calcutta Municipal (Amendment) Bill, 1978**

**Shri Prasanta Kumar Sur:** Sir, I beg to introduce the Calcutta Municipal (Amendment) Bill, 1978.

(Secretary then read the Title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Calcutta Municipal (Amendment) Bill, 1978, be taken into consideration.

Sir, there is a Tribunal constituted under the existing provisions of sub-section (3) of section 391B of the Calcutta Municipal Act, 1951. The Tribunal consists of a President and two assesssors. Under the existing provisions of sub-section (3) of section 391B of said Act, the term of office of each member of the Tribunal is three years. The first proviso of the said sub-section (3) enables the State Government to cancel, at any time, the appointment of a member of the Tribunal on the ground of incapacity or misbehaviour, or for any other good and sufficient reason. The expression "incapacity or misbehaviour" is a vague one and it is difficult to ascertain which case falls within this category. Again the nature of the reason which will be good and sufficient has not been mentioned. The result is that when a person is appointed as a member, he cannot be removed within a period of three years even though the State Government thinks it necessary, for compelling reason, to remove him before the expiry of the said period. With a view to empowering the State Government to cancel the appointment of a member of the Tribunal before the expiry of his term, it is necessary to suitable amend the relevant provisions of the aforesaid Act. I am, therefore, placing this Bill and I hope it will receive the full support of the House.

With these words, I command the motion for acceptance of the House.

[5-05 - 5-15 P.M.]

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, যে সংশোধনী বিল উত্থাপন করেছেন তার মূল আইনের অবজেক্টস অ্যান্ড রিজনসে এবং বিলে তিনি যা উল্লেখ করেছেন সে সম্বন্ধে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। তাঁর মনে এই সংশয় জাগল কেন আগে কথা ছিল রিজন দেখিয়ে তাদের বরাখাস্ত করা যেতে পারত — ট্রাইব্যুন্যালে যেসব মেম্বার থাকবেন তাদের কিভাবে বরখাস্ত করা হবে সেটার সংশোধন প্রয়োজন হয়েছে। কিন্তু এই সংশোধনের প্রয়োজনিয়তা কি। আমার মনে হয় মন্ত্রী মহাশয়ের মনে কিছু কিছু স্বৈরতন্ত্রের মনোভাবের বিকাশ হয়েছে। এবং এই বিল উত্থাপন করা হয়েছে কিছু কিছু দলীয় স্বার্থ রক্ষা করবার জন্য। এই বিলের মূল কথাগুলি হচ্ছে যা তিনি প্রকাশ করতে চেয়েছেন সেটা হচ্ছে আমার ধারণা এবং যেটা আমি জিজ্ঞাসা করতে চাইছি যে কাউকে কারণ দর্শিয়ে বিতাড়ন করা বা অপসারণ করা হয় তাহলে সেটা গণতান্ত্রিক হবে। কিন্তু কাউকে কোনও কারণ না দর্শিয়ে তাকে যদি বিতাড়ন করা হয় বা অপসারণ করা হয় তাহলে সেটা কি ভাল কাজ হবে। তিনি এই বিলে কারণ দর্শানও থেকে মুক্তি পেতে চেয়েছেন। কোনও কারণ না দর্শিয়ে সেই সদস্যকে অপসারণ করতে চেয়েছেন। তাই আমার ধারণা এই কথাগুলির মাধ্যমে কিছু কিছু ভাল লোককে অপসারণ করে কিছু কিছু দলীয় লোককে নিযুক্ত করার কথা তিনি ভেবেছেন। তাই আমার এই ধারণা হবার জন্য

তাঁর এই বিল উদ্দেশ্য প্রণোদিত বলে মনে হবার জন্য আমি এই বিলের বিরোধিতা করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমি বুঝতে পারছি না কংগ্রেসি মাননীয় সদস্যরা স্বৈরতন্ত্রের কথা কেন উত্থাপন করেছেন দলীয় স্বার্থের কথা উত্থাপন কেন করেছেন। তিনি এই কথাগুলি কেন বললেন? পশ্চিমবাংলার মানুষ জানে বিগত দিনে আপনারা কি করেছেন। কিভাবে বিভিন্ন নিয়োগের ক্ষেত্রে আপনারা কি করেছেন তা আজ কারও অজানা নেই। তার কাজ করবার অভিজ্ঞতা থাক বা না থাক কোয়ালিফিকেশন থাক বা না থাক তাদের নিয়োগ করেছেন। পশ্চিমবাংলার মানুষ সেটা জানে। আমরা স্বৈরতন্ত্রের বিরুদ্ধে লড়াই করেই এখানে এসেছি তা না হলে আপনারা তো এখানেই বসে থাকতেন। এই কথাগুলি এখানে অপ্রাসঙ্গিক। আমি আপনাদের বলতে চাই আমরা সরকারে আসবার পর আমরা চেয়েছি যে কাজের স্পীড বাড়ুক আমরা স্পীডে কাজ করতে চাই। এবং এই কাজের পথে স্পীডে কাজ করার অবস্থাটা যাতে ঠিক থাকে তার আমরা চেষ্টা করছি। এবং যেখানে যত রকম জটিলতা এই দিক থেকে আছে সেগুলি আমরা দুর করতে চাই। আমরা বিবেচনা করে দেখেছি যে কাজের স্পীড বাড়াবার জন্য এবং সুষ্ঠভাবে কাজ করার জন্য এই রকম ধরনের একটা সংশোধনি দরকার। তাই আমরা এই সংশোধনিটি এনেছি।

The motion of Shri Prasanta Kumar Sur that the Calcutta Municipal (Amendment) Bill, 1978, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1, 2 and the Preamble.**

The question that clauses 1,2 and the preamble do stand a part of the Bill was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Calcutta Municipal (Amendment) Bill, 1978, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Molasses Control (Amendment) Bill, 1978**

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Molasses Control (Amendment) Bill, 1978.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Molasses Control (Amendemnt) Bill, 1978, be taken into consideration.মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই বিলটি সম্পর্কে দু-একটি কথা বলা দরকার। এটা অত্যন্ত সহজ সরল বিল। ১৯৭৫ সালে ভারত সরকার, কেন্দ্রীয় সরকার একটি মোলাসেস কন্ট্রোল অর্ডার জারি করেন। নিয়ম হচ্ছে যে যে রাজ্যে রাজ্য সরকারের আলাদা আইন আছে ওই মোলাসেস

সম্পর্কে সেই সেই রাজ্যে কেন্দ্রের অর্ডার প্রযোজ্য হবে না। ঐ অর্ডারের ফলে কেন্দ্রীয় সরকার দুটি নতুন জিনিস প্রণয়ন করেন। একটি হচ্ছে মোলাসেসের দাম বেঁধে দেন, তারপরে বলেন এই দাম বেঁধে দেওয়া হল। এই দাম বাঁধা থেকে কারখানার মালিকরা যে বাড়তি উপার্জন করবেন তার একটি অঙ্ক সরিয়ে রেখে মোলাসেস স্টক করবার জন্য গুদামের ব্যবস্থা করবেন। তারপরে বললেন খানসারী চিনি তৈরি করে যে মোলাসেস তৈরি হয় সাধারণভাবে মোলাসেস-এর ভিতর এটা ঢোকাতে হবে -- এইটে অনুরোধ করেছেন সর্বভারতীয় ক্ষেত্রে সমতার খাতিরে -- আমাদের যে আলাদা আইন আছে সেই আইনে এই তিনটি ব্যবস্থা যেন প্রবর্তন করেন, এই অনুরোধ করেছেন। আমরা এতে সম্মতি দিয়েছি। আমরা কেন্দ্র রাজ্য সুসম্পর্কে বিশ্বাস করি, সেইজন্য এই বিলটি এখানে উপস্থাপিত করা হয়েছে।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Molasses Control (Amemdment) Bill, 1978 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1, 2, 3 and Preamble**

The question that clauses 1,2,3 and Preamble do stand a part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Molasses Control (Amendment) Bill, 1978, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Bengal Electricity Duty (Amendment) Bill, 1978**

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the Bengal Electricity Duty (Amendment) Bill, 1978.

(Deputy Secretary then read the title of the Bill)

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the Bengal Elcetricity Duty (Amendment) Bill, 1978, be taken into consideration.মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটি উপস্থাপিত করতে গিয়ে দু-একটি কথা বলা দরকার বলে আমি মনে করছি। আপনারা জানেন কিছুদিন আগে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন সাব-ট্রাকশন মিটার বাদ দিয়ে দেন এবং তারপর থেকে দুটি আলাদা মিটারে আর আমরা বিদ্যুৎ পাইনা, একটি মিটার থেকেই বিদ্যুৎ পাই। সেইজন্য ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন ওরা একটা দাম বেঁধে দেন এবং সেই একটি দাম বেঁধে দেবার ফলে আমরা বিদ্যুতের উপর যে ইলেকট্রিসিটি ডিউটি আরোপ করি, সেই কর আরোপ করার ব্যাপারটায় কিছুটা সংশোধন হয়ে পড়ে এবং কিছুদিন আগে এই বিধানসভায় তা করা হয়েছিল। ২৪শে মার্চ থেকে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডও সাব-ট্রাকশন মিটার তুলে দিয়েছে। পাখা, রেডিও, সর্বক্ষেত্রেই

একটি দাম বেঁধে দেওয়া হয়েছে। দুটি আলাদা দাম আর রইল না। স্টেট ইলেকট্রিসিটি বোর্ড যেহেতু নতুন নিয়ম চালু করেছে, একটি দাম বেঁধে দিয়েছে, সেই দামের উপর কর আরোপ করতে হয় -- এর ফলে আমাদের কর ব্যবস্থায় কিছুটা অদল বদল করতে হচ্ছে। সেইজন্য আমাদের এই বিলটি আনতে হচ্ছে। সাধারণ মানুষের উপর করের বোঝা যাতে না বাড়ে সেদিকে আমাদের লক্ষ্য রেখে এই অদল বদল করতে হয়েছে এবং এই নতুন ব্যবস্থা করার জন্য আমরা ১০ লক্ষ টাকা সরকারি রাজস্ব ছাড় দিয়েছি এবং মোটামুটি দুটি আলাদা করের যে হার ছিল সেখানে আজকে সর্ব ক্ষেত্রেই একটি করা হয়েছে।

[5-15 -- 5-25 P.M.]

আমি পড়ে দিচ্ছি, মোটামুটি একই রকম ভাবে এটা বদলানো হয়েছে, এই করের হারটা, শহরাঞ্চলে যেখানে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড ইউনিট প্রতি ৩৯ পয়সা কিম্বা তার কম ধার্য করেছেন বিদ্যুতের ক্ষেত্রে সেখানে ৬০ ইউনিট পর্যন্ত বিদ্যুৎ ব্যবহার করলে তার উপরে আগে যে করের হার ছিল সেটাকেই অব্যাহত রাখা হয়েছে। যদি ৬০ ইউনিটের বেশি ব্যবহৃত হয় তাহলে আগে যেখানে দুটি হার ছিল -- একটি ৯ পয়সা ইউনিট প্রতি আর একটা ৬ পয়সা -- এই দুটিকে মিলিয়ে আমরা ৮ পয়সা করে দিয়েছি। যেখানে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড দাম বেঁধে দিয়েছেন ৩৯ পয়সার বেশি ইউনিট প্রতি সেখানে ২৫ ইউনিট পর্যন্ত বিদ্যুৎ ব্যবহার কারা হলে আগে যে হার ছিল সেই হারই থেকে গিয়েছে। ২৫ ইউনিটের বেশি ব্যবহার করা হলে আগে ছিল দুটি হার -- তিন এবং ছয়--আমরা মাত্র তিন পয়সাটা রেখেছি প্রতি ইউনিটে। গ্রামাঞ্চলে ৩৯ পয়সা পর্যন্ত যেখানে বিদ্যুতের দাম ছিল ইউনিট প্রতি সেখানে ১৮০ ইউনিট পর্যন্ত ব্যবহার করা হলে আগে ছিল দুটি হার -- ৯ পয়সা এবং ৬ পয়সা ইউনিট প্রতি, আমরা সেটা ৮ পয়সা করে দিয়েছি সর্বক্ষেত্রে। আর ৩৯ পয়সার বেশি যেখানে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড বিদ্যুতের দাম বেঁধে দিয়েছেন সেখানে ৬০ ইউনিট পর্যন্ত ব্যবহৃত হলে আমরা বলেছি আগে যে হার ছিল করের তাই থাকবে এবং ৬০ ইউনিটের বেশি যদি বিদ্যুৎ ব্যবহৃত হয় তাহলে সেখানে আগে যেখানে দুটি হার ছিল তিন পয়সা এবং ৬ পয়সা সেখানে আমরা মাত্র তিন পয়সা হারটা সর্বক্ষেত্রে আরোপ করেছি। এইসব মিলিয়ে আমাদের ১০ লক্ষ টাকার মতন রাজস্ব আমরা ছেড়ে দিয়েছি। স্যার, এখানে এই প্রসঙ্গে আরও দু/একটি বক্তব্য আছে। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন তাদের দামের ব্যাপারটা একটু সংশোধন করেছেন এবং এখন স্টেট ইলেকট্রিসিটি বোর্ড করলেন অচিরে হয়ত দূর্গাপুর প্রজেক্ট যে বিদ্যুৎ সরবরাহ করেন তারাও হয়ত দামের ব্যাপারে একটু রকমফের করবেন, তখন হয়ত আপনাদের কাছে নতুন একটি বিল উপস্থিত করতে হবে। তারপর আর একটি গুরুত্বপূর্ণ ব্যাপার হচ্ছে, আমরা না হয় রাজস্ব ছেড়ে দিলাম কিন্তু কেন্দ্রীয় সরকার সম্প্রতি ঐ বিদ্যুতের উপর যে নতুন অন্ত শুল্ক বসিয়েছেন তার ফল মারাত্মক হতে পারে। আপনারা জানেন যে ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের সভায় সমস্ত মুখ্যমন্ত্রী একত্র হয়ে প্রধানমন্ত্রীকে অনুরোধ করেছিলেন যে এটা অন্যায়, এটা তুলে দেওয়া হোক। তখন প্রধানমন্ত্রী আমাদের প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তিনি কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করবেন ব্যাপারটা পুনর্বিবেচনা করার জন্য। কিন্তু অত্যন্ত দুঃখের

বিষয় কয়েকদিন আগে কেন্দ্রীয় অর্থমন্ত্রী যে বিবৃতি রেখেছেন তাতে মনে হল ওরা যে করের ভার আরোপ করেছিলেন বিদ্যুতের ক্ষেত্রে তার শতকরা ১০ ভাগ ওরা ছেড়ে দিতে রাজি হয়েছেন কিন্তু বাকি ৯০ ভাগ তারা ছাড়তে রাজি হননি। এর ফলে আমাদের পশ্চিমবঙ্গের ক্ষেত্রে হয়ত প্রায় দু'পয়সা ইউনিট প্রতি বাড়তি রাজস্ব আমাদের দিতে হতে পারে বিদ্যুৎ ব্যবহারের জন্য। এ ব্যাপারে আমরা চেষ্টা করে যাচ্ছি এখনও। দু'দিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আবার নতুন করে প্রধানমন্ত্রীকে অনুরোধ জানিয়েছেন যে কর আরোপ করবেন না, আমাদের অসুবিধায় পড়তে হবে। দেখা যাক এটাকে কি হয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেটাকে আমি নীতিগতভাবে সমর্থন করছি কিন্তু তাঁকে বলতে চাই, তিনি যা বললেন আমরা সেটা ঠিক বুঝতে পারলাম না। ৩৯ পয়সা যেটা উনি বলেছেন স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের—গ্রামাঞ্চলের লোকেদের কলকাতার লোকেদের থেকে বেশি ট্যাক্স দিতে হয়, এমনিতে দামও বেশি। কলকাতা এবং রুর‍্যাল এরিয়ার লোকরা যে সুযোগ পাচ্ছেন পল্লীগ্রামের লোকরা তা পাচ্ছেন না। স্যার, এখানে একমাত্র কয়েক ইউনিটের ব্যবহারের তারতম্য ছাড়া বিশেষ কিছু নেই। আমি আশা করেছিলাম বামফ্রন্ট সরকার যখন ট্যাক্স সেশন করবেন, এগ্রিকালচারের উপর যাতে একটা ট্যাক্সের তারতম্য করা হয়, সেই বিষয়ে দেখবেন, কিন্তু সেই বিষয়ে এর মধ্যে কিছু করেন নি। আমি তাঁকে বলব এই বিষয়ে তিনি বিবেচনা করে দেখবেন। পল্লীগ্রামে ট্যাক্স দিতে হয় ৪৫০ টাকা। মাননীয় অর্থমন্ত্রী তিনি নিশ্চয়ই সব জিনিসটা দেখবেন বলে আশা করছি এবং তিনি মুখ্যমন্ত্রীর সঙ্গে এই বিষয়ে আলোচনা করবেন। আজকে গ্রামের যে শ্যালো টিউবওয়েল হয়েছে তার জন্য ৪৫০ টাকা মিনিমাম চার্জ করা হয়েছে। কিন্তু সেখানে মিনিমাম ইলেকট্রিসিটিটা সেখানে পৌঁছে দেওয়া যাচ্ছে না। কলকাতার লোকের গড় আয় -- একটা রিক্সাওয়ালার আয় একজন গ্রামের সাধারণ চাষীর থেকে অনেক বেশি বলে আমি মনে করি। যদিও কলকাতায় খরচ বেশি হয়। ইলেকট্রিসিটির ব্যাপারে দেখছি, গ্রামের লোককে বেশি ইলেকট্রিসিটি চার্জ দিতে হচ্ছে। মন্ত্রী মহাশয় বলছেন পরবর্তী কালে এটা আরও বিবেচনা করে দেখবেন যাতে গ্রামের লোককে কিছু সুবিধা দেওয়া যায়। পল্লীগ্রামের ইলেকট্রিসিটির যা অবস্থা হয়েছে, আজকে চাষিরা ইলেকট্রিসিটির অভাবে জল না পাওয়ার জন্য মার খেয়ে যাচ্ছে। বিশেষ করে উত্তরবঙ্গের যা অবস্থা হয়েছে তা বলবার নয়। ট্যাক্স সেশনের ব্যাপারে আপনি বললেন যে ট্যাক্সের ১০ লক্ষ টাকা কমবে। কিন্তু আমি বলব পল্লীগ্রামের কথা ভেবে, সেখানকার লোকেদের আরও কিছু সুবিধা দেওয়া যায় কিনা, সেটা মন্ত্রী মহাশয় একটু দেখবেন।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই পাওয়ারের কথা শুনলেই—সেটা যে ভাবেই আসুক না কেন, শুনলে মনে হয় চারিদিকে অন্ধকার। এখন যদিও এটা ডিউটির ব্যাপারে এসেছে তবুও অর্থমন্ত্রী মহাশয় ঘুরিয়ে ফিরিয়ে বলেছেন কেন্দ্রীয় সরকার আর একটা নতুন ভাবে আমাদের উপর বিরাট জিনিস নিয়ে আসছেন। এবং তিনি বলেছেন পরে আলোচনা করবেন. এখানে তিনি ফর্মুলাটা ঠিক করে দিয়েছেন।

এর আগে দুরকম ছিল বোধ হয় -- কমার্শিয়াল এবং ডোমেস্টিক, দুই রকম বিল হত সেটা আমরা দেখেছি, কমার্শিয়ালে থাকত হিটার, ফ্যান ইত্যাদি আর ডোমেস্টিক-এতে থাকত আলো ইত্যাদি। সেটা এক করে দিয়েছেন ইলেকট্রিসিটি বোর্ড। এবং এই সঙ্গে করতে গিয়ে এই ডিউটির সমতার কথা তিনি বলেছেন। উনি এত ফর্মুলা দিয়েছেন সেই ফর্মুলাগুলো আমি বুঝতে পারছি না। কারণ পূর্বে কি ছিল না ছিল এর ভিতর তা দেখা যাচ্ছে না। যাই হোক, অপ্রাসঙ্গিক হলেও এই কথা বলতে চাই যে ডিউটি নিশ্চয়ই দিতে হবে এবং আমরা দিয়ে আসছি। কিন্তু ডিউটি কি জন্য দেব? আবার ঘুরে ফিরে সেই পাওয়ারের কথায় আসছি। এই অন্ধকারে থাকব, ফ্যান চলবে না তাও ডিউটি দিতে হবে-- আমার মনে হয় এখন মানুষকে যদি বলতে যাই গ্রামাঞ্চলে তাহলে তারা লাঠি নিয়ে মারতে আসবে। আপনি গ্রামে গিয়ে দেখুন যে কৃষকদের হাতে লাঠি আছে, তাদের মাঠে জল, সেচ ইত্যাদি নেই অথচ তাদের বিল দিতে হবে। যদিও অন্য ব্যাপার তবুও আমি বলছি, মানুষতো ডিউটি বুঝবে না, চার্জ বুঝবে না। তাই এই প্রসঙ্গটা এখন না এনে পরে যেমন বলছেন অর্থমন্ত্রী মহাশয় -- পরে আরও নাকি একটা বিরাট কিছু আকাশ ভেঙ্গে পড়বে, সেই সময় বুঝে সুঝে সুন্দর ভাবে আমাদের বুঝিয়ে দিতে পারলে আমাদের ভাল হত। তাই, অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আপনি দয়া করে আগে--আপনি অর্থমন্ত্রী হিসাবে অর্থ দিচ্ছেন। সুতরাং দেশের বিদ্যুৎ আছে কি নেই সেটা আপনার দেখে নেওয়া দরকার।

[5-25 - 5-35 P.M]

তাই আমার মনে হচ্ছে এটা তিনি না বুঝেই নিয়ে এসেছেন, যাইহোক পরবর্তীকালে তিনি বুঝেসুঝে এসে আমাদের সুন্দরভাবে বুঝিয়ে দেবেন, এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দু-একটি কথা বলব। মাননীয় সদস্য বীরেনবাবু বললেন, গ্রামাঞ্চলের কথা একটু যদি বিবেচনা করা হয়। আমি তাঁকে বলব যে, এখানে বিবেচনা করা আছে। গ্রামাঞ্চলের জন্য যে পরিবর্তন করা হচ্ছে তাতেও গ্রামাঞ্চলকে বাড়তি সুবিধা দেওয়া হচ্ছে। ১৮০ ইউনিট পর্যন্ত গ্রামাঞ্চলের চাষীদের ক্ষেত্রে ইউনিটের হার অনেক কম। তিনি অবশ্য একটা কথা বললেন যে, ন্যূন্যতম একটু কিছু দেওয়ার কথা পাম্প চালাবার ক্ষেত্রে ইত্যাদি। সে ব্যাপারে আমি মনে করি আলোচনা করে মুখ্যমন্ত্রী আপনাদের জানাবেন, ইতিপূর্বেই বলা হচ্ছে যে সেটা বিবেচনা করে দেখা হচ্ছে।

আর অন্য যেটা হল, কংগ্রেস থেকে যেটা বলা হল, আমি ধরে নিচ্ছি ইন্দিরা গান্ধী কংগ্রেস থেকে বলা হল, বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না, বিদ্যুতের ব্যাপার যখন এই রকম তখন আবার সাবট্রাকশন মিটার তুলে দেওয়া হচ্ছে, ইত্যাদি ইত্যাদি। সাবট্রাকশন মিটার ওঁদের জমানায় তুলে নেওয়া হয়েছে, আমাদের তার দায় বহণ করতে হচ্ছে। সুতরাং আমাদের এবিষয়ে কিছু করার নেই। তারপর বললেন যে, বিদ্যুৎ নেই, অথচ বিদ্যুতের উপর কর চাপানো হচ্ছে। যাঁরা বিদ্যুতের টাকা দিয়ে স্টেডিয়াম তৈরি করতে পারে তাদের মুখে বোধ হয় এটা বলা শোভা পায় না। আমার এই-টুকুই বক্তব্য।

The motion of Dr. Ashok Mitra that the Bengal Electricity Duty (Amendment) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1,2, and Preamble**

The question that Clauses 1,2, and Preamble do stand a part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra** : Sir, I beg to move that the Bengal Electricity Duty (Amendment) Bill, 1978, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## THE WEST BENGAL AGRICULTURAL PRODUCE MARKETING (REGULATION) (AMEMNDMENT) BILL, 1978

**Shri Kamal Kanti Guha** : Sir, I beg to introduce the West Bengal Agricultural Produce Marketing (Regulation) (Amendment) Bill, 1978.

(Secretary then read the Title of the Bill)

**Shri Kamal Kanti Guha** : Sir, I beg to move that the West Bengal Agricultural Produce Marketing (Regulation) (Amendment) Bill, 1978, be taken into consideration.মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭২ সালে "দি ওয়েস্ট বেঙ্গল এগ্রিকারলচারাল প্রোডিউস মার্কেটিং (রেগুলেশন) বিলস অর্থাৎ পশ্চিমবঙ্গ কৃষিজাত পণ্য বিপণন ও নিয়ন্ত্রণ আইনটির সংশ্লিষ্ট নিয়মাবলি তৈরি করে ১৯৭৭ সালে চালু করা হয়। কিন্তু কার্য ক্ষেত্রে এই আইন এই রাজ্যে চালু করা যায়নি। কারণ সিদ্ধার্থবাবু এবং কংগ্রেস সরকার জনগণকে বিভ্রান্ত করবার জন্য যে কৌশলগুলি নিয়েছিলেন সেই কৌশল এখানেও প্রয়োগ করা হয়েছিল। কৃষকদের সুবিধার জন্য এই আইন তাঁরা তৈরি করেছিলেন। চালু করার জন্য একটা প্রচেষ্টা নেবার ভাণও করেছিলেন। কিন্তু তারপর নিজেদের পেটোয়া ব্যাবসায়ীদের দিয়ে হাইকোর্টে মামলা করিয়েছিলেন এবং সেই মামলা করবার সুযোগ দেবার জন্য এই আইনের ভিতর ভীষণ মারাত্মক কতগুলি ত্রুটি ইচ্ছে করে রেখে দেওয়া হয়েছিল, যার সুযোগ গ্রহণ করে সেই সব রাঘব-বোয়ালরা হাইকোর্টে কেস করেছিল। এই সমস্ত জিনিস দিনের পর দিন চলতে থাকার ফলে এই আইনকে কার্যকর করা যায়নি। এখন আমরা সেইজন্য এই আইনকে সংশোধন করে যাতে আমরা রেগুলেটেড মার্কেট চালু করতে পারি পশ্চিমবাংলার গরিব কৃষকদের জন্য তারজন্য এই বিল আজকে হাউসে এনেছি। আমরা এটা জানি যে এই আইনের মধ্য দিয়ে কৃষকদের ন্যায্য মূল্য দিতে পারব না, কৃষকদের মূল সমস্যার সমাধান করতে পারব না ধনতান্ত্রিক ব্যবস্থার মাধ্যমে বা ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে থেকে কয়েকটি আইন সংশোধন করলেই তা করা যায় না এটা আমরা ভালভাবে জানি। আমরা জানি সমাজতান্ত্রিক বিপ্লবের মাধ্যমে শ্রেণী সংগ্রাম করে যেদিন আমরা এইদেশে সমাজতন্ত্র আনতে পারব সেইদিন সমস্যার সমাধান করতে পারব। সেইজন্য

বারে বারে লেলিন এবং নেতাজীর কথা বলি। কংগ্রেস দলের কয়েকজন সদস্য এখানে বলেছেন যে পশ্চিমবঙ্গে 'লেলিনের সংখ্যা বার করা হয়েছে কেন? ওনারা জানেন না যে। শোষিত, নির্যাতিত নিপীড়িত মানুষের কাছে লেলিন হচ্ছে একটা দৃষ্টান্ত. যে দৃষ্টান্ত মানুষ চায়। সেইজন্য লেলিনের সংখ্যা,নেতাজীর সংখ্যা জনগণের কাছে উপস্থিত করি। আপনারা জানেন পূর্ব পাকিস্থানে রবীন্দ্র সংগীত বন্ধ করে দেওয়া হয়েছিল এবং তার ফলে ঢাকা ক্যাম্পাসে বহু ছাত্র হৈ চৈ করেছিল। তখন একজন পূর্ব পাকিস্থানের পাঞ্জাবী গভর্নর শিক্ষিত যুবকদের ডেকেছিলেন এবং বলেছিলেন আপনারা রবীন্দ্র সংগীত রাখতে পারেন না কেননা ইহা পশ্চিমবঙ্গের একজন হিন্দুর গান। আমি এই কথা বলতে চাই যে সেই ব্যবস্থায় আমরা পৌঁছতে পারব সেইদিন, যেইদিন লেলিন এবং নেতাজীর প্রদর্শিত যে পথ সেই পথে যেতে পারব। যতক্ষণ সেই জায়গায় যেতে না পারছি এই ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে যতটুকু সুযোগ-সুবিধা সাধারণ মানুষকে দেওয়া যেতে পারে তারজন্য সচেষ্ট, আমরা সেই সুযোগ গ্রহণ করতে চাই। তাই সেই সুযোগ-সুবিধার যতটুকু আমরা গ্রহণ করতে পারি তারজন্য আইন সংশোধন করে এই বিল উপস্থিত করেছি। আশা করি মাননীয় সদস্যরা সমর্থন করবেন। এই কথা বলে আমার প্রথম বক্তব্য শেষ করছি।

**শ্রী বী[illegible] মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল মাননীয় কৃষি মন্ত্রী মহাশয়, এখানে উপস্থিত করেছেন সে সম্বন্ধে আমি বিশেষ কোনও বিরোধিতা করছি না বা আমার বক্তব্য ওনার বিলের বিরুদ্ধে নয়। আমরা যেহেতু অ্যামেন্ডমেন্ট দিতে পারিনি সেইজন্য কয়েকটি কথা এখানে বলতে চাই। আমরা দেখেছি এর আগের কমিটিকে অনেক ক্ষমতা দিয়েছেন। কমিটিকে ক্ষমতা দেওয়ার আগে আমি একটি কথা বলতে চাই – তিনি বলেছেন Amendment of Section 3 – Subject to the provisions of sub-section (2), the market committee may, with the previous approval of the Board, prohibit by transaction in agricultrual produce within such distance of a principal market yard or a sub-market yard as may determine.তার কাছে আমার বক্তব্য হচ্ছে এই মার্কেটিং এর বাইরে একটা এরিয়া ধরুন কোথাও ৪০ বা ৬০ স্কোয়ার মাইল অথবা কোথাও তার থেকে বেশি আছে সেখানের কোনও ব্যবসা আইন করে মার্কেট কমিটি বন্ধ করে দেয় তাহলে সেটা বন্ধ করার মতন তার কোনও ক্ষমতা আছে কিনা বা কোর্টে গেলে বন্ধ করা যায় কিনা তা বিবেচনার বিষয়। মার্কেট কমিটি মার্কেটের যে কোনও ইয়ার্ডের মধ্যে এই বলে যদি নিয়ম করে দেন যে সমস্ত মাল আনতে হবে মার্কেট ইয়ার্ডে তা নাহলে বিক্রি করা যাবে না। আগের কমিটিতে দেখেছি, কংগ্রেস আমলে যে আইন করেছে তাতে এক একটি মার্কেট কমিটি কোনও ফেসিলিটি পাচ্ছে না। মার্কেটের সামনে মাল নিয়ে আসার কোনও রাস্তা নেই, মাল নিয়ে আসতে পারবে না অথচ ২৫০ টাকা করে লাইসেন্স ফি দিতে হবে।

[5-35 – 5-45 P.M]

এই রকম যেখানে আইন করেছেন সে ক্ষেত্রে কার কাছে অ্যাপিল করবে, উনি

বলছেন অ্যাপিল কমিটি করেছি, কিন্তু সেই অ্যাপিল কমিটি কি ফাংশন করবে? কে সামান্য একটা দুধওয়ালা, একটা ভেজিটেবল ওয়ালা দিতে পারবে কিনা, এটা তাঁকে আমি বিবেচনা করতে বলছি এবং তিনি আমাদের আশ্বস্ত করতে পারবেন বলে আমার বিশ্বাস। এই আইন করার উদ্দেশ্য যেন মিসইউস না হয়। আইনটা মার্কেট কমিটির জন্য পার্টির স্বার্থে যদি করেন এতে যদি কেউ ক্ষমতার অপব্যবহার করেন যদি একটা আইন করেন সেই আইনটাকে চালানো যাবে কিনা এবং সেই আইন কার্যকর করার মতো মার্কেট কমিটির কাছে ক্ষমতা আছে কিনা সেটা দেখবেন। আমরা কি দেখছি, মার্কেট কমিটি আইন করল -- ৩০ মাইলস দুরে একটা জিনিস কিনলে ফি দিতে হবে। আমরা দেখছি যে যারা খাতাপত্র রাখে ১ নম্বর, ২ নম্বর খাতা কাজ করার জন্য তারা ১১ হাজার ১২ হাজার টাকা করে ফি দিয়েছেন, আর অন্য লোক অন্যভাবে ব্যবসা করেন। যাঁরা লরিতে করে মাল পাচার করে চলেছেন মালদা থেকে চালান করা হচ্ছে, কৃষ্ণডাঙ্গা থেকে চালান করা হচ্ছে মাল ট্যাক্স ফাঁকি দিয়ে, কিন্তু মার্কেট কমিটির সেখানে ক্ষমতা নেই কর্মচারিদের সঙ্গে সহযোগে ব্যবসা করছেন। এটা কিভাবে করা যায় একটু চিন্তা করবেন পরবর্তীকালে এটা আমার বিশ্বাস আছে। আর একটা জিনিস আমি ওঁকে বলতে চাচ্ছি যে উনি কমিটি করবেন বলেছেন, কংগ্রেসের আমলে দেখেছি আমার বিশ্বাস আছে এর উপর তিনি বলবেন যে পাঁচ জন গ্রোয়ার থাকতে হবে। ছোট গ্রোয়ার থাকতে হবে কিনা সেটা উনি স্থির করবেন কিম্বা যাঁরা লাইসেন্স হোল্ডার আছেন তাদের মধ্যে থেকে গ্রোয়ার নমিনেট করবে, যাঁরা লাইসেন্স হোল্ডার আছেন তাঁদের মধ্যে থেকে নির্বাচিত প্রতিনিধি ইলেকটেড রিপ্রেজেনটেটিভ পাঠাতে পারবে না। আমি আর একটা কথা বলছি এই প্রভিসন কি করা যায় না, এটা আমি বিবেচনা করতে বলছি, এই জিনিসটা একটু চিন্তা করা দরকার যে ইলেকটেড ২/৩ জন আসতে পারে, সব সেকশন থেকে আসতে পারে। আমি দেখেছি কংগ্রেসের মেম্বার তাঁকে নমিনেট করা হয়েছে গ্রোয়ার হিসাবে -- গ্রোয়ারের সঙ্গে কোনও সম্পর্কই নেই। যাদের নমিনেট করা হচ্ছে ব্যবসায়িদের মধ্যে থেকে সেই রকম লোক যাতে না আসতে পারে সুবিধা করে মার্কেট কমিটিতে সেই ধরনের লোক যাতে না আসতে পারে, ইলেকশনের মাধ্যমে লোক আনা যায় না? এটা আমি তাঁর কাছে সবিনয়ে নিবেদন করছি একটু বিবেচনা করে দেখবেন। আর একটা কথা বলছি -- টু ইন্সপেক্ট অ্যান্ড ভেরিফাই স্কেলস অ্যান্ড মেজারস এর জন্য গ্রোয়ারসদের লোক ঠিক করা হবে। গভর্ণমেন্ট ইন্সপেক্টরা মাঝে মাঝে দেখেন তাঁরা এটা মার্কেট কমিটিকে গ্রোয়ার ইন্সপেক্টর কে যে দায়িত্ব দেওয়া হয়েছে মাঝে মাঝে দেখেন এগুলো আমার একটু সন্দেহ হচ্ছে সেটা ডুয়েল কন্ট্রোল হয়ে যাবে কিনা। এই জিনিসটা আপনি বিবেচনা করে দেখবেন। একবার গ্রোয়ারদের বলেছেন আবার বার বার লোকে যে এই ঝামেলাটা করবে কি না এটা আপনাকে একটু ভাবতে অনুরোধ করছি। আর একটা লিখেছেন in section 17D of said Act – after the words "over the area", the words "and the decision of such officer shall be final". এই কথা বলেছেন। একজন অফিসারের উপরে সমস্ত জিনিসটা ফাইনাল করা, এখন সেই অফিসার যে কোনও উপায়ে যে কোনও কারণেই হোক যদি তাঁর বিচার মনপুত না হয় তাহলে আর কার কাছে যাবে এটা একটু চিন্তা করে দেখবেন আমি এই অনুরোধ করছি। আর একটা বলেছেন

সুপারসেশন কমিটি তৈরি করে কমিটিতে যা নমিনেট করবেন সুপারসেশনে এই কথায় আমার ভয় হচ্ছে এই যে যদি কোনও কারণে আপনার মনমতো কাজ না হয় তখন কি এটা সুপারসেশন করে দেওয়া হবে? আপনার লোক থাকছে আপনি নমিনেট করেছেন, আপনি সুপারসেশনের ক্ষমতা হাউস করবেন কোন কোন ক্ষেত্রে সেই রকম কোনও ডেফিনেশন এর মধ্যে থাকছে না। তিনি এর নমিনেশন বডিতে যদি সুপারসিড করবার জন্য এই আইনটা এখানে আছে, আগেকার আমলে ছিল দেখেছি এটার সম্বন্ধে একটু ক্লারিফাই করবার জন্য অনুরোধ করছি। আর একটা কথা মন্ত্রী মহাশয়কে বলছি আপনার মাধ্যমে সুদূঢ় উত্তরবঙ্গ থেকে উনি নিজে জানেন উত্তরবঙ্গের লোক এই দক্ষিণবঙ্গে কন্ট্রোল রাখা মার্কেট কাজ আমাদের ৫/৭ বছরে করে ওঠা যায় না। এখান থেকে সমস্ত যদি করা হয় উত্তরবঙ্গে আমার মনে হয় ৪/৫টি মার্কেট কমিটি তৈরি করে কোনও একজন অফিসারকে সমস্তগুলি সুপারসেশন করার কোনও ব্যবসা করা যায় কিনা এটা আমি তাঁকে বিবেচনা করতে অনুরোধ করছি। আমি নীতিগত ভাবে এটার কোনও বিরোধিতা করতে চাই না। এটার উদ্দেশ্য ভাল। হয়ত তিনি চেয়েছিলেন মাদ্রাজ কিম্বা হরিয়ানার মতন মার্কেট কমিটি করতে কিন্তু তার ইনফ্রাস্ট্রাকচার যেটুকু আছে তার জন্য যেটুকু প্রভিসন করা দরকার তা আছে কি না সেটা চিন্তা করতে হবে। পঞ্চায়েত নির্বাচন হচ্ছে সে পঞ্চায়েত নির্বাচনে তাদের কাজে লাগানো যায় কিনা সেটা চিন্তা করতে হবে এই কমিটির আর কোনও সাব-কমটি অ্যাপয়েন্ট করার প্রভিসন আইনের মধ্যে নেই। তিনটা থানা নিয়ে একটা মার্কেট কমিটি হবে। তাদের দেখা শোনা করা একটা কমিটির পক্ষে সম্ভব নয়। এক্ষত্রে সাব-কমিটির মতন কিছু করা যায় কিনা সেটা বিচার বিবেচনা করতে অনুরোধ করছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষিমন্ত্রী মহাঁশয় যে বিল এনেছেন আমি তাকে সমর্থন করছি। বর্তমান অবস্থায় কৃষি অর্থনীতি তথা গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে রেগুলেটেড মার্কেট একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে। আমরা জানি আমাদের দেশের কৃষক ফসলের ন্যায্য দাম পায় না। কিভাবে তা তারা পেতে পারে তার জন্য নানা চেষ্টা চলছে। আগে এ সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল কিন্তু কিছু অসাধু ব্যবসায়ীর চক্রান্তের ফলে এবং হাইকোর্টে মামালার ফলে তারা কার্যকর হয় নি। এই সব বাধা দুর করে এবং আরও সম্প্রসারণ করে যে বিল এসেছে তাকে সমর্থন করছি। রেগুলেটেড মার্কেটের ব্যবস্থা করে সেখান থেকে যদি তারা অকশানের মারফত ন্যায্য দাম না পায় তাহলে তাদের মাল গুদামে রাখার ব্যবস্থা হবে এবং ব্যাঙ্ক থেকে গুদমাজাত দ্রব্যের বিনিময়ে ঋণ দেবার ব্যবস্থা হবে। কৃষিমন্ত্রী সম্প্রতি কোচবিহারে গোঁসাইগঞ্জের একটা হাট নিয়ে রেগুলেটেড মার্কেট করার ফলে কৃষকেরা অনেক সুবিধা পাচ্ছে। এই রেগুলেটেড মার্কেটে যাতে পার্শ্ববর্তী গ্রাম থেকে আনা যায় তার জন্য কেন্দ্রীয় সরকার থেকে অর্থ দেবার ব্যবস্থা আছে। এই রেগুলেটেড মার্কেট থেকে যে আয় হবে সে আয় দিয়ে এই অঞ্চলের নানা রকম উন্নয়ন মূলক কাজ করা হবে। এটা একটা ভাল ব্যবস্থা তা সকলকেই স্বীকার করতেই হবে। বর্তমানে পশ্চিমবাংলায় ৩৫টি রেগুলেটেড মার্কেট আছে। কৃষকেদের প্রয়োজনের ক্ষেত্রে এটা বেশি নয়। সেইজন্য প্রস্তাব করছি এর সংখ্যা আরও বাড়ানো হোক এবং এর

জন্য অর্থ সমস্যা হওয়া উচিত নয়। কারণ নানা দিক থেকে এ বাবদ অর্থ পাওয়া যায়। এইসঙ্গে আর একটা প্রস্তাব করছি পশ্চিমবাংলায় যেসব সরকারি ও বেসরকারি, হাট আছে তাদের সবগুলোকে রেগুলেটেড মার্কেটে রূপান্তরিত করা হোক। সরকারি হাটের বেলায় আইনের অসুবিধা হবে না। এগুলিকে আরও আধুনীকিকরণ করা যায়, ব্যাঙ্কের সঙ্গে যোগাযোগ করে এবং কেন্দ্রীয় সরকারের সাহায্য নিয়ে। কিন্তু বেসরকারি হাট অসংখ্য আছে। এই হাটগুলি বেসরকারি লোকের হাতে থাকার ফলে তারা মুনাফা লুটছে, নানারকম অব্যবস্থা আছে, নোংরা জায়গায় জল জমে আছে, কৃষকেরা ঠিকমতো জিনিস রাখতে পারে না, জিনিসের দাম পায় না এবং পাশাপাশি এক হাটে একরকম টাকা দিতে হয় ও অন্যহাটে অন্যরকম টাকা দিতে হয়। এ বিষয়ে কোনও নিয়ন্ত্রণ নেই। এ বিষয়ে একটা নিয়ন্ত্রণ থাকা প্রয়োজন এবং কেন্দ্রীয় সরকার ও ব্যাঙ্ক থেকে সাহায্য নিয়ে রেগুলেটেড মার্কেট যেগুলি করা হবে সেগুলির যাতে উন্নতি করা যায় তার চেষ্টা করতে হবে। এছাড়া এই হাট থেকে যা লাভ হবে তা দিয়ে কমিটি সেখানকার রাস্তাঘাট এবং অন্যান্য উন্নতি করতে পারবে। সেইজন্য সরকারি এবং বেসরকারি সমস্ত হাটেই রেগুলেটেড মার্কেট রূপান্তরিত করা হোক। এই বলে আমি শেষ করছি।

[5-45 – 5-55 P.M]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় কৃষিমন্ত্রী শ্রী কমলকুমার গুহ যে বিল উত্থাপন করেছেন এবং তাতে যে মূল দৃষ্টিভঙ্গি রয়েছে গ্রমাঞ্চলের কৃষকদের ফড়েদের ও দালালাদের হাত থেকে রক্ষা করার তার জন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি। আমাদের দেশে ধনবাদি রাষ্ট্র ব্যবস্থা চালু আছে সেই কাঠামোর মধ্যে থেকে আমরা উৎপাদকদের কতটা কল্যাণ করতে পারি সেটাই প্রশ্ন। সেদিক থেকে এটা একটা দৃঢ় পদক্ষেপ। ভারতবর্ষে পুঁজিবাদি রাষ্ট্র ব্যবস্থা সেই কারণেই গ্রামাঞ্চলে ধনী ও কৃষকদের মধ্যে মূল দ্বন্দ। এই দ্বন্দের আর এক বিপরীত পক্ষ হল মাঝারি কৃষক। যে কৃষকদের শোষণের হাত থেকে রক্ষা করতে পারা যাচ্ছে না। তাই আমরা বর্তমানে সমাজ ব্যবস্থায় কিছু করতে পারছি না। কিন্তু যা আমাদের আছে তার মধ্যে থেকেই আমাদের প্রচেষ্টা চালাতে হবে। বীরেনবাবু বলেছেন কমিটির কথা। তাঁকে বলি এটা মোটামুটি প্রতিনিধিত্বমূলক হচ্ছে বলে আমরা মনে করি। কারণ এতে স্থানীয় জন প্রতিনিধি, সরকারি প্রতিনিধি ও প্রডিউসারের প্রতিনিধিত্ব থাকছে। এর মধ্যে থেকে কমিটি যদি ঠিক মতন কাজ করে তাহলে যে উদ্দেশ্য নিয়ে কমিটি করা হয়েছে সে উদ্দেশ্য সাধিত হবে হবে বলে আমরা মনে করি। মার্কেট কমিটির যে কথা বলা হয়েছে এটা একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ। নির্মল বাবু বলেছেন যে গ্রামে গঞ্জে অনেক বেসরকারি হাট ছড়িয়ে আছে। সেটা সরকারি নিয়ন্ত্রণে আনা দরকার। সেটা সরকারি নিয়ন্ত্রণে আনলে ভবিষ্যতে দরের নিয়ন্ত্রণ করা যাবে। আমরা আশা করব পরবর্তী সময় মন্ত্রী মহাশয় এ বিষয়ে দৃষ্টি রেখে অগ্রসর হবেন। এ উদ্দেশ্য নিয়ে ধীরে ধীরে অগ্রসর হলে তা কল্যাণকর হবে। সেই রেগুলেটেড মার্কেট দ্বারা কৃষকের হাতে পরবর্তীকালে আমরা আরও ক্ষমতা দেবার চেষ্টা করব। এই আশা নিয়ে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের মধ্যে সবচেয়ে অবহেলিত এবং বঞ্চিত শ্রেণী হচ্ছে কৃষক সম্প্রদায়। এই কৃষক সম্প্রদায়কে রক্ষা করবার জন্য মূল আইনে নিশ্চয়ই চেষ্টা করা হয়েছিল যে ফড়িয়া, দালাল এবং শোষকদের হাত থেকে রেগুলেটেড মার্কেটের মাধ্যমে কৃষকদের রক্ষা করা যায় কিনা। কিন্তু কংগ্রেসের আমলে হয়ত লোককে ধোঁকা দেওয়ার জন্য এই রকম একটা আইন করা হয়েছিল, বা তাদের আস্থা ছিলনা তার প্রমাণ এই আইন, তার ফলে এই আইনকে ১৯৭৩ সালে বলবৎ করা হল না, ১৯৭৫ সালে একবার সংশোধন করতে হয়েছে, ১৯৭৭ সালে করতে হয়েছে এবং ১৯৭৮ সালে করতে হচ্ছে এবং হয়ত আগামী বছর এমন দিনে তিনি আর একটা সংশোধন আনতে বাধ্য হবেন। তার কারণ আইনে অনেক ত্রুটি আছে. সেজন্য এই রকম সংশোধন না করে ভাল করে একটা নতুন আইন আনতেন তাহলে ভাল হত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এই প্রসঙ্গে লেলিন এবং সুভাষচন্দ্রের কথা এনেছেন। তবে আমার মনে হয় সুভাষচন্দ্র গণতান্ত্রিক সমাজবাদে বিশ্বাসী ছিলেন না। সেই গণতান্ত্রিক সমাজবাদি রাষ্ট্র নরওয়ে, সুইডেনের মধ্যে রেগুলেটেড মার্কেটের ব্যবস্থা আছে, কৃষকদের রক্ষার ব্যবস্থা সেখানে আছে। কাজেই তিনি এই কাঠামোর মধ্যে কিছু করতে পারব না, কৃষকদের মূল্য দিতে পারব না এই রকম আস্থাহীনতার মধ্যে না গিয়ে পরিপূর্ণ আস্থার সঙ্গে নতুন আইন আনতে পারতেন তাহলে ভাল হত। তারপর এই আইনের মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ অংশ হল কমিটি। সেই কমিটি কিভাবে তৈরি হচ্ছে বলা হচ্ছে "The member of every market committee shall be appointed by the state Govt. in con-sultation with the director." অর্থাৎ সেই আমলাতান্ত্রিক ব্যবস্থা। আমলারা যেরকম ঠিক করে দেবেন সেই রকম হবে এবং সেখানে কিছুটা রাজনৈতিক ছোঁয়া থাকবে, এই রকম মার্কেট কমিটি হবে। সেই মার্কেট কমিটি ভাল কাজ করতে পারবে না এটা শুরুতেই বলতে পারি, যেমন বীরেন বাবু বলেছেন যদি গ্রোয়ার্সদের মধ্য থেকে কিংবা লাইসেন্সড বণিকদের মধ্য থেকে ইলেকশনের মাধ্যমে সদস্য সংগ্রহ করা হত তাহলে এই কমিটি ভাল কাজ করতে পারত। আমি অনুরোধ করব মাননীয় মন্ত্রী মহাশয়কে যে কৃষকদের বৃহত্তর স্বার্থের দিকে দৃষ্টি রেখে পরিপূর্ণ আস্থার সঙ্গে নতুন আইন প্রণয়ন করুন। আমাদের গ্রামাঞ্চলে অনেক জায়গায় এখন পর্যন্ত এই আইনের আন্তর্ভুক্ত হয়নি। গ্রামে গঞ্জে অনেক ছোট বড় বাজার আছে যেখানে বেশির ভাগ কৃষক বিক্রি করতে আসে, সেখানে কৃষকরা দীর্ঘদিন ধরে বঞ্চিত হচ্ছে, তারা ন্যায্য মূল্য পায় না। সেজন্য প্রত্যেকটি বাজার নিয়ন্ত্রণ করার ব্যবস্থা করুন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন আমি তাকে পরিপূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু-চারটি কথা বলছি। আমার পূর্ববর্তী বক্তা কমিটি সম্পর্কে আশঙ্কা প্রকাশ করেছেন। এর আগে বীরেনবাবুও কমিটি সম্পর্কে বলেছেন। রুলস্ যেভাবে হচ্ছে তাতে খুব যে একটা নালিশ থাকার কথা আমার তা মনে হয় না। প্রথমত সেখানে বড় চাষীদের প্রতিনিধি নেওয়া হচ্ছে, প্রান্তিক চাষীদের প্রতিনিধি নেওয়া হচ্ছে, ব্যবসাদারদের প্রতিনিধি নেওয়া হচ্ছে এবং জনপ্রতিনিধিদের

সেখানে রাখা হচ্ছে। অবশ্য নির্বাচনের কথা আমার পূর্ববর্তী বক্তা বললেন, সেদিক থেকে পরবর্ত্তী সময়ে কোনও ধাপে হয়ত যেতে পারে, কিন্তু এখন মাত্র এটা সংগঠিত হচ্ছে, সেদিক থেকে এর প্রয়োজনীয়তা আছে বলে মনে করি মাত্র এটা সংগঠিত হচ্ছে, সেদিক থেকে এর প্রয়োজনীয়তা আছে বলে মনে করি না। কোনও রকম এলাকায় আমাদের এই অভিজ্ঞতা ছিল না, কিন্তু সম্প্রতি দেখলাম যে অল্প সময়ের মধ্যে যেভাবে কাজ হল তা অত্যন্ত হৃদয়গ্রাহী। কতকগুলি কোল্ড স্টোরেজ আছে, আমার কনস্টিটিউয়েন্সিতে ধান, পাট ইত্যাদির আড়ত আছে, সেখানে দেখেছি চাষীরা ভীষণভাবে মার খায়। তারা চাষীদের ওজনে ঠকায়, এমন কি কোল্ড স্টোরেজে মাল গেলে সেখানে তারা ঠকে। কাজেই এই রকম রেগুলেটেড মার্কেটিং হলে চাষীরা সেদিক থেকে বাঁচবে। এই কমিটির হাতে প্রচুর টাকা আসার সম্ভাবনা আছে। আমি পান্ডুয়ায় দেখেছি ৪ লক্ষ টাকা ইতিমধ্যে তাদের তহবিলে এসেছে, চাঁপাডাঙ্গায় ১।। লক্ষ টাকা কয়েক দিনের মধ্যে হয়েছে, শেওড়াফুলিতে ৩ লক্ষ টাকা হয়েছে। যে কাজগুলি এখান থেকে করা হচ্ছে সেই কাজগুলি সত্যসত্যই আগেকার দিনে ভাবা হয়নি। সেখানে পথ-ঘাট করা স্টোর করা চাষীকে টাকা দেওয়া, এই জিনিস ইতিপূর্বে কেউ কখনও কল্পনা করেনি। এখন এটা এক্‌সপেরিমেন্টাল স্টেজ, যদি গণ উদ্যোগ এর মধ্যে সৃষ্টি করতে পারা যায় তাহলে নিশ্চয়ই সাফল্য লাভ করবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের এই বিলকে সমর্থন জানাচ্ছি। আমার অনেক কাজ সহজ করে দিয়েছেন শ্রদ্ধেয় বন্ধু নির্মল বাবু, তাঁর কথার পরে আমি এই কথাগুলি যুক্ত করে আমার বক্তব্য শেষ করছি।

[5-55 – 6-05 P.M]

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য বীরেনবাবু এখানে বক্তৃতা করে চলে গেলেন। স্যার, এই প্রসঙ্গে আমি একটা কথা আপনাকে বলতে চাই। মন্ত্রীরা যদি প্রাসঙ্গিক আলোচনার সময় না থাকেন তাহলে মাননীয় সদস্যরা হৈ চৈ করেন, মন্ত্রী নেই-- মন্ত্রী নেই। কিন্তু এখানে দেখছি এক একজন সদস্য বক্তৃতা করে চলে যান অথচ আমাদের সে সম্বন্ধে কি বলার আছে সেটা তাঁরা শোনেন না। কাজেই এই ব্যাপারটা আপনাকে চিন্তা করতে হবে এবং এ সম্বন্ধে আপনি কোনও রুলিং দিতে পারেন কিনা যে, সমালোচনা করলে তাঁকে উত্তর শুনে যেতে হবে। বীরেনবাবু তাঁর এলাকায় গিয়ে বলবেন, তোমরা আমাকে ভোট দিয়েছ আমি বক্তৃতা করেছি এবং এই কথা বলে তিনি তাঁর কাজ শেষ করে দেবেন। কিন্তু এই ব্যাপারে আমাদের যুক্তি কি, আমরা কি ভাল কাজ করতে চাই সেটা বোঝা দরকার, সেটা তাঁর শোনা দরকার। আমি মনে করি যদি কোনও সদস্য জনপ্রতিনিধির দায়িত্ব পালন করতে চান তাহলে আমাদের কথা তাঁর শোনা দরকার। যাহোক, আমি আশা করি আমার বক্তব্য বীরেনবাবুর দলের লোকেরা তাঁর কাছে পৌঁছে দেবেন। বীরেনবাবু প্রশ্ন করেছেন, কোনও ব্যবসায়ীকে আমারা ব্যধ্য করতে পারি কিনা যে, এই এলাকায় অন্য কোথাও সে তার মাল রাখবে না এবং যদি কেউ বিক্রি করতে চায় তাহলে তাকে এই ইয়ার্ডে আসতে হবে? আমাদের কথা হচ্ছে প্রধান বাজার থাকবে এবং তার কতগুলি উপপ্রধান বাজার থাকবে। অর্থাৎ একটা প্রিন্সিপ্যাল ইয়ার্ড থাকবে এবং তার সঙ্গে

১৪ মাইল হোক বা ২০ মাইল হোক সেখানে আরও কতগুলি ছোট ছোট উপ-বাজার থাকবে এবং সেখানেও এই কাজ হবে। কাজেই কৃষককে আর হরিশচন্দ্রপুর থেকে সামসিতে আসতে হবে না। আমরা হরিশচন্দ্রপুরেই একটা বাজার করব। তারপর কথা উঠেছে কোনও ব্যবসায়ীকে আমরা বন্ধ করতে পারি কিনা? আইনে যা আছে সেটা যদি কোনও ব্যবসায়ী ফাঁকি দিতে চায় তাহলে আমাদের সঙ্গে যে গণপ্রতিষ্ঠান আছে তাদের সঙ্গে আমরা আন্দোলন করব। পাটের ন্যায্য মূল্য জনতা পার্টি করলেন না এবং মাঝখানে এমন একটা জট করে দিলেন যার ফলে চটকল মালিকদের সুবিধা হল এবং কৃষক মার খেল। কাজেই দেখছি শস্যের ক্ষেত্রে এখনও ন্যায্য মূল্যের বাজার ঠিক হয়নি। তবে এটা বলতে পারি ন্যায্য নাহলেও একটা বাজার থাকবে। আমরা দেখেছি ব্যবসায়ীরা অনেক সময় কৃষকদের কাছে গিয়ে বলে, বাজার তো এখন ৪০ টাকা অথবা বলল এখন ওখানে মাল যাবেনা কারণ ওয়াগন নেই, কি কিনবে। অর্থাৎ ব্যবসায়ীরা নানা রকম বিভ্রান্তি সৃষ্টি করে কৃষকদের কাছ থেকে মাল কিনে নেয়। শুধু তাই নয়, তারা ওজনে ঠকায়, ভগবানের জন্য, গরুর জন্য কেজি দিতে হবে, ২ কেজি দিতে হবে ইত্যাদি সব বলে তাদের ঠকায়। কিন্তু কৃষক যদি ওই ইয়ার্ডে আসে তাহলে আমাদের মার্কেট কমিটির কর্মচারিরা সেখানে থাকবে এবং কৃষকদের যদি পছন্দ না হয় তাহলে তার মাল সে গোডাউনে রাখতে পারবে এবং তার যদি টাকার দরকার হয় তাহলে ব্যাঙ্ক থাকবে এবং সেখান থেকে সে টাকা নিতে পারবে এবং পরবর্তীকালে সে যখন বুঝবে এখন তার সুবিধা তখন সেখান থেকে নিয়ে বিক্রি করতে পারবে। সর্ষের তেলের দাম বেড়ে গেল কারণ সর্ষে নেই। কিন্তু দেখলাম ১৪ টাকা দিলে সর্ষের তেল পাওয়া যায়। এইভাবে এক এক সময় আলু উধাও হয়ে যায়। আলু এক সময়ে বাজার থেকে উধাও হয়ে যায় এক সময়ে চাল উধাও হয়ে যায়, কৃষকদের কৃষিজাত দ্রব্য উধাও হয়ে যায়, আবার এক সময়ে বাজারে কৃত্রিম অভাব সৃষ্টি করে মহাজনরা পাইকারি বাজারে আগুন ধরিয়ে দেয়। সেখানে যদি মহাজনকে মার্কেট থেকে কিনতে বাধ্য করি তা হলে আমাদের কাছে রেকর্ড থাকবে যে কত আলু কিনছে, কোথাকার পাইকার আলু কিনল, কোথাকার ব্যবসায়ী এসে সর্ষে কিনল, কোথাকার ব্যবসায়ী কলাই কিনে নিয়ে গেল— এইসব আমাদের কাছে রেকর্ড থাকবে। দরকার হলে সরকারের হাতকে প্রসারিত করতে পারব। আমরা সেখানে জনগণের দৃষ্টি আকর্ষণ করে সেই অসাধু ব্যবসায়ীদের বাধ্য করতে পারব যে তুমি যে দরে কিনছ সেই দরে বিক্রি করতে হবে সামান্য মুনাফা রেখে। তুমি বাজারে আগুন ধরাতে পারবে না, সেইজন্য তাদের আমরা আনতে চাইছি। বীরেনবাবু বলেছেন দুধওয়ালা, ডিমওয়ালারা কি করবে? উনি বোধহয় ভাল করে দেখেন নি, এই বিলের মধ্যে আছে যে সমস্ত খুচরো ব্যবসায়ী কয়েক কে জি বেগুন নিয়ে এসেছে, কয়েক কেজি কলাই নিয়ে এসেছে বা কিছু দুধ নিয়ে এসেছে বা কিছু ডিম নিয়ে এসেছে — এই বিলের আওতা থেকে তারা বাইরে থাকবে, এটা বোধহয় তিনি লক্ষ্য করে দেখেন নি। কমিটির কথা উনি বলেছেন — আমি বলতে পারি যে এম এল এ হিসাবে নিশ্চয় তিনি থাকবেন কেউ তাকে বাদ দিতে পারবে না। এখন কথা হচ্ছে প্রডিউসিয়রদের মধ্যে কারা কারা থাকবে, কে ঠিক করে দেবে। উনি নির্বাচনের কথা বলেছেন। আমরা যদি নির্বাচন

করাতে পারতাম তা হলে খুশি হতাম। তাহলে আপনাদের নির্বাচনের সাধ মিটিয়ে দিতে পারতাম। কিন্তু এই মুহূর্তে প্রস্তুতির ক্ষেত্রে এখন নির্বাচন করার অসুবিধা আছে। নিশ্চয় ভবিষ্যতে আমরা ভাবব। উনি বলেছেন আপনারা কাদের নেবেন। একথা ঠিক যে লোকগুলিকে আমরা নেব, আমাদের আদর্শের সাথে যারা একমত তাদের আমরা নেব। আমাদের দৃষ্টির সাথে যাদের মিল আছে তাদের নেব। যারা জোতদারদের দালাল, মহাজনদের দালাল আমারা তাদের নিতে পারব না। প্রকৃত কৃষক যারা তাদের আমরা নেব একথা পরিষ্কার করে বলে দিতে চাই। আমাদের দৃষ্টিভঙ্গির সঙ্গে যাদের একমত আমরা তাদের নেব, এতে বীরেনবাবুর আক্ষেপ করে লাভ নাই। আপনারা যেদিন ক্ষমতায় আসবেন তখন আপনাদের সমর্থকদের নেবেন। আর ওজন, মাপ আর বিশৃঙ্খলার কথা বলেছেন। স্যার, আপনি জানেন ওয়েস্ট অ্যান্ড মেজারে ইন্সপেক্টার থাকে। তিনি এত দিন কি করেছেন আমি তারমধ্যে যেতে চাইছি না। সেকথা পুরানো হয়ে গিয়েছে। কিন্তু আমি একথা বলতে চাই যে নিয়ন্ত্রিত বাজারের মধ্যে যে কৃষকরা থাকবে তাদের সব দিক দিয়ে সুখ-সাচ্ছন্দ দিতে চাই। কাজেই ওজনে ঠকাবে, আবার তাদের ধ্বংসের দিকে ঠেলে দিবে তা আমরা হতে দেব না। সেই জন্য আমাদের যারা অফিসার থাকবেন মার্কেটিং এর মধ্যে তারা দেখবেন যে পাল্লা ঠিক আছে কিনা, ওজন ঠিকমতো দেওয়া হচ্ছে কিনা, এবং তারা যদি দেখেন যে অসাধু পথ নিচ্ছে তা হলে তাদের শাস্তি দেওয়া হবে। নিশ্চয় আমাদের সঙ্গে বীরেনবাবু একমত হবেন অসাধু লোকরা যারা ওজনে ঠকাচ্ছে তাদের শাস্তি দেওয়া হোক। তারপর উনি উত্তরবঙ্গের কথা বলেছেন আমরা নিশ্চয় সে বিষয়ে চিন্তা করব। উত্তরবঙ্গের জন্য মার্কেটিং ডিপার্টমেন্ট থেকে সেল করবার জন্য চিন্তা করব এবং নিশ্চয় এটা করব। তারপর জন্মেজয় বাবু বলেছেন যে এই আইনের দ্বারা পরিপূর্ণ ভাবে কৃষকদের উপকার করা যাবে না বলে তিনি আশঙ্কা প্রকাশ করেছেন। আমি তাঁকে পরিষ্কারভাবে বলতে চাই যে, কৃষকদের উপকার আমরা ইচ্ছা করলেই করতে পারব না। আপনি জানেন স্যার, দার্জিলিং-এ কৃষকরা পশ্চিম-বাংলার মধ্যে সবচেয়ে গরিব, তারা সেখানে আলু উৎপাদন করে, আলু ছাড়া সেখানে অন্যান্য জিনিস সামান্যই উৎপাদন হয়। আজকে আলুর উপর নির্ভর করেই তারা তাদের সংসার চালাত।

[6-05 – 6-15 P.M.]

এবং দার্জিলিং-এ আলুর বীজ তারা বিক্রি করে সংসার চালাত। ১৯৬৫ সনে হিমাচল লবির চাপে কেন্দ্রীয় সরকার বলে দিলেন যে দার্জিলিং-এর আলুর বীজে রোগ আছে, বলে বললেন যে আলুর বীজ বিক্রি করা যাবে না। সেখানে অনেক পরীক্ষা নিরীক্ষা করে দেখা গিয়েছে যে দার্জিলিং-এ আলুর বীজে কোনও রোগ নেই। আমি গত বছর বারনালা সাহেবকে বলে এলাম যে দার্জিলিং-এর আলুর বীজে কোনও রোগ নেই, আপনারা আমাদের অনুমতি দেন আমরা তা বীজ হিসাবে বিক্রি করব। কিন্তু ওঁরা দিচ্ছেন না কেন? ঐ হিমাচল লবির জন্য, যারা কিনা ঐ কেন্দ্রীয় সরকারের উপর প্রভাব বিস্তার করে আছে তাদের জন্য। তাদের সুখ সুবিধার জন্য দার্জিলিং-এর আলু বীজ হিসাবে বিক্রি করতে দিচ্ছেন না, আমাদের

দার্জিলিং-এর কৃষকরা মার খাচ্ছে। আমরা কৃষকদের ভাল করতে চাইলেও সব সময় তা করা যায় না। সেইজন্যই তো আমারা বলি যে রাজ্যের ও কেন্দ্রের ক্ষমতা পুনর্মূল্যায়ন করা হোক। আমাদের রাজ্যের আলু সেটা আমরা বীজ হিসাবে বিক্রি করতে পারব কি পারব না সেটা কে দেখবে? বারনালা সাহেবের একটা সেক্রেটারি দেখবে, না পশ্চিমবাংলার কৃষকরা তাদের নিজেদের ভাগ্য নিজেরা ঠিক করবে এর একটা পুনর্মূল্যায়ন হওয়া দরকার। ইচ্ছা করলেই আমরা কৃষকদের ভাল করতে পারব না যতক্ষণ জনতা ও কংগ্রেস ভারতবর্ষের বুকে চেপে আছে। এখন কথা হচ্ছে, স্যার, যেকথা বলেছেন মোটামুটি, নির্মলবাবু ও মনোরঞ্জন বাবু যে কথা বলেছেন, আমি ভূমি সংস্কার মন্ত্রী বিনয়বাবুর সঙ্গে আমার আলোচনা হয়েছে, উনি রাজি হয়ে গিয়েছেন যে আগামি বৎসর থেকে হাটগুলি রেগুলেটেড মার্কেটিং -এর মধ্যে দিয়ে দিতে রাজি আছেন। এখন বেসরকারি হাটগুলি কি করে নেওয়া যায় সেটা মন্ত্রী সভার বিবেচ্য বিষয়। আমি মন্ত্রী সভার কাছে রাখব, মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছেও রাখব এই সম্বন্ধে বিবেচনা করার জন্য। আমি এই দ্বিতীয় রিডিংএর উপর আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kamal Kanti Guha that the West Bengal Agricultural Produce Marketing (Regulation) (Amendment) Bill, 1978 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1–31 and Praemble**

The question that Clauses 1 to 31 and Preamble do stand a part of the Bill was then put and agreed to.

**Shri Kamal Kanti Guha** : Sir, I beg to move that the West Bengal Agricultural Produce Marketing (Regulation) (Amendment) Bill, 1978, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Bengal (Rural) Primary Education (Amendment)**

**Bill, 1978**

**Shri Md. Abdul Bari** : Sir, I beg to introduce the Bengal (Rural) Primary Education (Amendment) Bill, 1978.

(Secretary then read the title of the Bill)

**Shri Md. Abdul Bari** : Sir, I beg to move that the Bengal (Rural) Primary Education (Amendment) Bill, 1978, be taken into consideration.

The motion was then put and agreed to.

### Clauses 1,2,and Preamble

The question that clauses 1,2 and Preamble do stand a part of the Bill was then put and agreed to.

**Shri Md. Abdul Bari** : Sir, I beg to move that the Bengal (Rural) Primary Education (Amendment) Bill, 1978, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Membership of Commonwealth Parliamentary Association

**Deputy Speaker** : Hon'ble Members are aware that there is an Association named Common wealth Parliamentary Association or the C.P.A. as it is usually called. It is an Association of members of the legislatures of all Commonwealth Countries. The objective of this organisation is to promote mutual understanding among the parliamentarians of commonwealth countries, to facilitate the exchange of ideas and to formulate a common approach to different problems of parliamentary democracy. Every year the C.P.A. holds its annual conference in one of the commonwealth countries. In India such conferences were held in 1957 and 1975. The representatives of different branches of the Association attend its conference to discuss about subject of common interest and different parliamentary practices and procedures. The discourses in the conference have played a very important role in the development of parliamentary democracy in the world. The headquarter of the C.P.A. is situated at London. At present there are 102 branches of the Association, each branch being autonomous. In the West Bengal Legislative Assembly there is a branch of the Commonwealth Parliamentary Association. It was constituted in 1952 by a resolution adopted in both houses of the West Bengal Legislature. Any member of this Assembly is entitled to be a member of C.P.A. The annual subscription for each member is Rs,5/- and any M.L.A.may retain his membership of the Association for as long as he likes. According to the Constitution of the West Bengal Branch, of the C.P.A. an executive committee is to be formed and its different office bearers – such as President, Vice-President and Treasurer are to be entitled. The Speaker of the Assembly is ex-officio President of this Branch. At present the number of members of our branch is too small. Some time back during this session an appeal was made to you through the bulletin published by the Assembly to enrol yourselves as members of the C.P.A. The response is not however, encouraging. As a result it has not been possible for our branch and the executive committee to carry on their activities properly. I appeal to you again to enrol yourselves as members

of the C.P.A. and participate in the activities of our branch to make it an effective organisation.

The House stands adjourned till 1 P.M. on Friday, the 5th May, 1978.

## Adjournment

The House was accordingly adjourned at 6.15 P.M. till 1 P.M. on Friday, the 5th May, 1978, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 5th May, 1978 at 1.00 P.M.

### PRESENT

Mr. Dy. Speaker (Shri Kalimuddin Shams) in the Chair, 11 Ministers, 2 Ministers of State, and 206 Members.

[1-00 — 1-10 P.M.]

### Held Over Starred Questions (to which oral answers was given)

### পুলিশ কোর্টে কর্মরত টাইপিস্ট

*৪১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৬৯।) **শ্রী তিমিরবরণ ভাদুড়ি :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, অর্থ দপ্তরের ২৩এ অক্টোবর, ১৯৭৫ তারিখের ৭১৯১-এফ আদেশ অনুযায়ী অপশন্ দেওয়া সত্ত্বেও পুলিশ কোর্টে কর্মরত টাইপিস্ট, টাইপিস্ট-কপিস্ট ও কপিস্টগণকে অদ্যাবধি সরকারি কর্মচারী হিসাবে গণ্য করা হয় নাই ;

(খ) সত্য হইলে (১) ইহার কারণ কি ; এবং (২) কতদিনে এ বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থাদি করা সম্ভব হইবে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক)-(খ) নতুন Cr. P. C. প্রবর্তনের ফলে ফৌজদারি মামলায় কাগজপত্রের নকল দেওয়ার দায়িত্ব বিচার বিভাগে বর্তাইবার ফলে পুলিশ কোর্টের টাইপিস্ট, টাইপিস্ট-কপিস্ট এবং কপিস্টদের বিচার বিভাগের অধীনে নিয়মিত করণের জন্য অর্থ দপ্তর স্বরাষ্ট্র এবং বিচার বিভাগ যৌথভাবে প্রচেষ্টা চালাইতেছেন। এ বাপারে শীঘ্রই একটি সিদ্ধান্ত হইবে বলিয়া আশা করা যায়।

### Starred Questions (to which oral answers were given)

### Execution of Projects

***446.** (Admitted question No. *138) **Shri Atish Chandra Sinha and Shri Satya Ranjan Bapuli :** Will the Chief Minister be pleased to state—

(a) whether it is a fact that while addressing a convention of the West Bengal Engineers' Association in Calcutta on Janu-

ary 28, 1978, he has said that "though money is being sanctioned on different projects, but hardly any work is being done" and or that "despite official order work was not being done at the lower level" ;

(b) if answer to (a) be in the affirmative, will he be pleased to state—(i) the reasons that led to such utterance, and (ii) what action has been taken to improve the situation ?

**Shri Jyoti Basu :**

(a) I said that I am not satisfied with the work that was being done. The pace was slow.

(b) (i) The reason was because expeditious work was not being done and bottle necks were there.

(ii) All departmental Secretaries have been asked to report on difficulties and to give suggestions for improvement.

### গড়িয়া অঞ্চলে অসামাজিক কার্যকলাপ

*৪৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৮।) **শ্রী রজনীকান্ত দোলুই** ঃ স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার গড়িয়া অঞ্চলে গত ১৯৭৭ সালের ২৯শে নভেম্বর হইতে ২০শে ডিসেম্বর পর্যন্ত কতিপয় কালো মুখোশ পরিহিত ব্যক্তিদ্বারা ডাকাতি, ছিনতাই ও রাহাজানির অনেকগুলি ঘটনা ঘটিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, সরকার ঐ ব্যাপারে কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ঐ সময়ের মধ্যে গড়িয়া অঞ্চলে মোট তিনটি ডাকাতির ঘটনা ঘটিয়াছে। তন্মধ্যে দু'টি ক্ষেত্রে দুর্বৃত্তরা মুখে চাদর ঢাকিয়া আসিয়াছিল। ফলে মুখোশ পরিয়া ডাকাতির কোনও ঘটনা ঘটে নাই।

(খ) উপদ্রুত অঞ্চলে পুলিশি টহল চলিতেছে। যাদবপুর থানার অন্তর্গত গড়িয়া অঞ্চলে একটি অস্থায়ী পুলিশ ক্যাম্প বসান হইয়াছে। মধু নস্কর ওরফে মাধব নামে এক ব্যক্তি সহ মোট ছয়জনকে গ্রেপ্তার করা হইয়াছে ও লুণ্ঠিত মালের এক্যংশ উদ্ধার করা হইয়াছে।

**শ্রী রজনীকান্ত দোলুই** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে পুলিশ ক্যাম্প বসানোর পরে ঐ অঞ্চলে এই রকম আর কোনও ঘটনা ঘটেছে কিনা?

**শ্রী জ্যোতি বসু** ঃ এই রকম কোনও ঘটনা নাই।

**শ্রী রজনীকান্ত দোলুই :** যেসব মাল উদ্ধার করা হয়েছে সেই সব মালগুলি কি কি, এবং যেসব জিনিস লুণ্ঠন করা হয়েছে কার বা কাদের কাছ থেকে লুণ্ঠন করা হয়েছিল এই রকম কোনও লিস্ট আপনার কাছে আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** এই রকম কোনও লিস্ট আমার কাছে নাই। তবে নোটিশ দিলে বলে দিতে পারব।

## Premises No. 2, Circular Road, New Delhi

***449.** (Admitted question No. *612) **Shri Dawa Narbu La and Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) the break up of the total amount spent by the present Government on the premises No. 2, Circular Road, New Delhi, till 31st January, 1978 ;

(b) the purposes for which the premises have been used by the Government during the period between 20th June 1977 to 31st January, 1978 ; and

(c) the amount proposed to be spent by the Government on the premises during 1978-79 ?

**Shri Jatin Chakraborty :**

| | | |
|---|---|---|
| (a) | 1. Rent paid to Govt. of India (including arrear rent) | 8,841.14 |
| | 2. Purchase of existing furniture from C.P.W.D. | 18,293.00 |
| | 3. Purchase of existing Elec. applicances from CPWD | 5,910.00 |
| | 4. For electrical maintenance | 2,669.98 |
| | Total : | 35,806.12 |

(b) For stay of Governor, chief Minister, Ministers of State and high officials during their visits to New Delhi on payment of prescribed occupation charges.

(c) Rs. 25,000/- (Approximately) excluding pay of Caretaking staff.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন '৭৭ জুন থেকে ফার্স্ট জানুয়ারি, '৭৮ পর্যন্ত কোন কোন মন্ত্রী ঐ সারকুলার রোড হাউসে গিয়ে উঠেছিলেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী, পূর্তমন্ত্রী এবং আরও ৩/৪ জন মন্ত্রী গিয়েছিলেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন ৪/৫ জন যে মন্ত্রী উঠেছিলেন তার জন্য টোটাল কত খরচ হয়েছিল?

**শ্রী যতীন চক্রবর্তী :** এত ডিটেলস জানতে হলে নোটিশ চাই।

### Tidal Power Generation at Gosaba

***450.** (Admitted question No. *862) **Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Power Department be pleased to refer to the reply given to question No. 81 (Admitted Question No. 271), dated the 13th September, 1977 and state—

(a) when was the project for Tidal Power Generation at Gosaba on Durgadwani Creek in the Sunderban region of West Bengal first placed before the Union Government ;

(b) what is the present position of the scheme ; and

(c) the difficulty, if any, for early implementation of the scheme ?

**Shri Jyoti Basu :**

(a) The pilot project report for Gosaba was placed before the Secretary, National Committee on Science and Technology, Department of Science and Technology, Govt. on India, New Delhi on 29. 11. 75.

(b) & (c) Uptil now no fund has been allotted by the Govt. of India for taking up the project.

**Shri Atish Chandra Sinha :** Will the Hon'ble Minister be pleased to state if it is possible to get any power generation from the tidal waves ?

**Shri Jyoti Basu :** It is possible. So the reports are sent to the Ministry of Energy, Govt. on India. It has also been sent by the Gujarat State Electricity Board. Some other States have also sent such reports but as yet no such decision has been taken by the Govt. of India.

**Shri Atish Chandra Sinha :** Will the Hon'ble Minister be pleased to state if any follow up action has since been taken by the West Bengal Government ?

**Shri Jyoti Basu :** No, we have not yet taken any follow up action.

### Mahajati Sadan

***451.** (Admitted question No. *750) **Shri Bholanath Sen and**

**Shri Rajani Kanta Doloi** : Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) whether it is a fact that the Centre has asked for some clarification from the State Government with regard to the implementation of the Mahajati Sadan (Amendment) Act, 1977 ; and

(b) if so, what are the points on which clarification has been sought for by the Centre from the State Government ?

**Shri Jatin Chakraborty** :

(a) No.

(b) Does not arise.

**শ্রী সুনীতি চট্টরাজ** : মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, প্রেসিডেন্ট অব ইণ্ডিয়া কোনও রিকোয়েস্টিং লেটার তার কাছে এবং মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়েছেন কিনা ফর ক্লারিফিকেশন?

**শ্রী যতীন চক্রবর্তী** : একটা কিছু ফ্যাক্টস তার আছে, পাঠিয়েছিলেন, সেই সমস্ত তথ্য মুখ্যমন্ত্রী রাষ্ট্রপতির কাছে পাঠিয়ে দিয়েছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ** : মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, রাষ্ট্রপতি যে তথ্য চেয়েছিলেন—যে তথ্য রাষ্ট্রপতির কাছে পাঠিয়েছেন সেখানে কোনও উদ্দেশ্য বর্ণনা করেছেন সেটা ক্লারিফিকেশন করতে চান কি পশ্চিমবঙ্গ সরকার?

**শ্রী যতীন চক্রবর্তী** : না, এটা সম্পূর্ণ অসত্য।

**ভগবানপুর থানা বিভক্তীকরণ**

*৪৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৪।) **শ্রী কিরণময় নন্দ** : স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর থানাকে দুইটি ভাগে ভাগ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে কতদিনে উহা কার্যকর করা হইবে?

**শ্রী জ্যোতি বসু** :

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী কিরণময় নন্দ** : লোকসংখ্যার বেসিসে থানা হয় কিনা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু** : নোটিশ দিলে জানাতে পারব।

**শ্রী বঙ্কিমবিহারি মাইতি ঃ** এই বছর বিভিন্ন জায়গায় থানা স্থানান্তরিত করবেন বলছেন, সেটা ক'জায়গায় হতে পারে?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রশ্নটা এক রকম হচ্ছে, আর এক রকম প্রশ্ন করলে কি করে জবাব দেব? প্রশ্নগুলি লিখে বলবেন জানিয়ে দেব। কাজেই বলতে হচ্ছে প্রশ্ন ওঠে না।

[1-10 — 1-20 P.M.]

**জলঙ্গি নদীর উপর সেতু**

*৪৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার তেহট্ট থানার অন্তর্গত পলাশি পাড়ায় জলঙ্গি নদীর উপর নির্মীয়মান সেতুটির (ব্রিজ) কাজ কবে নাগাদ শেষ হইবে ;

(খ) ইহা কি সত্য যে, পূর্বতন সরকারের আমলে ঐ সেতুটির নির্মাণ কাজের জন্য কয়েকবার কন্ট্রাক্টর বদল করা হইয়াছে ; এবং

(গ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) বর্তমান বৎসরের ডিসেম্বর মাস নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ঐ ব্রিজ তৈরি করতে গিয়ে রাস্তার দু'পাশের যে সব জায়গা দখল করা হয়েছে তার ফলে সেই সব জায়গায় যে সমস্ত হকাররা ছিলেন তারা উচ্ছেদ হয়ে গিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যারা উচ্ছেদ হয়েছেন তাদের জন্য কোনও বিকল্প ব্যবস্থা হয়েছে কিনা বা সেই ধরনের কোনও পরিকল্পনা আপনাদের আছে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** বিকল্প ব্যবস্থা গ্রহণ করার দায়িত্ব পূর্ত দপ্তরের নয়। যারা ওখান থেকে বাস্তুচ্যুত হয়েছেন বা যাদের দোকান সরিয়ে দেওয়া হয়েছে তারা ডি. এম-এর কাছে কিংবা রিলিফ ডিপার্টমেন্টে দরখাস্ত করলে সেই দপ্তর নিশ্চয় বন্দোবস্ত করবে।

**মহাপুরুষের মূর্তি স্থাপন**

*৪৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬১।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শহর এলাকার বাহিরে গ্রামাঞ্চলে সরকার কোথাও কোনও মহাপুরুষের মূর্তি স্থাপন করেছেন কি ;

(খ) ক'রে থাকলে ১৯৭২ সাল থেকে ১লা ফেব্রুয়ারি, ১৯৭৮ সাল পর্যন্ত কোথায় কোথায় কোন কোন মহাপুরুষের মূর্তি স্থাপন করেছেন ; এবং

(গ) বর্তমান বছরে গ্রামাঞ্চলে কোথায়ও অনুরূপ কোনও মূর্তি স্থাপনের পরিকল্পনা আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ও (খ) সরকার শহর এলাকার বাহিরে গ্রামাঞ্চলে মহাপুরুষদের কোনও মূর্তি স্থাপন করেন নাই।

(গ) আপাতত নাই।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে গ্রামাঞ্চলের জন্য এখনও কোনও পরিকল্পনা নেই। আমি স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি প্রশ্ন জিজ্ঞাসা করছি, জানি না সেটা এর মধ্যে আসবে কিনা। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে গত অধিবেশনে আমরা প্রস্তাব করেছিলাম যে দেশপ্রাণ বীরেন্দ্রনাথের মূর্তি বিধানসভার সংশ্লিষ্ট এলাকায় স্থাপন করা হোক। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সে সম্পর্কে তিনি কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা—

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি সেই সময় বলেছিলাম যে যদি আমার কাছে সেই রকম কোনও দরখাস্ত আসে তাহলে নিশ্চয় সহানুভূতির সঙ্গে বিবেচনা করব। তিনি একজন দেশবরেণ্য নেতা ছিলেন, নিশ্চয় সে প্রস্তাব বিবেচনা করে আমরা সিদ্ধান্ত গ্রহণ করব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** কন্টাই রোড স্টেশনের কাছে মহাত্মা গান্ধীর একটি মূর্তি আছে। সেই মূর্তিটি নষ্ট হয়ে গিয়েছে, বিবর্ণ হয়ে গিয়েছে। সেটাকে নতুন করে বসাবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় চিন্তা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এটা বিবেচনাধীন নেই। তবে সেখান থেকে যদি আমাদের জানানো হয় আমরা কিছু অনুদান দিতে পারি।

### বহরমপুর মিউনিসিপ্যালিটির রাস্তা

***৪৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫৬।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর মিউনিসিপ্যালিটির কোনও রাস্তা ৩৪নং জাতীয় সড়কের বিকল্প হিসাবে ব্যবহৃত হইতেছে কি ;

(খ) যদি উপরের (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তাহা হইলে—(১) উহার কারণ কি, এবং (২) উভয় রাস্তার স্পেসিফিকেশন একই রকম কিনা ; এবং

(গ) জাতীয় সড়ক হিসাবে ব্যবহৃত হওয়ার ফলে মিউনিসিপ্যাল রাস্তার যে ক্ষতি হইতেছে তাহা পূরণের জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) না।

(খ) ও (গ)—প্রশ্ন উঠে না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই ৩৪ নং জাতীয় সড়ক বহরমপুর মিউনিসিপ্যালিটির মধ্যে দিয়ে যে অ্যালাইনমেন্ট অনুসারে যাবার কথা সেই অনুসারে এটা যাচ্ছে না—মাননীয় মন্ত্রী মহাশয় এটা জানেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** বহরমপুর মিউনিসিপ্যালিটির কোনও রাস্তা ৩৪ নং জাতীয় সড়কের বিকল্প হিসাবে ব্যবহৃত হচ্ছে না এবং ৩৪ নং জাতীয় সড়কের যে অংশ বিকল্প হিসাবে ব্যবহৃত হচ্ছে সেটা হচ্ছে, পশ্চিমবঙ্গ সড়ক—পূর্ত বিভাগের সড়কের অংশ। আমি নিজে সেই জায়গাটা গিয়ে দেখে এসেছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমি জানতে চাই, যে অ্যালাইনমেন্ট অনুসারে এই এন. এইচ. ৩৪-এর যাবার কথা সেই অনুযায়ী রাস্তাটি বহরমপুর মিউসিপ্যালিটির মধ্যে দিয়ে যাচ্ছে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না, সেটা এখনও যাচ্ছে না। কারণ তাহলে যে জায়গা দখল করতে হবে সে জায়গা এখনও দখল করা হয়নি। তবে আমাদের দপ্তরের পক্ষ থেকে দখল করার চেষ্টা হচ্ছে, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে বলা হয়েছে। কিন্তু সেটা যতক্ষণ পর্যন্ত না হবে ততক্ষণ সেই রাস্তা দিয়ে আমরা অ্যালইনমেন্ট নিয়ে যেতে পারি না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে, এই যে অ্যালাইনমেন্ট—যেটা দিয়ে এন. এইচ. ৩৪ যায় সেটা দিয়ে রাস্তা না যাওয়ার প্রধানতম কারণ সেখানে রেলওয়ে ওভার-ব্রিজ আজকে ১৬ থেকে ১৮ বছর ধরে হয়নি, এবং জানা থাকলে সেটা করার কোনও ব্যবস্থা হচ্ছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমরা রেলওয়ে দপ্তরের কাছে অনেক লেখা-লিখি করেছি, কিন্তু তাদের কাছ থেকে এখনও পর্যন্ত কোনও আশ্বাস বা সহযোগিতা পাইনি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এ-ব্যাপারে রাজ্য সরকারের কি করণীয় আছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** রাজ্য সরকারের করণীয় হচ্ছে লেখালিখি করা এবং সেখানে গিয়ে তাদের অনুরোধ করা। তা ছাড়াও আমরা অন্য বন্দোবস্ত কি করা যায়, সে বিষয়ে বিচার বিবেচনা করছি।

### দোমোহনি-কেলোজোড়া রাস্তা

*৪৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪৩।) **শ্রী সুনীল বসু রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার দোমোহনি হইতে কেলেজোরা হইয়া লালগঞ্জ পর্যন্ত রাস্তা নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি ;

(খ) থাকিলে, (১) উক্ত কাজ কবে নাগাদ শুরু হইবে, এবং (২) ঐ কার্যে আনুমানিক কত অর্থ ব্যয় হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ

(ক) হ্যাঁ ;

(খ) (১) কিছু কিছু কাজ ইতিমধ্যেই শুরু হইয়াছে।

(২) রাস্তাটি নির্মাণের জন্য প্রয়োজনীয় প্রাক্কলন তৈয়ারি করা হইতেছে। ঐ প্রাক্কলন না পাওয়া পর্যন্ত ঐ কার্য আনুমানিক কত ব্যয় হইবে বলা সম্ভব হইতেছে না।

**শ্রী সুনীল বসু রায়** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এই রাস্তাটি কত দিনের মধ্যে শেষ হওয়া সম্ভব?

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ আমি আগেই বলেছি যে, এ বিষয়ে আমাদের এস্টিমেট নেওয়া হচ্ছে, এস্টিমেট পাওয়ার পর কাজ ঠিকমতো শুরু হবে এবং তখন আমরা বলতে পারব যে কত দিন লাগবে।

**শ্রী সুনীল বসু রায়** ঃ এস্টিমেটের কাজ কত দিনে শেষ হবে?

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ আমি আশা করছি সেটা আর ২/১ মাসের মধ্যে শেষ হয়ে যাবে।

### পাণ্ডুয়া-কামতাই রাস্তা

*৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৩।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী** ঃ পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার পাণ্ডুয়া কামতাই রাস্তা নির্মাণের কার্য বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) এই রাস্তার নির্মিত অংশে কি কি বিল্ডিং মেটিরিয়াল ব্যবহৃত হইয়াছে ; এবং অবশিষ্টাংশে কি কি বিল্ডিং মেটিরিয়াল ব্যবহার করা হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ

(ক) ১ কিঃ মিঃ দৈর্ঘ ঝামা মাড়াইয়ের কাজ শেষ হয়েছে।

(খ) নির্মিত অংশে ৮" লুজ ব্যাটস্ (loose bats) ও ৬" লুজ ঝামা ব্যবহৃত হয়েছে ; আপাতত এক কিঃ মিঃ দৈর্ঘে কাজ সীমাবদ্ধ রাখা হচ্ছে।

### কাগ্রাম-শিমুলিয়া রাস্তা

*৪৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭৯।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য** ঃ পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায়—

(১) কাগ্রাম হইতে শিমুলিয়া পর্যন্ত রাস্তা, এবং

(২) উক্ত রাস্তা হইতে রামজীবনপুর পর্যন্ত রাস্তা নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি ;

(খ) থাকিলে, তাহা কি অবস্থায় আছে ; এবং

(গ) কাটোয়ার নিকট অজয় নদীর উপর সেতু এবং শিমুলিয়া রোড হইতে রামজীবনপুর পর্যন্ত রাস্তা নির্মাণের কাজ কতদিনে শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ও (খ)

কাগ্রাম হইতে শিমুলিয়া পর্যন্ত রাস্তাটির কাজ সম্পূর্ণ হইয়াছে, কেবলমাত্র একটি রেলওয়ে লেভেল ক্রসিং এবং তার অ্যাপ্রোচে ১/২ কি. মি. কাজ বাকি আছে।

উক্ত রাস্তা হইতে রামজীবনপুর পর্যন্ত রাস্তার কাজ চলিতেছে।

(গ) অজয় সেতুর কাজ ১৯৭৯ সালের জুন মাস নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

শিমুলিয়া রোড হইতে রামজীবনপুর পর্যন্ত রাস্তার কাজ শেষ হইবার প্রশ্নটি জমি অধিগ্রহণের এবং আর্থিক অবস্থার উন্নতির উপর নির্ভর করিতেছে।

### বেলুড় স্টেশন-টি বি. হাসপাতাল রাস্তা

*৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫৪।) **শ্রী জয়কেশ মুখার্জি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বেলুড় স্টেশন থেকে ই. এস. আই. টি. বি. হাসপাতাল পর্যন্ত রাস্তাটি যানবাহন এমন কি রিক্সা চলাচলের পক্ষে অনুপযোগী হওয়ায় জনসাধারণের অসুবিধা হইতেছে ; এবং

(খ) অবগত থাকিলে, ইহার প্রতিকারের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ও (খ)

রাস্তাটি পূর্ত বিভাগের তত্ত্বাবধানে নয়। সম্ভবত মিউনিসিপ্যালিটি কিংবা জেলা পরিষদের তত্ত্বাবধানে। যতদিন সরকারি তত্ত্বাবধানে না আসে ততদিন উপযুক্ত রক্ষণাবেক্ষণের দায়িত্ব বর্তমান মালিকের। সড়ক উন্নয়ন পরিকল্পনার জন্য সীমিত অর্থ বরাদ্দের মধ্যে সরকারের পক্ষে আপাতত ঐ রাস্তার কোনও উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করা সম্ভব হচ্ছে না।

[1-20 — 1-30 P.M.]

### ডায়মন্ডহারবারে চোরাচালান

*৪৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৯।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলায় ডায়মন্ডহারবারে চোরাচালানকারিদের কার্যকলাপ বৃদ্ধি পাইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন বা করিতেছেন?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) ডায়মন্ডহারবার এলাকায় চোরাচালানকারিদের কার্যকলাপ বৃদ্ধির সংবাদ ঠিক নহে,

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মুখ্যমন্ত্রী তিনি সারা পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্র মন্ত্রী, আমি যদি এই প্রশ্ন করি তাহলে আপনি কি দয়া করে জানাবেন যে ডায়মন্ডহারবারের চোরা চালানকারিদের কার্যকলাপ বৃদ্ধি পেয়েছে, সারা পশ্চিমবঙ্গের চোরাচালানকারিদের কার্যকলাপ বৃদ্ধি পেয়েছে এই রকম কোনও খবর আপনার কাছে আছে?

**শ্রী জ্যোতি বসু :** আপনি তো প্রশ্ন করেন নি, আমার মুখস্থ থাকবে কি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আমি তো বলছিলাম, আপনার কাছে খবর আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** এই রকম খবর কি করে থাকবে, এ তো অঙ্কের হিসেব স্ট্যাটিস্টিকস—প্রশ্ন করলে ভাল হয়, নিয়ম জানেন তো, বহুদিন তো আছেন এখানে।

## বেড়ুই-কালনা রাস্তা নির্মাণ

*৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৭।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পাড়ুয়া থানার বেড়ুই হইতে কালনা (ভায়া জামগ্রাম) রাস্তাটি নির্মাণের কাজ বহুদিন যাবৎ বন্ধ ছিল ;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ;

(গ) উক্ত রাস্তাটি নির্মাণের জন্য সম্ভাব্য ব্যয়ের পরিমাণ কত ; এবং

(ঘ) জামগ্রাম হইতে পাথরঘাটা গ্রামে যাইবাব পথে নদীর বাঁক পরিত্যাগ করিয়া প্ল্যানিং সার্কেলের অনুমোদিত জমির উপর দিয়া রাস্তা করার প্রস্তাবটি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) হ্যাঁ।

(খ) শেষ দুই কিলোমিটারের অ্যালাইনমেন্ট সম্বন্ধে মত বিরোধের জন্য।

(গ) ৮,৯৫,৫০০ (আট লক্ষ পঁচানব্বুই হাজার পাঁচশত টাকা)।

(ঘ) উক্ত প্রস্তাব ও বিকল্প অন্য একটি প্রস্তাবের আপেক্ষিক উপযোগিতা এখন বিবেচনাধীন আছে।

## Nuclear power station at Dantan

***463.** (Admitted question No. *785) **Shri Rajani Kanta Doloi and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of Power Department be pleased to state—

(a) whether there is any proposal for setting up a nuclear power station at Dantan in Midnapore district ; and

(b) if so, the action taken by the Government in the matter?

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ইস্টার্ন নিউক্লিয়ার পাওয়ার স্টেশন দাঁতনে যাতে হয় এর জন্য কি ২৭শে এপ্রিল, ১৯৭৩ সালে বিধানসভায় একটি সর্ব সম্মত সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার এই কাগজে আমি কিছু দেখছি না, রিপোর্টটা স্টেট প্ল্যানিং বোর্ড থেকে করে দেওয়া হয়েছিল, তারপর আর একজন—তাদের মধ্যে একজন আগে বলেছিলেন তার নাম হচ্ছে দেবকুমার বসু, তিনি এটার বিরুদ্ধে বলেন যে এটা হবে না, প্রয়োজন নাই। এটুকু আমাদের কাছে আছে, আমরা এরপর কিছু করিনি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আলোচনা আছে, নিশ্চয় আলোচনা হবে, আপনি এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, একরকম কোনও সিদ্ধান্ত আমাদের নেওয়া হয়নি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** নিউক্লিয়ার পাওয়ার স্টেশন এখানে হোক, মেদিনীপুরে, দাঁতনে বা যে কোনও জায়গায় হোক এটা কি আপনি চান?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা আমাদের অর্থনৈতিক এবং অন্যান্য সমস্ত দিক থেকে বিচার বিবেচনা করে দেখতে হবে, পরবর্তীকালে দেখব, এখন এটা খুব আর্জেন্ট বলে মনে করছি না।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে থার্মাল পাওয়ার স্টেশন পশ্চিমবঙ্গে যতগুলি আছে তার জেনারেশন ক্যাপাসিটি অনুযায়ী, ইনস্টল ক্যাপাসিটি অনুযায়ী অর্ধেকও যখন জেনারেটিভ হচ্ছে না এবং যেখানে অ্যাটমিক পাওয়ারের সাহায্য নিয়ে যদি বিদ্যুত উৎপাদন হয় তাহলে তার খরচ বেশি হবে না, সে ক্ষেত্রে আনবিক পাওয়ার স্টেশন পশ্চিমবাংলায় হোক বিশেষ করে ইস্টার্ন রিজিয়নে—এটা আপনি চান কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বলছি, আমার কাছে সেই রিপোর্ট আছে। এর মধ্যে দুটি মত আছে। একটা হওয়ার দরকার, হওয়া উচিত, আর একটা হচ্ছে করা যাবে না, হওয়া উচিত নয় বলে। এর মধ্যে পাওয়ার স্টেশনের প্রশ্ন আছে, ফাইন্যান্সের প্রশ্ন আছে। কেন্দ্রের কাছে যা যা চেয়েছি পাওয়ারের জন্য তার উপর এটা চাইব কিনা এই রকম কোনও সিদ্ধান্ত করিনি। আমরা যা চেয়েছি সেগুলি যদি পাই তাহলে আমাদের পক্ষে আশা করি যথেষ্ট হবে।

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পশ্চিম বাংলায় তাপ-বিদ্যুৎ কেন্দ্রের জন্য প্রয়োজন কয়লা, সেই কয়লা অদুর ভবিষ্যতে হয়ত শেষ হয়ে যাবে। সে ক্ষেত্রে অ্যাটমিক পাওয়ারের দিকে সরকারের যাওয়া উচিত বলে আপনারা মনে করেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা অভিমতের কথা বলছেন। এই বিষয়ে বৈজ্ঞানিকদের নানারকম দৃষ্টিভঙ্গি থাকতে পারে—ভারতবর্ষের বৈজ্ঞানিক আছেন, আমাদের এখানে পশ্চিমবাংলায় বৈজ্ঞানিক আছেন—তাদের নানারকম দৃষ্টিভঙ্গি থাকতে পারে। এমন অবস্থা দাঁড়িয়েছে কয়লার ক্ষেত্রেই বলুন আর অন্য ক্ষেত্রেই বলুন, এটার প্রয়োজন আছে কেন্দ্রীয় সরকারের কাছে তদ্বির করা।

## Transfer of Police Officers

***464.** (Admitted question No. *863) **Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of Home (Police) Department be pleased to state the number of police officers of the rank of Sub-Inspectors or above so far transferred under orders of the present Government ?

**Shri Jyoti Basu :** (a) (i) Joint Commissioner of Police and four (4) Deputy Commissioners of Police were transferred from Calcutta Police.

(ii) Eight (8) Deputy Commissioners of Police and ten (10) Assistant Commissioners of Police were transferred from one unit to another of Calcutta Police as a routine measure.

(iii) No Inspector or Sub-Inspector of Police of Calcutta Police was transferred under the orders of Government.

(b) (i) Among the 97 Police Officers of West Bengal Police so far transferred in the interest of public service under orders of the Government there are 60 I.P.S. officers and 37 W.B.P.S. officers.

(ii) 125 Inspectors both of (Armed Branch and Unarmed Branch) of West Bengal Police have been transferred as routine measure to fill up the existing vacancies due to retirement/transfer/promotion etc.

(iii) 75 Inspectors both of (Armed Branch and Unarmed Branch). of West Bengal Police have been transferred as a routine measure either by the West Bengal Police Directorate or by the Range Officer.

**Shri Atish Chandra Sinha :** Will the Hon'ble Chief Minister be pleased to state whether out of so many transfers that he has mentioned as a usual routine measure, there is any case of transfer due to inefficiency or corrupt practices ?

**Shri Jyoti Basu :** No, – as far as I remember when this question was tabled. But, in the meantime, two officers have been transferred when Congress(I) demonstration took place and the rowdies attacked Writers' Buildings.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পলিটিক্যাল রিজনে বা বামফ্রন্টের চাপে কতগুলি এইরকম অফিসারকে ট্রান্সফার করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** একটিও না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন কি যে গভর্নর'স সেক্রেটারি সেদিনকার ঘটনার সঙ্গে ইনভলভ্ড ছিলেন না। তাঁকে পলিটিক্যাল রিজনে ট্রান্সফার করা হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা রাজনৈতিক কারণে কাউকে ট্রান্সফার করিনি।

### ইলেকট্রিক সাব-স্টেশন

*৪৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৪।) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার নওদা থানার বাগাছাড়া গ্রামে প্রস্তাবিত ইলেক্ট্রিক সাব-স্টেশন স্থাপনের পরিকল্পনাটি বর্তমানে কি অবস্থায় আছে?

(খ) উক্ত এলাকায় গ্রামাঞ্চলে বিদ্যুতের তার চুরির ব্যাপকতা সম্বন্ধে সরকার কোনও অভিযোগ পাইয়াছেন কি ; এবং

(গ) পাইয়া থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলার নওদা থানায় বাগাছাড়া গ্রামে ইলেকক্ট্রিক সাব-স্টেশন স্থাপন করিবার কোনও পরিকল্পনা নাই।

(খ) ও (গ)

গত ২রা ও ৫ই জানুয়ারি নওদা থানা অঞ্চলে তার চুরি হয়। প্রতি চুরির ঘটনাই পুলিশি তদন্তের জন্য থানায় জানানো হয়েছে এবং নূতন তার লাগানো হইয়াছে।

### মফস্বলে স্টেডিয়াম

*৪৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১২৮।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মফস্বলে স্টেডিয়াম নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, কোথায় কোথায় ঐগুলি স্থাপিত হইবে?

## ম্যালেরিয়া নিবারণ ও নিয়ন্ত্রণে সরকারি স্কীম

**৪১২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬২০।) **শ্রী অমলেন্দ্র রায় :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ম্যালেরিয়া নিবারণ ও নিয়ন্ত্রণের জন্য সরকারের কি স্কীম আছে ; এবং

(খ) ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে উক্ত স্কীম বাবদ কত টাকা বরাদ্দ ছিল ও কি কি খাতে কত টাকা খরচ করা হইয়াছিল?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ম্যালেরিয়া নিয়ন্ত্রণের জন্য নিম্নলিখিত ব্যবস্থা আছে :—

(১) **স্প্রে-কর্মসূচি :** পশ্চিমবঙ্গের যে সমস্ত এলাকাতে হাজার করা দুই বা দুই-এর বেশি ম্যালেরিয়া কেস আছে সে সমস্ত এলাকাতে বৎসরে ট্রানসমিসন সিজন-এ (সংক্রমণ ঋতুতে) দুবার ডি. ডি. টি. ছড়াবার ব্যবস্থা আছে।

(২) **রোগীর অনুসন্ধান কর্মসূচি :** অনুসন্ধানকারি কর্মীরা বাড়িবানি গিয়ে জ্বরাক্রান্ত রোগীর রক্তের নমুনা সংগ্রহ করেন। এ ছাড়া হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র বা চিকিৎসালয়ে জ্বরে আক্রান্ত রোগীর রক্তের নমুনা সংগ্রহ করা হয়। সে সমস্ত নমুনা যথাসম্ভব অল্প সময়ের মধ্যে ল্যাবরেটরিতে পাঠানো হয়। প্রতিটি জেলায় এরূপ এক বা একাধিক রক্ত পরীক্ষার ল্যাবরেটরি আছে।

(৩) **রোগীর চিকিৎসা :** জ্বরে আক্রান্ত রোগীর রক্তের নমুনা সংগ্রহের পর উপযুক্ত মাত্রায় "ক্লোরোকুইন ট্যাবলেট" খাইয়ে দেওয়া হয়। এবং পরীক্ষান্তে রক্তের নমুনাতে ম্যালেরিয়া রোগের জীবাণু পাওয়া গেলে ঐ রোগীদের ক্লোরোকুইন এবং প্রাইমাকুইন নামক এক বিশেষ ঔষধ দ্বারা পর পর পাঁচদিন চিকিৎসা করা হয়। এই বিশেষ ঔষধ রোগীর দেহ থেকে ম্যালেরিয়া জীবাণু সম্পূর্ণরূপে বিনাশ করে। জ্বরাক্রান্ত রোগীদের ঔষধ বিতরণের জন্যে অনুন্নত অঞ্চলে এবং দুর্গমস্থানে বিনামূল্যে ক্লোরোকুইন ট্যাবলেট-এর বিতরণ কেন্দ্র খোলা হয়েছে।

এ ছাড়া ম্যালেরিয়া রোগীর বাড়ির চতুপার্শ্বস্থ বাড়ির সকল লোকের রক্তের নমুনা পরীক্ষা করা রোগীদের এক বৎসর ফলো আপ করা এবং তাদের এপিডেমিওলিজিক্যাল ইনভেস্টিগেশন করা ম্যালেরিয়া নিবারণী কর্মসূচির অন্তর্গত।

এ ছাড়া কলকাতা কর্পোরেশন এলাকাতে ম্যালেরিয়া রোগীর অনুসন্ধান ও চিকিৎসার কর্মসূচি ছাড়াও যেসব স্থানে ম্যালেরিয়া জীবাণুবাহী মশক (এ-স্টাইফেন্সি) জন্মায়, সেসব স্থানে এম. এল. ও অথবা প্যারিস গ্রীন জাতীয় লারভিসাইড প্রয়োগ করা হয়। এ কাজের ভার কলকাতা কর্পোরেশনের উপর ন্যাস্ত আছে এবং এর জন্য ভারত সরকার বিনামূল্যে এম. এল. ও প্যারিস গ্রীন সরবরাহ ক'রে থাকে।

(খ) সংশ্লিষ্ট বিবরণী দ্রষ্টব্য।

## প্রশ্ন ৪১২ (অনমোদিত প্রশ্ন নং ১৬২০) (খ)-এ উল্লিখিত বিবরণী

| বৎসর | ভারত সরকার কর্তৃক অনমোদিত বরাদ্দ টাকা (লক্ষ টাকার হিসাবে) | | | | কর্মসচিতে রাজ্য সরকারের বয়বরাদ্দের হিসাব (লক্ষ টাকার হিসাবে) | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | এন এম ই পি | | | | ম্যালেরিয়া মেনটিনেন্স অরগ্যানাইজেশন | | | |
| | মেটিরিয়ালস অ্যান্ড ইকইপমেন্টস | ক্যাশ অনদান | আরবান | মোট টাকার পরিমাণ | পে অ্যান্ড অ্যালাউয়েন্স | কনটিনজেন্সি | টি এ | মোট টাকার পরিমাণ | পে অ্যান্ড অ্যালাউয়েন্স | কনটিনজেনিন্স | টি এ | মোট টাকার পরিমাণ |
| ১৯৭৫-৭৬ .. | ৩৮.২২ | ২৬.৯৫ | ৬.০০ | ৭১.১৭ | ৫১.৭১ | ৩.৪৫ | ৫.০০ | ৬০.১৬ | ১৫৭.০০ | ১৫.০০ | ১০.০০ | ১৮২.০০ |
| ১৯৭৬-৭৭ .. | ৩৫.৫৭ | ২০.২৮ | ৬.০০ | ৬১.৬৫ | ৫১.০০ | ৩.৫০ | ৫.৫০ | ৬০.০০ | ১৬২.০০ | ১৬.০০ | ১২.০০ | ১৯২.০০ |

### গ্রামীণ পরিবার কল্যাণ প্রকল্প

৪১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২২।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রুর‍্যাল ফ্যামিলি ওয়েলফেয়ার প্ল্যানিং সেন্ট্রাল স্কীম অনুসারে ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সনে সরকার কোন কোন স্থানে (১) কেন্দ্র ও (২) উপকেন্দ্র স্থাপন ও পরিচালনা করিতেছিলেন ; এবং

(খ) উক্ত বৎসরগুলিতে কোন কেন্দ্রের জন্য কত টাকা খরচ হইয়াছিল?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রুর‍্যাল ফ্যামিলি ওয়েলফেয়ার প্ল্যানিং সেন্টার স্কীম অনুসারে ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে কোনও নূতন কেন্দ্র ও উপকেন্দ্র স্থাপিত হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### মুর্শিদাবাদ জেলায় সাবসিডিয়ারি হেলথ সেন্টার

৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ব্লকপিছু সাবসিডিয়ারি হেলথ সেন্টারের সংখ্যা কত ;

(খ) ইহা কি সত্য যে বিভিন্ন সাবসিডিয়ারি হেলথ সেন্টারের শয্যা-সংখ্যায় সমতা নাই ;

(গ) সত্য হইলে, ইহার কারণ কি ; এবং

(ঘ) বিভিন্ন ব্লকে প্রাইমারি হেলথ সেন্টারের শয্যা-সংখ্যা কত?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) একটি তালিকা (১নং) পেশ করা হ'ল।

(খ) হ্যাঁ।

(গ) গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র প্রকল্পের প্রথম দিকে প্রতিষ্ঠিত ইউনিয়ন স্বাস্থ্যকেন্দ্রে চার বা দশ শয্যা ছিল। পরে এই স্বাস্থ্যকেন্দ্র প্রকল্প সংশোধিত ক'রে ইউনিয়ন স্বাস্থ্যকেন্দ্রগুলিকে উপ-স্বাস্থ্যকেন্দ্রে পরিণত করা হয়। কিন্তু এদের শয্যা-সংখ্যার পরিবর্তন করা হয়নি। এর পরে যে সমস্ত উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হয় সেগুলিতে দুটি ক'রে পথ্যবিহীন শয্যা দেওয়া হয়। পরবর্তীকালে গ্রামীণ জনসাধারণের সুবিধার্থে এরূপ অনেক উপ-স্বাস্থ্যকেন্দ্রেই পথ্যযুক্ত চার অথবা ছয় শয্যা চালু করা হয়। এটাই শয্যা-সংখ্যার বৈষম্যের কারণ।

(ঘ) একটি তালিকা (২নং) পেশ করা হ'ল।

**প্রশ্ন নং ৪১৪ (অনুমোদিত প্রশ্ন নং ১৬২৪) (ক) ও (ঘ) অংশে উল্লিখিত ১নং ও ২নং তালিকা**

১ নং তালিকা

| ব্লক | | উপ-স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| বেলডাঙ্গা ১ নং | ... | ২ |
| বেলডাঙ্গা ২ নং | ... | ৩ |
| মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ | ... | ২ |
| খরগ্রাম | ... | ৪ |
| সাগরদীঘি | ... | ৩ |
| নবগ্রাম | ... | ৪ |
| ফরাক্কা | ... | ১ |
| নোয়াদা | ... | ৪ |
| সুতি ১ নং | ... | ২ |
| সুতি ২ নং | ... | ২ |
| লালগোলা | ... | ২ |
| হরিহরপাড়া | ... | ৩ |
| ডোমকল | ... | ২ |
| রঘুনাথগঞ্জ ২ নং | ... | ১ |
| রানিনগর ১ নং | ... | ২ |
| রানিনগর ২ নং | ... | ২ |
| বহরমপুর | ... | ২ |
| জলঙ্গি | ... | ২ |
| ভগবানগোলা ১ নং | ... | ১ |
| ভগবানগোলা ২ নং | ... | ২ |
| কান্দি | ... | ২ |
| ভরতপুর ১ নং | ... | ২ |
| ভরতপুর ২ নং | ... | ৪ |
| বরঞা | ... | ৩ |

২ নং তালিকা

| ব্লক | | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের শয্যা-সংখ্যা |
|---|---|---|
| বেলডাঙ্গা ১ নং | ... | ২৫ |
| বেলডাঙ্গা ২ নং | | ১৫ |

| | | |
|---|---|---|
| মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ | ... | ২৫ |
| খরগ্রাম | ... | ৬০ |
| সাগরদীঘি | ... | ১৫ |
| নবগ্রাম | ... | ১৫ |
| ফরাক্কা | ... | ১০ |
| নোয়াদা | ... | ২৫ |
| সমসেরগঞ্জ | ... | ১৫ |
| সুতি ১ নং | ... | ১৫ |
| সুতি ২ নং | ... | ১৫ |
| লালগোলা | ... | ১৫ |
| হরিহরপাড়া | ... | ২০ |
| ডোমকল | ... | ১৫ |
| রঘুনাথগঞ্জ ১ নং | ... | ৬ |
| রঘুনাথগঞ্জ ২ নং | ... | ১০ |
| রানিনগর ২ নং | ... | ১৫ |
| বহরমপুর | ... | ১০ |
| জলঙ্গি | ... | ২৫ |
| ভগবানগোলা ২ নং | ... | ২৫ |
| কান্দি | ... | ১৫ |
| ভরতপুর ১ নং | ... | ১৫ |
| ভরতপুর ২ নং | ... | ১৫ |
| বরঞা | ... | ১৫ |

**অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্পে মুর্শিদাবাদ জেলায় ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের অধীনে কর্মসংস্থান**

৪১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প অনুযায়ী (অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম) বিগত পাঁচ বৎসরে মুর্শিদাবাদ জেলায় ভূমি ও ভূমিরাজস্ব দপ্তরাধীন কতজনকে কাজ দেওয়া হইয়াছিল ; এবং

(খ) উক্ত সময়ে (১) উহারা কি কি কাজ করিয়াছিল এবং (২) উহাদের বেতন ইত্যাদি বাবদ কত টাকা ব্যয় করা হইয়াছিল?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বিগত পাঁচ বৎসরে উক্ত প্রকল্প অনুযায়ী মুর্শিদাবাদ জেলায় ৩৯৪ জনকে কাজ দেওয়া হয়েছিল।

(খ) (১) "ক" প্রশ্নের উত্তরে উল্লিখিত সকল কর্মচারী উক্ত জেলার রিভিসনাল সেটেলমেন্ট অপারেশনে নিযুক্ত থাকিয়া ভূমি জরিপের কাজ করিয়াছিল।

(২) ১৯৭৩-৭৪ থেকে ১৯৭৭-৭৮ পর্যন্ত সময়কালে মোট ৫১,৯৪,১৪৮.০০ টাকা ব্যয় করা হয়েছিল।

**সাম্প্রতিক জল বণ্টন চুক্তির পরিপ্রেক্ষিতে গঙ্গা ও কলকাতা বন্দরের অবস্থা**

**৪১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সাম্প্রতিক জল বণ্টন চুক্তি সম্পাদিত হইবার পরে গঙ্গার জল সরবরাহ ও কলকাতা বন্দরের অবস্থা কি দাঁড়াইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ভারত-বাংলাদেশ জল বণ্টন চুক্তি সদ্য সমাপ্ত হইয়াছে, তদনুযায়ী ক্রম হ্রাসমান গঙ্গার জল সরবরাহ হেতু কলকাতা বন্দরের অবস্থার উপর তাহার কি প্রতিক্রিয়া হইবে তাহা আরও কিছুকাল লক্ষ্য করিতে হইবে।

**খনি এলাকায় পানীয় জল সরবরাহ ব্যবস্থা**

**৪১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৩।) **শ্রী সুনীল বসু রায় ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রানিগঞ্জ ও তৎসংলগ্ন খনি অঞ্চলে পানীয় জল সরবরাহ ব্যবস্থার বিভিন্ন পর্যায়ের (ফেজ) কাজ বর্তমানে কি অবস্থায় আছে ;

(খ) বর্তমানে ঐ প্রকল্প হইতে কোন কোন—

(১) কয়লা খনি এলাকা,

(২) রেল এলাকা,

(৩) পৌর এলাকা,

(৪) অন্যান্য শহর এলাকা,

(৫) গ্রাম এলাকা, ও

(৬) কলকারখানায়

ঐ জল সরবরাহ করা হইতেছে।

(গ) উপরোক্ত প্রত্যেক ক্ষেত্রে আনুমানিক কতজনকে জলসরবরাহ করা হইতেছে ; এবং

(ঘ) এই প্রকল্পটি সম্পূর্ণ করিতে আরও কতদিন সময় লাগিবে?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রানিগঞ্জ কয়লাখনি অঞ্চল জলসরবরাহ প্রকল্পটি প্রধান তিনটি অংশে বিভক্ত। এর প্রথম অংশটির কাজ সম্পূর্ণ হয়েছে। দ্বিতীয় অংশটির প্রাথমিক কাজ আরম্ভ হ'লেও অর্থাভাব ও পরবর্তীকালে মূল জলাধারটি (হেডওয়ার্কস) স্থানান্তরের প্রয়োজন দেখা দেওয়ায় এর কাজ অগ্রসর হ'তে পারে নি। তৃতীয় অংশটির অন্তর্গত জামগ্রাম ও পানুরিয়া ইউনিয়নের জন্য একটি প্রকল্প ইতিমধ্যেই মঞ্জুরীকৃত। এর কাজ প্রায় ৩০ শতাংশ হয়ে গেছে এবং তৃতীয় অংশটির বাকি কাজ এখনও সরকার কর্তৃক মঞ্জুর করা যায়নি।

(খ) এ সম্পর্কে একটি তালিকা উপস্থাপিত হ'ল।

(গ) প্রকল্পটির প্রথম অংশ থেকে আপাতত মোট পাঁচ লক্ষ লোককে জলসরবরাহ করা হচ্ছে কোন কোন স্থানে কত লোককে জলসরবরাহ করা হচ্ছে তা পৃথক পৃথকভাবে বলা সম্ভব নয়।

(ঘ) প্রকল্পটির দ্বিতীয় অংশের কাজ শেষ হ'তে আরও প্রায় পাঁচ বৎসর লাগবে ব'লে মনে হয়।

**প্রশ্ন নং ৪১৭ (১৬৪৩ নং অনুমোদিত প্রশ্ন) (খ) অংশের তালিকা**

রানিগঞ্জ কয়লাখনি অঞ্চল জলসরবরাহ প্রকল্পটির প্রথম অংশের দ্বারা নিম্নোক্ত স্থানগুলিতে জলসরবরাহ করা হচ্ছে—

(খ) (১) ডুন্ডাবাদ, আলকুশা, আলকুশা গোপালপুর, খাস ডুন্ডাবাদ, বোনজিমারি, ডামাগুড়িয়া, রামনগর, বন্দিরবাড়ি, ভিক্টোরিয়া, ভিক্টোরিয়া পশ্চিম, বেগুনিয়া, পূর্ব ধিমু, বড় ধিমু, প্রদান ধেমু, বেলুড়ি দিশের গড়, শীতলপুর, সোদপুর, চিনাকুড়ি, পইডি, ধাদ্‌কা, রামজীবনবুর, ঘুসিক, মনোহর বহল, পাঁচগাছিয়া, দক্ষিণ জয়রামডাঙ্গা, মিথানি কয়লাখনির জেদি অঞ্চল, মিথানি, পাট মোহনা, বড়চক, রাধাবল্লভপুর, বড়বন্ধিয়া কয়লাখনির চক বল্লভ অঞ্চল, ডাবুর, সংগ্রামগড়ের সামঠি অঞ্চল, সংগ্রামগড় সালানপুর, সাংটোরিয়া, ভানোরা, ডালমিয়া ও শিবপুর।

(২) রূপনারায়ণপুর, সালানপুর, সীতারামপুর, বড়বানি, কুলটি, বরাকর, দামোদর ও বড়চক।

(৩) আসানসোল পৌরসভার কিছু অংশ।

(৪) বরাকর, কুলটি, বার্নপুর ও আসানসোলের কিছু অংশ।

(৫) মোট ২১৭টি গ্রাম।

(৬) হিন্দুস্থান কেবল্‌স্‌, সি. ডি. ঠাকুর অ্যান্ড কোং, কেশোরাম রিফ্র্যাক্টরিজ, অজয় ইন্ডাস্ট্রিজ ইত্যাদি।

## উদ্বাস্তুদের জন্য দেয় সরকারি ঋণ

৪১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে উদ্বাস্তুদের ঋণ দেওয়ার জন্য কত টাকা বরাদ্দ ছিল, এবং (২) প্রকৃতপক্ষে কত খরচ হইয়াছিল?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (১) ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে উদ্বাস্তুদের ঋণ দেওয়ার জন্য নিট বরাদ্দের পরিমাণ ছিল যথাক্রমে পঞ্চাশ লক্ষ টাকা ও এক কোটি বার লক্ষ টাকা এবং (২) প্রকৃতপক্ষে খরচ হইয়াছিল যথাক্রমে ৫০,৩৫,৩১০ ও ১,০৩,২০,২৮৮ টাকা।

## বাগিচা শ্রমিকদের গৃহনির্মাণে বরাদ্দকৃত অর্থ

৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৩।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে বাগিচা শ্রমিকদের গৃহনির্মাণের জন্য কোন জেলায় কত টাকা বরাদ্দ করা হইয়াছিল ; এবং

(খ) তাহার মধ্যে কোন জেলায় কত টাকা খরচ করা হইয়াছিল?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) চা-বাগিচা শ্রমিকদের গৃহনির্মাণের জন্য কোনও জেলাভিত্তিক বরাদ্দ নাই। পশ্চিমবঙ্গে প্রধানত তিনটি জেলায় চা-বাগিচা আছে, যেমন জলপাইগুড়ি, দার্জিলিং ও কোচবিহার। চা-শ্রমিকদের গৃহনির্মাণের জন্য ঋণ ও অনুদান সমস্ত কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা অনুযায়ী রাজ্য সরকার মারফৎ দেয়। ১৯৭৫-৭৬ সালে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ ছিল ৪৩.৪০ লক্ষ টাকা (ঋণ ২১.৮০ লক্ষ টাকা ও অনুদান ২১.৬০ লক্ষ টাকা) এবং ১৯৭৬-৭৭ সালের মোট বরাদ্দ টাকার পরিমাণ ছিল ৪৪.০০ টাকা (ঋণ ২৭.০০ লক্ষ টাকা ও অনুদান ১৭.০০ লক্ষ টাকা)।

(খ) ১৯৭৫-৭৬ আর্থিক বৎসরে খরচের পরিমাণ ঃ—

(১) জলপাইগুড়ি জেলা—
ঋণ—২৫,৮০,৩০০ টাকা
অনুদান—১০,৮৭,৪৪২ টাকা

(২) দার্জিলিং জেলা—
ঋণ—৬,৬১,৮৫০ টাকা
অনুদান—১,৯০,০০০ টাকা

(৩) কোচবিহার জেলা—
ঋণ ও অনুদান—দেওয়া হয় নাই।

১৯৭৬-৭৭ সালে খরচের পরিমাণ ঃ

(১) জলপাইগুড়ি জেলা—
ঋণ—২২,৬৪,০০ টাকা
অনুদান—১১৪,১৮,৭৫০ টাকা

(২) দার্জিলিং জেলা—
ঋণ—২৬,৬৪,০০০ টাকা
অনুদান—১৬,২৩,০৬২ টাকা

(৩) কোচবিহার—
ঋণ ও অনুদান—দেওয়া হয় নাই।

**শিল্প-শ্রমিক ও দুর্বলতর অংশের গৃহনির্মাণে বরাদ্দকৃত অর্থ**

৪২০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে শিল্প-শ্রমিক ও সমাজের দুর্বলতর অংশের গৃহনির্মাণের জন্য কোন জেলায় কত টাকা বরাদ্দ করা হইয়াছিল ; এবং

(খ) তাহার মধ্যে কোন জেলায় কত টাকা খরচ করা হইয়াছিল?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে আবাসন বিভাগ কর্তৃক শিল্প-শ্রমিক ও সমাজের দুর্বলতর অংশের গৃহনির্মাণের জন্য মোট তিনটি জেলার বরাদ্দের পরিমাণ নিম্নোক্তরূপ ঃ

| | ১৯৭৫-৭৬ (টাকা) | ১৯৭৬-৭৭ (টাকা) |
|---|---|---|
| (১) কলকাতা .. .. .. | ৪,৩৩,৬২৫ | ২,৫৮,২৫৭ |
| (২) ২৪-পরগনা .. .. .. | ২৭,৩২৬ | ২,০০০ |
| (৩) বর্ধমান .. .. .. | ২,১৮,০০০ | ৮৩,০০০ |
| মোট .. | ৬,৭৮,৯৫১ | ৩,৪৩,২৫৭ |

(খ) জেলাভিত্তিক খরচের হিসাব নিচে দেওয়া হইল ঃ

| | ১৯৭৫-৭৬ (টাকা) | ১৯৭৬-৭৭ (টাকা) |
|---|---|---|
| (১) কলকাতা .. .. .. | ১,৮০,২৬৩ | ২,০৪,৫১৬ |
| (২) ২৪-পরগনা .. .. .. | ১,১৫৪ | ২,২৬১ |
| (৩) বর্ধমান .. .. .. | ১,৪২,৭১৯ | ৭১,৬৪৪ |
| মোট .. | ৩,২৪,১৩৬ | ২,৭৮,৪২১ |

**বন্যা ও অগ্নিপীড়িতদের জন্য গৃহনির্মাণে বরাদ্দকৃত অর্থ**

৪২১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৫।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে বন্যা ও অগ্নিপীড়িত মানুষের গৃহনির্মাণের জন্য কোন জেলায় কত টাকা বরাদ্দ করা হইয়াছিল এবং

(খ) তাহার মধ্যে কোন জেলায় কত টাকা খরচ করা হইয়াছিল?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ঐ দুই বৎসরে জেলাওয়ারি বরাদ্দ টাকার পরিমাণ নিম্নরূপ ঃ

| | ১৯৭৫-৭৬ (টাকা) | ১৯৭৬-৭৭ (টাকা) |
|---|---|---|
| (১) বর্ধমান .. .. .. | ৭,০০,০০০ | ৪,৫৭,০০০ |
| (২) বীরভূম .. .. .. | ১,০০,০০০ | ১,৩৫,০০০ |
| (৩) জলপাইগুড়ি .. .. .. | ৫,৪০,০০০ | ৩,৫৬,০০০ |
| (৪) নদীয়া .. .. .. | ২,২৩,০০০ | ৩,২৫,০০০ |
| (৫) মালদহ .. .. .. | ৯৪,৯৮৩ | ৩৫,০০০ |
| মোট .. | ১৬,৫৭,৯৮৩ | ১৩,০৮,০০০ |

(খ) জেলাভিত্তিক খরচের হিসাব নিচে দেওয়া হইল ঃ

| | ১৯৭৫-৭৬ (টাকা) | ১৯৭৬-৭৭ (টাকা) |
|---|---|---|
| (১) বর্ধমান .. .. .. | ৮,২৪,২৭৩ | ৩,৮৩,৭০৯ |
| (২) বীরভূম .. .. .. | .. | ১,৯০,৬৮১ |
| (৩) জলপাইগুড়ি .. .. .. | ৪,৯৫,৩১০ | ৫,২১,৬৬৫ |
| (৪) নদীয়া .. .. .. | ২,২২,৬১৫ | ৩,২৩,৫৫৪ |
| (৫) মালদহ .. .. .. | .. | ৩৪,৩৮৬ |
| মোট .. | ১৫,৪২,১৯৮ | ১৪,৫৩,৯৯৫ |

**গ্রামীণ জলসরবরাহ প্রকল্প**

৪২২। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে রুর‍্যাল পাইপড ওয়াটার সাপ্লাই স্কীম-এর টাকা কিভাবে এবং কোন কোন এলাকায় খরচ করা হইয়াছিল?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ উভয় আর্থিক বছরে পল্লী অঞ্চলে নলবাহিত জলসরবরাহ প্রকল্পের জন্য ১ কোটি ৪৫ লক্ষ টাকা ক'রে বরাদ্দ ছিল। এই টাকা কোন কোন প্রকল্পের জন্য খরচ করা হয়েছিল তার হিসাবের একটি তালিকা পেশ করা হ'ল।

*Statement referred to in reply to unstarred question No 422 (admitted question No 1687)*

| Serial No. | Name of the scheme | District | Estimated cost Rs. in lakhs | Expenditure 1975-76 Rs. | Expenditure 1976-77 Rs. |
|---|---|---|---|---|---|
| 1. | Mograhat Piped Water Supply Scheme | Hooghly | 9.80 | 28,610 | 1.095 |
| 2. | Muragacha Piped Water Supply Scheme | Nadia | 19.65 | 2,23,930 | 8,00,266 |
| 3. | Bethuadahari Water Supply Scheme | Do | 5.86 | ..... | 86,588 |
| 4. | Beldanga Piped Water Supply Scheme | Murshidabad | .... | 7,27,845 | 5,67,993 |
| 5. | Chandpore Piped Water Supply Scheme | Do | 20.76 | 1.27.045 | 11,84,221 |
| 6. | Lalgola Piped Water Supply Scheme | Do | 18.37 | 2.19.080 | 8.29,561 |
| 7. | Khargram Piped Water Supply Scheme | Do | 10.00 | 273 | 5,08,741 |
| 8. | Gazole Piped Water Supply Scheme | Malda | 7.82 | 2.10.226 | 47,423 |
| 9. | Patirampore Piped Water Supply Scheme | West Dinajpur | 5.20 | 51,625 | 1,45.008 |
| 10. | Beliadanga Piped Water Supply Scheme | Malda | 14.67 | 9.18.156 | 1,49.650 |
| 11. | Uttar-Harishchandrapur Piped Water Supply Scheme | Do | 14.04 | 75,058 | 3.21.384 |
| 12. | Kaliagunj Piped Water Supply Scheme | West Dinajpur | 12.34 | 5,27,126 | 1.37,767 |
| 13. | Rajibpur Piped Water Supply Scheme | Do | 14.93 | 4.08.176 | 66.489 |
| 14. | Guskara Piped Water Supply Scheme | Burdwan | 3.39 | 42,710 | 25,698 |
| 15. | Memari Piped Water Supply Scheme | Do | 4.42 | 4,37,916 | 1,95.875 |
| 16. | Bhatar Piped Water Supply Scheme | Do | 16.65 | 8,57,070 | 2,95,036 |
| 17. | Gopalpur Piped Water Supply Scheme | Do | 10.00 | 1,79,588 | 2.78,588 |
| 18. | Galsi Piped Water Supply Scheme | Do | 7.99 | 3,80.629 | 89.490 |
| 19. | Purbasthali Piped Water Supply Scheme | Do | 9.50 | 1,794 | 3,70,495 |

| Serial No. | Name of the scheme | District | Estimated cost Rs. in lakhs | Expenditure 1975-76 Rs. | Expenditure 1976-77 Rs. |
|---|---|---|---|---|---|
| 20. | Jot Raghabpur, Radha Ballavpur and Khanpur Piped Water Supply Scheme | Burdwan | 2.99 | 922 | 2,53,892 |
| 21. | Canning Piped Water Supply Scheme | 24-Parganas | 16.67 | 6,18,603 | 4,32,613 |
| 22. | Diamond Harbour Piped Water Supply Scheme | Do | 7.00 | 6,366 | 51,290 |
| 23. | Hijli Piped Water Supply Scheme | West Dinajpur | 15.15 | .... | 66,241 |
| 24. | Harirampur Piped Water Supply Scheme | Do | 14.81 | .... | 12,499 |
| 25. | Bagda Piped Water Supply Scheme | 24-Parganas | 18.25 | 6,37,670 | 5,24,920 |
| 26. | Helencha Piped Water Supply Scheme | Do | 15.45 | 6,20,525 | 3,73,792 |
| 27. | Gangrapota Piped Water Supply Scheme | Do | 21.00 | 7,34,485 | 6,32,025 |
| 28. | Haroa Piped Water Supply Scheme | Do | 7,88,700 | .... | 84,282 |
| 29. | Pandua Piped Water Supply Scheme | Hooghly | 4,28,000 | 23,452 | .... |
| 30. | Bhowanipur Piped Water Supply Scheme | 24-Parganas | 13,51,800 | .... | 14,311 |
| 31. | Contai Piped Water Supply Scheme | Midnapore | 47,24,500 | 21,46,632 | 34,24,554 |
| 32. | Naldanga Piped Water Supply Scheme | Hooghly | 3,45,000 | 94,298 | 37,601 |
| 33. | Nalchal Lakshya Piped Water Supply Scheme | Midnapore | 19,56,901 | 5,47,756 | 9,57,059 |
| 34. | Raghunathpur and Damra Piped Water Supply Scheme | Hooghly | 6,27,480 | 1,03,052 | 99,077 |
| 35. | Chak Bansberia Piped Water Supply Scheme | Do | .... | 40,372 | 14,603 |
| 36. | Dhaniakhali Piped Water Supply Scheme | Do | 8,13,900 | 1,745 | 13,335 |
| 37. | Sripur Piped Water Supply Scheme | Do | 5,37,260 | 721 | 16,510 |
| 38. | Kasba-Egra Piped Water Supply Scheme | Midnapore | 24,48,000 | 3,63,810 | 4,69,451 |
| 39. | Kanpur Piped Water Supply Scheme | Do | 19,50,000 | 56,798 | 5,09,451 |

| Serial No. | Name of the scheme | District | Estimated cost Rs. in lakhs | Expenditure 1975-76 Rs. | Expenditure 1976-77 Rs |
|---|---|---|---|---|---|
| 40. | Simulia Piped Water Supply Scheme | Midnapore | 12,69,000 | 1,63,328 | 3,63,797 |
| 41. | Tarakeswar Piped Water Supply Scheme | Hooghly | .... | 1,23,453 | 70,431 |
| 42. | Domjur Piped Water Supply Scheme | Howrah | 30,00,000 | 9,62,500 | 4,33,931 |
| 43. | Jaleswar Piped Water Supply Scheme | Jalpaiguri | 5,12,000 | 74,000 | 39,495 |
| 44. | Banarhat Piped Water Supply Scheme | Do | 1,74,600 | 10 | 32,053 |
| 45. | Kalchini Piped Water Supply Scheme | Do | 5,72,000 | 53,580 | 83,378 |
| 46. | Maynaguri Piped Water Supply Scheme | Jalpaiguri | 7,64,000 | 2,33,899 | 82,715 |
| 47. | Shikarpur Piped Water Supply Scheme | Do | 5,48,280 | 6,223 | 1,83,289 |
| 48. | Lataguri Piped Water Supply Scheme | Do | 14,04,000 | 30,589 | 4,17,157 |
| 49. | Chmaguri (Chumurchibazar) Piped Water Supply Scheme | Do | 3,42,450 | 13,357 | 1,90,846 |
| 50. | Kalarikuthi Piped Water Supply Scheme | Cooch Behar | 7,21,800 | 10,444 | 2,12,130 |
| 51. | Dewanhat Piped Water Supply Scheme | Do | 10,74,780 | 16,209 | 1,40,247 |
| 52. | Sainthia Piped Water Supply Scheme | Birbhum | 6,02,000 | 61,565 | 41,190 |
| 53. | Dubrajpur Piped Water Supply Scheme | Do | 11,98,000 | 7,66,417 | 3,45,810 |
| 54. | Nalhati Piped Water Supply Scheme | Do | 24,74,000 | 4,15,565 | 7,54,550 |
| 55. | Tejhati Piped Water Supply Scheme | Do | 11,50,000 | 914 | 2,01,970 |
| 56. | Surul Piped Water Supply Scheme | Do | 14,45,000 | 2,836 | 7,09,809 |
| | Murarai Piped Water Supply Scheme | Do | 18,30,000 | .... | 6,07,603 |
| 58. | Kotalpur Piped Water Supply Scheme | Bankura | 19,37,000 | 1,79,283 | 3,88,957 |

| Serial No. | Name of the scheme | District | Estimated cost Rs. in lakhs | Expenditure 1975-76 Rs. | Expenditure 1976-77 Rs. |
|---|---|---|---|---|---|
| 59. | Jhatipahari Piped Water Supply Scheme | Purulia | 14,04,180 | 907 | 11,976 |
| 60. | Sanabandh Piped Water Supply Scheme | Do | 8,07,480 | 9,569 | 34,418 |
| 61. | Kashipur Piped Water Supply Scheme | Do | 3,76,000 | 13,549 | 43,337 |
| 62. | Manbazar Piped Water Supply Scheme | Do | 9,00,000 | 5,89,170 | 78,792 |
| 63. | Saltora Hijli Piped Water Supply Scheme | Do | 3,97,400 | 1,54,008 | 1,91,948 |
| 64. | Barabazar and Nilambarpur Piped Water Supply Scheme | Do | 5,17,680 | 2,178 | 13,819 |
| 65. | Para, etc., Piped Water Supply Scheme | Do | 10,75,160 | 12,068 | 2,894 |
| 66. | Legda Piped Water Supply Scheme | Do | 6,67,620 | 4,714 | 4,813 |
| 67. | Kakdwip Piped Water Supply Scheme | 24-Parganas | 25,00,000 | 1,827 | 3,63,538 |
| 68. | Nimpith Piped Water Supply Scheme | Do | 13,66,950 | 1,163 | 2,61,229 |
| 69. | Baharu Piped Water Supply Scheme | Do | 7,74,000 | 267 | 18,189 |
| 70. | Uttar Sultanpur Mandirbazar Piped Water Supply Scheme | Do | 12,97,200 | .... | 59,694 |
| 71. | Raidighi. Mathurapur Piped Water Supply Scheme | Do | 38,79,000 | .... | 27,072 |

For Darjeeling district 16 Nos. of Rural Piped Water Supply Schemes were executed with an expenditure of Rs. 8,27,036 in the year of 1975-76 and 15 Nos. of Rural Piped Water Supply Schemes were executed in Darjeeling district with an expenditure of Rs. 9,39,623 for the year 1976-77.

**কুষ্ঠরোগ নিয়ন্ত্রণে বরাদ্দকৃত অর্থ**

৪২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৮।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে কুষ্ঠরোগ নিয়ন্ত্রণের জন্য বরাদ্দকৃত অর্থ উক্ত কাজে ব্যয় হয় নাই ; এবং

(খ) সত্য হইলে, কার কি?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এবং (খ) এই দু' বছরের বরাদ্দ অর্থের অতি সামান্য অংশ গৃহনির্মাণ কার্যে ব্যয় করা সম্ভব হয় নি।

**মুর্শিদাবাদ জেলায় মৎস্যজীবী সমবায় সমিতি**

৪২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৯।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কোথায় কোথায় মৎস্যজীবী সমবায় সমিতি আছে : এবং

(খ) উক্ত সমিতিগুলির বর্তমান অবস্থা কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মুর্শিদাবাদ জেলার নিম্নলিখিত অঞ্চলে মৎস্যজীবী সমবায় সমিতি আছে ঃ—

**(১) বহরমপুর মহকুমা**

বহরমপুর শহরাঞ্চল ঃ বহরমপুর

বহরমপুর ব্লক

| **গ্রাম** | **ডাকঘর** |
|---|---|
| ভাকুরি | চালতিয়া |
| কাশিমবাজার | কাশিমবাজার |
| কৃষ্ণমতি | কৃষ্ণমতি |
| পাহাড়পুর | হাতিনগর |
| কোদলা | কোদলা |
| অধরমানিক | বাসুদেবখালি |
| ছাতুই | ছাতুই |
| খসরাভাঙ্গা | বোয়ালিয়াডাঙ্গা |
| ভগবানবাটি | ছাতুই |
| শ্রীরামপুর | নপাড়া সিমুলিয়া |
| বলরামপুর | বলরামপুর |

বেলডাঙ্গা ১ নং ব্লক

| গ্রাম | ডাকঘর |
|---|---|
| আন্দিরান | হোরেকনগর |
| বেনাদাহা | মুন্দা |
| বিনকর | মহুলা |
| সুজাপুর | সুজাপুর |
| কেদারচাঁদপুর | কেদারচাঁদপুর |

বেলডাঙ্গা ২ নং ব্লক

| | |
|---|---|
| বালীরতনপুর | জুন্তি |
| ডাঙ্গাপাড়া | মাদুপুর |
| গোঘাটা | গোঘাটা |
| ঘোড়ামাড়া | ঘোড়ামাড়া |
| নওদা | কেদারচাঁদপুর |
| শব্দরনগর | শব্দরনগর |
| সর্বাঙ্গপুর | সর্বাঙ্গপুর |
| তুঙ্গি | তুঙ্গি |

হরিহরপাড়া ব্লক

| | |
|---|---|
| বেহারিয়া | বেহারিয়া |
| কল্লুদিয়ার | কল্লুদিয়ার |
| খারিয়া | বারুনিপাড়া |
| শ্রীপুপ | চোয়া |

দোমকল ব্লক

| | |
|---|---|
| অম্বরপুর মধুরকুল | মধুরকুল |
| ভগীরথপুর হালদারপাড়া | ভগীরথপুর |

জলঙ্গী ব্লক

| | |
|---|---|
| কালিগঞ্জ | কালিগঞ্জ |
| চোয়াপাড়া | জলঙ্গী |
| খৈরামারি | খৈরামারি |
| চন্দরপাড়া | সাহেবরামপুর |

**(১) লালবাগ মহকুমা**

মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ ব্লক

| **গ্রাম** | **ডাকঘর** |
|---|---|
| নওদা | দাঙ্গাপাড়া |
| প্রসাদপুর | হরিবনগর |
| লালবাগ | লালবাগ |
| কাশিগঞ্জ | জিয়াগঞ্জ |

রানীনগর ১ নং ব্লক

| | |
|---|---|
| চকজামা | টেঙ্কা |
| গোপীনাথপুর | গোপীনাথপুর |

ভগবানগোলা ১ নং ব্লক

| | |
|---|---|
| আরিজপুর | সীতেশনগর |
| ডাঙ্গাপাড়া | মহীষাস্থলী |

ভগবানগোলা ২ নং ব্লক

| | |
|---|---|
| আখেরিগঞ্জ | আখেরিগঞ্জ |

লালগোলা ব্লক

| | |
|---|---|
| লালগোলা | লালগোলা |

নবগ্রাম ব্লক

| | |
|---|---|
| দাসপাড়া | মহারুল অনন্তপুর |
| গুড়া | গুড়া |
| গোপগ্রাম | রেইন্দা |
| পঞ্চগ্রাম | পঞ্চগ্রাম |
| দাফরপুর | তেলকর দাফরপুর |

**(১) জঙ্গীপুর মহকুমা**

রঘুনাথগঞ্জ ১ নং ব্লক

| | |
|---|---|
| বেলীঘাটা | রঘুনাথগঞ্জ |
| গাংকর | গাংকর |

রঘুনাথগঞ্জ ২ নং ব্লক

| গ্রাম | ডাকঘর |
|---|---|
| মিথিপুকুর | গিরিয়া |
| কৃষ্ণশালী | খামড়াজপুর |
| কুতুবপুর | তেঘারি |

সাগরদীঘি ব্লক

| গ্রাম | ডাকঘর |
|---|---|
| মোনী অঞ্চল | মোনীগ্রাম |

সূতি ১ নং ব্লক

| গ্রাম | ডাকঘর |
|---|---|
| অহিরন্-১ | অহিরন্ |
| আলুয়ানী | বংশবরি |
| হার্না | হার্না |
| বাহুতল | বাহুতল |
| রমাকান্তপুর | রমাকান্তপুর |
| নাজিরপুর | অহিরন্ |

সূতি ২ নং ব্লক

| গ্রাম | ডাকঘর |
|---|---|
| মালোপাড়া | চাবঘাটি |
| সরলা | অহিরন্ |
| জগতাই গাংগর | জগতাই |

সামসেরগঞ্জ ব্লক

| গ্রাম | ডাকঘর |
|---|---|
| নিমতিতা | নিমতিতা |
| ধূলিয়ানপরানপাড়া | ধূলিয়ান |

ফারাক্কা ব্লক

| গ্রাম | ডাকঘর |
|---|---|
| নয়নসুক | নয়নসুক |

**(৪) কান্দি মহকুমা**

কান্দি ব্লক

| গ্রাম | ডাকঘর |
|---|---|
| আমিত্য | নতুনগ্রাম |
| চাঁদনগর | মহাদিয়া |
| গোরহাটি | গোরহাটি |
| গাট্লা | গাট্লা |
| জীবন্তি | জীবন্তি |
| কান্দি | কান্দি |
| পতুন্দা | গোবরহাটি |
| রুস্পুর | জেমো |

কারোয়নি ব্লক

| | |
|---|---|
| রাজহাট | বাজহাট |
| তারাপুর | সুন্দরপুর |

খারগ্রাম ব্লক

| | |
|---|---|
| গ্রাম | ডাকঘর |
| নাগর | নাগর |
| সুজাপুর | বালিয়া |

ভরতপুর ১ নং ব্লক

| | |
|---|---|
| মনসুরপুর | সাহাপুর |

(খ) বর্তমানে উক্ত সমিতিগুলির ৬৬টি চালু অবস্থায় আছে এবং ১৮টি কোনও কাজ কবিতেছে না।

**মুর্শিদাবাদ জেলায় সমবায় মার্কেটিং সোসাইটি**

**৪২৫**। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কোথায় কোথায় সমবায় মার্কেটিং সোসাইটি—

(১) চালু অবস্থায় আছে, ও

(২) বন্ধ অবস্থায় আছে ; এবং

(খ) ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে ঐগুলিকে কত টাকা লোন দেওয়া হইয়াছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) কাশিমবাজার রাজ, বেলডাঙ্গা, শক্তিপুব, পরেশনাথপুর, কালিগঞ্জ, হরিহরপাড়া, গোয়াস, জিয়াগঞ্জ, শেখপাড়া, লালগোলা, ভগবানগোলা, জাফরগঞ্জ, ঔরঙ্গাবাদ, সম্মতিনগর, সাগরদীঘি, ধুলিয়ান, কান্দি, ভরতপুর, সালার, এবং গ্রামশলিকা।

(২) নবগ্রাম এবং নগর।

(খ) ১৯৭৫-৭৬ সালে ১,০৯,৭৬২ ও ১৯৭৬-৭৭ সালে ৫,৪১,৮৭৫ টাকা।

**ক্র্যাশ প্রোগ্রাম ফর নিউট্রিশন অব চিলড্রেন স্কীমে মুর্শিদাবাদ জেলায় খরচের পরিমাণ**

**৪২৬**। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৬৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভারত সরকারের ক্র্যাশ প্রোগ্রাম ফর নিউট্রিশন অব চিলড্রেন স্কীমে ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে মুর্শিদাবাদ জেলায় কোন্ ব্লকে কত টাকা খরচ করা হইয়াছে ; এবং

(খ) ঐ টাকা কিভাবে ও কাহাদের মারফত খরচ করা হইয়াছে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) খরচের বিস্তারিত বিবরণ নিম্নে প্রদত্ত হইল ঃ

| ব্লকের নাম | মোট খরচ | |
|---|---|---|
| | ১৯৭৫-৭৬ | ১৯৭৬-৭৭ টাকা |
| (১) বহরমপুর | × | ৫৪৭.০০ |
| (২) হরিহরপাড়া | × | ২,২২৩.০০ |
| (৩) নবগ্রাম | × | ২,৯৩০.০০ |
| (৪) কান্দী | × | ১,২৫০.০০ |
| (৫) বারওয়ান | × | ৯২০.০০ |
| (৬) সাগরদিঘী | × | ৪,৬৩০.০০ |
| (৭) ফারাক্কা | × | ১,৮৫০.০০ |
| (৮) রঘুনাথগঞ্জ -১ | × | ৯২০.০০ |

(খ) ঐ টাকা মহকুমা শাসক ও ব্লক উন্নয়ন আধিকারিকদের দ্বারা বেসরকারি সমাজকল্যাণমূলক প্রতিষ্ঠানদিগের মাধ্যমে খরচ করা হইয়াছে।

### পরিবার ও শিশুকল্যাণ বাবত দেয় অর্থ

**৪২৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৮।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পরিবার ও শিশুকল্যাণ বাবত ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে কোন কোন ভলেন্টারী সংস্থাকে কত টাকা গ্র্যান্ট-ইন-এড দেওয়া হইয়াছিল?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** পশ্চিমবঙ্গ সমাজকল্যাণ উপদেষ্টা পর্ষদকে পরিবার ও শিশুকল্যাণ পরিকল্পের ব্যয়ভার বাবত ১৯৭৫-৭৬ এবং ১৯৭৬-৭৭ সালে যথাক্রমে ১২,৬৫,০০০ টাকা এবং ২১,৬৫,০০০ টাকার অনুদান মঞ্জুর করা হয়েছে।

### সর্বভারতীয় কৃত্যক বাতিলের প্রস্তাব

**৪২৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭১২।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ এবং প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আই এ এস, আই পি এস ইত্যাদি সর্বভারতীয় কৃত্যক বাতিল করিয়া দেওয়া সম্পর্কে রাজ্য সরকার কি কেন্দ্রীয় সরকারের নিকট কোনও প্রস্তাব পেশ করিয়াছেন?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ এবং প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

### কোচবিহার হাসপাতালের উন্নয়নের কার্যে দান

**৪২৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৩৯।) **শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,—

(১) কোচবিহার হাসপাতালের উন্নয়নের জন্য কোচবিহারের প্রাক্তন মহারাজা ৯২,০০০ (বিরানব্বই হাজার) টাকা উইল করিয়া দান করিয়া গিয়াছেন, ও

(২) উক্ত অর্থে কোচবিহার এম জে এন হাসপাতালের একটি সুসজ্জিত শিশু বিভাগ খোলার পরিকল্পনা কোচবিহারের সি এম ও এইচ জেলাশাসকের নিকট দিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, সরকার এ বিষয়ে কতদূর অগ্রসর হইয়াছেন?

**স্বাস্থ্যবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) এরূপ কোনও দানের টাকা এখনও পাওয়া যায় নাই।

(২) এরূপ কোনও খবর জানা নাই। দানের টাকা পাওয়া গেলে এ বিষয়ে বিবেচনা করা হবে।

(খ) প্রশ্ন ওঠে না।

**গঙ্গা বা ভাগীরথীর উপর নতুন সেতু নির্মাণের পরিকল্পনা**

৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৪৬।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গঙ্গা বা ভাগীরথীর উপরে অন্য কোথাও কোনও নতুন সেতু নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে—

(১) সেগুলি বর্তমানে কি অবস্থায় আছে, ও

(২) কতদিনে সেগুলির কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে নির্মীয়মাণ সেতুগুলি ছাড়া কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় ভাগীরথী নদীর উপরে কল্যাণী ও বাঁশবেড়িয়ার সংযোগকারী একটি সেতু নির্মাণের প্রস্তাব আপাতত সরকারের বিবেচনাধীন আছে।

(খ) (১) সেতুটির প্রকল্প-প্রতিবেদন (প্রোজেক্ট রিপোর্ট) ও প্রাক্‌কলন (এস্টিমেট) কেন্দ্রীয় সরকারের বিবেচনার জন্য পাঠানো হয়েছে।

(২) চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণের পরই নির্মাণকার্যের সময়-সূচি নির্ধারণ করা যেতে পারে। বর্তমান অবস্থা কার্য আরম্ভের দিন অনুমোদন করা সম্ভব নয়।

**আসানসোলের লিটন মেমোরিয়াল হাসপাতাল**

**৪৩১**। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪০।) **শ্রী সুনীল বসু রায় ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমা হাসপাতালের নিকটে অবস্থিত লিটন মেমোরিয়াল হাসপাতালটি

বর্তমানে সুষ্ঠভাবে পরিচালিত না হওয়ার বিষয়ে কোনও অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কি ;

(খ) আসিয়া থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ; এবং

(গ) উক্ত হাসপাতালটি শহরের উত্তরাঞ্চলে ধাদকায় বা স্যাটেলাইন প্রোজেক্ট স্থানান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (গ) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## রাজ্য কর্মচারী বিমা প্রকল্প

৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪২।) **শ্রী সুনীল বসু রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্য কর্মচারী বিমা প্রকল্পের অন্তর্ভুক্ত (১) শিল্প সংস্থা, (২) শ্রমিকের সংখ্যা কত ;

(খ) কতগুলি শিল্প সংস্থা বিমা বাবত শ্রমিকদের নিকট হইতে আদায়ীকৃত অর্থ এবং মালিকদের দেয় অর্থ (১) নিয়মিতভাবে জমা দিতেছে, (২) নিয়মিতভাবে জমা দিতেছে না ;

(গ) উক্ত প্রকল্পভুক্ত শ্রমিকদের বর্তমানে কি হারে সুদ দেওয়া হইয়া থাকে ,

(ঘ) অন্য কোন শ্রমিক-কর্মচারী কল্যাণ ব্যবস্থায় কি ইহা অপেক্ষা বেশি হারে সুদ দেওয়া হয় ; এবং

(ঙ) হইলে, তাহার বিবরণ?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রাজ্য কর্মচারী বিমা প্রকল্পের অন্তর্ভুক্ত শিল্পসংস্থা সমূহের বর্তমানে সংখ্যা ৯,৩৬০ এবং ঐ প্রকল্পের অন্তর্ভুক্ত শ্রমিকের মোট সংখ্যা বর্তমানে ৯৬৫,০০০।

(খ) প্রায় ৪,৮০০টি শিল্প সংস্থা নিয়মিতভাবে কর্মচারিদের নিকট হইতে আদায়ীকৃত অর্থসহ তাঁহাদের দেয় অর্থ জমা দিয়া থাকেন এবং বাকি ৪,৫৬০টির মতো শিল্প সংস্থা তাঁহাদের দেয় অর্থ নিয়মিতভাবে জমা দিতেছেন না।

(গ) রাজ্য কর্মচারী বিমা প্রকল্পভুক্ত শ্রমিকদিগকে তাঁহাদের প্রদত্ত চাঁদার উপর কোনও সুদ দেওয়া হয় না।

(ঘ) এবং (ঙ) এই প্রশ্ন ওঠে না।

## আসানসোল মহকুমায় পানীয় জল সঙ্কট নিরসনে সরকারি কার্যসূচি

৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭৪।) **শ্রী সুনীল বসু রায় ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল ও রানীগঞ্জ পৌরাঞ্চল সহ সমস্ত আসানসোল মহকুমায় তীব্র পানীয় জল সঙ্কটের নিরসনের জন্য সরকার কি কি (১) আশু, (২) দীর্ঘমেয়াদী কার্যসূচী গ্রহণ করেছেন ; এবং

(খ) ঐগুলির কার্য বর্তমানে কি অবস্থায় আছে?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) আসানসোল ও রানীগঞ্জ পৌরাঞ্চলে পানীয় জল সরবরাহ প্রধানত ঐ দুই পৌর জল সরবরাহ প্রকল্পগুলির উপরই নির্ভরশীল। তবে তীব্র জল-সঙ্কটের সময় বিশেষ ক'রে খরার সময় ঐসব পৌর এলাকায় ট্রাক ও লরিতে ক'রে পানীয় জল সরবরাহের সাময়িক ব্যবস্থা করা হয়ে থাকে। তাছাড়া রানীগঞ্জ কয়লাখলি অঞ্চল জল সরবরাহ প্রকল্প (প্রথম পর্যায়) থেকে পাইপের সাহায্যে ঐসব অঞ্চনের নানা স্থানে প্রয়োজনমত জল সরবরাহের ব্যবস্থা করা হয়ে থাকে।

ইতিমধ্যে রানীগঞ্জ পৌর জল সরবরাহ প্রকল্পটির কিছু মেরামতি ইত্যাদি বাবত পাবলিক হেলথ ইঞ্জিনীয়ারিং-এর পক্ষ থেকে ১ লক্ষ ৭৫ হাজার টাকা খরচ করা হয়েছে। এই বাবতে রানীগঞ্জ পৌরসভার কাছ থেকে প্রাপ্য অর্থ এখন পর্যন্ত পাওয়া যায় নি।

রানীগঞ্জ কয়লাখনি অঞ্চল জল সরবরাহ প্রকল্প (প্রথম পর্যায়) থেকে পাইপ লাইনের সাহায্যে আসানসোল পৌর এলাকায় জল সরবরাহের ব্যবস্থা করার জন্য পাবলিক হেলথ ইঞ্জিনীয়ারিং-এর পক্ষ থেকে মোট ৫ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

তাছাড়া আসানসোল ও রানীগঞ্জ পৌর অঞ্চলে জলসরবরাহের পরিমাণ বৃদ্ধির জন্য পাবলিক হেলথ ইঞ্জিনীয়ারিং ডাইরেক্টরেট আনুমানিক ৩ কোটি ৯০ লক্ষ টাকা একটি তিন-পর্যায়ভুক্ত দীর্ঘমেয়াদী প্রকল্প তৈরি করেছে। এর প্রথম পর্যায়ের কাজের আনুমানিক ব্যয় মোট ৪৮ লক্ষ ৮৮ হাজার টাকা।

আসানসোল পৌর এলাকায় জলসরবরাহ বৃদ্ধির জন্য ইতিমধ্যেই ডেভালপমেন্ট ও প্ল্যানিং ডিপার্টমেন্ট থেকে মোট ১ লক্ষ ৯৯ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। এই কাজের দায়িত্ব পাবলিক হেলথ ইঞ্জিনীয়ারিং-এর উপর ন্যস্ত। শীঘ্রই এই কাজ শেষ হবে আশা করা যায়।

এতদ্ব্যতীত আসানসোল মহকুমার অন্যান্য পল্লী অঞ্চলে জলসরবরাহের জন্য রানীগঞ্জ কয়লাখনি অঞ্চল জলসরবরাহ প্রকল্পের দ্বিতীয় পর্যায়ের কাজ শুরু করার ব্যবস্থা নেওয়া হচ্ছে। প্রকল্পটি ইতিমধ্যেই সরকার কর্তৃক মঞ্জুরীকৃত। উক্ত প্রকল্পের তৃতীয় পর্যায়ের একাংশের কাজ ও সরকারি অনুমোদনক্রমে পাবলিক হেলথ ইঞ্জিনীয়ারিং ডাইরেক্টরেটের মাধ্যমে রূপায়িত হচ্ছে।

**পাণ্ডুয়া থানায় উপ-স্বাস্থ্যকেন্দ্র**

**৪৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯০৬।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাণ্ডুয়া থানায় কোথায় কয়টি উপ-স্বাস্থ্যকেন্দ্র আছে ;

(খ) উক্ত উপ-স্বাস্থ্যকেন্দ্রগুলিতে স্বাস্থ্যকর্মীদের ট্রেনিং-এর কোনও ব্যবস্থা আছে কিনা ; এবং

(গ) উক্ত থানার জামগ্রামের স্বাস্থ্যকেন্দ্রটি কবে নাগাত চালু হইবে?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ইটচুনা, রামেশ্বরপুর-গোপালপুর, বঁইচি, হারালালদাসপুর, দ্বারবাসিনী ও জামগ্রামে একটি ক'রে উপ-স্বাস্থ্যকেন্দ্র আছে। (শেষোক্তটি এখনও চালু হয় নি।)

(খ) না।

(গ) এখন সঠিক বলা যায় না।

**পাভুয়া থানায় অকেজো নলকূপের সংখ্যা**

৪৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৯০৭।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা মার্চ, ১৯৭৮ তারিখে পাভুয়া থানায় অকেজো পানীয় জলের নলকূপের সংখ্যা কত ;

(খ) উক্ত থানার গ্রামবাসিদের পানীয় জলের অভাব দূরীকরণের জন্য অকেজো নলকূপগুলি মেরামত করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(গ) থাকিলে, কতদিনের মধ্যে উক্ত অকেজো নলকূপগুলি মেরামত করা হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৫২৭টি।

(খ) আছে। দুভাবে অকেজো নলকূপ সরানো হয়—মেরামতযোগ্যগুলিকে মেরামত ক'রে এবং একেবারে খারাপগুলিকে পুনরায় খনন করে। মেরামতের জন্য গত বছর প্রতি ব্লকে ৪,০০০ টাকা ক'রে দেওয়া হয়েছিল। এ বছরও সেরকম টাকা দেওয়া হচ্ছে।

আর পুনরায় খননের কাজও চলছে। পাঁচটি অকেজো নলকূপ এভাবে গত বছর সারানো হয়েছে। এ বছরও আরও কয়েকটি নলকূপ পুনর্খননের জন্য টাকার বরাদ্দ করার চেষ্টা চলছে।

(গ) যত শীঘ্র সম্ভব। এ কাজ অবশ্যই আমাদের আর্থিক সামর্থ্যের উপর নির্ভর করবে।

**পাভুয়া প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্র**

৪৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৯০৮।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার পাভুয়া প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্রে কোনও অ্যাম্বুলেন্স ও এক্স-রে ইউনিট নাই ; এবং

(খ) সত্য হইলে, উক্ত স্বাস্থ্যকেন্দ্রে উক্ত অভাব দূরীকরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) বিষয়টি পরীক্ষা করা হবে।

**ভরতপুর স্বাস্থ্যকেন্দ্রের মেডিক্যাল অফিসারের বিরুদ্ধে অভিযোগ**

৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১০।) **শ্রীমতী ছায়া ঘোষ ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভরতপুর স্বাস্থ্যকেন্দ্রের ভারপ্রাপ্ত মেডিক্যাল অফিসারের বিরুদ্ধে দুর্নীতি ও কর্তব্যে গাফিলতির কোনও অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কি ; এবং

(খ) আসিয়া থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) অভিযোগগুলিব তদন্ত করা হয়েছে। কিন্তু কোনও অভিযোগই সুস্পষ্টভাবে প্রমাণিত হয় নি।

**মুর্শিদাবাদ জেলায় মৎস্যচাষ উন্নয়ন ফার্ম**

৪৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১২।) **শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কতগুলি মৎস্যচাষ উন্নয়ন ফার্ম আছে ;

(খ) সরকারি ফার্মে উৎপন্ন মাছ সাধারণ ক্রেতাদের নিকট বিক্রয়ের কোনও সুনির্দিষ্ট নিয়ম আছে কিনা ;

(গ) ইহা কি সত্য যে, মাছের আড়ৎদারগণ সরকারি ফার্ম হইতে সামান্য মূল্যে মৎস্য ক্রয় করিয়া বাজারে দ্বিগুণ ও তিন গুণ মূল্যে বিক্রয় করেন ; এবং

(ঘ) সত্য হইলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মুর্শিদাবাদ জেলায় বর্তমানে দুইটি মৎস্য উৎপাদন খামার (ফিশ ফার্ম) ও একটি মৎস্য বীজ উৎপাদন খামার (ফিশ সিড ফার্ম) আছে। ইহা ছাড়া একটি মৎস্য বীজ উৎপাদন খামার (ফিশ সিড ফার্ম) নির্মাণ করা হইতেছে।

(খ) হ্যাঁ, আছে।

(গ) সত্য নহে।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**বিভিন্ন শিল্পে বেতন কাঠামো পুনর্বিন্যাসে সরকারি পরিকল্পনা**

৪৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১৫।) **শ্রী সরল দেব ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, চট শিল্প, সূতা শিল্প ও ইঞ্জিনিয়ারিং শিল্পে বেতন কাঠামো পুনর্বিন্যাসের ত্রিপক্ষীয় চুক্তির মেয়াদ শেষ হইয়া গিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, এই সকল শিল্পে নূতন চুক্তির বিষয়ে সরকার কি চিন্তা করিতেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, ঐ সব শিল্পভিত্তিক ত্রিপাক্ষিক চুক্তিগুলির মেয়াদ উত্তীর্ণ হয়ে গেছে।

(খ) শিল্পবিরোধ আইন অনুসারে আলাপ-আলোচনার মাধ্যমে মীমাংসার চেষ্টা করা হচ্ছে।

**বেকার খেলোয়াড়দের চাকরি ও ছাত্র খেলোয়াড়দের জন্য বিশেষ সুবিধাদানের পরিকল্পনা**

৪৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জাতীয় ফুটবলের সর্বস্তরের প্রতিযোগিতায় বিজয়ী বাংলার খেলোয়াড়দের উৎসাহদানের জন্য বেকার খেলোয়াড়দের চাকরি এবং ছাত্র খেলোয়াড়দের পড়াশুনার ক্ষেত্রে বিশেষ সুবিধাদানের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, তাহার বিবরণ।

**শিক্ষা (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এদের জন্য বিশেষ ক'রে কোনও ব্যবস্থার পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কলকাতা মহানগর উন্নয়ন কর্তৃপক্ষ**

৪৪১। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৬৮।) **শ্রী অশোককুমার বসু ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সাল হইতে ১৯৭৭ সাল পর্যন্ত কলকাতা মহানগর উন্নয়ন কর্তৃপক্ষ কোনও প্রতিষ্ঠানের সহিত ব্যবসায়িক চুক্তিতে আবদ্ধ হইয়াছিলেন কি ; এবং

(খ) হইয়া থাকিলে,—

(১) কোন সালে কোন কোন প্রষ্ঠানের সহিত কি কি শর্তে চুক্তি সম্পাদন করা হইয়াছিল, ও

(২) উক্ত উন্নয়ন সংস্থা কোন আইন বা নিয়মবলে উক্ত প্রতিষ্ঠানগুলির সহিত চুক্তিবদ্ধ হইয়াছিলেন?

**পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) যতদূর জানা গেছে একটি প্রতিষ্ঠানের সাথে সি. এম. ডি. এ. ব্যবসায়িক চুক্তিতে আবদ্ধ হয়েছে।

(খ) (১) বর্ধমান জেলার ভাতারে একটি ফটকিরি (অ্যালাম) উৎপাদনের কারখানা প্রতিষ্ঠার জন্য উমা কেমিক্যালস লিমিটেড এবং এই কোম্পানির জামিনদার মেসার্স বি দাস অ্যান্ড অ্যাশোসিয়েট-এর সাথে সি. এম. ডি. এ ১৯৭৬ সালে একটি যৌথ ব্যবসায়িক চুক্তিতে (জয়েন্ট সেক্টর এগ্রিমেন্ট) আবদ্ধ হয়। এই চুক্তির শর্তাবলি নিম্নরূপ ঃ

অংশীদারী মূলধন ২০ লক্ষ টাকা, প্রত্যেকটি ১০ টাকা মূল্যের ২ লক্ষ সাধারণ শেয়ারে বিভক্ত শেয়ার বর্ণনের হার নিম্নরূপ ঃ

| | পারসেন্ট |
|---|---|
| সি. এম. ডি. এ. ... ... ... | ২৬ |
| বি দাস অ্যান্ড অ্যাশোসিয়েট (জামিনদার) . .. | ১৪ |
| ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল কর্পোরেশন ... ... | ১১ |
| জনসাধারণ ... ... . | ৪৯ |

শুধুমাত্র ফটকিরি উৎপাদনের উদ্দেশ্য নিয়েই সি. এম. ডি. এ. এবং জামিনদার এই রাজ্যে ১৯৫৬ সালের কোম্পানি অ্যাক্ট-এর অধীনে উমা কেমিক্যাল লিমিটেড নামে একটি নূতন পাবলিক লিমিটেড কোম্পানি প্রতিষ্ঠায় সম্মত হয়। এই কোম্পানি শুধুমাত্র ফটকিরি উৎপাদনেই নিজেকে নিয়োজিত করতে পারবে।

সাতজন পরিচালক নিয়ে গঠিত পরিচালক পর্ষদ্-এর চেয়ারম্যান সহ চার জন পরিচালক সি. এম. ডি. এ. মনোনীত করবে এবং ব্যবস্থাপক পবিচালক (ম্যানেজিং ডিরেক্টর) সহ বাকি তিনজন মনোনীত হবে জামিনদার কর্তৃক।

লিখিতভাবে সি. এম. ডি. এর পূর্বসম্মতি ও প্রাক্-অনুমোদন ব্যতীত এই কোম্পানির উৎপন্নদ্রব্য বিক্রয়ার্থে কোনও এক-স্বত্ব-প্রতিনিধি (সোল সেলিং এজেন্ট) নিয়োগ করা চলবে না।

(২) সি. এম. ডি. এ অ্যাক্ট-এর ১৫(২)(ই) ধারা অনুসারে সি. এম. ডি. এ এই চুক্তিতে আবদ্ধ হইয়াছে।

## কোচবিহার জেলার স্বাস্থ্যকেন্দ্র

৪৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২০১৪।) **শ্রী বিমলকান্তি বসু ও শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বিধি অনুযায়ী প্রতি ব্লকে কতগুলি—

(১) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র,

(২) সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্র,

(৩) সাব-সেন্টার
থাকার কথা ;

(খ) কোচবিহার জেলায় প্রতি ব্লকে উক্ত সংখ্যক স্বাস্থ্যকেন্দ্র আছে ;

(গ) না থাকিলে, কোন কোন ব্লকে ইহা নাই ;

(ঘ) উক্ত কেন্দ্রগুলিতে কতগুলি করিয়া শয্যার ব্যবস্থা রহিয়াছে ; এবং

(ঙ) এই জেলায় দাতব্য চিকিৎসালয়ের সংখ্যা কত?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) একটি।

(২) অন্তত দুটি।

(৩) প্রতি আট থেকে দশ হাজার অধিবাসীর জন্য একটি।

(খ) এবং (গ) একমাত্র হলদিবাড়ি ব্লক ছাড়া আর সব ব্লকেই উপযুক্ত সংখ্যক প্রাথমিক ও উপ-স্বাস্থ্যকেন্দ্র চালু আছে। হলদিবাড়ি ব্লকের দ্বিতীয় উপ-স্বাস্থ্যকেন্দ্রটি এখনও চালু হয় নি। সাব-সেন্টারের সংখ্যা সব ব্লকেই কম আছে।

(ঘ) একটি তালিকা পেশ করা হ'ল।

(ঙ) আটটি সরকারি দাতব্য চিকিৎসালয়, আছে।

প্রশ্ন নং ৪৪২ (অনুমোদিত প্রশ্ন নং ২০১৪) (খ) অংশে উল্লিখিত তালিকা

| স্বাস্থ্যকেন্দ্র | শয্যা-সংখ্যা |
|---|---|
| তুফানগঞ্জ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ২৬ |
| সিতাই প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ১৫ |
| মেকলিগঞ্জ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ২৫ |
| শীতলকুচি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ১৫ |
| দেওয়ানহাট প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ১০ |
| পুণ্ডিবাড়ি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৬ |
| হলদিবাড়ি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ২৫ |
| মাথাভাঙা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ২৫ |
| খোক্‌সারডাঙা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ১০ |
| দিনহাটা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ২৫ |

| | |
|---|---|
| বামনহাট প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ১৫ |
| নাটাবাড়ি উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| বলরামপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| মোরাডাঙা উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| শালবাড়ি উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| দেওচড়াই উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| নাকারগঞ্জ উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| আদাবাড়ি উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| চাঙ্‌রাবাঁধা উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৬ |
| জামালদহ উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৬ |
| ছোট শালবাড়ি উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৬ |
| যাঁতামারি উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| চিলকির হাট উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৬ |
| পুঁটিমারি-ফুলেশ্বরি উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ১০ |
| পাতলা-খাওয়া উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৬ |
| বেকোলিমঠ (আমবাড়ি) উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| গোপালপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| বাণেশ্বর (কালজানি) উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| হুড়ুমডাঙা উপ-স্বাস্থ্যকেন্দ্র .. . .. .. | ৬ |
| শিবপুর (পানাগুড়ি) উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| পাখী-হাগা উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. . .. | ৬ |
| অঙ্গারকাটা পাড়াডুবি উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৬ |
| ক্ষেতিফুলবাড়ি উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ১০ |
| গোঁসাইমারি উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৬ |
| ওকরাবাড়ি উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৬ |
| কিস্‌মৎ-দশগ্রাম উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৪ |
| নয়ার হাট উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৬ |

| | |
|---|---|
| নাজিরহাট উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ৬ |
| তরাইখানা উপ-স্বাস্থ্যকেন্দ্র .. .. .. .. | ২ |

### কোচবিহার কেন্দ্রীয় মৎস্যজীবী সমবায় সমিতি

৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২০১৫।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার কেন্দ্রীয় মৎস্যজীবী সমবায় শেয়ার ক্যাপিটাল কত ;

(খ) উক্ত সমিতিতে সরকারি কন্ট্রিবিউশন-এর পরিমাণ কত ;

(গ) উক্ত সমিতির নিকট সরকারের কোনও টাকা পাওনা আছে কি ;

(ঘ) থাকিলে উক্ত টাকার পরিমাণ কত ;

(ঙ) ঐ টাকা অনাদায়ী থাকিবার কারণ কি ; এবং

(চ) প্রতি বছর উক্ত সমিতির অডিট হইয়াছে কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৫,২৫০ টাকা।

(খ) ৫,০০০ টাকা।

(গ) হ্যাঁ।

(ঘ) ৯৫,০২৪.৭৫ টাকা।

(ঙ) সমিতি অর্ধমৃত অবস্থায় থাকার দরুন এবং আর্থিক অসচ্ছলতাবশত ঐ টাকা আদায় হয় নাই।

(চ) না, ১৯৭৪-৭৫ সাল পর্যন্ত অডিট হইয়াছে।

### কোচবিহার জেলার মৎস্যচাষ প্রকল্প

৪৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২০১৮।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলার ব্লকগুলির অধীনস্থ মৎস্যচাষ প্রকল্পগুলি তদারকের ভার কাহার উপর ন্যস্ত রহিয়াছে ;

(খ) উক্ত জেলার কোন কোন ব্লকে এইরূপ কোনও ভারপ্রাপ্ত কর্মচারী নাই ; এবং

(গ) এই না থাকার কারণ কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কোচবিহার জেলার ৪টি ব্লকে মৎস্যচাষ প্রকল্পগুলি তদারকের ভার মৎস্য সম্প্রসারণ আধিকারিকের (ফিশারি এক্সটেনশন অফিসার)-এর উপর ন্যস্ত রহিয়াছে। জেলা মীনাধিকারিক (ডিস্ট্রিক্ট ফিশারি অফিসার) ও সরকারি মীনাধিকারিকের (অ্যাসিস্ট্যান্ট ফিশারি অফিসার) সহায়তায় বাকি ব্লকগুলিতে মৎস্যচাষ প্রকল্পগুলির তদারকি হইয়া থাকে।

(খ) কোচবিহার ২ নং ব্লকে ও হলদিবাড়ি ব্লকে এইরূপ মৎস্য সম্প্রসারণ আধিকারিকের (ফিশারি এক্সটেনশন অফিসার) পদ খালি আছে।

(গ) কোচবিহার ২ নং ব্লকের মৎস্য সম্প্রসারণ আধিকারিক (ফিশারি এক্সটেনশন অফিসার) মহাশয় সম্প্রতি চাকুরিতে ইস্তফা দিয়াছেন। হলদিবাড়ি ব্লকটি অল্পদিন হইল মৎস্য বিভাগের কর্মসূচির অধীনে আনা হইয়াছে।

### কার্তিকপুরের বিশ্বেশ্বরপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

৪৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ২০২৮।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার দেগঙ্গা থানার দেগঙ্গা ব্লকের অন্তর্গত কার্তিকপুরের বিশ্বেশ্বরপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের শয্যা-সংখ্যা কত ;

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে কর্মচারীর সংখ্যা কত , এবং

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রটি উন্নয়নের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) দেগঙ্গা ব্লকের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের নাম বিশ্বনাথপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র। এর শয্যা-সংখ্যা ১৫।

(খ) ২২।

(গ) না।

### মগরাহাট ১নং ব্লকের শিরাকোল অক্‌শিলিয়ারি হাসপাতাল

৪৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩০।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,—

(১) কোনও ডাক্তার না থাকায় গত ১৯৭৭ সালের মে মাস হইতে ২৪-পরগনার মগরাহাট ১ নং ব্লকের অন্তর্গত শিরাকোল অক্‌শিলিয়ারি হাসপাতালে কোনও রোগী ভর্তি হইতে পারিতেছে না, ও

(২) উক্ত হাসপাতালে খড়ের ছাওয়া বেড়ার ঘর কয়েক বৎসর যাবৎ মেরামত না করার ফলে বিপজ্জনক অবস্থায় রহিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, এই বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) ও (২) হ্যাঁ।

(খ) শিরাকোল অক্‌শিলিয়ারি হাসপাতালে কাজে যোগদানের জন্য একজন মেডিক্যাল অফিসারকে প্রশাসনিক নির্দেশ (পোস্টিং) দেওয়া হয়েছে। হাসপাতালে গৃহের মেরামতের জন্য পূর্ত বিভাগের সংশ্লিষ্ট একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের নিকট থেকে এস্টিমেট চাওয়া হয়েছে।

## দোমহনি প্রাইমারি হেলথ সেন্টার

৪৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩৯।) **শ্রী সুনীল বসু রায় ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার দোমহনি প্রাইমারি হেলথ সেন্টারকে পল্লী হাসপাতালে রূপান্তরের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, তাহা কত দিনে কার্যকর হইবে?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) দোমহনি উপ-স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## ইন্ডাস্ট্রিয়াল এস্টেট

৪৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬৬।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইন্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপনের উদ্দেশ্য কি কি ;

(খ) ইহা কি সত্য যে, পাঁচলা বিধানসভা কেন্দ্রে একটি ইন্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হইয়াছিল ; এবং

(গ) সত্য হইলে, এ পরিকল্পনা কি অবস্থায় আছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ক্ষুদ্রশিল্পের উপযোগী প্রয়োজনীয় কারখানা ঘর, বিদ্যুৎ, জল, যোগাযোগ ইত্যাদির ব্যবস্থা করিয়া ক্ষুদ্র শিল্প স্থাপনে উৎসাহ প্রদান করাই ইন্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপনের অন্যতম প্রধান উদ্দেশ্য।

(খ) পাঁচলা বিধানসভা কেন্দ্রে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপনের কোনও পরিকল্পনা এখনও গ্রহণ করা হয় নি।

(গ) প্রশ্ন ওঠে না।

## টেস্ট রিলিফ প্রকল্পে মাটিকাটার মজুরি

৪৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ২০৮৬।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) টেস্ট রিলিফ প্রকল্পে মাটি কাটার জন্য মজুরির হার কত ; এবং

(খ) এই হার সরকারের ধার্য দিনমজুরদের ন্যূনতম হার, খাদ্যের বিনিময়ে কার্য অথবা এস. ই. পি. প্রকল্পে মাটিকাটার মজুরির সহিত কিরূপ সঙ্গতিপূর্ণ?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) দৈনিক মাথাপিছু ২১/২ কেজি গম। নগদে দিলে টাঃ ২.৫০। গমের সঙ্গে সপ্তাহে মাথাপিছু ৪০ পয়সা আনুষঙ্গিক খরচের বিধানও আছে।

(খ) টেস্ট রিলিফের মজুরি অন্যান্য কার্যের মজুরির থেকে কম রাখা হয়।

**পশ্চিমবঙ্গে প্লাস্টিক শিল্প**

৪৫০। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৫।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সর্বশেষ তথ্য অনুযায়ী পশ্চিমবঙ্গে প্লাস্টিক শিল্পে কতজন ব্যক্তি নিযুক্ত আছেন ;

(খ) তন্মধ্যে (১) হাওড়া জেলার জগৎবল্লভপুর ব্লকে ও (২) ২৪-পরগনা জেলার মগরাহাট ২ নং ব্লকে উক্ত শিল্পে নিযুক্ত ব্যক্তির সংখ্যা কত ; এবং

(গ) প্লাস্টিক শিল্পে নিযুক্ত ব্যক্তিগণ সরকার হইতে কি কি সুযোগসুবিধা পান?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প দপ্তর কর্তৃক অনুষ্ঠিত ১৯৭৪-৭৫ সালের ক্ষুদ্র ও কুটির শিল্প সেনসাস অনুযায়ী প্লাস্টিক শিল্পে এই রাজ্যে মোট ৩,৪১৬ জন ব্যক্তি নিযুক্ত আছেন।

(খ) হাওড়া জেলার জগৎবল্লভপুর ব্লকে ও ২৪-পরগনা জেলার মগরাহাট ২ নং ব্লকে কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প দপ্তরে নথিভুক্ত (রেজিস্টার্ড) কোনও প্লাস্টিক শিল্প সংস্থা নাই।

(গ) অন্যান্য কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পের ন্যায় প্লাস্টিক শিল্পও নিম্নবর্ণিত সুযোগসুবিধা সরকারের নিকট হইতে পাইয়া থাকে ঃ

(১) সরকারি ক্রয়ের ক্ষেত্রে আর্নেস্ট মানি জমা হইতে অব্যাহতি ;

(২) সরকারি ক্রয়ের ক্ষেত্রে অন্যান্য সংস্থার তুলনায় ১৫ শতাংশ মূল্য সুবিধা (প্রাইস প্রেফারেন্স),

(৩) সরকারি বিভাগে ক্রয়ের ক্ষেত্রে ৩৩ শতাংশ সংরক্ষণের সুবিধা ;

(৪) ২৫ হাজার টাকা বিক্রয়মূল্য পর্যন্ত বিক্রয়কর ছাড়,

(৫) ১৯৭৫ সালের ৩১এ মার্চের পর স্থাপিত শিল্পসংস্থার ক্ষেত্রে প্রথম পণ্যোৎপাদনের পরবর্তী তিন বৎসর বিক্রয় কর রেহাই ;

(৬) কলকাতা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের আওতা-বহির্ভূত এলাকায় বিদ্যুৎ খরচের উপর ২৫ শতাংশ ভরতুকি ;

(৭) সি. এম. ডি. এ. এলাকা বাদে কার্যকর মূলধন বাবদ ঋণের উপর ধার্য সুদের হারের উপর ৩ শতাংশ ভরতুকি (কল্যাণী নোটিফায়েড এরিয়াতেও প্রযোজ্য) ;

(৮) সি. এম. ডি. এ. এলাকা, বর্ধমান ও হুগলি জেলা বাদে রাজ্যের অন্যান্য অঞ্চলে নূতন অবস্থা গঠন বা সম্প্রসারণের জন্য স্থায়ী মূলধনের উপর ১৫ শতাংশ ভরতুকি ;

(গ) ৩১শে অক্টোবর, ১৯৭৫।

(ঘ) বিধানসভার বর্তমান অধিবেশনে প্রচলিত রেজিস্ট্রেশন আইনের সংশোধনী বিল উপস্থাপিত করা হইতেছে। ইহা কার্যকর হইলে দলিল দাখিলকারি দলিল দাখিলের ২/১ দিনের মধ্যে ফেরৎ পাইবে।

## পার্ক সার্কাস পার্ক

**৪৯১**। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৯৩।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** পৌরকার্য বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা পার্ক সার্কাসস্থিত পার্ক সার্কাস পার্ক (কংগ্রেস একজিবিশন পার্ক) এর মোট আয়তন কত ;

(খ) উক্ত পার্কের কতটা জমি বিভিন্ন ক্লাব ও ব্যবসা প্রতিষ্ঠানকে স্থায়ীভাবে বণ্টন করা হইয়াছে ;

(গ) এই পার্কের জন্য কোনও জমি আর কোনও প্রতিষ্ঠানকে বণ্টন করার কোনও প্রস্তাব বর্তমানে কলকাতা কর্পোরেশনের বিবেচনাধীনে আছে কি ; এবং

(ঘ) থাকিলে, তাহার বিবরণ কি?

**পৌরকর্য বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৮৭,০৪৮.০০ বর্গ মিটার।

(খ) ১০,৫৮৯.০৯ বর্গ মিটার।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## রেশন ডিলারদের কমিশন ও রাহা খরচ

**৪৯২**। (অনুমোদিত প্রশ্ন নং ২০২১।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যের রেশন ডিলারদের কি হারে কমিশন এবং রাহা খরচ দেওয়া হয় ; এবং

(খ) এই কমিশন ও রাহা খরচ বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এই রাজ্যের রেশন ডিলারদের যে হারে কমিশন এবং পরিবহন খরচ দেওয়া হয় তাহার একটি বিবরণ নিম্নে উপস্থাপিত করা হইল।

(খ) সরকারের বিবেচনাধীন।

*Statement referred to in reply to clause (ka) of unstarred question No. 492 (Admitted question No. 2021)*

**রেশন ডিলারদের কমিশন ও পরিবহন খরচের বিবরণ**

(ক) **কমিশন** (কুইন্টাল প্রতি)

১। বিধিবদ্ধ রেশন এলাকায়—

| | কলকাতা শিল্পাঞ্চল ও আসানসোল এলাকায় (দুর্গাপুর বাদে) | | ব্যারাকপুর, হুগলি শিল্পাঞ্চলে | | অন্যান্য এলাকায় | |
|---|---|---|---|---|---|---|
| | রিটেলার টাকা | হোলসেলার টাকা | রিটেলার টাকা | হোলসেলার টাকা | রিটেলার টাকা | হোলসেলার টাকা |
| চাল | ৪.২৫ | নাই | ৩.২০ | ১.৫৫ | ৩.২০ | ১ ৫৫ |
| গম | ৩.৭৫ | ,, | ২.৮৫ | ১.৪০ | ২.৮৫ | ১.৪০ |
| চিনি | ৩.৭০ | ,, | ৩.৪৫ | ৩.৬৫ | ৩.৪৫ | ৩.৪০ |
| রেপসিড তেল | ৬.০ | ,, | ৫.০০ | ৫.০০ | ৫.০০ | ১৫.০০ |

[**দ্রষ্টব্য** ঃ ব্যারাকপুর হুগলি শিল্পাঞ্চলে যেসব রিটেলার সরাসরি ফুড কর্পোরেশন অব ইণ্ডিয়ার গোডাউন হইতে সরবরাহ পান তাহারা ১নং কলমে বর্ণিত হারে কমিশন পান।]

২। সংশোধিত রেশন এলাকায়—

| | রিটেলার টাকা | হোলসেলার টাকা |
|---|---|---|
| চাল | ৩.২০ | ১.৩৫ |
| গম | ২.৮৫ | ১.২০ |
| চিনি | ৩.৪৫ | ৩.৪০ |

ইহা ছাড়া রিটেলারগণ বস্তাগুলি বিনামূল্যে পাইয়া থাকেন।

**(খ) পরিবহন খরচ**

১। বিধিবদ্ধ এবং সংশোধিত রেশন এলাকায় সরবরাহ গোডাউন হইতে নিজের রেশন দোকান পর্যন্ত চাল ও গম পরিবহনের জন্য প্রতি কুইন্টালে প্রথম আট কিলোমিটার-এর মধ্যে যে-কোনও দূরত্বের জন্য যথাক্রমে ১.০০ টাকা ও ৫০ পঃ ট্রান্সপোর্ট রিবেট ডিলারদের (হোলসেলার ও রিটেলার প্রত্যেককেই) দেওয়া হয়। ইহা ছাড়া বিধিবদ্ধ রেশন এলাকায় আট কিলোমিটারের পরে কুইন্টাল প্রতি কিলোমিটারে আরও তিন পয়সা করিয়া রিবেট দেওয়া হয়। সংশোধিত রেশন এলাকায় আট কিলোমিটার দূরত্বের পর হইতে রেশন দোকান পর্যন্ত

পরিবহনের জন্য কুইন্টাল-প্রতি কিলোমিটারে ১০ পয়সা হিসাবে, সর্বোচ্চ ১.৬০ টাকা পরিবহন খরচা দেওয়া হয় ; মেদিনীপুর ও পশ্চিম দিনাজপুর জেলার এই সীমা সর্বোচ্চ ৩.২০ টাকা।

২। দার্জিলিং জেলার পার্বত্য মহকুমাগুলির রেশন ডিলারদের প্রতিটি রেশন দোকানের অবস্থান ও দূরত্ব এবং রেশন দ্রব্য পরিবহনের অসুবিধার কারণ বিবেচনা করিয়া এই অঞ্চলে রেশন ডিলারগণকে বিশেষ রিবেট দেওয়া হইয়া থাকে।

৩। কলকাতা এবং হাওড়া এলাকায় রেশন ডিলারগণ ফুড কর্পোরেশনের গোডাউন হইতে সরাসরি চিনি তোলার জন্য কুইন্টাল প্রতি এক টাকা ট্রান্সপোর্ট রিবেট পাইয়া থাকেন।

**দক্ষিণ ২৪-পরগনায় সেচের জলের অভাব**

**৪৯৩**। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩২।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলার দক্ষিণ অংশে বহু একফসলি জমি জলের অভাবে দোফসলিতে রূপান্তরিত করা যাইতেছে না ; এবং

(খ) সত্য হইলে, ঐ এলাকার নদী জলোত্তোলন প্রকল্প অথবা অন্য কোনও প্রকার ক্ষুদ্র সেচ পরিকল্পনার কথা সরকার বিবেচনা করিতেছেন কিনা?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) দক্ষিণ ২৪-পরগনার অন্তর্গত ১২টি নদী সেচ প্রকল্প, ছয়টি গভীর নলকূপ ও ১৮টি জল নিষ্কাশন/সেচখাল দ্বারা জলসেচের ব্যবস্থা করা হইয়াছে। এছাড়া, বর্তমানে আরও দুইটি জলনিষ্কাশন খাল কাটিবার পরিকল্পনা বিবেচনাধীন আছে।

**আসানসোল শিল্পাঞ্চলে রেশনিং ব্যবস্থা**

**৪১৪**। (অনুমোদিত প্রশ্ন নং ২০৪০।) **শ্রী সুনীল বসু রায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল শিল্পাঞ্চলের কোন কোন অঞ্চলে আনুমানিক কতজন ব্যক্তি বর্তমানে স্ট্যাটুটারি রেশনিং ব্যবস্থার বাইরে আছেন ;

(গ) এই অঞ্চলসমূহে স্ট্যাটুটারি রেশনিং প্রবর্তনের কোনও কর্মসূচি সরকারের আছে কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) আসানসোল শিল্পাঞ্চলের বিধিবদ্ধ রেশনিং এলাকার বাইরে অবস্থিত অঞ্চলই সংশোধিত রেশনিং ব্যবস্থার অধীন। উক্ত শিল্পাঞ্চলে সংশোধিত রেশনিং ব্যবস্থার অন্তর্ভুক্ত লোকসংখ্যার ইউনিয়ন-বোর্ডভিত্তিক হিসাব হইল ঃ

| ইউনিয়ন বোর্ডের নাম | | লোকসংখ্যা |
|---|---|---|
| (১) বৈদানন্দপুর (আসানসোল ব্লক) | ... | ১৬,১৭৫ |
| (২) কালিপাহাড়ি | ... | ৩৩,৯১৪ |

| | | |
|---|---|---|
| (৩) দাদকা | ... | ৩৫,৬৬৩ |
| (৪) হীরাপুর | ... | ৯,৭৩৬ |
| (৫) বৈদ্যনন্দপুর (হীরাপুর ব্লক) | ... | ২৯,৪৩৭ |
| (৬) কুল্টি | ... | ২৬,৪১৮ |
| (৭) বরাকর | ... | ৩০,৯৬৭ |
| (৮) নিমতাপুর | ... | ৬০,৪৩৩ |
| (৯) দিসেরগড় | ... | ৩০,২৪৭ |
| (১০) সেরাসোল | ... | ১০,৯৭১ |
| (১১) ডোমারি | ... | ৩৪,১১৭ |
| (১২) এগরা | ... | ১৪,৮১০ |
| (১৩) জামুরিয়া | ... | ৮৪,৯৩০ |
| (১৪) চিনচুড়িয়া | ... | ২৫,১০০ |
| (১৫) বোগরা | ... | ৫০,০৫১ |
| (১৬) হিজালগোরা | ... | ১৭,৫২২ |
| (১৭) জোতজানকি | ... | ১৯,৮৩০ |
| (১৮) নচুরুলিয়া | ... | ১৬,৭০৬ |
| (১৯) বারবনি | ... | ২৬,০৯১ |
| (২০) পুচরা | ... | ১১,৬৫৯ |
| (২১) জামগ্রাম | ... | ৬,৩৪৬ |
| (২২) পানুরিয়া | ... | ৫,৯৬৬ |
| (২৩) সালালপুর | ... | ২৬,৩১৬ |
| (২৪) বাসুদেবপুর | ... | ১০,১৪২ |
| (২৫) ফুলিয়া | ... | ৭,৭৫৪ |

(গ) সমস্ত ব্যবস্থা হিসাব করিয়া দেখা হইতেছে।

**ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনকে দেয় সরকারি অর্থের পরিমাণ**

৪৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ২১২২।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** রুগ্ন ও বন্ধ শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকার ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন ও উহার পশ্চিমবঙ্গ সাবসিডিয়ারিকে ৩১এ মার্চ, ১৯৭৮ পর্যন্ত কত টাকা দিয়াছেন ;

(খ) কি উদ্দেশ্যে এই টাকা দেওয়া হইয়াছে ; এবং

(গ) উক্ত অর্থ কিভাবে খরচ করা হইয়াছে বা হইতেছে?

**রুগ্ন ও বন্ধ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন (ওয়েস্ট বেঙ্গল, আসাম, বিহার অ্যান্ড ওড়িষ্যা) লিমিটেডকে পশ্চিমবঙ্গ সরকার ৩১এ মার্চ, ১৯৭৮ তারিখ পর্যন্ত মোট চার কোটি পনেরো লক্ষ সত্তর হাজার টাকা দিয়াছেন।

(খ) উক্ত সংস্থার অধীন পশ্চিমবঙ্গে অবস্থিত ১৪টি রুগ্ন বস্ত্রশিল্প কারখানার পুনরুজ্জীবনের উদ্দেশ্যে এই টাকা দেওয়া হইয়াছে। মোট চার কোটি পনের লক্ষ সত্তর হাজার টাকার মধ্যে দুই কোটি ছেচল্লিশ লক্ষ টাকা ঐ সংস্থার শেয়ার ক্রয় বাবদ এবং এক কোটি উনসত্তর লক্ষ সত্তর হাজার টাকা কার্যকর মূলধন বাবদ ঋণ হিসাবে দেওয়া হইয়াছে।

(গ) যে টাকা দেওয়া হইয়াছে তাহার মধ্যে ৫০ লক্ষ ৬০ হাজার টাকা ঐ কারখানাগুলির যন্ত্রপাতিসমূহের আধুনিকীকরণ ও উহার আনুষঙ্গিক কাজে ব্যয় হইয়াছে এবং তিন কোটি ছাপান্ন লক্ষ দশ হাজার টাকা এ পর্যন্ত কার্যকর মূলধন বাবদ ব্যয় হইয়াছে?

### বন্দিমুক্তি

৪৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ২১২৬।) **শ্রী অমলেন্দ্র রায় :** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যের বন্দিদের মুক্তি প্রসঙ্গে অ্যামনেস্টি ইন্টারন্যাশনাল-এর কোনও সুপারিশ আছে কি ; এবং

(খ) থাকিলে, ঐ সুপারিশগুলি কি কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### সিনিয়র নার্সিং ট্রেনিং পরীক্ষায় মহিলা প্রার্থী

৪৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ২১৮৬।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭-৭৮ সালে কতজন মহিলা প্রার্থী সিনিয়র নার্সিং ট্রেনিং-এর জন্য পরীক্ষা দিয়াছিলেন ; এবং

(খ) উক্ত পরীক্ষার্থিদের মধ্যে কতজনকে গ্রহণ করা হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ১২,৫১২ জন।

(খ) ২৪২ জনকে।

**বেসরকারি কাজে সরকারি ফিল্ম ও মেশিন ব্যবহার**

৪৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ২১৮৯।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বিভিন্ন হাসপাতালে রেডিওলজিস্টগণ বেসরকারি কাজে সরকারি ফিল্ম ও মেশিন ব্যবহার করিতে পারে ; এবং

(খ) সত্য হইলে, কি কি শর্তে এই অনুমতি দেওয়া হয়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রেডিওলজিস্টগণ কোনও হাসপাতালেই বেসরকারি কাজে সরকারি ফিল্ম ব্যবহার করিতে পারেন না। মফস্বলের সরকারি হাসপাতালগুলিতে প্রাইভেট প্র্যাকটিস করিতে অনুমোদিত রেডিওলজিস্টগণ অবশ্য শর্তসাপেক্ষে সরকারি মেশিন ব্যবহার করিতে পারেন।

(খ) সরকারি এক্স-রে মেশিন নিম্নে বর্ণিত শর্তে ব্যবহার করিতে দেওয়া হয় ঃ—

(১) ফিল্মের দায়িত্ব রেডিওলজিস্টের।

(২) রেডিওলিজস্টগণ ফি বাবদ ফিল্ম-পিছু ১২ টাকা রোগিদের নিকট হইতে লইবেন।

(৩) উক্ত ১২ টাকার শতকরা কুড়ি ভাগ সরকারি তহবিলে জমা দিতে হইবে।

**জনৈক ডি. এফ. ও.-র পদোন্নতি**

৪৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ২১৯৬।) **শ্রী সন্দীপ দাস ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ভিজিল্যান্স কমিশন দোষী সাব্যস্ত করা সত্ত্বেও ডি. এফ. ও পদে অধিষ্ঠিত শ্রী নীলাম্বর চ্যাটার্জিকে কনজারভেটর পদে প্রমোশন দেওয়া হইয়াছে ;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ; এবং

(গ) পদোন্নতির সকল ক্ষেত্রে ভিজিল্যান্স কমিশনের বিরূপ মন্তব্যগুলি উক্ত সরকারি দপ্তর যথেষ্ট গুরুত্বের সহিত বিবেচনা করেন কিনা?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ইহা সত্য যে, শ্রী নীলাম্বর চ্যাটার্জিকে কনজারভেটর অব ফরেস্টস পদে প্রমোশন দেওয়া হয়েছে। কিন্তু ইহা সত্য নয় যে, ভিজিল্যান্স কমিশন শ্রী চ্যাটার্জিকে দোষী সাব্যস্ত করা সত্ত্বেও তাকে উক্ত প্রমোশন দেওয়া হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) হ্যাঁ।

**দন্ডকারণ্য উন্নয়ন কর্তৃপক্ষের সভা**

৫০০। (অনুমোদিত প্রশ্ন নং ২২৩০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকারের মুখ্য সচিব দণ্ডকারণ্য উন্নয়ন কর্তৃপক্ষের একজন সদস্য : এবং

(খ) সত্য হইলে, ১লা জানুয়ারি ১৯৭৩ হইতে ৩১এ মার্চ, ১৯৭৮ পর্যন্ত উক্ত কর্তৃপক্ষের কতগুলি সভা আহ্বান করা হইয়াছিল এবং তন্মধ্যে কতগুলি সভায় উক্ত মুখ্য সচিব মহাশয় যোগদান করিয়াছিলেন?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) ১৪টি সভা আহ্বান করা হইয়াছিল। তন্মধ্যে দুইটিতে মুখ্য সচিব যোগদান করিয়াছিলেন এবং আটটি সভায় পুনর্বাসন কমিশনার মুখ্য সচিবের প্রতিনিধি হিসাবে উপস্থিত ছিলেন।

### Infrastructural facilities at Haldia

**501.** (Admitted question No. 480.) **Shri Bholanath Sen, Shri Dawa Narbu La and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) what are the infrastructural facilities available at Haldia now ;

(b) what is the total financial involvements in the Public and Private Sector projects at Haldia which were launched on or before 30th April, 1977 and the projects which have been launched after 20th June, 1977 ,

(c) what are the programmes of the Government for developing infrastructural facilities at Haldia ;

(d) whether it is a fact that the present Government has set up an Infrastructural Development Committee : and

(e) if so,—

(i) the names of the members of the Committee,

(ii) when was the Committee set up,

(iii) when did the Committee hold its first meeting, and

(iv) what are the recommendations of the Committee ?

**Minister-in-charge of Commerce and Industries Department :** (a) The area of Haldia has been defined in two sectors—(1) Calcutta Port Trust Land, (2) Outside the Calcutta Port Trust Land.

In the Calcutta Port Trust Land, townships are being constructed by the Fertilizer Corporation of India, Indian Oil Corporation and Calcutta Port Trust. In this area provisions have been made for a hospital for Calcutta Port Trust and another 10-bedded Indian Oil Corporation hos-

pital, a market, an English primary school and a high school, branches of five Banks, four cinema houses, two police stations and five post offices.

Outside the Calcutta Port Trust Land there is a colony with 522 flats where another 156 flats are under construction. A 2.5 mgd. water supply scheme is nearing completion. A super market, a new block of residential flats and one office building are under construction.

(b) The total financial involvement in the Public and Private Sector projects (large and Medium) at Haldia launched up to 30th April, 1977 amounts approximately to Rs. 339.02 crores. The corresponding figures for industrial projects launched after 30th June, 1977 is approximately Rs. 162.00 crores.

(c) The State Government is acquiring 250 acres of land in the first instance to be followed up by further acquisition for setting up an Urban Industrial Complex. Also, the State Government has taken up the following programmes for developing the infrastructural facilities during the year 1978-79 :—

(i) Setting up of hospital and Blood Bank.

(ii) Construction of Thana building with staff quarter.

(iii) Afforestation of Haldia.

(iv) Land scaping, street lighting at Sutahata-Durgachak Road.

(v) Road connecting Railway Station to Durgachak.

(vi) Thana building and staff quarter at Durgachak.

(vii) Construction of Circuit House,.

(viii) Construction of flats at Durgachak.

(ix) Market Centre at Durgachak.

(x) Development of township with drainage, tubewells and roads, etc., civic amenities.

(xi) Rehabilitation of displaced persons.

(xii) Construction of subdivisional headquarter.

(xiii) Construction of Rental M.I.G. and L.I.G. Housing.

(d) Yes, a co-ordinating authority, viz., Haldia Development Authority has been set up to focus on ways and means for accelerating the development of Haldia Industrial Urban Complex and to ensure planned and integrated development of Haldia Complex.

(e) (i) The Haldia Development Authority was constituted with the following members :—

(a) Shri A. K. Sen, IAS, Chief Secretary, Government of West Bengal and Chairman of the Haldia Development Authority.

(b) Shri T. C. Dutt, IAS Secretary, Public Works (Metropolitan Development) Department and Secretary (ex officio) Development an Planning (Town and Country Planning) Department—Member-Secretary.

(c) Shri S. R. Das, IAS, Commissioner, Development and Planning Department—Member.

(d) Smt. Roma Mazumdar, IAS, Commissioner, Commerce and Industries Department—Member.

(e) Shri M. G. Kutty, IAS, Commissioner, Finance Department—Member.

(f) Shri A. Sen, IAS, Secretary, Health and Family Welfare Department—Member.

(g) Shri P. C. Mitra, Chairman, Calcutta Port Trust—Member.

(h) Shri J. C. Sengupta, IAS, Commissioner, Burdwan Division—Member.

(i) Shri S. K. Samaddar, Engineer-in-Chief and ex-officio Secretary, Public Works Department—Member.

(j) Shri V. Misra, IAS, Secretary, Housing Department—Member.

(k) Shri S. P. Mullick, IAS, Special Secretary, Land Utilisation and Reforms and Land and Land Revenue Department—Member.

(l) Shri S. N. Ghose, IAS, District Magistrate, Midnapore—Member.

Additional District Magistrate, Tamluk, Shri K. K. Bagchi is the Chief Executive Officer of the Authority.

(ii) On 30th November, 1977 under Government resolution No. 7061-T&CP|IC-24|76.

(iii) On 15th December, 1977.

(iv) Great importance was stressed on the speedy development of Haldia. All ongoing schemes for Haldia were approved in the first meeting of the Haldia Development Authority (a copy of the proceeding of the said meeting is given below).

*Copy of the proceedings referred to in reply to clause (e) (iv) of the unstarred question No. 501 (Admitted question No. 480)*

**First Meeting of the Haldia Development Authority held in the Chamber of the Chief Secretary on 15th December, 1977 at 3-30 p. m.**

| | Members present | | Designation |
|---|---|---|---|
| 1. | Shri A. K. Sen | .. | Chief Secretary—Chairman |
| 2. | Shri M. G. Kutty | .. | Financial Commissioner |
| 3. | Shri S. K. Samaddar | .. | Engineer-in-Chief and ex-officio Secretary to the Government of West Bengal. |
| 4. | Shri T. C. Dutt | .. | Secretary, Public Works (Metropolitan Development) Department. |
| 5. | Shri S. P. Mallik | .. | Special Secretary, Land Utilisation and Reforms and Land and Land Revenue Department. |
| 6. | Shri S. R. Das | .. | Development Commissioner |
| 7. | Shri R. Mazumdar | .. | Industries Commissioner |
| 8. | Shri P. C. Mitra | .. | Chairman, Calcutta Port Trust |
| 9. | Shri J. C. Sengupta | .. | Commissioner, Burdwan Division |
| 10. | Shri V. Misra | .. | Secretary, Housing Department |
| 11. | Shri K. K. Bagchi | .. | Additional District Magistrate, Tamluk |
| 12. | Shri G. K. Choudhury | .. | Chief Regional Planner, Development and Planning (Town and Country Planning) Department |
| 13. | Shri A. K. Ghosh | .. | Special Land Acquisition Officer, Haldia |
| 14. | Shri S. Ghosh | .. | Deputy Secretary, Land Utilisation and Reforms and Land and Land Revenue Department. |

| | | | |
|---|---|---|---|
| 15. | Shri S. N. Kahar | .. | Joint Secretary, Health and Family Welfare Department |
| 16. | Shri A. K. Poddar | .. | Chief Engineer-I, Public Health Engineering Directorate |
| 17 | Shri H. Mukherjee | .. | Assistant Secretary, Health and Family Welfare Department |
| 18. | Shri B. N. Sen | .. | Deputy Secretary, Health and Family Welfare Department |
| 19. | Shri B. Ghosh | . | Special Secretary, Commerce and Industries Department |

Chief Secretary opened the discussion by saying that the State Government attached highest urgency to the development of Haldia and for that a Cabinet Level Committee has been set up to guide the activities of the Authority

2. Regarding the question of bringing together the expenditure of different Department under the Haldia Development Authority, it was decided that all budget provisions for Haldia Development should be centralised under the Town and Country Planning Department which will collect relevant information from all Departments, as far as possible, and revise the Haldia Budget by the next few days. Financial Commissioner pointed out the merits of having such a Regional Development Budget and this was accepted.

3. Regarding the setting up of an organisation with adequate staff under the Chief Executive Officer, Haldia Development Authority, it was decided that the Chief Executive Officer would present his proposals stating the required staff pattern in the second meeting of the Authority to be held sometimes in the next month Chief Secretary directed the Special Secretary, Land Utilisation and Reforms and Land and Land Revenue to place two Land Acquisition Officers at Haldia instead of Tamluk. Chairman, Calcutta Port Trust, was requested to provide office space and a few flats for this purpose. The Industries Commissioner was also requested to make available as many flats as possible for setting up of this office and accommodating the necessary staff. The Chief Executive Officer was asked to spend at least three days in haldia per week. Chief Secretary mentioned that the Chief Executive Officer would be released from his responsibility as Additional District Magistrate (General), Midnapore, in due course.

4. Secretary, Public Works (Metropolitan Development), presented the Outline Development Plan and a list of on going projects for ap-

proval of the members of the Committee. All the projects were approved. He also placed a copy of the minutes of the meeting held in the Chamber of the Minister, Land Utilisation and Reforms and Land Revenue Department before the meeting for approval. This was approved.

5. Secretary, Department of Health, suggested that a field hospital at Haldia should be set up. After discussion, it was decided that the construction of a hospital should be taken up as soon as land is available from Calcutta Port Trust.

6. On the question of transfer of Calcutta Port Trust land, it was decided that Chief Secretary would take up the matter with Secretary, Ministry of Shipping and Transport, for early settlement of the problem of land transfer by the Calcutta Port Trust.

7. Regarding the water supply scheme, Chief Regional Planner, Town and Country Planning, said that Geonkhali Scheme prepared by the Public Health Engineering Directorate is being recommended by the Committee set up to assess the alternative scheme. He pointed out that due to increase in salinity at Geonkhali as a consequence of Farakka Agreement, the project cost would increase to Rs. 4.5 crores over the previous estimate of Rs. 10.11 crores in order to provide for supplementary water source from a few deep tubewells or tanks.

8. Secretary, Public Works (Metropolitan Development) requested that the report of the Committee should be ready by 24th December, 1977 so that a copy may be sent to Secretary, Planning Commission, where the subject could be discussed on 6th January, 1978 and a financing pattern worked out.

9. Industries Commissioner suggested that the State Ground Water Board may be requested to carry out investigation on underground water resources in Haldia.

10. It was also suggested that in the next meeting a detailed plan of Haldia with the projects shown on it should be circulated for better understanding of the Haldia region.

11. Chairman, Calcutta Port Trust, mentioned the need of burning Ghats in Haldia. He was prepared to give two sites, one on Haldia and the other on Hooghly for the purpose. Secretary, Public Works (Metropolitan Development) stated that the cost of construction of the burning Ghats would be borne by the State Government.

**Group Insurance Scheme for the Government employees**

**502.** (Admitted question No. 562.) **Shri Dawa Narbu La and Shri Suniti Chattaraj :** With reference to his speech on the floor of the House, dated 23rd September, 1977, will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the present Government has taken any decision about the proposal for introduction of Group Insurance Scheme for the benefit of all Government employees including police personnel ; and

(b) if so, the action so far taken by the Government in the matter ?

**Minister-in-charge of Finance Department :** (a) No decision has yet been taken in the matter. The proposal is, however, under active consideration of the Government.

(b) Does not arise.

**B. A. Part I Examination**

**503.** (Admitted question No. 601.) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) is it a fact that the examination in the subject of Nepali language in B. A. Part I Examination, 1977, has not yet been held ; and

(b) if so,—

(i) the reasons therefore,

(ii) action taken by the Government in the matter, and

(iii) the time by which the said examination is likely to be held.

**Minister-in-charge of Education (Higher) Department :** (a) No.

(b) Does not arise.

**Intensive Poultry Development**

**504.** (Admitted question No. 616.) **Shri Dawa Narbu La and Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) whether the Government is aware that the Government of India has with the assistance of the State Government

concerned launched a programme to assist small and marginal farmers and agricultural labourers in areas chosen by the National Commission on Agriculture for Intensive Poultry Development , and

(b) if so,—

(i) what are the salient features of the programme.

(ii) which areas in West Bengal have been chosen by the National Commission on agriculture for such projects, and

(iii) the number of families likely to be benefited in west Bengal by this project ?

**Minister-in-charge of Animal Husbandry and Veterinary Services Department :** (a) Yes.

(b) (i) Under Poultry Production Programme, identified small farmers will be assisted with 25 per cent. subsidy and balance amount of 75 per cent. will flow from Institutional Finance while the marginal farmers and agricultural labourers will get $33.^{1}/_{3}$ per cent. subsidy and rest $62.^{2}/_{3}$ per cent. will flow from Bank as loan on the Capital Investment of establishment of 50 or 100 layers unit of poultry under deep litter system of management.

Subsidies as well as Bank loan (Institutional Finance) will flow in kind and not in cash.

(ii) The areas chosen for poultry production programme are the districts of 24-Parganas, Nadia and Hooghly.

(iii) The number of farmers likely to be benefited are as follows:

3,000 units will be established of 50 layers unit under deep litter system of management in each district, i.e., in all 9,000 families will be benefited in the Poultry Production Programme.

### Setting up of a University in Midnapore district

**505.** (Admitted question No. 761.) **Shri Rajani Kanta Doloi and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether it is a fact that the University Grants Commission has approved the scheme for setting up a University in Midnapore district ;and

(b) if so, what is the present position in the matter ?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) হ্যাঁ।

(খ) বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**Establishment of new institution for higher learning**

**506.** (Admitted question No. 765.) **Shri Rajani Kanta Doloi and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether it is a fact that the University Grants Commission has asked the State Government and the universities in West Bengal to check establishment of new institutions of higher learning and to expand non-formal channels professional/vocational education through correspondence courses : and

(b) if so, the action taken or proposed to be taken by the Government in the matter ?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) না।

(খ) প্রশ্নটি ওঠে না।

**Ban on horse racing in Calcutta**

**507.** (Admitted question No. 774.) **Shri Rajani Kanta Doloi and Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state whether the State Government has any contemplation to take a decision in the matter of imposing a ban on horse racing in Calcutta ?

**Minister-in-charge of Finance Department :** The matter is under continuous review.

**Home for old and infirm freedom fighters**

**508.** (Admitted question No. 775.) **Shri Rajani Kanta Doloi and Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Relief and Welfare (Relief) Department be pleased to state—

(a) whether the State Government has received any suggestion from the Centre to open Homes for old and infirm freedom fighters to provide board, lodging and medical facilities to them ; and

(b) if so,—

(i) what are the salient features of the suggestion,

(ii) when the said suggestion have been received by the State Government, and

(iii) what is the contemplation of the State in the matter ?

**Minister-in-charge Relief and Welfare (Relief) Department :** (a) No.

(b) Does not arise.

**Expansion of the capacity of Haldia Refinery**

**509.** (Admitted question No. 792.) **Shri Rajani Kanta Doloi and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the State Government has sent proposal to the Union Government for expansion of the capacity of Haldia Refinery; and

(b) if so,—

(i) the details thereof, and

(ii) response of the Central Government in the matter ?

**Minister-in-charge of Commerce and Industries Department :** (a) and (b) The State Government had moved the Union Government for enhancing the licensed capacity of Haldia Refinery from 2.5 million t.p.a. to 3.5 million t.p.a., but the proposal was turned down by the Ministry of Petroleum and Chemicals on the ground that the Government of India could not take any significant steps in the directions of the either expansion of the refinery or of the setting up of the petrochemicals unit for the time being on account of constraint of resources, fall in petroleum consumption brought out by various means and the possibility of a lower rate of growth of consumption. The Ministry considered that the refinery capacities should be related to crude availability and regional demand pattern and noted that there was no prospect for planning of creating any new capacity for refineries for some period.

**Status of Subordinate Engineers**

**510.** (Admitted question No. 816.) **Shri Atish Chandra Sinha :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether it is a fact that the present Government has taken a decision to strip the subordinate Engineers of their gazetted status and

(b) if so,—

(i) what are the reasons, and

(ii) what action has so far been taken in the matter by the present Government ?

**Minister-in-charge of Finance Department :** (a) and (b) Because of representations made by various organisations representing the Subordinate Engineers in State Government service, the Cabinet has decided to withdraw the Finance Department notification No. 10303F, dated November 19, 1974.

### Setting up of a drug factory at Kalyani

**511.** (Admitted question No. 851.) **Dr. Motahar Hossain and Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether it is a fact that the present Government has accepted the proposals of a multinational firm to set up a drug factory at Kalyani in Nadia district ; and

(b) if so,—

(i) the details of the proposal including the particulars of medicine sought to be manufactured and present position of the proposal and

(ii) the name of the multinational firm associated in the process and the terms and conditions for collaboration with them ?

**Minister-in-charge of Commerce and Industries Department :** (a) Proposal for industrial licence requires approval of the Central Government. The question of the State Government's acceptance therefore does not arise.

(b) (i) and (ii) Does not arise.

### Committee on Indirect taxations

**512.** (Admitted question No. 867.) **Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the State Government has received from the Central Government any recommendation of the Committee on Indirect Taxations headed by Mr. L. K. Jha for abolition of octroi ;

(b) if so,—

(i) what are the reasons adduced by the Committee for such recommendation, and

(ii) what is the contemplation of the State Government in the matter and

(c) whether the Centre has agreed to make good State's losses on account of abolition of octroi ?

**Minister-in-charge of Finance Department :** (a) Yes.

(b) (i) The Committee has inter alia stated that the tax affects the smooth flow of trade, results in detention of vehicles, is administratively vexatious and has other undesirable features.

(ii) The report of the Committee is under consideration of the State Government , however, it may be added that the State Governments were not consulted at the time of the constitution of the Committee.

(c) The Centre has not agreed to make good the State's losses The Union Finance Minister in his Budget speech recently stated that the Centre shall hold discussions with the State Government.

**Cast iron sleeper industry**

**513.** (Admitted question No. 874.) **Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether it is a fact that the cast iron sleeper industry in West Bengal is now almost idle because of lack of orders from the Railways :

(b) if so, what action has been taken or proposed to be taken by the Government in the matter ;

(c) what is the capacity of this industry and to what extent this capacity is being utilised at present ; and

(d) the number of persons employed in this industry ?

**Minister-in-charge of Commerce and Industries Department :** (a) The Industry has been affected adversely due to lack of orders from the Railways.

(b) This Government took up the matter with the Government of the India who have agreed, in principle, to utilise the cast iron sleeper

on less important lines of the railways, as they consider these to be suitable for use in such lines only.

(c) The approved capacity of the units in this State is to the tune of 4 lakhs t.p.a. and their present capacity utilisation is estimated at about 20 per cent.

(d) About 30,000.

**Setting up of a West Bengal Shipping Corporation**

**514.** (Admitted question No. 877.) **Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the Government has any proposal to set up a West Bengal Shipping Corporation in the Joint Sector in collaboration with Messrs Scindia Steam Navigation Company; and

(b) if so, the present position thereof ?

**Minister-in-charge of Commerce and Industries Department :** (a) Yes.

(b) West Bengal Industrial Development Corporation Ltd. entered into a joint venture agreement on 14th October, 1977 with Scindia Steam Navigation Company Ltd. (SCINDIA), for setting up a shipping project A new company has been incorporated under the name of "Nabadwip Steam Navigation Co Ltd.".

**স্ট্যাটুটারি অ্যাড হক কমিটি**

**৫১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৫৪।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কোন কোন জেলায় প্রাথমিক শিক্ষা বোর্ড গঠিত হইয়াছে ;

(খ) উক্ত বোর্ডের সদস্যদের নাম কি ;

(গ) এই বোর্ড গঠনের নীতি কি ;

(ঘ) অবশিষ্ট জেলাগুলির এই বোর্ড গঠিত না হওয়ার কারণ কি ; এবং

(ঙ) কতদিনে ঐ জেলায় উক্ত বোর্ড গঠিত হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কলকাতা বাদে সমস্ত জেলায় অর্থাৎ যেখানে পূর্বে জেলা বিদ্যালয় পর্ষদ ছিল সেখানে জেলা বিদ্যালয় পর্ষদের স্ট্যাটুটারি অ্যাড হ'ক কমিটি নিয়োগ করা হইয়াছে।

(খ) সদস্যদের জেলাওয়ারি তালিকা ৪ঠা মার্চ, ১৯৭৮ তারিখে কলকাতা গেজেটে প্রকাশিত নোটিফিকেশন নং ২৬৯ এডুকেশন (পি) হইতে নং ২৮৩ এডুকেশন (পি) দ্রষ্টব্য।

(গ) সরকারি কর্মচারী, শিক্ষাবিদ, জনপ্রতিনিধি (এম. এল. এ.) ও বিভিন্ন শিক্ষক সংগঠনের প্রতিনিধিদের লইয়া দি ওয়েস্ট বেঙ্গল (রুর‍্যাল) প্রাইমারি এডুকেশন (টেম্পোরারি প্রভিসনস) (অ্যামেন্ডমেন্ট) অ্যাক্ট, ১৯৭৭-এর ২ ধারা অনুযায়ী ঐ কমিটি গঠন করা হইয়াছে।

(ঘ) ও (ঙ) এ প্রশ্ন ওঠে না।

**প্রাথমিক শিক্ষকগণের বেতন**

**৫১৬**। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৫।) **শ্রী অনিল মুখার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক, ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কতজন প্রাথমিক শিক্ষক আছেন ; এবং

(খ) ইহাদিগকে প্রতিমাসের প্রথম দিনে বেতন দিবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গে মেটা আনুমানিক ১৪৪,০০০ জন প্রাথমিক শিক্ষক আছেন।

(খ) প্রাথমিক শিক্ষকগণকে প্রতিমাসের প্রথম দিনে বেতন প্রদানের জন্য সরকার ব্যাঙ্কের মাধ্যমে বেতন দানের নীতি গ্রহণ করিয়াছেন। এই নীতিকে প্রথমে পরীক্ষামূলকভাবে গ্রহণ করিয়া বর্তমানে ধাপে ধাপে ইহাকে বিভিন্ন পর্যায়ে বাস্তবায়িত করা হইতেছে।

১৯৭২ সালের এক আদেশবলে প্রাথমিকভাবে এই ব্যবস্থা কেবলমাত্র কলকাতা কর্পোরেশন এবং হাওড়া মিউনিসিপ্যালিটির প্রাথমিক শিক্ষকগণের ক্ষেত্রে প্রযোজ্য করা হইয়াছিল এবং এই ব্যবস্থা অনুসারে শিক্ষকগণ তাহাদের স্টেট ব্যাঙ্কের অ্যাকাউন্টের মাধ্যমে মাসের ১ তরিখে বেতন পাইয়া যাইবেন। এই ব্যবস্থা ১৯৭৪ সালের এক আদেশবলে বর্ধমান, হাওড়া (বালি), হুগলি, ২৪-পরগনা এবং নদীয়া জেলার শহরাঞ্চলে সম্প্রসারিত করা হইয়াছে এবং সেই অনুসারে ইতিমধ্যেই ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে। পরবর্তীকালে, পশ্চিমবঙ্গের বাকি দশটি জেলার সমস্ত শহরাঞ্চলে (মিউনিসিপ্যালিটি অঞ্চলে) স্টেট ব্যাঙ্কের মাধ্যমে বেতন প্রদানের ব্যবস্থা প্রবর্তিত করিবার জন্য ১৯৭৬ সালের আরও একটি আদেশ জারি করা হইয়াছে।

গ্রামাঞ্চলের শিক্ষকদের জন্য ১৯৭৭ সালের শেষভাগে এক সরকারি আদেশবলে হাওড়া, হুগলি, বর্ধমান, ২৪-পরগনা, নদীয়া জেলাসমূহের গ্রামাঞ্চলে স্টেট ব্যাঙ্কের মাধ্যমে প্রাথমিক শিক্ষকগণের বেতন মাসের প্রথমদিনে দেবার ব্যবস্থা করিয়া একটি আদেশ জারি করা হইয়াছে। এই আদেশবলে ঐসমস্ত জেলার কেবল ব্লক হেডকোয়ার্টর অঞ্চলের এবং এই হেডকোয়ার্টার সমূহের ৫ কিমি ব্যাসার্ধের মুধ্যে অবস্থিত সমস্ত অঞ্চল উপকৃত হইবে। পরবর্তীকালে এই সকল ক্ষেত্রে স্টেট ব্যাঙ্ক ব্যতীত অন্যান্য রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের মাধ্যমেও বেতন প্রদানের অনুমোদন দেওয়া হইয়াছে। উপরের পাঁচটি জেলার গ্রামাঞ্চলে ব্যাঙ্কের মাধ্যমে শিক্ষকের মাহিনা দানের প্রকল্প সফল হইলে অদূর ভবিষ্যতে পশ্চিমবঙ্গের অন্য সব জেলার গ্রামের প্রাথমিক শিক্ষকের

বেতন অনুরূপভাবে ব্যাঙ্কের মাধ্যমে মাসের প্রথম দিনে প্রদান করার ব্যবস্থা সম্প্রসারিত করা হইবে।

ইহা ছাড়া অবশিষ্ট শিক্ষকরা যাহারা মনিঅর্ডার যোগে বেতন পাইবেন তাহারা যাতে মাসের ১ তারিখে বা প্রথম ভাগেই তাহাদের প্রাপ্য বেতন পান সেইজন্য সংশ্লিষ্ট মাসের ১৫ তারিখ হইতে ২০ তারিখের মধ্যেই মনি অর্ডার ডাকঘরে পাঠাইবার ব্যবস্থা আছে। এই ব্যবস্থা অনুসারে অধিকাংশ শিক্ষকই মাসের প্রথম সপ্তাহের মধ্যে বেতন পাইয়া থাকেন।

**কলেজ শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের বেতন দান**

**৫১৭**। (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৫।) **শ্রী অনিল মুখার্জি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কলেজসমূহের শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের বেতন দানের দায়িত্ব সরকার গ্রহণ করিয়াছেন কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে কতগুলি কলেজের দায়িত্ব সরকার গ্রহণ করিয়াছেন ; এবং

(গ) এই ব্যবস্থার দ্বারা কতজন শিক্ষক উপকৃত হইবেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সরকারি কলেজের শিক্ষক ও অন্যান্য কর্মী সরকারি কর্মী। সুতরাং তাহারা সরকার হইতে সরাসরি বেতন পাইয়া থাকেন। বেসরকারি কলেজের মধ্যে স্পনসর্ড কলেজসমূহে পূর্ব হইতেই অনুমোদিত ব্যয়েব ভিত্তিতে ঘাটতি পূরণের জন্য অনুদান পাইয়া থাকেন। নন-স্পনসর্ড ডিগ্রি কলেজের শিক্ষক এবং অন্যান্য কর্মীদের বেতন দানের দায়িত্ব সরকার অধুনা অর্ডিন্যান্স জারি করিয়া গ্রহণ করিয়াছেন।

(খ) মোট নন-স্পনসর্ড বেসরকারি কলেজের সংখ্যা ১৮৭। ইহার মধ্যে ধর্ম ও ভাষাভিত্তিক সংখ্যালঘু সম্প্রদায় দ্বারা পরিচালিত, ট্রাস্ট কলেজ ও যেসকল কলেজ সরকারি অনুদান নেয় না সেই সকল কলেজসমূহ আছে। এই তিন রকম কলেজ ব্যতিরেকে সকল কলেজগুলি সরাসরি অর্ডিন্যান্সের আওতায় আসিয়াছে। উল্লিখিত তিন রকমের কলেজগুলি আবেদন করিলে সরকার এই প্রকল্পের আওতায় তাহাদের আনিতে পারেন। কিছু কিছু কলেজের আবেদনপত্র পাওয়া গিয়াছে এবং তাহাদের বিষয়ে সরকার বিবেচনা করিতেছেন। তাহাদের মোট সংখ্যা এখনও জানা যায় নাই।

(গ) সকল রকমের নন-স্পনসর্ড কলেজ যদি এই অর্ডিন্যান্সের আওতায় আসে তবে প্রায় ৪,৮০০ শিক্ষক উপকৃত হইবেন।

**নেতাজীর বক্তৃতা ও রচনা সংকলন**

**৫১৮**। (অনুমোদিত প্রশ্ন নং ১০১৩।) **শ্রী সরল দেব ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নেতাজীর সমস্ত বক্তৃতা ও লেখার একটি সংকলন সুলভে প্রকাশ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, তাহা কবে নাগাদ কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে এই রকম কোনও পরিকল্পনা সরকারের নেই। তবে বিষয়টি সম্পর্কে সরকার চিন্তা করতে পারেন।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিশুদ্ধ জল সরবরাহের জন্য ধার্য অর্থ**

৫১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১০১৮।) **শ্রী সরল দেব ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বিশুদ্ধ জল সরবরাহের জন্য ধার্য সওয়া দুই কোটি টাকা স্বাস্থ্য দপ্তর কর্তৃক খরচ না হওয়ায় ফেরৎ গিয়াছে ;

(খ) সত্য হইলে, এ বিষয়ে অর্থ দপ্তরের দায়িত্ব কতখানি ; এবং

(গ) এই বিষয়ে দায়ী অফিসারদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সত্য নহে।

(খ) এবং (গ) প্রশ্ন ওঠে না।

**পীস-রেট টাইপিস্টদের মেশিন সরবরাহ**

৫২০। (অনুমোদিত প্রশ্ন নং ১০২৪।) **শ্রী তিমিরবরণ ভাদুড়ি ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, অর্থ দপ্তরের ২৩এ অক্টোবর তারিখের ৭১৯১-এফ নং বিজ্ঞপ্তি অনুযায়ী যে সকল কর্মচারী সরকারি চাকুরিতে যোগ দিবার ইচ্ছা জানাইয়াছেন, তাহাদের মধ্যে অনেককেই এখনও নিজ উদ্যোগে টাইপরাইটার মেশিন যোগাড় করিতে হয়, এমনকি রিবন পর্যন্ত ক্রয় করিতে হয় ;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ; এবং

(গ) এই সমস্ত কর্মচারীকে সরকারি ব্যয়ে টাইপরাইটার মেশিন, রিবন ইত্যাদি দিবার, তাহাদের টাইপরাইটার মেশিনের রক্ষণাবেক্ষণের ব্যয়ভার বহন করার বা এই সমস্ত বাবদ কোনও আর্থিক সাহায্য দিবার বিষয়ে সরকার কোনও চিন্তা করিতেছেন কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক), (খ) ও (গ) পীস-রেট চাকুরির শর্তাবলি অনুযায়ী বিভিন্ন আদালতে নিযুক্ত পীস-রেট কর্মচারিদের নিজের নিজের টাইপরাইটার

মেশিনে টাইপ/কপি করতে হয়। পীস-রেট কর্মচারিদের মধ্যে যারা অর্থ বিভাগের ২৩এ অক্টোবর, ১৯৭৫ তারিখের ৭১৯১-এফ আদেশনামা অনুসারে নিয়মিত দপ্তরে (রেগুলার স্যালারিড এস্টাবলিশমেন্ট) নিযুক্ত হয়েছেন তারা এখনও নিজের নিজের টাইপরাইটার মেশিন ব্যবহার করছেন, তবে এই সমস্ত কর্মচারিদের সরকারি ব্যয়ে, টাইপরাইটার মেশিন সরবরাহ করা বা মেশিনগুলির রক্ষণাবেক্ষণের ব্যয়ভার বহন করার প্রশ্নটি সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

### টাইপিস্ট-কপিইস্টদের মহার্ঘ ভাতা ও অ্যাড বেতন দান

**৫২১**। (অনুমোদিত প্রশ্ন নং ১০২৮।) **শ্রী তিমিরবরণ ভাদুড়ি ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আদালতসমূহে কর্মরত টাইপিস্ট-কপিস্টগণকে রাজ্য সরকারি কর্মচারিগণের অনুরূপ মহার্ঘ ভাতা, অ্যাড হক বেতন ইত্যাদি ১লা এপ্রিল, ১৯৭০ হইতে দিবার বিষয়ে সরকার কি চিন্তা করিতেছেন?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্য সরকারের নিয়মিত কর্মচারিদের বেতনক্রম ১লা এপ্রিল, ১৯৭০ তারিখ থেকে সংশোধিত হয়েছে। ঐ তারিখ থেকে নিয়মিত কর্মচারিদের জন্য কোনও মহার্ঘ ভাতা বা অ্যাড-হক বেতন মঞ্জুর করা হয় নি। পরে নিয়মিত কর্মচারিদের জন্য যে মহার্ঘ ভাতা মঞ্জুর করা হয়েছে তা টাইপিস্ট-কপিইস্টদেব ক্ষেত্রেও মঞ্জুর করা হয়েছে। যেসব টাইপিস্ট-কপিইস্ট নিয়মিত কর্মচারী হিসাবে নিযুক্ত হয়েছেন তারা অ্যাড-হক বেতন, মহার্ঘ ভাতা ইত্যাদি অন্য নিয়মিত কর্মচারিদের মতো পাচ্ছেন। যারা পিস-রেট কর্মচারী হিসাবে কাজ করছেন তাদের অ্যাড-হক বেতন দেবার বিষয় বিবেচনা করা হচ্ছে।

পিস-রেট কর্মচরীরা অন্যান্য ভাতা, যথা, বাড়িভাড়া ভাতা, চিকিৎসা ভাতা, পুত্রকন্যাদের শিক্ষা বাবদ ব্যয় ইত্যাদি নিয়মিত সরকারি কর্মচারিদের মতো পেয়ে থাকেন।

### বিভিন্ন আদালতে কর্মরত টাইপিস্ট-কপিইস্টদের বেতনক্রম

**৫২২**। (অনুমোদিত প্রশ্ন নং ১০৩৪।) **শ্রী তিমিরবরণ ভাদুড়ি ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৩এ অক্টোবর, ১৯৭৫ তারিখের অর্থ দপ্তরের ৭১৯১-এফ নির্দেশনামাবলে বিভিন্ন আদালতে কর্মরত টাইপিস্ট, টাইপিস্ট-কপিইস্ট, কপিইস্ট-গণের কাজের পরিমাণ সমান রেখে ঐ তিন শ্রেণীর কর্মচারিদের জন্য তিন পর্যায়ের বেতনক্রম নির্ধারণ করা হয়েছে ; এবং

(খ) সত্য হ'লে, সমকাজে এরূপ বেতন-বৈষম্যের কারণ কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এটা সত্য নয় যে, অর্থ বিভাগের ২৩এ অক্টোবর, ১৯৭৫ তারিখের ৭১৯১-এফ নির্দেশনামাবলে বিভিন্ন আদালতে কর্মরত টাইপিস্ট, কপিইস্ট ও টাইপিস্ট-কপিইস্টদের তিন পর্যায়ের বেতনক্রম নির্ধারণ করা হয়েছে। উপরি-উক্ত আদেশবলে বিভিন্ন আদালতের যেসকল পিস-রেট টাইপিস্ট এবং কপিইস্ট নিয়মিত কর্মচারীরূপে

নিযুক্ত হয়েছেন তারা টাঃ ২৩০-৪২৫ বেতনক্রম অনুসারে বেতন পাচ্ছেন। টাইপিস্ট-কপিইস্টগণও নিয়মিত কর্মচারীরূপে নিযুক্ত হয়ে ঐ একই বেতনক্রম অনুসারে বেতন পাচ্ছেন।

উপরি-উক্ত আদেশবলে এই তিন শ্রেণীর কর্মচারিদের প্রত্যেককেই মাসে অন্তত ৭৫০ ফোলিও টাইপ বা কপি করতে হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### School Mother Training Centre at Haripal

**523.** (Admitted question No. 1053.) **Shri Balai Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library) Department be pleased to state—

(a) is it a fact that School Mother Training Centre at Haripal in the district of Hooghly has been closed down ;

(b) if so,—

(i) the date, and

(ii) reasons of the closure ;

(c) whether the Government has any contemplation to re-open it; and

(d) if so, the likely date thereof ?

**Minister-in-charge of Education (Primary, Secondary and Library) Department :** (a) The School Mother Training Centre at Haripal has been closed down by the authorities of the Centre (Sikshaniketan).

(b) (i) 1st October 1976.

(ii) The Training Centre was run under the management of Sikshaniketan, Kalanabagram, Burdwan, When Governing Body for the Training Centre was reconstituted by Government, the authorities of the Sikshnaiketan (a voluntary organisation) did not agree to the composition of the Governing Body approved by Government and closed down the Training Centre unilaterally.

(c) The matter is now sub judice before the Hon'ble High Court at Calcutta.

(d) Does not arise.

### সতীশ স্মৃতি বিদ্যামন্দির

**৫২৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৫৮।) **শ্রী সরল দেব :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলার আমডাঙ্গা থানার সতীশ স্মৃতি বিদ্যামন্দিরের নবনির্বাচিত কমিটিতে ডিস্ট্রিক্ট ইন্সপেকটর অব স্কুলস (মাধ্যমিক) কর্তৃক মনোনীত সরকারি প্রতিনিধির নাম ডিরেকটর অব পাবলিক ইন্স্ট্রাকশন এখনও অনুমোদন করেন নাই ; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক এবং গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) বিষয়টি আদালতের বিবেচনাধীন থাকায় এ বিষয়ে কিছু করা হয় নাই।

**বিভিন্ন স্কীম বাবদ বরাদ্দ অর্থ ফেরৎ**

**৫২৫**। (অনুমোদিত প্রশ্ন নং ১০৬৯।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬-৭৭ আর্থিক বৎসরে (১) সেন্ট্রাল সেক্টর, (২) সেন্ট্রালি স্পনসরড সেক্টর ও (৩) স্টেট সেক্টর স্কীমসমূহ বাবদ যে অর্থ বরাদ্দ হইয়াছিল তাহার মধ্যে কিছু অংশ ফেরৎ দেওয়া হইয়াছে কিনা ;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তাহা হইলে উক্ত বরাদ্দ অর্থ ফেরৎ দিবার কারণ কি ; এবং

(গ) ভবিষ্যতে বরাদ্দ টাকা যাহাতে ফেরৎ না যায় এবং নির্দিষ্ট আর্থিক বৎসরে যথাযথভাবে খরচ হয় তাহা নিশ্চিত করিবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) অধিকাংশ ক্ষেত্রে বরাদ্দ অর্থ সম্পূর্ণ খরচ হয়েছিল। কোনও কোনও দপ্তর থেকে বরাদ্দ অর্থের কিছু অংশ ফেরৎ দেওয়া হয়েছিল।

(খ) বিভিন্ন কারণে বরাদ্দ অর্থ ফেরৎ গিয়েছিল। প্রধান কারণগুলি হল ঃ

(১) পরিকল্পনাসমূহ কার্যকর করার জন্য সৃষ্ট পদগুলির সব পূর্ণ করা যায় নি।

(২) জমি অধিগ্রহণের জন্য বরাদ্দ টাকা কোর্টের আদেশের অভাবে খরচ করা যায় নি।

(৩) কিছু পরিকল্পনা পরে পরিত্যক্ত হয়।

(৪) কিছু কিছু পরিকল্পনা প্ল্যান সেক্টর থেকে নন-প্ল্যান সেক্টর-এ সরিয়ে নেওয়া হয়।

(৫) কোনও কোনও ক্ষেত্রে ভারত সরকারের অনুমোদন আর্থিক বৎসরের শেষে আসে, যার ফলে খরচ সম্ভব হয় নি।

(৬) জমি অধিগ্রহণের নিয়মকানুন মেনে ঐ বছরের মধ্যে জমি অধিগ্রহণে সম্ভব হয় নি। কোথাও কোথাও মামলায় নিষ্পত্তি না হওয়ায় জমি অধিগ্রহণ সম্ভব হয় নি।

(গ) পরিকল্পনা-সংক্রান্ত প্রস্তাবগুলি অগ্রাধিকার ভিত্তিতে বিবেচনা করা এবং নির্দিষ্ট সময়ের মধ্যে পরিকল্পনা রূপায়ণের ব্যাপারে সকল দপ্তরই সতর্ক ও সজাগ।

**Per capita income in the State**

**526.** (Admitted question No. 1075.) **Shri Nakul Chandra Mahato:** Will the Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to state—

(a) the amount of per capita income, preferably during 1975-76 of the—

(i) people of West Bengal in general,

(ii) people of the district of Purulia, and

(iii) tribal people residing in the district of Purulia and in I.T.D.P. areas; and

(b) Steps taken or proposed to be taken to bridge the difference between (i) on the one hand and (ii) on the other.

**Minister-in-charge of Scheduled Castes and Tribes Welfare Department** : (a) (i) At current prices—Rs. 1,062.34. At constant (1960-61) prices—Rs. 384.48.

(ii) and (iii) Not available.

(b) The per capita income of the people mentioned at (ii) and (iii) however is lower than those mentioned at (i). "The tribal sub-plan" which is primarily meant to have specific programmes to better the lot of the tribal people, is under operation since 1974-75. Since its inception the size of the plan is steadily increasing. Besides the sub-plan, different region-based programmes like D.P.A.P., S.F.D.A., etc., are also under operation. All these are expected to uplift the economic of the people of Purulia and their per capita income. Moreover, industrial entrepreneurs interested in investing in the Purulia district are provided with some special Central subsidy as well as concessional finance from financial institutions.

**প্রশাসনের কাজকর্ম পরিচালনায় এম. এল. এ. ও এম. পি.-দের ভূমিকা**

৫২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১২১।) **শ্রী অমলেন্দ্র রায়** ঃ উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যের প্রশাসন বা সরকারি কাজকর্ম পরিচালনার নানা স্তরে, বিশেষত উন্নয়ন পরিকল্পনাগুলি রূপায়ণের ক্ষেত্রে, এম. এল. এ. বা এম. পি.-দের কোনও কার্যকর ভূমিকা আছে কি না ; এবং

(খ) থাকিলে, প্রশাসনের সর্বস্তরে উহা যথাযথভাবে জ্ঞাত করাইবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হইয়াছে কিনা?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) হ্যাঁ।

**যাদবপুর বিশ্ববিদ্যালয়ে পার্ট-টাইম ডিগ্রি কোর্স**

**৫২৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৭।) **শ্রী সরল দেব ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,—

(১) পূর্বতন সরকারের আমলে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে পার্ট-টাইম ডিগ্রি কোর্সের মেয়াদ চার বৎসরের স্থলে পাঁচ বৎসর করা হইয়াছে, ও

(২) উক্ত বিশ্ববিদ্যালয়ে সান্ধ্যকালীন আংশিক সময়ে বি. ই. ভর্তি পরীক্ষার্থিদের প্রাপ্ত নম্বর জানানোর কোনও ব্যবস্থা নাই ;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ;

(গ) উক্ত বিশ্ববিদ্যালয়ে সান্ধ্যকালীন বি. ই. কোর্সের সিভিল, মেকানিক্যাল এবং ইলেকট্রিক্যাল ইত্যাদি প্রতি বিভাগের আসন-সংখ্যা কত ;

(ঘ) উক্ত আসন-সংখ্যা কি পূর্বতন সরকারের আমলে কমানো হইয়াছিল ; এবং

(ঙ) উক্ত সংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) হ্যাঁ, পার্ট-টাইম—ইঞ্জিনিয়ারিং ডিগ্রি কোর্সের মেয়াদ পাঁচ বছর করা হয়েছে।

(২) হ্যাঁ।

(খ) বিশ্ববিদ্যালয়ে কোনও ভর্তি পরীক্ষারই নম্বর জানাবার আইনগত ব্যবস্থা নাই।

(গ) তিরিশ।

(ঘ) ও (ঙ) না।

**যাদবপুর বিশ্ববিদ্যালয়ে সান্ধ্যকালীন এম. ই. কোর্স প্রবর্তন**

**৫২৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৯।) **শ্রী সরল দেব ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) যাদবপুর বিশ্ববিদ্যালয়ের সান্ধ্যকালীন এম. ই. কোর্স চালু করার বিষয়ে সরকার কোনও চিন্তা করছেন কি ; এবং

(খ) স্টেট কাউন্সিল অব ইঞ্জিনিয়ারিং-এর ডিপ্লোমাপ্রাপ্ত ছাত্রদের জন্যে শিবপুর, দুর্গাপুর,

[5th May, 1978]

*Statement referred to in clause (kha) of unstarred question No. 565 (Admitted Question No. 2046)*

**Names of High Schools in Howrah district where Text Book Banks to be opened very soon out of the fund available in 1977-78**

*Boys' High Schools*

(1) Jagadishpur High School

(2) Anandanagar High School

(3) Begri High School

(4) Jagatballavpur High School

(5) Kandua Mahakali High School

(6) Nayachak Jadunath High School

(7) Bahira High School

(8) Thanamakuah Model High School

(9) Joarguri Union High School

(10) Anandaniketan Vidyamandir

(11) Shyampur High School

(12) Baneswarpur Ramchandapur A. U. High School

(13) Nazrul High School

*Girls' High Schools*

(1) Pantihal Balika Vidyalaya

(2) Chapaladevi Balika Vidyalaya

(3) Belur Khamarpara Girls' High School

(4) Santragachi Bhanumati Girls' High School

(5) Bally Bangasishu Balika Vidyalaya

(6) Bagnan Adarsha Balika Vidyalaya

(7) Menoka Smriti Vidyamandir

(8) Mugkalyan Girls' Vidyalaya

(9) Birajlaxmi Balika Vidyalaya

(10) Jagatpur Adarsha Balika Vidyalaya

**Names of Junior High Schools and Junior High Madrasahs in Howrah District where Text Book Banks to be set up out of the fund available in 1977-78**

*Boys' Junior High Schools and Junior High Madrasahs*

*Boys' High Schools*

(1) Panchanantala Rajendra Harijan Hindi Vidyalaya

(2) Chirantani Vidyapith

(3) Keshabpur Junior High School

(4) Subharah Junior High School

(5) Dhulagori Adarsha Vidyalaya

(6) Duillya Panchapara Junior School

(7) Chakpara Purbapalli Samaj Junior High School

(8) Siddheswar Sankar Pathsala

(9) Ganeshpur Junior High School

(10) Baikhali Shri Shri Mahamaya Vidyamandir

(11) Karat Berik Junior High School

(12) Tehatta Junior High School

(13) Binupalchak Junior High School

(14) Khalore Gopimohan Sikshayatan

(15) Khaira Junior High School

(16) Mahishamuri Ramkrishna Vidyapith

(17) Nimdihi Junior High Madrasah

(18) Sufi Abdul Mumin Junior High Madrasah

*Girls' Junior High Schools and Junior High Madrasahs*

(1) Kalerah Girls' Junior High School

(2) Brahminpara Chintamoni Balika Vidyalaya

(3) Rabindra Balika Vidyalaya

(4) Khasmorah Girls' Junior High School

(5) Begri Girls' Junior High School

(6) Beuria Gopinath Manial Girls' Junior High School

(7) Belari Saradamani Balika Vidyalaya

(8) Nibedita Balika Vidyapith

(9) Khalna Jogmaya Balika Vidyalaya

(10) Sonamui Girls' Junior High School

(11) Tulsiberia Madhyamik Balika Vidyalaya

(12) Bhattanagar Kulakamini Balika Vidyalaya

(13) Udang Girls' Junior High School

(14) Bainan Girls' Junior High School

(15) Hazi Madraali Siddique Girls' Junior High Madrasah

(16) Panchla Girls' Junior High Madrasah

(17) Baltikuri Rajkumar Balika Vidyalaya

(18) Gangadharpur Balika Vidyamandir

(19) Bargachia Anchal Balika Vidyalaya

(20) Duilya Girls' Junior High School

(21) Bally Gajendra Balika Vidyalaya

(22) Raghunathpur Girls' Junior High School

**বর্ধমান জেলায় অটো-রিক্সা**

৫৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ২১১৩।) **শ্রী রামনারায়ণ গোস্বামি** এবং **শ্রী দ্বারকানাথ তা** ঃ উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৭এ ফেব্রুয়ারি, ১৯৭৮ পর্যন্ত বর্ধমান জেলায় এ. ই. পি. প্রকল্পে কতগুলি অটো-রিক্সা মঞ্জুর করা হইয়াছিল ;

(খ) তন্মধ্যে কতগুলি ক্ষেত্রে উক্ত তারিখ পর্যন্ত—

(১) রিক্সাগুলি চালু ছিল, ও

(২) নিয়মিতভাবে ঋণ পরিশোধ করা হইয়াছে ; এবং

(গ) অবিশিষ্ট ক্ষেত্রে—

(১) অনাদায়ি ঋণ ও তাহার উপর সুদের পরিমাণ কত, ও

(২) ঋণ পরিশোধ না করার কারণ সম্বন্ধে সরকার কোনও অনুসন্ধান করিয়াছেন কি?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) একানব্বইটি।

(খ) (১) নব্বইটি।

(২) ব্যাঙ্ক থেকে গৃহীত ঋণ একটি ক্ষেত্রে সম্পূর্ণ এবং সত্তরটি ক্ষেত্রে আংশিক পরিশোধ করা হয়েছে।

(গ) (১) প্রান্তিক মুলধন হিসাবে সরকার থেকে গৃহীত অনাদায়ি ঋণের পরিমাণ টাঃ ৯৫,৬১০.৯৫ পঃ এবং তার সুদ টাঃ ৯,২৩০.৭৫ পঃ। অনাদায়ি ব্যাঙ্ক ঋণ ও উহার সুদের পরিমাণ জানাবার জন্য ব্যাঙ্কগুলিকে অনুরোধ করা হয়েছে।

(২) অটো-রিক্সা চালকদের স্মারকলিপিতে উল্লিখিত ঋণ পরিশোধ না করার কয়েকটি কারণ সরকার অবগত আছেন।

### হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা

**৫৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ২১২৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা স্থাপনের প্রশ্নটি পরীক্ষা করিয়া দেখিবার জন্য কোন বৎসরে কোন কমিটি বা ওয়ার্কিং গ্রুপকে নিয়োগ করা হইয়াছিল ;

(খ) ঐ সকল কমিটি বা ওয়ার্কিং গ্রুপে কাহাদের সদস্য করা হইয়াছিল ; এবং

(গ) ঐ সকল কমিটি বা ওয়ার্কিং গ্রুপের মূল সিদ্ধান্ত কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ভারত সরকার ১৯৭১ সালে হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা স্থাপনের প্রশ্নটি বিবেচনা করার জন্য শ্রী সি. জি ব্যাভেজার নেতৃত্বে একটি ওয়ার্কিং গ্রুপ গঠন করেন। এই গ্রুপ তাদের সুপারিশ পেশ করার পর ভারত সরকার পুনরায় ১৯৭৩ সালে হলদিয়া সমেত ভারতবর্ষের অন্যান্য বিভিন্ন স্থানের কারিগরি ও অর্থনৈতিক দিক থেকে জাহাজ নির্মাণ কারখানা স্থাপনের উপযোগিতা বিচার করার জন্য ব্রিগেডিয়ার ও পি. নুরুলার নেতৃত্বে একটি টেকনো-ইকোনমিক ওয়ার্কিং গ্রুপ গঠন করেন।

(খ) এ সম্পর্কে একটি বিবরণী নিম্নে পেশ করা হইল।

(গ) সরকারিভাবে এই সকল গ্রুপের বা বিশেষজ্ঞদলের বিস্তৃত সুপারিশ পশ্চিমবঙ্গ সরকার পান নাই। কিন্তু লোকসভার প্রশ্নোত্তর ও অন্যান্য সূত্র থেকে জানা যায় যে, শ্রী ব্যাভেজার নেতৃত্বাধীন ওয়ার্কিং গ্রুপ সর্বসম্মতিক্রমে হলদিয়াকে উপযুক্ত স্থান বলে বিবেচনা করেন এবং ঐ স্থানে জাহাজ নির্মাণ কারখানা স্থাপনের সুপারিশ করেন। ব্রিগেডিয়ার নুরুলার নেতৃত্বাধীন দলটিও হলদিয়ায় জাহাজ কারখানা স্থাপনের উপযোগিতা আছে ব'লে বিবেচনা করেন এবং ঐ স্থান জাহাজ নির্মাণ কারখানা স্থাপনের জন্য নির্বাচিত হ'তে পারে ব'লে মনে করেন।

*Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 567* (Admitted question No. 2127)

### Working Group (Baveja Committee)

The composition of the Working Group after incorporating the various

changes as a result of transfer/retirement of some of the representatives of the Ministries, were as follows :

(1) Shri G. C. Baveja, Joint Secretary, Ministry of Shipping and Transport—Chairman.

(2) Shri S. K. Sehgal, Joint Secretary, Ministry of Heavy Industries.

(3) Shri P. H. Trivedi, Director (Projects), Ministry of Shipping and Transport—Convener.

(4) Shri T. K. Sarangan, Director (Transport Division), Ministry of Foreign Trade.

(5) Shri R. L. Jain, Deputy Finance Officer, Ministry of Finance (Department of Expenditure).

(6) Shri N. K. Biswas, Secretary to the Government of West Bengal, Department of Commerce and Industries.

(8) Shri P. C. Mittra, Deputy Chairman, Calcutta Port Commissioners.

(9) Rear Admiral Krishan Dev, AVSM, Managing Director, Garden Reach Workshops Ltd.

(10) Shri S. Balakrishna Shetty, Chairman and Managing Director, Hindustan Shipyard Ltd.

(11) Shri S. Kasthuri, General Manager, Cochin Shipyard Ltd.

(12) Shri K. Srinivasan, Managing Director, Central Inland Water Transport Corporation.

**The Techno-Economic Working Group (Brig. Narula Committee)**

(1) Brig. O. P. Narula AVSM, Development Advisor (Ports), Ministry of Shipping and Transport.

(2) Representative from Ministry of Finance.

(3) Technical Representative from Hindusthan Shipyard Ltd.

(4) Shri S. Kasthuri, General Manager, Cochin Shipyard.

(5) Shri R. P. Chitra, Head of Indigenous Development Cell, Hindusthan Shipyard Ltd.

**মেদিনীপুর জেলার তোসরাঘাটে চিনিকল**

৫৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ২১৩২।) **শ্রী ক্ষুদিরাম সিং এবং শ্রী বুদ্ধদেব সিং** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কেশিয়াড়ি থানার সুবর্ণরেখার তীরবর্তী তোসরাঘাটে পূর্বতন সরকারের চিনিকল স্থাপনের কোনও পরিকল্পনা ছিল কি ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তাহা হইলে—

(১) উহা বর্তমানে কি অবস্থায় আছে, ও

(২) ঐ পরিকল্পনা বা ঐ অঞ্চলে অনুরূপ কোনও প্রকল্প কতদিনে কার্যকর হইবে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**দেউলপুর উচ্চ বিদ্যালয়ের অর্থ তছরূপ**

**৫৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৫৭।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সাল হইতে ১৯৭৭ সালের মধ্যে হাওড়া জেলার দেউলপুর উচ্চ বিদ্যালয়ের দুইজন অ্যাডমিনিস্ট্রেটর উক্ত বিদ্যালয়ের অর্থ তছরূপ করিয়াছেন এই মর্মে অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কি ;

(খ) আসিয়া থাকিলে,—

(১) উক্ত অ্যাডমিনিস্ট্রেটরদের নাম কি, ও

(২) তাহারা কি পরিমাণ অর্থ তছরূপ করিয়াছেন বলিয়া অভিযোগ পাওয়া গিয়াছে ; এবং

(গ) উক্ত অ্যাডমিনিস্ট্রেটরদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ও (গ) উক্ত বিদ্যালয়ের পরিচালনা ব্যবস্থা ও হিসাবপত্র সম্পর্কে বহু মামলা বিভিন্ন আদালতে চলিতেছে। মামলাগুলি চূড়ান্ত নিষ্পত্তি না হওয়া পর্যন্ত অভিযোগ সম্পর্কে কোনও মন্তব্য সম্ভব নহে।

**প্রাথমিক ও মাধ্যমিক স্তরে ইংরেজি ভাষা ঐচ্ছিককরণ**

**৫৭০।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৬২।) **শ্রী রবিশঙ্কর পান্ডে ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইংরেজি ভাষায় ফেলের হার বৃদ্ধি পাওয়ার পরিপ্রেক্ষিতে প্রাথমিক ও মাধ্যমিক স্তরে ইংরেজি ভাষার পঠন-পাঠন ঐচ্ছিক করার কথা সরকার বিবেচনা করিতেছেন কি ; এবং

(খ) করিয়া থাকিলে, ইহার জন্য কি কর্মসূচি গ্রহণ করা হইয়াছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রাথমিক স্তরে ইংরেজি ভাষার পঠন-পাঠন ঐচ্ছিক করার প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে। মাধ্যমিক স্তরে অনুরূপ কোনও প্রস্তাব সরকারের কাছে বিবেচনাধীন নেই।

(খ) বর্তমানে এ প্রশ্ন ওঠে না।

**শিক্ষক পদের আবেদনকারিদের নিকট হইতে গৃহীত অর্থ ফেরৎ**

**৫৭১**। (অনুমোদিত প্রশ্ন নং ২১৫৫।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শিক্ষক পদে নিয়োগের জন্য পশ্চিমবঙ্গ হায়ার সেকেন্ডারি কাউন্সিল বহু আবেদনকারির নিকট হইতে ফিজ লইয়াছিলেন, কিন্তু ঐভাবে নিয়োগের নোটিশ বাতিল হওয়ায় গৃহীত ফিজ ফেরৎ দেওয়ার সিদ্ধান্ত করিয়াছেন;

(খ) সত্য হইলে,—

(১) কি হারে, ও

(২) কতজন ব্যক্তি এইরূপ ফিজ দাখিল করিয়াছিলেন ;

(গ) কোন তারিখে কাউন্সিল ঐ ফিজ প্রত্যর্পণের সিদ্ধান্ত করিয়াছেন ;

(ঘ) ১লা মার্চ, ১৯৭৮ পর্যন্ত কতজন ব্যক্তিকে উক্ত ফিজ ফেরৎ দেওয়া হইয়াছে ;

(ঙ) অবশিষ্ট ব্যক্তিদের কবে নাগাদ এই টাকা ফেরৎ দেওয়া সম্ভব হইবে ; এবং

(চ) এই দেরির কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) ৫.০০ টাকা হারে ফেরৎ দেওয়া হইবে।

(২) প্রায় ৪৫,০০০ ব্যক্তি ফিজ দাখিল করিয়াছিলেন।

(গ) সংসদ ১৬ই নভেম্বর, ১৯৭৭ তারিখে ঐ ফিজ প্রত্যর্পণের সিদ্ধান্ত গ্রহণ করে।

(ঘ) সঠিক সংখ্যা এখন বলা সম্ভব নয় তবে মানি অর্ডার ফর্ম পরিপূরণ করার কাজ শেষ হইয়াছে।

(ঙ) আশা করা যায়, আগামী জুলাই, ১৯৭৮-এর মধ্যে সব আবেদনকারীকে এই টাকা ফেরৎ দেওয়া সম্ভবপর হইবে।

(চ) আসন্ন উচ্চ মাধ্যমিক পরীক্ষার যাবতীয় কাজে সংসদের কর্মীরা নিযুক্ত থাকায় এই কাজে কিছু বিলম্ব হইয়াছে।

**মুর্শিদাবাদ জেলায় আর. পি. পি. বা আর. ডব্লু. পি. স্কীমে অর্থ বরাদ্দ**

**৫৭২**। (অনুমোদিত প্রশ্ন নং ২১৭৭।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায়—

(১) ১৯৭৭-৭৮ সালে আর. পি. পি. বা আর ডব্লু. পি. প্রকল্পে কত টাকা বরাদ্দ হইয়াছিল, ও

(২) ১৯৭৮-৭৯ সালে উক্ত জেলায় কত টাকা বরাদ্দ হইয়াছে, এবং

(খ) আর. পি. পি. বা আর. ডব্লু. পি. প্রকল্পে সাধারণভাবে এবং বিশেষ করিয়া টেন্ডার গ্রহণের বিষয়ে ব্লক কমিটির বা স্থানীয় এম. এল. এ.-র ভূমিকা কি?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মুর্শিদাবাদ জেলায়—

(১) ১৯৭৭-৭৮ সালে আর. ডব্লু. পি (পূর্ব নাম আর. পি. পি.। এস. ই. পি.) কর্মসূচিতে টাঃ ৬৫,৪১,০০০ (পঁয়ষট্টি লক্ষ একচল্লিশ হাজার টাকা) টাকার প্রকল্প অনুমোদিত হয়েছে।

(২) ১৯৭৮-৭৯ সালের বরাদ্দের পরিমাণ এখনও সরকারের বিবেচনাধীন।

(খ) ব্লক ডেভেলপমেন্ট কমিটি সাধারণভাবে স্থানীয় প্রকল্পগুলির নির্বাচন এবং তাদের পারস্পরিক অগ্রাধিকার প্রদান সম্পর্কে ভূমিকা গ্রহণ ক'রে থাকেন। স্থানীয় এম. এল. এ.-রা ব্লক ডেভেলপমেন্ট কমিটির সভ্য হিসাবে এই প্রকল্পগুলির রূপায়ণে অংশগ্রহণ করেন। সরকারি আইন অনুযায়ী এম. এল. এ -দের টেন্ডার গ্রহণ বা বর্জনের ব্যাপারে কোনও ভূমিকা নেই।

## Alleged missing tabulation sheets of Degree Course Examination of the Burdwan University

**573.** (Admitted question No. 2205.) **Shri Deb Ranjan Sen :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether it is a fact that original tabulation books for B.A.IB.Sc.IB.Com. Examinations of Burdwan University held in 1976 were lost and were replaced by duplicates containing gross alterations of marks ;

(b) if so, what action has been taken by the Government in the matter ?

**Minister-in-charge of Education (Higher) Department :** (a) It has been alleged by a member of the Council of the Burdwan University that the tabulation books were lost and were replaced by duplicates. The truth or otherwise is yet to be found out by enquiry.

(b) A proposal has been received from the Burdwan University for

appointment of an Enquiry Committee. The matter is under consideration.

**খয়েরবনি গ্রামে সমবায় সমিতির মাধ্যমে উন্নত জাতের গাভি বন্টন**

৫৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ২২১০।) **শ্রী নবনী বাউরি ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত তিন বৎসরে বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটি থানায় খয়েরবনি গ্রামে কতগুলি উন্নত জাতের গাভি সমবায় সমিতির মাধ্যমে বিলি করা হইয়াছে ;

(খ) উক্ত গাভিগুলি কাহাদের বিলি করা হইয়াছে ;

(গ) বর্তমানে উক্ত গাভিগুলি দুগ্ধ দেয় কিনা ; এবং

(ঘ) উক্ত গাভিগুলির মধ্যে কতগুলির বাচ্চা হইয়াছে?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) খয়েরবনি গ্রামে বাঁকুড়া প্রান্তিক চাষী ও কৃষি মজুর এজেন্সি গঠিত সমবায় সমিতির মাধ্যমে ৪০টি উন্নত জাতের গাভি বিলি করা হইয়াছে।

(খ) সমবায় সমিতির ২০ জন সদস্যের মধ্যে বিলি করা হইয়াছে।

(গ) উক্ত ২০টি গাভিই দুধেলা।

(ঘ) সকল গাভিই বাচ্চা দিয়েছে।

**Forcible occupation of agricultural lands by refugees**

**575.** (Admitted question No. 2222.) **Shri Ramzan Ali :** Will the Minister-in-charge of the Refugee Relief and Rehabilitation Department be pleased to state—

(a) whether it is a fact a good number of refugees have forcibly occupied the agricultural lands of some poor muslim peasants in mauza Sagarpur, Nizampur Kaujia, Baisbighia, Khoshsa, Niyamatpur, Deagaon, Madhusikar, Sahaspur, Hatipawu and Kanki under policestation Chakulia of district West Dinajpur ; and

(b) if so, whether the Government has any proposal to rehabilitate these poor peasants ?

**Minister-in-charge Refugee Relief and Rehabilitation Department :** (a) Encroachers in respect of the lands in question include refugees from the erstwhile East Pakistan (now Bangladesh) and tribal people.

(b) The matter is under investigation by a committee formed by

e Land Utilisation and Reforms and Land Revenue Department of this overnment.

## ADJOURNMENT MOTIONS

**Deputy Speaker :** I have today received four notices of adjourn-ent motion. The first notice of adjournment motion has been given by r. Saswati Prasad Bag. The notice mentions alleged involvement of ›me extremist students of West Bengal during the disturbances in ndhra Pradesh in April last in which the police resorted to firing on e demonstrators. The matter referred to in this adjournment motion lates to a law and order problem in another State and the Govern-ent of West Bengal have no responsibility whatsoever in the matter. o adjournment motion in this House on such subjects can be allowed. therefore withhold my consent to this notice of adjournment motion.

The second notice of adjournment motion given by Janab A.K.M. assanuzzaman refers to the plight of muslim community and alleges e failure of the Government to ameliorate their conditions. Janab Hassan zzaman in this notice has not referred to any urgent matter of a cent occurrence. He has stated a situation which has been continuing r a considerable length of time. Such matter cannot be raised by way f an adjournment motion. The notice of adjournment motion given by mab Hassanuzzaman is accordingly disallowed.

The third notice of adjournment motion has been given by Janab hamsuddin Ahamed. In this notice he has referred to the alleged sses suffered by farmers due to collapse of Bamari Cold Storage in urdwan district. This is purely a local matter and the redress of the rievances complained of is available through the normal administrative iannel. Such matter is not fit for being raised in the House by way f a adjournment motion. Accordingly I withhold my consent to this otice.

The fourth notice of adjournment motion given by Janab Md. ohorab refers to inundation of 24 square miles of area in Jangipur ub-Division by backflow of water through the Bansloi and Pagla River nd consequent distressed condition of people in the neighbouring area. 'his matter is not also of recent occurrence and is not of such emer-ent character as to warrant adjournment of normal business of the louse. The redress of the grievances mentioned in this notice lies in ie normal administrative process. Accordingly, I withhold my consent to iis notice of adjournment motion also.

Members are however, allowed to read the text of motions as mended by me.

**ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ ঃ** গত এপ্রিল মাসে একেবারে গোড়ায় অন্ধ্র প্রদেশের ইন্দির পন্থী মুখ্যমন্ত্রী ডঃ চেন্না রেড্ডি একটি মুসলমান দম্পতির উপর নির্যাতন ও তাকে কেন্দ্র করে রাজ্য সরকার বিনা কারণে জনতার উপর গুলি করে ৯ জন লোককে হত্যার সাফাই হিসাবে তার ক্যাবিনেটের জরুরি মিটিং ৩/৪/৭৮-এ ডাকেন। সেই মিটিং-এর খবর পরদিন ৪ এপ্রিল 'হিন্দু' পত্রিকার প্রথম পাতায় ক্যাবিনেট রিভিউ সিচুয়েশন এই শিরোনামায় বের হয়। তার একটি অংশ The view appears to have been expressed that some extremist students from West Bengal had come to Andhra Pradesh to organise demonstrations against the Government. এটি সুবিদিত যে মুসলমান দম্পতির মধ্যে যুবকের পুলিশ লক আপে মৃত্যু হয় ও যুবতিটির শ্লীলতাহানি করা হয়। তাই গণ বিক্ষোভ ও পুলিশের গুলি চালনা, অন্ধ্রের পুলিশ মন্ত্রী মহম্মদ হাসিমের চরিত্র ও কর্মধারা সকলের জানা। অথচ সুদূর অন্ধ্রে হাঙ্গামা বাঁধাতে পশ্চিমবঙ্গের ছাত্রদের যেতে হয়—এই মতামত একটি রাজ্য সরকারের। আমি পশ্চিমবঙ্গ সরকারের মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন এই বিষয়টি অন্ধ্র সরকারের গোচরে আনেন। সব ব্যাপারে বাঙ্গালিদের এভাবে টেনে আনা যে নিন্দনীয়—তাও যেন আমাদের মুখ্যমন্ত্রী তাদের জানান।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বর্ধমান জেলার ২ নং বামরি কোল্ড স্টোরেজটির নির্মাণ কার্য ১৯৭৭ সালের মার্চ মাসে শেষ হইয়াছে। এই কোল্ড স্টোরেজটি নির্মাণে আনুমানিক ৩৩ লক্ষ টাকা ব্যয় হইয়াছে। উহাতে কৃষকদের প্রায় ৯৬ হাজার মণ আলু ও আলু বীজ জমা থাকে—যাহার আনুমানিক মূল্য ৩২ লক্ষ টাকা। কিন্তু আশ্চর্যের বিষয় সবে নির্মিত এই কোল্ড স্টোরেজটি গত মাসের প্রথম দিকে ধ্বসিয়া পড়ে এবং উক্ত কোল্ড স্টোরেজে রক্ষিত কৃষকদের সমস্ত আলু ও আলু বীজ বিনষ্ট হইয়া গিয়াছে। অত্যন্ত পরিতাপের বিষয় যে, একমাস গত হইয়া গেল কিন্তু উক্ত দুর্ঘটনার দরুন ক্ষয়-ক্ষতি সম্পর্কে সরকার কোনও খোঁজ খবর রাখেন না এবং ক্ষতিপূরণ দেওয়ার ব্যাপারে কৃষকদের কোনও কথা জানান না। ফলে এই ক্ষতিগ্রস্ত গরিব কৃষকগণ অত্যন্ত দুর্ভাবনাগ্রস্ত ও আতঙ্কগ্রস্ত. এমনকি উক্ত কৃষকবৃন্দ তাহাদের ক্ষয়ক্ষতির যন্ত্রণায় মূর্ছা প্রায় অবস্থায় দিন গুনিতেছেন। এতবড় ক্ষয়ক্ষতিতেও সরকার নীরব রহিয়াছেন কেন? অতএব অদ্যকার সভার কাজ মুলতুবি রাখিয়া এই বিষয়ে বিস্তারিত আলোচনা হউক।

মিঃ ডেপুটি স্পিকার স্যার, ১ মাস হয়ে গেল কৃষকদের রক্ষিত হাজার হাজার মণ আলু বীজ নষ্ট হয়ে গেছে, এর ক্ষতিপূরণ দেওয়ার ব্যাপারে সরকার থেকে কিছু বলা হচ্ছে না।

(তুমুল হট্টগোল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন।

**Shri Md. Sohorab :** After the commissioning of the Farakka Feeder Canal about 24 sq. miles of area of Jangipur in the district of

Murshidabad have been permanently inundated by back-flow water through the Bansoli and Pagla rivers. The condition of the people residing in the area has become miserable. Nothing has been done by the Government either to pay compensation to the land owners or to drain out water. This House now adjourn its business to discuss this matter of urgent public importance.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মথুরাপুর হাসপাতাল পড়ে গিয়েছিল বলে মাননীয় মুখ্যমন্ত্রীকে ব্যক্তিগতভাবে একটা চিঠি দিয়েছিলাম। উনি বলেছিলেন টেলিফোনে বলবেন, আমাকে লিখিতভাবে জানিয়ে দেবেন। আমি লিখিতভাবে জানিয়েছিলাম, তিনি আশ্বাস দিয়েছেন যে কাজ আরম্ভ হবে। কালকে হাউসে যখন স্বাস্থ্যমন্ত্রী উত্তর দিচ্ছিলেন আমি অ্যাটেনশন ড্র করেছিলাম। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আছেন, যেহেতু তিনি আমার জেলার মুখ্যমন্ত্রী, আমার জেলা থেকে নির্বাচিত, আমার ২৪-পরগনা জেলার ৮০ বেডের মথুরাপুর হাসপাতাল পড়ে গিয়েছিল বলে উনি বলেছিলেন যে আমি দেখছি সেইহেতু আমি বলছি যে ১ বছর হয়ে গেল, এখন পর্যন্ত কিছু হয়নি। উনি আছেন, আমি ওনার অ্যাটেনশন ড্র করছি যে মথুরাপুর প্রাইমারি হেলথ সেন্টারের ইমিডিয়েট রিপেয়ার অব দি বিল্ডিং এটা যেন উনি করেন।

## Calling attention to matters of urgent public importance

**Mr. Deputy Speaker :** I have received two notices of calling attention on the following subjects, namely :—

1. Appointment of the Chairman of the National Textile corporation—from Shri Sumanta Kurmar Hira, and

2. Collapse of Bamari Cold Storage (No. 2) in Burdwan district from Shri Habibur Rahman, Shri Shaikh Imajudding and Shri Kazi Hafizur Rahman.

আমি সেকেন্ড যেটা আছে সেটাকে অ্যালাউ করতে পারছি না। কারণ আজকে হাউস শেষ হয়ে যাচ্ছে। যেটা ন্যাশনাল টেকস্টাইল কর্পোরেশন সম্পর্কে সেটাব উত্তর চিফ মিনিস্টার দেবেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে হাউস শেষ হয়ে যাচ্ছে। সেজন্য এই বিষয়ে আমি একথা বলতে চাই যে ন্যাশনাল টেকস্টাইল কর্পোরেশনের চেয়ারম্যানকে নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের একটা ভুল বোঝাবুঝি হয়েছিল। আমরা নিয়ম অনুযায়ী পশ্চিম বাংলা থেকে দুই জন অফিসার-এর নাম পাঠিয়ে দেই দিল্লিতে। কিন্তু ইতিমধ্যে আমরা দেখেছি, ওনার যেহেতু সময় শেষ হয়ে গেছে, যিনি আছেন গুহ মজুমদার, সে জন্য আর একজন অফিসারকে পাঠিয়ে তাকে বলা হল এটা হ্যান্ড ওভার করে দিন। যাইহোক, এটা পরে ব্যবস্থা হয়ে গেছে। সেই ভদ্রলোক এসেছিলেন তিনি চলে গেছেন এবং গুহ মজুমদার মহাশয় কিছুদিন চালাবেন। আমরা যে নাম দিয়েছি সেটা গৃহীত হবে, হলে তারপর সেটা টেক ওভার হবে।

**Mr. Deputy Speaker :** The Minister-in-charge of the Hom (Police) Department will please make a statement on the subject of attack on Farakka police station by a group of miscreants—attention called by Shri Birendra Narayan Ray and Shri Atahar Rahman on the 4th May, 1978.

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ও শ্রী আতাউর রহমানের উত্থাপিত দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তির উত্তরে আমি নিম্নলিখিত বক্তব্য পেশ করতে চাই। ফরাক্কা ব্যারেজের দুই পাশে গঙ্গার এক কিলোমিটার করে দৈর্ঘে ওয়েস্ট বেঙ্গল মেন্টেনেন্স অব পাবলিক অর্ডার অ্যাক্ট অনুসারে সংরক্ষিত এলাকা বলে বিজ্ঞপ্তি হয়েছে। ঐ বিজ্ঞপ্তি অনুসারে সংরক্ষিত এলাকায় অননুমোদিত প্রবেশ এবং অননুমোদিত মাছ ধরা নিষিদ্ধ আছে। গত ১/৫/৭৮ তারিখে সকালে ঐ সংরক্ষিত এলাকায় মাছ ধরার জন্য স্থানীয় সি. আই. এস. এফ. টহলদারিদল তিন জন জেলেকে গ্রেপ্তার করে এবং একটি নৌকা ও জাল আটক করে। ফরাক্কা থানায় ঐ তিন জেলের বিরুদ্ধে ভারতীয় দন্ডবিধির ৪৪৭ ধারায় এবং ওয়েস্ট বেঙ্গল মেন্টিনেন্স অব পাবলিক অর্ডার অ্যাক্টের ৬ ধারায় একটি মামলা দায়ের করা হয়। নৌকাটি সি. আই. এস. এফ.-এর জিম্মায় থাকে। সেইদিন বিকাল প্রায় ৫।। টার সময় প্রায় ৩০০ লোকের একটি মিছিল মৎস্যজীবী উন্নয়ন সমিতির পরিচালনায় ঐ সি. আই. এস. এফ. এর ক্যাম্পে যায় এবং জোর করে নৌকাটি নিয়ে নেয়। তারপর প্রায় ৬।।. টা নাগাদ তারা ফরাক্কা থানায় গিয়ে নানা রূপ শ্লোগান দিতে থাকে এবং হাজত ভেঙ্গে অভিযুক্ত ব্যক্তিদের ছাড়িয়ে নেবার সংকল্প ব্যক্ত করে। পুলিশের পক্ষ থেকে বিক্ষোভকারিদের শান্ত করার চেষ্টা করা হয়, কিন্তু তা সফল হয় না। কোলাপসিবল গেট বন্ধ করে দেওয়া হয়, কিন্তু জনতা থানায় ঢোকার চেষ্টায় একটি দরজা একটি জানালা এবং কোলাপসিবল গেটের ক্ষতি করে। প্রায় ৭টা নাগাদ জঙ্গিপুরের অ্যাডভোকেট ও আর. এস পি. নেতা শ্রী প্রদীপ নন্দী থানায় গিয়ে জনতাকে শান্ত করেন। তবে বিক্ষোভকারিগণ থানা থেকে আগে ধরা ৭টি নৌকা ও একটি জাল নিয়ে চলে যায়। ইস্টক বর্ষণের ফলে দুজন অফিসার একজন অয়ারলেস ৪ জন কনস্টেবল ও একজন এন. ভি. এফ. সামান্য আহত হয়। এই ঘটনার ফলে আর একটি মামলা ফরাক্কা থানায় রুজু করা হয়েছে। কাউকে এখন গ্রেপ্তার করা হয়নি। শ্রী মাথুর হালদার এবং রাজেন হালদার মৎস্যজীবী উন্নয়ন সমিতির নেতা এবং কয়েক বছর যাবৎ পুরানো ফরাক্কায় বাস করছেন। তাদের নাগরিকত্ব এখনও জানা যায়নি। জেলা শাসক ও জেলা আরক্ষাধ্যক্ষ ঘটনাস্থল পরিদর্শন করেন। ঘটনা স্থলে পুলিশি তৎপরতা চালু আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বক্তব্য রাখলেন, এই ঘটনাকে কেন্দ্র করে খবরের কাগজে একটা নিউজ পাবলিকেশন হয়েছে। যাইহোক, My point of order is that the Chief Minister's speech and the statement made before the House are quite contradictory. I want to know whether the Chief Minister's statement made before the House is correct, and, if so, why no contradiction has been published in the newspaper.

**Mr. Deputy Speaker** : That is not a point of order.

## Mention Cases

[1-50 — 2-00 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আসন্ন পঞ্চায়েত নির্বাচনে ইন্দিরা পন্থী কংগ্রেস তারা পশ্চিম বাংলায় বিশেষ করে মুর্শিদাবাদ জেলায় প্রার্থী নির্বাচনের ক্ষেত্রে যেমন রসবোধের পরিচয় দিয়েছেন অন্যপক্ষের জনসাধারণ তেমনি সন্ত্রাস হয়ে পড়েছেন। তারা গ্রাম পঞ্চায়েতে প্রার্থী দিয়েছেন। আর পঞ্চায়েত কমিটিতে ডাকাতদের প্রার্থী দিয়েছেন। পঞ্চায়েত কমিটি একটা বড় কমিটি এইজন্য ডাকাতদের প্রার্থী দিয়েছেন। এই সমস্ত ডাকাতরা বলছে জনসাধারণকে যে, তোমরা যদি আমাদের ভোট না দাও তাহলে তোমাদের বাড়িতে ডাকাতি হবে। এই সব তারা বলে বেড়াচ্ছে। সভাবতই এগুলি দেখতে হবে। যারা চোর-ডাকাতকে প্রার্থী দিয়ে সাধারণ মানুষ এবং ভোটারদের সন্ত্রাস করে তুলছেন তাদের সম্পর্কে পুলিশি ব্যবস্থা করতে হবে। আমি এটা প্রমাণ করে দিতে পারি। গ্রাম পঞ্চায়েত একটি ছোট জায়গা সেইজন্য এরা চোরকে প্রার্থী দিয়েছেন এবং পঞ্চায়েত কমিটি একটু বড় জায়গা সেই জন্য ওরা ডাকাতদের প্রার্থী দিয়েছেন, আমার কাছে প্রমাণ আছে। এই সম্পর্কে তারা প্রকাশ্যে বলছেন যে আমাদের ভোট না দিলে বাড়িতে ডাকাতি করব। সেই জন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি এদের এই চক্রান্তকে বানচাল করবার জন্য পুলিশ ব্যবস্থা জোরদার করতে হবে, যাতে ঐ সব সমাজবিরোধীরা জনসাধারণের মধ্যে সন্ত্রাস সৃষ্টি করতে না পারে। জনসাধারণ অবশ্যই এর মোকাবিলা করবে। কিন্তু ঘটনা হচ্ছে রাত্রির অন্ধকারে চোর-ডাকাতদের হাত থেকে জনসাধারণকে রেহাই দিতে হবে—এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে অশেষ ধন্যবাদ জানাচ্ছি যে, আপনি আমাকে বলার সুযোগ দিয়েছেন। যে কথা আমি বলতে যাচ্ছি কালকেও এই প্রসঙ্গ অনেকে তুলেছেন যে বামফ্রন্ট সরকার সি. পি. এম.-ব নেতৃত্বে চারিদিকে অরাজকতার সৃষ্টি করছে। কাকদ্বীপ কলেজ ইউনিয়নের নির্বাচনকে কেন্দ্র করে ছাত্র পরিষদের কর্মীদের এরা মারাত্মকভাবে জখম করেছে, এখনও দুইজন কর্মী হাসপাতালে মরনাপন্ন অবস্থায় আছে বলে আমার কাছে খবর এসেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং পুলিশ মন্ত্রী এবং চেতনা সম্পন্ন এবং দায়িত্ব সম্পন্ন সমস্ত সরকারি সদস্যদের কাছে বলতে চাই যে, আপনারা এই অরাজকতা স্থায়ী করবেন কিনা স্পষ্ট জবাব দিন। আপনারা কি দেশকে এই পথে নিয়ে যেতে চান? আপনারা যদি অর্গানাইজড ভায়োলেন্স স্কুল কলেজে করতে চান তাহলে অর্গানাইজড রেজিস্ট্রেশন হবে। আপনারা কি দেশে গৃহ যুদ্ধ নিয়ে আসতে চান? ইউ আর ড্রাগিং দি কান্ট্রি টু সিভিল ওয়ার। আপনারা কি সিভিল ওয়ার চান? আমি হুঁসিয়ারি করে দিচ্ছি আপনারা গৃহ যুদ্ধ বাধাবেন না। (গোলমাল)

**শ্রী সন্দীপ দাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রী এই সভায় উপস্থিত থাকলে ভাল হত। একটি পত্রিকা আমার কাছে আছে তার নাম 'অভয় আশ্রম নিকেতন',

তার মধ্যে যে সংবাদ দেখছি যে বিদ্যুৎ সংকট নিবারণে বেসরকারি সহযোগিতা বাতিল। সরকার বিদ্যুৎ সংকট নিয়ন্ত্রণে কতটা আন্তরিক এ ব্যাপারে আমাদের সন্দেহ জেগেছে, এই সংবাদ অনুযায়ী অ্যাশোসিয়েশন অব ইণ্ডিয়ান ইঞ্জিনিয়ারিং-এর মুখ্যমন্ত্রী শ্রী মহেশ্বরি গত ৩রা এপ্রিল কলকাতায় তাদের বার্ষিক সম্মেলনে পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসুকে অনুরোধ করেছেন যে পশ্চিম বাংলায় অন্তত একটা বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র পরিচালনার দায়িত্ব তাদের যেন দেওয়া হয় তাহলে অ্যাশোসিয়েশন প্রমাণ করে দিতে রাজি আছে যে দক্ষ পরিচালনার দ্বারা এই রাজ্যের বিদ্যুৎ সংকট নিবারণ সম্ভব কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী অনুরূপ প্রস্তাব প্রত্যাখ্যান করেছেন। উপরোক্ত সম্মেলনে কেন্দ্রীয় ইস্পাত মন্ত্রী শ্রী বিজুপট্টনায়ক লিখিত ভাষণে বলেছেন যে, বিদ্যুতের জন্য যন্ত্রপাতির অতিরিক্ত অংশ আমদানি করার কোনও সমস্যা নেই, কিন্তু অ্যাশোসিয়েশনের এই মুখপাত্র পরোক্ষণই সম্মেলনে জানালেন যে পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী পুনঃপুনঃ জানাচ্ছেন যে যন্ত্রপাতির অংশ পাওয়া যায় না। অথচ মন্ত্রী বলেছেন যে, যন্ত্রপাতির অংশ পাওয়ার কোনও সমস্যা নাই। এখানে সরকারি উদ্যোগে যখন হচ্ছে না, পশ্চিমবঙ্গে প্রতিদিন সংবাদপত্রে বের করছিল—এখন সংবাদপত্রে বের করারও দরকার হয় না, প্রত্যেক লোকেরই দৈনন্দিন জীবনে এর অভিজ্ঞতা আছে, কলকারখানা উঠে যাবার অবস্থা হয়েছে। দৈনন্দিন জীবনে সাধারণ মানুষের নাভিঃশ্বাস উঠেছে বিদ্যুৎ সংকটের জন্য। সেখানে একটা বেসরকারি প্রতিষ্ঠান যখন সহযোগিতার হস্ত প্রসারিত করছে, সরকার একটা পরীক্ষামূলকভাবে তাদেরকে কেন এই সুযোগ দিচ্ছেন না এটা আমরা বুঝতে পারছি না। একটি সংবাদপত্রে প্রকাশিত এই তথ্য কাজেই সে সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী যদি একটি বক্তব্য রাখেন তাহলে বাধিত হব।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আসন্ন যে পঞ্চায়েত নির্বাচন হবে সেটা ঠিকভাবে হবে না। কারণ এর মধ্যেই নানা রকম সি. পি. এম.-র তান্ডব চলছে। তার উদাহরণস্বরূপ আমি একটা দৃষ্টান্ত দিচ্ছে। মুর্শিদাবাদের হরিহরপাড়া থানায় একজন কংগ্রেস প্রার্থী অর্থাৎ ইন্দিরা কংগ্রেসের প্রার্থী, সেখানে সি. পি. এম.-এর লোকেরা তাকে গিয়ে বলে যে প্রার্থীপদ থেকে তুমি নাম প্রত্যাহার করে নাও। সে কিছুতেই রাজি হয় না। ২৭ তারিখে তাকে বি. ডি. ও. অফিসে ডেকে এনে নানারকম হুমকি দেয় কিন্তু কিছুতেই যখন সে তার প্রার্থীপদ থেকে তার নাম প্রত্যাহার করল না তখন তারা সব বাড়ি চলে যায় এবং দেখা যায় সেই রাত্রে, তার একটা পটলের জমি ছিল প্রায় এক বিঘার মতো, সেখানে সে বৎসরে প্রায় ১০০-১৫০ টাকার পটল বিক্রি করত, সাধারণ একটা কৃষক মানুষ, সেই রাত্রে পটলের সমস্ত লতা কেটে ফেলে দেয়। পরদিন সকালে সে যখন সংবাদ পায় সে মাঠে গিয়ে দেখে যে তার পটলের জমিতে একটাও লতা নেই, একটাও পটল নেই, সব নষ্ট করে দিয়েছে। সে তা দেখে তারপর আমার কাছে ছুটে আসে এবং তার দুঃখ ও কান্না দেখে অনেকেই অভিভুত হয়ে যায় এবং আমি তাকে বলি যে তুমি তাড়াতাড়ি এটা থানায় গিয়ে খবর দাও। সে সেখানকার থানায় খবর দিয়েছে। এখন সরকার কি করবেন জানি না। এখানে পঞ্চায়েত মন্ত্রী উপস্থিত আছেন তিনিও এই ব্যাপারে খোঁজ খবর নিতে পারেন। এই রকম নিপীড়ন কেউ সহ্য করবে না, কংগ্রেসতো করবেই না। গ্রামের লোক বা সাধারণ মানুষ এটাকে খুব খারাপ চোখে দেখবে। এই ব্যাপারে তিনি যেন একটা ব্যবস্থা নেন এবং সুষ্ঠুভাবে যাতে সেখানে নির্বাচন হয় সেই দিকে যাতে তিনি দৃষ্টি দেন এই অনুরোধ তাকে করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, অ্যাসোসিয়েশন অব ইন্ডিয়ান ওনারর্স অব বাংলাদেশ প্রপারটির পক্ষ থেকে আমাদের একটা স্মারকলিপি দিয়েছে। তাতে ওরা বলেছেন, Association of Indian Owners of Bangladesh Property. "Enclosed please find a copy of a memorandum sent to Shri Atal Behari Vajpayee, Minister of External Affairs, Government of India, on November 16, 1977, in connection with the problems of properties held by Indians which are being virtually forfeited by the Government of Bangladesh as per Circular No. 1A-1/77/156-R.L. dated Dacca, the 23rd May, 1977 of the Government of Peoples Republic of Bangladesh. An Indian can have property anywhere in the world excepting in Bangladesh. Again anybody can have property in Bangladesh excepting Indians.

[2-00 — 2-10 P.M.]

"So far Bangladesh is concerned even though she is a friendly state minimum human right of Indians are not honoured there as will be evident from the enclosed papers.

Without in any way interfering in any internal matters of Bangladesh we like to invite your attention to the subject so that the legitimate rights of Indians may be vindicated consistently with international law, equity and morality."

অটলবিহারি বাজপেয়ির কাছে এরা যে স্মারকলিপি দিয়েছে, তার শেষটুকুর প্রতি ভারত সরকার এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করবার জন্য এখানে পড়তে চাই।

It is the duty of the Government of India to look after and protect the interests of the Indian nationals in a foreign state. The Government of India should therefore impress upon the Government of Bangladesh the following two considerations in respect of the Indian properties in Bangladesh and see that Government of Bangladesh carries out its international obligation in regard to such properties :—

(i) Even if the enemy property laws have continued to be in force in Bangladesh—which shall have to be finally decided by the Bangladesh Court—all Indian properties are to be returned to their rightful owners as there is no war or has there ever been a war between Indian and Bangladesh.

(ii) Any law or administrative action by Bangladesh providing for taking over or purporting to take over the properties belonging only to the Indian nationals and not to any other national is discriminatory and thus incompatible with international fair play and friendship.

আমি ভারত সরকার এবং রাজ্য সরকারের দৃষ্টি এ বিষয়টার প্রতি আকর্ষণ করছি কারণ সারা পৃথিবীর কুত্রাপি এই রকমভাবে প্রোপার্টি কেড়ে নেওয়া হয়নি যা এইসব জায়গাতে হচ্ছে। সুতরাং ইন্টারন্যাশনাল ল, জাস্টিস অ্যান্ড ফেয়ার প্লে অনুযায়ী সে সমস্ত ব্যবস্থা গ্রহণ করা দরকার, তা সরকার গ্রহণ করবেন এই আশা এখানে রাখতে চাই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি বামফ্রন্ট সরকারের দৃষ্টি একটি বিশেষ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। ১৫ জন ছাত্র ছুরিকাহত হয়ে হাসপাতালে ভর্তি হয়েছে গতকাল রাত্রে, এর মধ্যে স্বপন সেনগুপ্তের অবস্থা সিরিয়াস, যখন তখন মারা যেতে পারে। তাদের অপরাধ হচ্ছে, এই পনেরো জনের, এরা ছাত্রপরিষদ কর্মী, এরা গতকাল কল্যাণী বিশ্ববিদ্যালয়ে এস. এফ. আইকে পরাজিত করে ৩৭ জনকে নির্বাচিত করেছে, এই তাদের অপরাধ। নির্বাচনের পর এরা যখন মিছিল করে যাচ্ছিল তখন ভাড়া করা গুন্ডা দিয়ে এস. এফ. আই. এই ১৫ জন ছাত্রকে ছুরিকাহত করেছে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই পঞ্চায়েত ইলেকশনে গুন্ডামি, কলেজে গুন্ডামি এবং বিশ্ববিদ্যালয় ও কলেজের মধ্যে গুন্ডামির মোকাবিলা করুন, এটাই আমি শেষবারের মতো অনুরোধ করব, আর যদি আপনি কন্ট্রোল করতে না পারেন তাহলে পশ্চিম বাংলা ছেড়ে চলে যান, আপনি এই সমস্ত গুন্ডামি বন্ধ করুন, কন্ট্রোল করুন এবং এই যারা আহত হয়েছে, মুখ্যমন্ত্রীর অন্তত মানবতার খাতিরে তাদের দেখে আসা উচিত, তাদের শরীরেও বাংলামায়ের রক্ত আছে। এই যে ১৫ জনকে ব্রুটালি স্টাব করা হয়েছে আমি মন্ত্রীদের অনুরোধ করছি যে আপনাদের মানবতার খাতিরেও তাদের দেখে আসা উচিত, আপনারা এই ছাত্রদের দেখে আসুন কি রকম পাশবিকভাবে কল্যাণী বিশ্ববিদ্যালয়ে ছাত্রদের আহত করেছে। মেনশন ফর মেনশন sake করব অথচ আমরা বিচার পাব না এই যদি অবস্থা হয়, তো আমাদের এখানে জনপ্রতিনিধি থেকে লাভ কি? আপনি স্যার, আমাদের গার্জিয়ান, আপনি মুখ্যমন্ত্রীকে বলবেন তিনি যেন Immediate step নিয়ে পশ্চিমবাংলার ছাত্রদের নিরাপত্তা রক্ষা করেন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করে আমি পশ্চিমবাংলার জনসাধারণকে জানাতে চাইছি। আজকে পশ্চিমবঙ্গে নূতন সরকার গঠিত হওয়ার পর একটা পরিবেশের সৃষ্টি হয়েছে, সেটা গণতান্ত্রিক পরিবেশ। সকলেই তার গণতান্ত্রিক অধিকার প্রয়োগ করার সুযোগ পেয়েছে, মতামত প্রকাশের সুযোগ পেয়েছে, রাজনৈতিক বক্তব্য রাখবার সুযোগ পাচ্ছে। এই অবস্থায় পশ্চিমবঙ্গে যে কায়েমি স্বার্থবাদী গোষ্ঠী তারা আজকে সবচেয়ে বেশি অসুবিধায় পড়েছে। তাই তারা আজকে বামপন্থী সরকারকে অপদস্ত করার জনা, তাকে কলুসিত করার জন্য, তার সম্পর্কে নানা বিভ্রান্তি সৃষ্টি করার জন্য, তারা একটা ষড়যন্ত্র শুরু করেছে। আমরা বিশ্বস্তসূত্রে খবর পেয়েছি এই ষড়যন্ত্র হচ্ছে—দু' কংগ্রেসের মধ্যে। কংগ্রেসের জয়নাল আবেদিন সাহেব আর ইন্দিরা কংগ্রেসের বরকত গণিখান চৌধুরি দুজনে এক জায়গায় একটা গোপন বৈঠকে বসে তারা সিদ্ধান্ত নিয়েছে পশ্চিমবঙ্গে যেখানে যেখানে সম্ভব তারা অরাজকতা সৃষ্টি করবে, খুন-খারাপি করবে এবং প্রয়োজন হলে নিজেদের মধ্যে খুন-খারাপি করবে। তারা নিজেদের দু-চারজনকে খুনও করবে। পশ্চিমবাংলায় একটা অরাজকতা সৃষ্টির চেষ্টা তারা করবে এবং এই সুযোগ নিয়ে সারা ভারতবর্ষের বামপন্থী সরকারের বদনাম তারা রটাতে চায়। কাজেই মাননীয়

উপাধ্যক্ষ মহাশয়, আজকে আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, এই ষড়যন্ত্রকারিদের বিরুদ্ধে যথোচিত ব্যবস্থা যেন এই সরকার নেয় এবং এই যারা ষড়যন্ত্র করছে তাদের মুখোশ খুলে দেবার জন্য সরকারের পক্ষ থেকে যেন কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়। আপনি জানেন, ইতিমধ্যেই তারা এই ধরনের খুন-খারাপি করছে। আমরা জানি কলকাতা শহরে যে খুন-খারাপি হচ্ছে প্রতিটি খুনই কংগ্রেসি গুন্ডাদের কীর্তি এবং তারা অনেক সময় নিজেদের অন্তর্দলীয় কোন্দল বা ওয়াগন ভাঙ্গার বখরা নিয়ে খুন-খারাপি করছে। এখনও তারা নিরীহ মানুষকে হয়রানি করে টাকা আদায় ইত্যাদি কাজ তারা করছে। এই জিনিস বন্ধ হওয়া উচিত বলে মনে করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সরকারকে বলছি, এই সমাজ বিরোধী শক্তি—ইন্দিরা কংগ্রেস এবং কংগ্রেসের মধ্যে যারা আছেন, যারা এখানে নেতা হয়ে বসে আছেন, তারা পশ্চিমবঙ্গের বদনাম রটাবার যে ব্যবস্থা করছেন, সেটা বন্ধ করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সময় শ্রী সুমন্ত হীরার কাছে চক্রান্তের কথা শুনছিলাম। কিন্তু আসল চক্রান্ত ওরা বোধ হয় ধরতে পারছেন না। তাই পাগলের মতো এখানে বকছেন। আমি একটা চক্রান্তের কথা এখানে বলছি আপনার কাছে। কেন্দ্রীয় সরকার টেলকম ফ্যাক্টরি কলকাতা থেকে দিল্লি নিয়ে যাচ্ছেন। তাতে প্রায় দেড়শো জন বাঙালি শ্রমিক কর্মচারী আছেন, তাদের এখান থেকে চলে যেতে হবে। তা না হলে তাদের বেকার হতে হবে। কেন্দ্রের জনতা সরকার এই যে পশ্চিমবাংলার উপর অবিচার করছেন এবং পশ্চিমবাংলা থেকে এই সমস্ত অফিসগুলো সরিয়ে নিয়ে যাচ্ছেন, এই চক্রান্ত ওনারা ধরতে পারছেন না। চক্রান্ত না দেখার কারণ আছে। জনতার অনুগ্রহে ওরা মন্ত্রী হয়ে ওখানে বসে আছেন। তাদের বিরুদ্ধে তাই তারা বলতে পারছেন না। তাদের সঙ্গে নূতন করে গাঁটছড়া বাঁধার চেষ্টা হচ্ছে। আমি জানি জুডিসিয়াল মিনিস্টার হালিম সাহেবের এইসব কথা শুনতে কষ্ট হচ্ছে। এইসব কথা শুনতে ওর ভাল লাগে না। সত্যি কথা শুনলে খারাপ লাগে। আজকে এরজন্য পশ্চিমবাংলা সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোনও আপত্তি করেন নি। পশ্চিমবাংলা থেকে এই যে টেলিকম ফ্যাক্টরি চলে যাচ্ছে, এতে যে পশ্চিমবাংলার ক্ষতি হবে, তবুও পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী দর্শকের মতো দেখছেন। এক একটা অফিস স্থানান্তরিত হবে আর তিনি দর্শকের মতো চেয়ে দেখবেন। তিনি ভাবছেন, এইসব ফ্যাক্টরি উঠে গেলে তার ভবিষ্যৎ ভালই হবে, তার কাজ করার সুবিধা হবে। সুতরাং চক্রান্ত আপনারা করছেন কেন্দ্রের জনতা সরকার-এর সঙ্গে। আপনারা চক্রান্ত শুরু করেছেন বহুদিন আগে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি কেন্দ্রের সঙ্গে এক হয়ে চেষ্টা করছে পশ্চিমবাংলাকে দুর্বল করতে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার অবস্থা অত্যন্ত শোচনীয়।

আর, একটা কথা বলি। কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরিতে তাদের দ্বিপাক্ষিক চুক্তি হয়েছিল যে তাদের মাগ্গি ভাতা ৩৫ টাকা করে মাসিক বেশি দেওয়া হবে। কিন্তু আমি জানি এখানে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একজন সভ্য সেখানে চেয়ারম্যান হয়েছেন। সেখানে শ্রমিকদের অর্থ থেকে বঞ্চিত করা হচ্ছে। ওরা জানেন সেখানে ইউনিয়নটা কংগ্রেসের কন্ট্রোলে। যেহেতু ইউনিয়নটা কংগ্রেসের সেইজন্য শ্রমিক শ্রমিক নয়, মানুষ মানুষ নয়। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে দুটো বিষয়ে হস্তক্ষেপ করতে অনুরোধ করছি। **(সরকার পক্ষ হইতে হাস্য।)** আপনারা হাসবেন না। পশ্চিমবাংলায় আপনাদের চোখের জল পড়বে। কাঁদবেন, দিন কতক

বাদে দাঁড়িয়ে কাঁদবেন। তাদের প্রতি অত্যাচার করতে হবে এটা কি রকম কথা। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে এই দুটি বিষয়ের উপর হস্তক্ষেপ করার জন্য অনুরোধ করছি।

(গোলমাল)

আপনারা আজকে পশ্চিমবাংলাকে যে পর্যায়ে নিয়ে যাচ্ছেন তাতে আপনাদের চোখে জল পড়বে একদিন আপনাদের দাঁড়িয়ে দাঁড়িয়ে কাঁদতে হবে।

## MESSAGE FROM HON'BLE SPEAKER

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাকে অনারেবল স্পিকার একটা চিঠি পাঠিয়েছেন ফ্রম হিজ সিক বেড এই সম্বন্ধে যে কালকে অনারেবল মেম্বার ডাঃ জয়নাল আবেদিন মিস আন্ডারস্ট্যাডিং যে কথা বলেছিলেন। অনারেবল স্পিকার সিক বেডে রয়েছেন এবং তিনি যে চিঠি আমাকে পাঠিয়েছেন সেটা আমি পড়ে হাউসের সামনে রাখছি। ৫ই মে ১৯৭৮—

My dear Deputy Speaker Saheb,

I am sorry I am not able to come to House even to-day as I am not yet fit to resume duties and have been advised rest.

It has been reported to me that friends of the Opposition tried to make out in the House yesterday, as if I assured a discussion on a motion under Rule 194 of our Rules. But I never said so. What I assured was that if a proper motion was submitted as per rules it could be placed before the Business Advisory Committee and so far as exercising my inherent powers it entirely rested on my desertion.

I have again consulted the proceeding dated the 9th March, 1978 and I find my words are quite explicit and clear.

Kindly convey this to the House.

Yours sincerely,

Sd/-S. A. M. Habibullah.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ডাঃ জয়নাল আবেদিনের ব্যাপারে মিঃ স্পিকার যে চিঠি পাঠিয়েছেন তার জন্য আমি মাননীয় স্পিকারকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু ১৯৪-এ উনি যে অ্যাটেনশন ড্র করেছিলেন—

Please convey our thanks to the speaker who is now in sick bed. But the point is, rule 194 is absolutely the discretion of the Speaker.

## POINT OF ORDER

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, কালকে মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব যে অ্যালিগেশন করেছিলেন যে মিঃ স্পিকার নাকি বলেছিলেন তিনি

সুযোগ দেবেন এটা ঠিক কথা নয়। আমি অনুরোধ করব উনি যে ভুল তথ্য দিয়েছেন সেটা তিনি উইথড্র করুন কিংবা ক্ষমা চেয়ে নিন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার একজন দায়িত্বজ্ঞান সম্পন্ন বিচার বিভাগীয় মাননীয় মন্ত্রী কি জন্য ক্ষমা চাইতে বলছেন জানি না। আমি দায়িত্ব নিয়ে এই কথা বলছি যে স্পিকারকে আমরা মিথ্যাবাদী একথা বলতে পারি না আমাদের ক্ষমতা নেই, আমাদের কার্টসিতে বাধবে। কিন্তু অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি যে তিনি অ্যাসিওরেন্স দিয়েছিলেন যে ১৯৪ তিনি বলতে দেবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ স্পিকার অলরেডি প্রসিডিংস একজামিন করে এই ডিসিসন দিয়েছেন।

**শ্রী অমলেন্দ্রনাথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাচ্ছি কালকে এই হাউসে ওরা যে কথা বললেন সেটা অসত্য কথা প্রোসিডিংসে পাওয়া যায়নি। এটা আমার কথা নয়, মাননীয় স্পিকার নিজে প্রোসিডিংস দেখে বলেছেন এবং আমরাও জানি তিনি পরিষ্কার বলেছিলেন যে আমাকে যদি মোশন দেওয়া হয় তাহলে আমাকে সেটা বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে রাখতে হবে এবং সেখানে যে সিদ্ধান্ত গ্রহণ করা হবে সেই মতো কাজ করা হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** স্পিকার নিজে এই চিঠি লিখেছেন এবং উনি প্রোসিডিংস দেখেছেন এবং দেখে শুনে এই চিঠি দিয়েছেন। ন্যাচরালি এর পরে আর কোনও প্রসঙ্গ অ্যারাইজ করে না।

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মাত্র শ্রী সুনীতি চট্টরাজ যে মন্তব্য করলেন সেটা অত্যন্ত গুরুতর মন্তব্য। আপনি মাননীয় অধ্যক্ষের একটি চিঠি পড়লেন এবং তিনি সেই চিঠিতে পরিষ্কার করে বলেছেন যে তিনি এই রকম কোনও প্রতিশ্রুতি দেন নি এবং চিঠিতে আরও এই কথা বলেছেন যে সেদিনকার আমাদের এখানকার কার্যাবলি তিনি দেখেছেন এবং তার উপর আমরা শুনলাম। কিন্তু সুনীতিবাবু কি বললেন? তিনি বললেন এই বলে যে অধ্যক্ষকে তো মিথ্যাবাদী বলতে পারি না—এই কথা বলার অর্থ পরিষ্কার যে তিনি তাকে মিথ্যাবাদী বললেন। এই সভায় এই ধরনের কোনও ইঙ্গিত—সভার যিনি অধ্যক্ষ, স্পিকার, তাকে পরোক্ষভাবে এই ধরনের মন্তব্য করা সেটা গুরুতর রকমের অ্যাসপারসন এবং এই কথা তাকে প্রত্যাহার করতে হবে। কারণ দীর্ঘদিন পরে আজকে আমাদের বাজেট সেশনের শেষ দিন—আমাদের এখানে রেওয়াজ তৈরি হয়েছে যে শেষ দিনে অধ্যক্ষ, উপাধ্যক্ষকে ধন্যবাদ দিই সকল পক্ষের তরফ থেকে। সেই কাজ যখন আমরা করতে যাব ঠিক সেই মুহূর্তে বিরোধীদলের একজন সদস্য প্রকারান্তরে অধ্যক্ষকে মিথ্যাবাদী বলবেন এবং সেটা আমরা শুনব এটা কিছুতেই বরদাস্ত করা যায় না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিগতকালের আলোচনা এবং আপনি মাননীয় স্পিকার মহোদয়ের যে চিঠি পড়ে শোনালেন, এটা অ্যাবসলিউট ডিসক্রিশন অব দি স্পিকার অ্যান্ড দি ডেপুটি স্পিকার, আপনারা বিধান দেবেন। আমি আর একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কিছুক্ষণ আগে আমি বাহিরে ছিলাম, ওপক্ষের

মাননীয় সদস্য সম্ভবত শ্রী হীরা একটি গুরুতর অভিযোগ করেছেন, আমি এবং কংগ্রেস আই-এর নেতা বরকত সাহেব নাকি ষড়যন্ত্র করছি, এই সরকারের পতন, না উচ্ছেদ, কি ঠিক বললেন জানি না, ঘটানোর চেষ্টা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আপনার মাধ্যমে ঐ ট্রেজারি বেঞ্চ, লেফট ফ্রন্টকে টু দি পিপল অ্যাট লার্জ এই অ্যাসিওরেন্স দিতে চাই যে আমরা কোনও ষড়যন্ত্র করে থাকলে সেই ষড়যন্ত্র করছি এই বামফ্রন্ট সরকার ৫ বছরকাল এই গদিতে থাকুন এবং তাদের প্রতিশ্রুতি যেন তারা পালন করতে বাধ্য হন—আমরা অন্যকোনও ষড়যন্ত্র করছি না। উনি গুরুতর চার্জ করেছেন—আমরা স্বতঃস্ফূর্তভাবে চাই, বারবার এই হাউসে আপনার মাধ্যমে ঘোষণা করেছি, বাহিরেও ঘোষণা করেছি, এই সরকার তাদের ৫ বছরের টার্মে তাদেরই প্রদত্ত ৩৬ দফা কর্মসূচি সফল করুক। স্যার, আমার পার্সোন্যাল এক্সপ্ল্যানেশন হল এই, আজকে ওদের দায়িত্বজ্ঞানহীন অভিযোগে মনে হয় ওরা আতঙ্কিত এবং একটা পালাবার পথ খুঁজছেন এবং কথায় কথায় ষড়যন্ত্র খুঁজছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জন্ডিসড আইজ সি এভরি থিং ইয়োলো, ওরা সেই আতঙ্কের রোগে আতঙ্কিত, তাই চারিদিকে দেখছেন শুধু ষড়যন্ত্র, ষড়যন্ত্র।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বক্তৃতা করছেন তো, পারসোনাল এক্সপ্ল্যানেশনে আপনি কি বলতে চাচ্ছেন বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমরা চাই যে কোনও পয়েন্টে সহযোগিতা করলে ওরা ফারার অ্যাসিওর্ড হবে—আমরা উৎখাতের চেষ্টা করছি না, ৫ বছরকাল স্থায়ী করার দিকে সহযোগিতা করতে চাচ্ছি। এই কথা বলে ওপক্ষের বন্ধুদের আর একবার আশ্বস্ত করতে চাই যে ষড়যন্ত্রে আমরা লিপ্ত নই, সহযোগিতার হস্ত সম্প্রসারণ করতে চাই এবং আজকের যে জ্বলন্ত সমস্যা ওরা আসার পরে সৃষ্টি করেছেন সেই সমস্যার সমাধানে ব্রতী হয়ে ওরা যেন ওদের কর্তব্য পালন করেন—এই আহ্বান আমি আপনার মাধ্যমে ওদের জানাতে চাই।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব মাননীয় স্পিকার মহাশয় প্রতিশ্রুতি দিয়েছেন বলে যা এখানে বললেন সেগুলি কয়েকটি সংবাদপত্রে প্রকাশিত হয়েছে, কিন্তু মাননীয় স্পিকার মহাশয়ের বক্তব্য সেটা প্রকাশিত হয়নি। সেইজন্য স্যার, আমি আপনাকে অনুরোধ করব, মাননীয় স্পিকার মহাশয় যে চিঠি পাঠিয়েছেন, যা আপনি হাউসে উপস্থাপিত করলেন—এটা এখন হাউসেরই সম্পত্তি—এটা সার্কুলেট করার ব্যবস্থা করুন। আশা করি সংবাদপত্রে মাননীয় স্পিকার মহাশয়ের বক্তব্য স্থান পাবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ওটা সার্কুলেট করে দেব।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রতিদিন বিধানসভাতে যা আমরা দেখছি তাতে দেখছি বিভিন্ন সদস্য বিশেষ করে ওরা, যে ভাবে তথ্য বিকৃত করেন তাতে আমার একটি বেসরকারি প্রস্তাব আছে। স্যার, ঐ সত্যবাবু এবং সুনীতিবাবুর নাম দুটি বদল করে যদি একটি বেসরকারি প্রস্তাব আনার অনুমতি দেন তাহলে আমরা সবাই বাধিত হব।

## MENTION CASES

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী ও স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কিছুদিন আগে আমি প্রাক্তন বিধানসভার সদস্য উত্তরবঙ্গের আলিপুরদুয়ারের শ্রী দেবব্রত চ্যাটার্জির কাছ থেকে একটি চিঠি পেয়েছি। তিনি তাঁর চিঠিতে বিভিন্ন অভিযোগ করেছেন। স্যার চিঠিতে পড়ে আলিপুরদুয়ারে আইন-শৃঙ্খলা কিছু আছে বলে মনে হল না। বহুকাল আগে যখন গ্রামে ডাকাতি হ'ত তখন আমরা শুনেছি ডাকাতরা চিঠি দিয়ে জানাত যে তোমার বাড়িতে ডাকাতি হবে, তুমি সাবধান।" আবার দেখছি সেই যুগ ফিরে এসেছে। সেখানে বহু লোক—সাধারণ মানুষ, ব্যবসায়ী মানুষ তারা সেই রকম চিঠি পাচ্ছেন এবং তারপর ডাকাতি হচ্ছে। কিন্তু পুলিশ সেখানে নিষ্ক্রিয়, পুলিশের কাছে গিয়ে কোনও ব্যবস্থা হচ্ছে না। শুধু তাই নয়, পুলিশ যখন সেখানে তদন্ত করতে যাচ্ছে তখন সেখানে সেইসব বাড়ির মেয়েদের শ্লীলতাহানি করছে। এব বিরুদ্ধে যথোপযুক্ত প্রটেকশন পাওয়া যাচ্ছে না। স্যার, এই চিঠিগুলি আমি আপনার কাছে দিচ্ছি, আপনার কাছে আমার অনুরোধ, মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের কাছে এগুলি পাঠিয়ে যাতে আলিপুরদুয়ারে আইনশৃঙ্খলা পুনঃপ্রবর্তন হয় তারজন্য যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করুন।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গত ৮. ৪. ৭৮ তারিখে একটি দৈনিক সংবাদপত্রের প্রকাশিত একটি সংবাদ—পি. জি. হাসপাতালের প্লাস্টিক সার্জারি ডিপার্টমেন্টের ডাঃ রত্না সেন সম্পর্কে—সেই বিষয়েই দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ঐ ডিপার্টমেন্টের একজন চতুর্থ শ্রেণীর গরিব কর্মচারীর একটি ছেলের অ্যাক্সিডেন্ট হয় এবং তারজন্য তার প্লাস্টিক সার্জারির প্রয়োজন হয়। ওরা যেহেতু অভিজ্ঞতাই ওরা চেয়েছিলেন ডাঃ মুরারি মুখার্জিকে দিয়ে যাতে অপারেশনটা করানো হয়। স্যার, এই হচ্ছে ওদের অপরাধ। সেখানে সেই ব্যবস্থা তো করা হলই না উপরন্তু একজন রিসার্চ অফিসারকে আনা হল অপারেশন করার জন্য এতে ওরা আপত্তি করেন। বাধ্য হয়ে সেই গরিব কর্মচারীটি তার সমস্ত গহনাপত্র ইত্যাদি বিক্রি করে ৯ শো টাকা খরচ করে বাইরে এনে তাকে সেই ডাঃ মুরারি মুখার্জিকে দিয়ে অপারেশন করাতে হয়। স্যার, এই ধরনের আরও অভিযোগ ঐ ডাঃ রত্না সেন সম্পর্কে পাওয়া যাচ্ছে। আমার অনুরোধ, এ সম্পর্কে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় একটু তদন্ত করুন ঐ ডাক্তারের কার্যকলাপ সম্পর্কে।

**শ্রী ননী কর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি একটা বিশেষ ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং আমিও ওরা যেসব কথা বলছেন সেকথা বলতে চাই। আপনি জানেন পঞ্চায়েতের নির্বাচন উপলক্ষে আমাদের বিভিন্ন রাজনৈতিক দলকে প্রতীক দেবার কথা। কিন্তু আমি দেখছি কংগ্রেস (আই) আগের নির্বাচনে পরাজিত হওয়ার ফলে তাদের মগজ হারিয়েছে এবং সার্কুলারটা ঠিকভাবে পড়েনি। আমরা দেখছি এরা বিভিন্ন জায়গায় বিভিন্ন লোকের সই দিয়ে প্রতীক চাচ্ছেন। হাবরা ও বারাসতের রিটার্নিং অফিসাররা সেটা দিতে অস্বীকার করায় ওরা বি. ডি. ও অফিস আক্রমণ করছে এবং তাদের হুমকি দিচ্ছে

মারধোর করছে। আমি জানিনা জয়নাল আবেদিনের মগজের বুদ্ধিতে এটা হচ্ছে কিনা। যদিও সেখানকার লোকেরা ওদের জানে বলে ব্যাপারটা বেশি দূর অগ্রসর হতে পারেনি। ওদের লোক এই পঞ্চায়েত নির্বাচনে বিধানসভা থেকে বেশি ভোটে হেরে যাবে বলে এরকম কাজ করছে। ওরা গতকাল এই কাজ শিয়াদহ স্টেশনে করেছে। শিয়ালদহের গতকালের ঘটনাটা হল, বামুনগাছির রেলওয়ের তার ছিঁড়ে যায় এবং তার ফলে রেল চলাচল বন্ধ হয়ে যায়। কিন্তু স্টেশন মাস্টার যখন রেল চালাবার জন্য চেষ্টা করেন তখন কংগ্রেসি মাস্তানরা শিয়ালদহ স্টেশন তচনচ করবার চেষ্টা করে। আমরা সেখানে তখন ছিলাম বলে তারা কিছু করতে পারেনি। স্যার, আমি জানি গতকাল তাদের মিছিল ছিল। স্যার, এরা কোথাও কংগ্রেস ধুতি এবং কোথাও কংগ্রেস শাড়ি, কিন্তু গোলমাল করবার সময় দেখি ওই ধুতি, শাড়ি সব এক হয়ে গাঁটছড়া বাঁধে। কাজেই বলছি ওরা শুধু গোলমাল করতে চান। জয়নাল আবেদিন বলেছেন ওরা নাকি প্রতিরোধ করবেন। আমি বলতে চাই সেই প্রতিরোধ বন্ধ করবার জন্য যদি সরকার এগিয়ে না আসেন তাহলে পশ্চিমবাংলার জনসাধারণ তার মোকাবিলা করবে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি শিলাবৃষ্টি এবং ঘূর্ণিঝড়ে মেদিনীপুর জেলায় উচ্চ ফলনশিল ধানের ভয়ানক ক্ষতি হয়েছে অর্থাৎ মাঠের ধান মাঠেই থেকে গেছে। এই ঝড়ের ফলে লক্ষ লক্ষ টাকার ফসল নষ্ট হয়েছে। গত আগস্ট মাসে এই বিধানসভায় প্রশ্নোত্তরের সময় কৃষি মন্ত্রী আমাদের জানিয়েছিলেন পশ্চিমবঙ্গ সরকার শস্য বিমা প্রবর্তনের কথা চিন্তা করছেন। কিন্তু ১ বছর হয়ে গেল আমরা জানিনা পশ্চিমবঙ্গ সরকারের সেই ব্যাপারে চিন্তা করবার অবকাশ ঘটেছে কিনা। তারা যেভাবে পার্টিবাজি নিয়ে ব্যস্ত রয়েছেন তাতে জানিনা কৃষকদের কথা চিন্তা করবার সময় পাচ্ছেন কিনা। আপনারা তো কৃষকদের স্বার্থের কথা বলে থাকেন, কাজেই শস্য বিমা চালু করে কৃষকদের দিকে দৃষ্টি দিন এই অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ হরমোহন সিনহা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে একটা রাস্তার প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার কাটোয়া মহকুমায় মাধবিতলা রাস্তাটি নিয়ে গত ৫/৬ মাস ধরে লেখালেখি চলছে। আমরা দেখেছি সামান্য একটু জল হলেই রাস্তাটি অচল হয়ে যায়। এই রাস্তাটি কেন হচ্ছে না সেই ব্যাপারে আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এখন এই খরার সময় সারা রাজ্যব্যাপি খরা চলছে এবং পানীয় জলের কষ্ট চরম আকার ধারণ করেছে। গ্রামাঞ্চলের মানুষ হা জল, হা জল করতে শুরু করেছে এবং হা জল, হা জল শব্দে আকাশ বাতাস ভরপুর। বামফ্রন্ট সরকার ঘোষণা করেছিলেন জরুরি অবস্থা ভিত্তিক ব্যবস্থা অবলম্বন করে তারা পানীয় জলের কষ্ট দূর করবেন। কিন্তু গত ১ বছর ধরে দেখছি তারা শুধু ধাপ্পাবাজির বক্তব্য রাখলেন এই বিধানসভায় এবং বহু সভা সমিতিতে। আজকে পানীয় জলের কষ্টে মানুষ মারমুখি হয়ে উঠেছে। কংগ্রেস সরকার যে সমস্ত নলকূপ বসিয়েছিল সেগুলোর সামান্য মেরামতি কাজটুকুও এখন হচ্ছে না এবং তার ফলে বহু নলকূপ অচল হয়ে রয়েছে। কাজেই ধাপ্পাবাজি না দিয়ে জরুরি অবস্থা ভিত্তিক ব্যবস্থা অবলম্বন করে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেটা পালন করুন। খরার মোকাবিলা করবার জন্য কংগ্রেস সরকার যে সমস্ত নলকূপ

বসিয়েছিল তার সংস্কার করুন এবং যে সমস্ত গ্রামে এখনও পর্যন্ত নলকূপ বসানো হয়নি সেই সমস্ত গ্রামে নলকূপ বসিয়ে সারা রাজ্যের পানীয় জলের কষ্ট নিবারণ করুন একথা আমি মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। আপনারা ধাপ্পাবাজির বক্তব্য ত্যাগ করে কাজ করুন এবং মানুষের আশীর্বাদ লাভ করুন।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে বিভিন্ন কলেজে কলেজ কর্তৃপক্ষ তাদের ইচ্ছামতো কলেজের অধ্যাপকদের উপর নানা রকম অত্যাচার চালাচ্ছেন এবং কলেজ অধ্যাপকরা ভিক্টিমাইজড হচ্ছে। ইতিমধ্যে এই হাউসে নেতাজীনগর কলেজ টেক ওভার করার বিষয়ে যে বিল উত্থাপিত হয়েছিল, সেই সময় আমি বলেছিলাম যে বিড়লা কলেজে দীর্ঘদিন ধরে অধ্যাপকদের ছাঁটাই করা হচ্ছে, ভিক্টিমাইজড করা হচ্ছে। এমন কি বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষের নির্দেশ অমান্য করে সেই সব কাজ চলছে। এমতাবস্থায় বিড়লা কলেজ টেক ওভার করার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করেছিলাম এবং উচ্চ শিক্ষামন্ত্রী কথা দিয়েছিলেন এবং বলেছিলেন যে বিড়লা কলেজ টেক ওভার করার কথা ভাবছেন। কিন্তু আজ পর্যন্ত সেই ব্যবস্থা গ্রহণ করা হয়নি। গত ২৮শে এপ্রিল পশ্চিমবঙ্গ কলেজ শিক্ষক সমিতির পক্ষ থেকে একজিকিউটিভ কমিটির মেম্বার ইনক্লুডিং জেনারেল সেক্রেটারি, তারা আমার সঙ্গে দেখা করতে এসেছিলেন, তারা উদ্বেগ প্রকাশ করেছেন এবং এই বিষয়ে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে প্রশ্নোত্তরকালে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একটা কথা বলেছিলেন যে আমাদের সরকার পক্ষ থেকে আড়ি পাতার কোনও ব্যবস্থা নেই। আজকে মেনশনের সময় হীরাবাবু বললেন যে আমাদের তরফের জয়নাল আবেদিন এবং বরকত সাহেবের মধ্যে গোপন বৈঠক হয়েছে। আমি আপনার মাধ্যমে জানতে চাইছি, আপনি একটু বলুন—মুখ্যমন্ত্রী মহাশয় এখানে আড়ি পাতার ব্যাপারে অসত্য ভাষণ করলেন, না, হীরাবাবু যা এখানে বললেন, সেটা অসত্য বললেন। তিনি কোন আড়ি পাতা যন্ত্রের মাধ্যমে জানতে পেরেছেন যে গোপন বৈঠক হয়েছে?'

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** উনি আমাকে জড়িয়ে বলেছেন, সুতরাং আমাকে একটু বলতে হবে। আমি যে খবর পেয়েছি, এই খবর সরকারি দপ্তর থেকে পাইনি। আমি ব্যক্তিগতভাবে খবর জোগাড় করেছি। আপনাদের সঙ্গে যারা আছেন, তারাই এটা বলেছেন।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কেতুগ্রাম থানার চাকতা গ্রামে একটা অস্থায়ী সিনেমা শুল্ক ফাঁকি দিয়ে গত ৯/১০ মাস ধরে চলে আসছে। ডি. এম., এস. ডি. ও. প্রভৃতিকে জানানো সত্ত্বেও তারা কোনও রকম ব্যবস্থা গ্রহণ করেন নি। রেভিনিউ ফাঁকি দেওয়া হচ্ছে এটা এস. ডি. ও. জানতে পেরেছেন এবং এটা প্রমাণিত হয়েছে যে সেই সিনেমা কোম্পানি রেভিনিউ ফাঁকি দিচ্ছে। এছাড়াও ঐ কেতুগ্রাম এলাকায় বিভিন্ন জায়গায় ঐ সিনেমা হাউসকে কেন্দ্র করে জুয়ার আড্ডা ইত্যাদি গড়ে উঠছে—এটা আমার মনে হয়

ডি. এম. যাতে এই সমস্ত এলাকায় শান্তি শৃঙ্খলা বিঘ্নিত হয় তার জন্য এইভাবে চক্রান্ত করে ঐ সমস্ত জায়গায় সিনেমা হাউসকে লাইসেন্স দিচ্ছেন। যেমন চেঁচুরি, খাসপুর, বিড়ুড়ি, গুমাই এই চারটি জায়গায় নুতন করে আবার সিনেমার লাইসেন্স দিয়েছেন এবং সেখানে জুয়ার আড্ডা চলছে। সুতরাং আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অচিরে ঐ সমস্ত সিনেমা হাউস এবং জুয়ার আড্ডা বন্ধ হয় তার যাতে ব্যবস্থা করা হয়।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গ্রামাঞ্চলের বিদ্যুতের খুঁটিগুলি সামান্য জল-ঝড়েই ভেঙে যাচ্ছে বা উপড়ে পড়ছে। খোঁজ নিলে দেখা যায় ঐসব খুঁটি অত্যন্ত নিম্নমানের কাঠের খুঁটি অথবা কংক্রিটের হলেও তাতে সামান্য পরিমাণ লোহা এবং সিমেন্ট থাকে এবং কোথাও কোথাও আবার অত্যন্ত অগভীরভাবে বসানো হয়। ঠিকাদারদের সঙ্গে সরকারি কর্মচারিদের অবৈধ যোগসাজসের ফলেই এই জিনিস হচ্ছে। আমার কেন্দ্র পটাশপুর থানার গত তিন মাসে অনেকগুলি বিদ্যুতের খুঁটি নষ্ট হয়ে যাওয়ার ফলে তিন দফায় প্রায় ১৮ দিন বিদ্যুত সরবরাহ বন্ধ ছিল। এর ফলে কৃষকদের ক্ষতি হয়েছে ৫০ লক্ষ টাকার। এগরা সার্কেলের অ্যাসিসস্টেন্ট ইঞ্জিনিয়ার-এর অপদার্থতার জন্য এমন হয়েছে। আমি বিদ্যুতমন্ত্রীর কাছে অনুরোধ করছি তিনি যেন এই বিষয়ে খোঁজ-খবর নিয়ে অপরাধিদের শাস্তির ব্যবস্থা করেন।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** স্যার, একটা খুব গুরুতর বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, সেটা হচ্ছে এই যে, আবার সেই অন্ধকারের দিন ফিরিয়ে আনার জন্য কংগ্রেসিরা, ইন্দিরা গান্ধীর কংগ্রেস—ধুতি কংগ্রেস, শাড়ি কংগ্রেস সবাই মিলে যড়যন্ত্র করছে, চক্রান্ত করছে এবং সাধারণের উপর আক্রমণ শুরু করে দিয়েছে। দুর্গাপুর সাব-ডিভিসনের লাউদোহা থানার বা লিজুড়ি গ্রামে আমাদের কৃষক সংগঠনের তরফ থেকে প্রায় ৩/৪০০ কৃষক একটা মিছিল বের করেছিল, মিছিলটি যখন কয়েকটি গ্রাম ঘুরে বা লিজুড়ি গ্রামে ঢোকে ঠিক সেই সময় কতগুলি জোতদারের বাড়ির ছাদ থেকে এবং তাদের গদি থেকে হঠাৎ ইঁট পাথর পেটো নিয়ে কংগ্রেসি গুন্ডারা আক্রমণ করে, তাদের হাতে রাইফেল ছিল, পাইপ-গান ছিল, ছোরা ছিল। আক্রমণকারিরা মুখে কংগ্রেস জিন্দাবাদ ধ্বনি দিচ্ছিল, নানা রকম কংগ্রেস, হরেক রকম কংগ্রেস, কংগ্রেস (আই), কংগ্রেস (এস), ধুতি, শাড়ি সব রকম কংগ্রেস জিন্দাবাদ বলছিল। তারা হঠাৎ ঐ সমস্ত মিছিলকারি মানুষের উপর আক্রমণ চালিয়ে কয়েক-জনকে আঘাত করে এবং তাদের মধ্যে কয়েক-জনকে গুরুতর আহত অবস্থায় হাসপাতালে নিয়ে যাওয়া হয়, তাদের চিকিৎসা চলছে। এই ঘটনার পর সমস্ত গ্রামের মানুষরা কংগ্রেসি গুন্ডাদের ধিক্কার দিতে থাকে এবং গ্রামের মানুষরা লাউদোহা থানায় যায় এবং পুলিশের কাছে দাবি জানায় যে, ঐ সব কংগ্রেসি গুন্ডাদের গ্রেপ্তার করতে হবে। সুখের বিষয় পুলিশ ঘটনাস্থলে কয়েকজনকে অস্ত্র-শস্ত্র সমেত হাতে নাতে গ্রেপ্তার করে। যাদের পুলিশ গ্রেপ্তার করে তারা কুখ্যাত কংগ্রেসি গুন্ডা বলে পরিচিত, বহু মামলায় তাদের নাম আছে। কিন্তু তারপর আমরা খবর পাই যে, কয়েকজন বড় বড় কংগ্রেসি চাঁই কলকাতা থেকে যোগাযোগ করে, আমি নাম বলতে পারছি না এখানে, তবে কয়েক-জনকে অনুমান করতে পারি, তারা যোগাযোগ করে পুলিশকে বলে, তোমরা ঐ যারা মিছিল করছিল তাদের কয়েকজনকেও

গ্রেপ্তার করে। অর্থাৎ যারা আক্রান্ত হয়েছিল তাদের গ্রেপ্তার করার জন্য। দুঃখের বিষয় সেই কেসে তাদের কয়েক জনের নাম ঢুকিয়ে দেওয়া হয়েছে এবং তাদের ২/৪-জনকেও গ্রেপ্তার করা হয়েছে।

স্যার, আমি শুধু এই প্রসঙ্গে বলতে চাই যে, কংগ্রেসি গুন্ডা বলে পরিচিতরা দুর্গাপুরে ইতিপূর্বে ৩০-জনকে খুন করেছিল, ৫,০০০ মানুষকে দুর্গাপুর থেকে তাড়িয়ে দিয়েছিল, আমাদের ২০-টা ইউনিয়ন দখল করেছিল। আজকে আবার দুর্গাপুরের মানুষ ভাবতে শুরু করেছে যে, আবার সেই রকম অন্ধকারের দিন কি ফিরে আসছে। আজকে দুর্গাপুরের মানুষের কাছে এটা প্রশ্ন। কংগ্রেস আবার সেই কালো-অন্ধকারের দিনগুলি ফিরে আনবার জন্য এইভাবে আক্রমণ করছে। আমরা দেখছি জয়নাল আবেদিন সাহেবের চেলা-চামুন্ডরা ঐভাবে মানুষের উপর আক্রমণ চালাচ্ছে আর এখানে উনি বড় গলা করছেন। এই সম্বন্ধে আমি বলতে চাই যে, এটা হচ্ছে চোরের মায়ের বড় গলা। এখানে বড় গলা করে গুন্ডামি ঢাকবার চেষ্টা সফল হবে না। পশ্চিমবাংলার মানুষ তাদের আস্তাকুড়ে ছুড়ে ফেলে দিয়েছে, এর পর পশ্চিমবাংলার মানুষ তাদের এমন জায়গায় ফেলে দেবে যে তারা আর সেখান থেকে ফিরে আসতে পারবে না। আমি তাদের হুঁসিয়ার করে দিচ্ছি, এই গুন্ডামি আর চলবে না। পাইপ-গান বন্দুক, রাইফেল, রিভলভার ইত্যাদি অস্ত্রগুলি ওদের বাড়ি বাড়ি রেড করে বাজেয়প্ত করা হোক, এই দাবি আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে রাখছি। ওদের হাতে বহু অস্ত্র এখনও রয়েছে।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প মন্ত্রী এবং কুটিরশিল্প বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি মহকুমায় বিভিন্ন এলাকায় যে রকম ইঁটভাঁটাগুলি গড়ে উঠছে তার উপযুক্ত নিয়ন্ত্রণের ব্যবস্থা যদি না করা হয় তাহলে কৃষি উৎপাদন ক্ষেত্রে বিরাট সমস্যা দেখা দেবে এই রকম আশঙ্কা দেখা দিচ্ছে। আমি বিশ্বস্ত সূত্রে ও তদন্তের মারফত জানতে পেরেছি যে এই ভাঁটিগুলির মালিকেরা সরকারি প্রাপ্য রয়্যালটি, ইনকাম-ট্যাক্স ফাঁকি দিচ্ছে এবং উপযুক্ত মূল্যে কয়লা পাওয়া সত্ত্বেও নূতন এবং পুরাতন সব ভাঁটিগুলিই ইঁটের দাম এত বাড়িয়ে চলেছে, যে তা সাধারণ মানুষের ক্রয়ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। আমি জানি যেগুলি ৫/৭ বছর আগে ৮০/৯০ টাকা হাজার ছিল এখন সেগুলি প্রায় ১৮০/১৯০ টাকা হয়ে গেছে। তাই আমি অনুরোধ করছি যে অবিলম্বে স্থানীয় মহকুমা শাসক, বিধানসভার সদস্য এবং সংশ্লিষ্ট সরকারি কর্মচারিদের নিয়ে একটি কমিটি গঠন করা হোক। সমস্ত বিষয় তদন্ত করে যাতে সরকারি নিয়ন্ত্রিত মূল্যে সাধারণ মানুষ ইঁট পেতে পারে তার ব্যবস্থা করা হোক। এই বিষয়ে আমি মাননীয় শিল্প মন্ত্রী এবং কুটিরশিল্প বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যেন অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মারফতে পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অতীতে কলকাতা শহরে যানবাহন সমস্যার মতো এখন সমস্যা রয়েছে। বিশেষ করে ট্যাক্সিওয়ালারা, জরুরি অবস্থার কোনও রোগী নিয়ে যেতে হলে তাদের হাত দেখালে তাদের মনোমতো লাইন না হলে তারা প্যাসেঞ্জার নেয় না। পুলিশের

সামনেই জিজ্ঞাসা করে বাবু কোন দিকে যাবেন? তার মনোমতো দিক হলে প্যাসেঞ্জার তোলে নইলে তোলে না। এই সম্পর্কে পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ট্যাক্সি ওয়ালাদের হাত থেকে সাধারণ মানুষকে রক্ষা করার জন্য—এই ধরনের ট্যাক্সি ওয়ালাদের লাইসেন্স ক্যান্সেল করার জন্য আপনার মারফতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী হরিপদ জানা ঃ** (পিংলা)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলার পিংলা থানার একটি প্রাচীনতম মাধ্যমিক বিদ্যালয়ের (কৃষ্ণ কামিনী) গৃহটি ধ্বংস আসন্ন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে মেদিনীপুর জেলায় পিংলা থানার অন্তর্গত পিংলা গ্রামে অবস্থিত একটি প্রাচীনতম মাধ্যমিক স্কুলের বিষয়ে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

পিংলাতে প্রায় শতবর্ষ আগে কৃষ্ণকামিনী হাইস্কুল প্রতিষ্ঠিত হয়েছিল। এই স্কুলটি তখন এতদঅঞ্চলে ৫/৬টি থানার মধ্যে এইটিই একমাত্র উচ্চ শিক্ষা লাভের মাধ্যম ছিল, এই স্কুল থেকে কত কৃতি ছাত্র বেরিয়েছে। এমনকি যে এই স্কুলের ছাত্র "সরস্বতী রায়বাহাদুর" পদবিও লাভ করেছেন। সেই লব্ধ প্রতিষ্ঠিত পুরাতন স্কুলটি আজ ধ্বংস প্রায়। পূর্বের মাটির দেওয়াল আজ পর্যন্ত সেই অবস্থায়। কেনওরূপ পরিবর্তন হয় নাই। গত কয়েক বৎসরের ঝড়ের আঘাতে বহু প্রাচীন স্কুল গৃহটি আজ প্রায় ধ্বংস প্রায়, স্কুলের আর্থিক অবস্থা সীমিত, স্কুল গৃহটি সংস্কারের সামর্থ নেই। প্রাক্তন সরকারের নিকট বহু আবেদন নিবেদন করা সত্ত্বেও দৃকপাত করেন নাই বা গৃহটি সংস্কারের জন্য কোনওরূপ সাহায্য দেন নাই—বর্তমান স্কুল গৃহের অবস্থা কেন্দ্রীয় মন্ত্রী মহাশয়া শ্রীমতী আভা মাইতি ও মাননীয় মন্ত্রী শ্রী রাম চ্যাটার্জি মহাশয়ও দেখে এসেছেন, এই বিষয় মাননীয় শিক্ষা মন্ত্রী (মাধ্যমিক) মহাশয়ের দৃষ্টিতে বহুবার এসেছে। আজ পর্যন্ত কোনওরূপ আশ্বাস পাওয়া যায়নি। শিক্ষা মন্ত্রী মহাশয়ের নিকট সবিনয় নিবেদন যে দয়া পূর্বক তদন্ত করত স্কুল গৃহটি পূর্ণ সংস্কারের ব্যবস্থা করেন।

আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি তিনি যদি স্বয়ং দয়া করে সেখানে যান তাহলে ভালই হয় না হয় কাউকে দিয়ে তদন্ত করে এটার উপর দৃষ্টি দেন তাহলে আমরা উপকৃত হব। এই বলে শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রনাথ মৈত্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা কথা বলছি। গতকাল ডায়মন্ডহারবারে ফকির চাঁদ কলেজে ছাত্র সংসদের নির্বাচন উপলক্ষে যখন বিজয় উৎসব চলছিল তখন মহাদেব নস্কর নামে একটা ছাত্রকে ধরে নিয়ে গিয়ে নির্দয়ভাবে প্রহার করা হয়। তপন ঘোষ ও শ্যামল চক্রবর্তী তাকে রক্ষা করতে গেলে তাদেরকেও প্রহার করা হয়। মহাদেব নস্কর ও তপন ঘোষকে আশঙ্কাজনক অবস্থায় হাসপাতালে ভর্তি করা হয়েছে। স্থানীয় লোকেরা বলছে যারা মেরেছে তারা নাকি, সি. পি. এম.-এর দলের লোক। সি. পি. এমের দলের লোক কিনা আমি জানি না। কিন্তু আমি জানতে চাই পুলিশ কেন নিষ্ক্রিয় ছিল? আমি দাবি করছি অবিলম্বে দুষ্কৃতকারিদের গ্রেপ্তার করে সরকার প্রমাণ করুন যে তারা গুন্ডামির প্রশ্রয় দেন না।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার তেহট্ট ১ নং ব্লকে বিনোদনগর মৌজায় ১৯৭৫ সালে ৫০ টা প্লাস্টার টিউবওয়েল বসানো হয় ও এর জন্য ৩ লক্ষ টাকা ইউ, বি, আই-এর কাছ থেকে লোন নেওয়া হয় এবং সরকারি সাবসিডিতে এই টিউবওয়েলগুলি বসে। কিন্তু তখন থেকে আজ পর্যন্ত গরিব মানুষরা এক ফোঁটাও জল পায়নি। শতকরা ১২ টাকা হারে তারা সুদ দিচ্ছে এবং এখন সুদসহ ঋণ পরিশোধের জন্য তাগিদ এসেছে। সেজন্য কৃষি মন্ত্রীর কাছে দাবি করছি এ বিষয়ে তদন্ত হোক এবং কৃষকদের ঋণের হাত থেকে মুক্ত করা হোক।

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। লোডশেডিং—এটা একটা মামুলি ব্যাপার হয়েছে। যত ঘণ্টা খুশি বিদ্যুত পাওয়া যাচ্ছে না। মালদহ জেলায় হরিশচন্দ্রপুর, রতুয়া, খড়রা থানায় পরপর পাঁচ ছয় দিন ধরে বিদ্যুৎ নেই। যে সমস্ত কৃষক ডিপ টিউবওয়েলের উপর নির্ভরশীল তাদের অবস্থা কি হচ্ছে সেটা কল্পনা করতে পারেন। তাদের ধান শুকিয়ে যাচ্ছে, ফসল হচ্ছে না। প্রায় ৪০০ একর জমিতে ২০ লক্ষ টাকা মূল্যের ফসলের ক্ষতি হয়েছে। এরূপ ভাবে যদি ক্ষতি হয় তা হলে ডিপ-টিউবওয়েল তুলে দেওয়া দরকার এবং চাষীদের বলা দরকার যে তোমরা ডিজেল অয়েল ইঞ্জিন ব্যবহার কর। আমরা চাষীদের বেশি ফসল করতে বলছি অথচ বিদ্যুতের অভাবে তাদের ভীষণ ক্ষতি হয়ে যাচ্ছে। এ বিষয়ে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং পক্ষপাতিত্বমূলক ভাবে এসব করা হচ্ছে কি না সেটা তিনি তদন্ত করে দেখুন।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারি মাইতি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর কাছে একটা গুরুতর অভিযোগ করছি। গত ১লা মে ৭৮ মহিষাদল থানার নন্দকুমার বাজারে আমাদের প্রভাবশালী ১ জন কর্মীকে রাত ১টার সময় তার ঘর ভেঙ্গে দুষ্কৃতকারিরা তাকে গুরুতরভাবে জখম করেছে। সে রুগীকে নিয়ে আমরা যখন সাব-ডিভিসনাল হাসপাতালে আসি তখন সেখানে তার কোনও প্রাথমিক চিকিৎসার ব্যবস্থা হল না এবং বলা হল যে এই রুগীকে এখানে ভর্তি করা যাবে না, অবস্থা খুব খারাপ। তারপর তাকে P. G. হাসপাতালে ভর্তি করা হয়েছে। তার ঘাড়ে, মাথায় ও সারা দেহে কোপ মারা হয়েছে। এ ঘটনা আমরা পুলিশকে বলেছি, সেখানকার এম. পি. সুশীলবাবু এডি. এম.ও এস. ডি. ও.-কে বলেছেন। তারপর আজ পর্যন্ত কোনও ব্যবস্থা করা এবং তদন্তের আগ্রহ দেখা যাচ্ছে না। এই যে অরাজকতা চলছে তাতে আমরা মনে করি এর পেছনে পুলিশের সহযোগিতা আছে এবং সরকারের একটা ইন্ধন আছে। এরূপ আর একটা ঘটনা সেপ্টেম্বরে সন্ধ্যা ৭টার সময় ঘটেছিল যেটা প্রকাশ্য রাস্তায় খুন হয়েছিল। এটা আমি এখানে মেনশন করেছিলাম কিন্তু আজ পর্যন্ত পুলিশ থেকে কোনও তদন্ত হয়নি। আমরা অভিযোগ করছি এইরূপ অরাজকতা যারা সৃষ্টি করছে তাদের সরকার সহযোগিতা করছেন। এর ফলে সারা দেশে একটা সন্ত্রাস সৃষ্টি হচ্ছে। এটা বন্ধ না করলে এরূপ অবস্থা চলবে। সেজন্য বলছি সন্ত্রাস সৃষ্টিকারিদের জেলে পোরা হোক। এরা সেদিন কংগ্রেসে ছিল, আজ আবার সি. পি. এম. হয়েছে। তাদের কাছে লক্ষ লক্ষ টাকা আছে। সেই টাকা দিয়ে তারা খুন করছে। সেজন্য পুলিশ মন্ত্রীকে অনুরোধ করছি এ বিষয়ে তদন্ত করা হোক।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রী এবং খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে ১৯৬৬ সালে ধান-চাল সংগ্রহের জন্য আমাদের খাদ্য দপ্তর থেকে ফুড কর্পোরেশন অব ইন্ডিয়াকে ৫ হাজার কর্মী ডেপুটেশনে পাঠানো হয়েছিল সেই কর্মীরা সেখানে দীর্ঘ ১২ বছর ধরে কাজ করছে। কিন্তু তাদের যত রকমের কাজ দেওয়া নেওয়ার পর দেখা যাচ্ছে যে তারা দ্বিতীয় শ্রেণীর নাগরিকের মতো সেই জায়গায় ব্যবহার পাচ্ছে। আমি তাদের পক্ষে সরকারের কাছে এই আবেদন রাখতে চাই তাদের এই যে সিলেকশন গ্রেডে প্রোমোশন হচ্ছে সেগুলি যাতে তারা ঐ দপ্তর থেকে পেতে পারেন তার ব্যবস্থা করুন, তাদের যে ট্রেড ইউনিয়নের অধিকার আছে সেটা যাতে তাদের থাকে সেদিকে লক্ষ্য দিন এবং বামফ্রন্ট সরকার আসার পর তাদের যে খাদ্য দপ্তরে ফিরিয়ে নিয়ে যাওয়ার চিন্তা হচ্ছে সেটা যাতে সঠিকভাবে করা হয়—'তাদের ফিরিয়ে নেওয়া উচিত হবে কি আবার রাখা হবে এই বিষয়ে যাতে একটা নীতি নির্ধারিত হয় সেই বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এইসব সরকারি কর্মচারিদের ন্যায্য দাবিগুলি যাতে সঠিকভাবে রক্ষিত হয় তারজন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাদের দাবিগুলির সহানুভূতির সঙ্গে বিবেচনা করার অনুরোধ করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আইন-শৃঙ্খলা আছে কিনা সেটা বোঝা মুশকিল। আমি আপনার সামনে একটা ঘটনা তুলে ধরছি। গত ১. ৫ ৭৮ তারিখে হাওড়ার ৯৯ নং পিলখানা সেকেন্ড লেনের বাসিন্দা একজন মহিলা শ্রীমতী লায়লা বেগমের বাড়ি সকাল ১১টায় সময় বেআইনিভাবে সমাজ বিরোধী নামে পরিচিত যারা তাদের দ্বারা আক্রান্ত হয়, ফলে তিনি আহত হয়েছেন, তার ছেলেদের আহত করা হয়েছে। সেখানে সোডার বোতল, বোম থেকে আরম্ভ করে সবকিছু ছোঁড়া হয়েছে দিনের বেলায় ১১ টার সময়। তার নেতৃত্ব দিয়েছে সি. পি. এম.-এর নেতা বলে পরিচিত শ্রী উজ্জল ব্যানার্জি লাগাম দেও সিং, সাম সিং, আরও ২৫০ জন লোক। এস. পি., ও. সি. প্রভৃতি অফিসারের কাছে এই বিষয়ে বহু দরখাস্ত দাখিল করা সত্ত্বেও কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। উজ্জল ব্যানার্জি থানায় বসে সমস্ত থানাকে পরিচালিত করছে। এই প্রসঙ্গে একটা কথা বলি যে সেই এলাকা হচ্ছে মাইনরিটি এলাকা, মুসলিম এলাকা, সেখানে একটা সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। সেখানে যদি ব্যবস্থা না নেওয়া হয় তাহলে ঐ পকেট থেকে মাইনরিটি উৎখাত হয়ে যাবে। তাই আমি আপনার মাধ্যমে আবার বলতে চাই যে আজকে আইন শৃঙ্খলা নেই, আইন-শৃঙ্খলা ভাঙ্গার ব্যাপারে সি. পি. এম.-এর লোকেরা নেতৃত্ব দিচ্ছে, থানা পুলিশকে হাত করে নিয়ে তারা আক্রমণ করছে, কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। সেখানে ব্যবস্থা নেওয়ার জন্য একটা রিপ্রেজেনটেশন আমি আপনার মাধ্যমে দাখিল করছি।

## PRESENTATION OF REPORT

### Presentation of the Report of the Committee of Privilege, 1977-78

**Shri Manoranjan Hazra :** Sir, I beg to present the First Report of the Committee on Privileges, 1977-78. The Report is laid on the Table. As the time is short printed copies will be circulated later on

**Mr. Deputy Speaker** : Honourable Members, I am to inform the House that a copy of the Report has been laid on the Table. The report recommends that the matter regarding the breach of Privilege arising out of certain remarks of Dr. Zainal Abedin should not be pursued may further and accordingly the matter be dropped.

The formal motion for consideration and acceptance of the report will be taken up to-day after the Private Members' Business is over. Members may meanwhile submit amendments, if any.

## PRESENTATION OF THE REPORT

### Presentation of the Report of the Committee on Public Accounts, 1977-78

**Shri Lakshmi Charan Sen** : Sir, with your kind permission I beg to present the Report of the Committee on Public Accounts 1977-78, on the Advance Report of the Comptroller and Auditor General of India for the year of 1971-72 regarding expenditure incurred on Bangladesh Refugees. Sir, I lay a copy of the Report on the Table. Copies of the Report will be made available to the members as soon as printed.

## LAYING OF REPORT

### Annual Administration Report of the West Bengal State Marketing Board for the year 1976-77

**Shri Kamal Kanti Guha** : Sir, I beg to lay the Annual Administration Report of the West Bengal State Marketing Board for the year 1976-77.

### Statement under rule 346

**Shri Mohammed Amin** : Mr. Deputy Speaker, Sir, I rise to make a statement on the two recent unfortunate incidents that took place at the Howrah Station terminus of the CSTC, resulting in suspension of bus services for some time and causing considerable hardship to a large number of commuters.

On 25. 4. 78 at about 9-50 a.m., following sudden breakdown of a double decker bus of Route No. 8 at the Calcutta end of Howrah bridge immediately after its commencement of journey from Howrah station terminus, a section of passengers, who were mainly office goers, naturally, resented the situation. The resentment was expressed by picketing on approach to the Howrah bridge resulting in total dislocation of traffic. Sm. Nirupama Chatterjee, Minister of State, arrived at the spot

and addressed the irate passengers. The picketing was lifted thereafter and normal service resumed at 11-45 a.m.

Again, on 2.5.78 at about 3-00 p.m. a section of commuters got agitated as no bus was reportedly available at 11A channel. Unfortunately, some of the agitated commuters assaulted three members of the CSTC staff at the Howrah station terminus and one of them had eventually to be hospitalised. This incident caused resentment amongst the CSTC staff and dislocation of movement of buses resulted for some time.

Sir, first of all, I shall like to express my sincere regret to the large number of commuters who use the CSTC buses at the Howrah station terminus for the occasional dislocations that have taken place in the near past. During the few months we have been in office it has been our earnest endeavour to improve the CSTC services, but unfortunately we have inherited a chaotic transportation system and the situation got further aggravated due to the severe monsoon last year. The fleet of CSTC has neither been augmented, nor even the old and derelict buses replaced during the last two years except very marginally In fact, the present situation is the result of years' neglect. Within our limited resorces we have made available to the CSTC funds for renovation of buses. We also have a programme of acquisition of a number of new buses during the current financial year. These steps to bear result will obviously take time. Meanwhile, the monsoon is once again approaching.

Sir, in the light of the foregoing, I shall urge, through you, all sections of this House as well as the travelling public at large to bear with us for some more time if there are recurrences of delays or breakdowns of CSTC schedule.

I shall like to mention here that following a meeting with senior officials of the CSTC it has been decided to keep at the Howrah Station terminus some standby buses which will be pressed into service as and when regular buses are not timely available due to reason of breakdowns etc. I am, however, fully aware that such an ad hoc arrangement cannot bring lasting relief to the present situation. I shall like to assure you, Sir, and the honourable members of this House that it has been and will continue to be our sincere endeavour to improve the CSTC operation and provide funds for the purpose to the extent possible. We remain hopeful that after the monsoon the situation will appreciably improve with the help and co-operation of the commuters as well as workers of the Calcutta State Transport Corporation.

## STATEMENT UNDER RULE 346

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় স্পিকার মহাশয়, ১৯৭৪ সালের আগে পর্যন্ত কৃষি উপকরণ ঋণ জেলা শাসকদের মাধ্যমে বন্টন করা হত। ১৯৭৪ সালে তদানিন্তন কংগ্রেস সরকার স্থির করলেন এই কৃষি উপকরণ ঋণ কেবলমাত্র সমবায় সমিতিগুলির মাধ্যমে বিলি করা হবে। এর ফলে কেবলমাত্র সমবায়সমিতিগুলির সদস্যরাই এই কৃষি উপকরণ ঋণ পেতে থাকলেন। কিন্তু হিসাব করে দেখা গেল পশ্চিমবঙ্গের কৃষক সমাজে মাত্র ৩০.৬ ভাগ এই সমবায় সমিতিগুলির সদস্য। এক কথায় শতকরা ৬৬.৪ ভাগ কৃষক এই ঋণের সুবিধা থেকে বঞ্চিত হল।

গত বছর আমরা বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় আসীন হয়ে এসে এই অবস্থা দেখলাম তখন আমরা সিদ্ধান্ত নিলাম যে এই ৬৬.৪ ভাগ কৃষককে সোজাসুজি জেলা শাসকদের মাধ্যমে কৃষি উপকরণ ঋণ দেবে। এই ঠিক করলাম যে বর্গাদাররাও এই কৃষি ঋণের সুযোগ পাবে। আমরা পান চাষীদেরও এই কৃষি উপকরণ ঋণের আওতার মধ্যে আনলাম। ৩রা নভেম্বর আমরা ঠিক করেছিলাম যে পান চাষীদেরও এই কৃষি উপকরণ ঋণের আওতার মধ্যে আনল না। ৩রা নভেম্বর আমরা ঠিক করলাম যে পান চাষীদের কৃষি উপকরণ কেনার জন্য বিঘা প্রতি ১০০ টাকা এবং সর্বোচ্চ ৬০০ টাকা ঋণ দেওয়া হবে।

আমরা এখন চিন্তা করছি পান চাষে খুব বেশি খরচের পরিপ্রেক্ষিতে পানচাষীদের কৃষি উপকরণ কেনার জন্য প্রতি বিঘার পরিবর্তে প্রতি কাঠায় আমরা ১০০ টাকা করে এই ঋণ দেব এবং একজন পানচাষী অনধিক এক হাজার টাকা এই ঋণ পেতে পারবেন।

## MOTION UNDER RULE 185

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাই কারণ আমি গত ২৮ তারিখে যে প্রস্তাব হাউসে উপস্থিত করেছিলাম সে সম্পর্কে বক্তব্য রাখার জন্য আপনি আমাকে সময় দিয়েছেন। আমার মূল প্রস্তাব ২৮ তারিখে দেওয়া আছে বলে আজকে সেই প্রস্তাবের উপর বক্তব্য রাখার সুযোগ পেয়েছি। মাননীয় সদস্যদের সুবিধার জন্য আমি আমার প্রস্তাব আর একবার এখানে পড়ছি।

"যেহেতু বর্তমানে দেশের প্রধান খাদ্যশস্য ধান ও গম সহ প্রায় সমস্ত কৃষি ঋণের মূল্য সংস্থিতিশীল অবস্থায় থাকা সত্ত্বেও শিল্পজাত পণ্যের মূল্য মান ক্রমশই বৃদ্ধি পাইতেছে।

এবং যেহেতু কৃষিজাত পণ্যের উৎপাদনকারীরা তাহাদের উৎপন্ন দ্রব্যের বিক্রয়লব্ধ অর্থের বিনিময়ে উচ্চতর মূল্যে শিল্পজাত নিত্য প্রয়োজনীয় দ্রব্যাদি সংগ্রহ করিতে ক্ষতিগ্রস্ত হইতেছেন ঃ

অতএব, এই সভা দৃঢ়ভাবে দাবি করিতেছে যে, কৃষি উৎপাদনের ক্ষেত্রে উৎপাদন ব্যয়—নির্ভর মূল্য নির্ধারণ নীতি গ্রহণ এবং শিল্পজাত পণ্যের অনুপাতে মূল্য হ্রাসের ক্ষেত্রে কৃষি পণ্যের উৎপাদনের জন্য ভরতুকি প্রদান ও অন্যান্য সুযোগ-সুবিধা সম্প্রসারণ প্রকল্পে অবিলম্বে সরকার কর্তৃক কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হউক।"

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আমাদের ভারতবর্ষের তখন পশ্চিম বাংলার নিজেদের স্বদেশী শাসন ১৯৪৭ সাল থেকে কায়েম হয়েছে। তার প্রথমার্ধে প্রথম ১৯ বছর যাবৎ শিল্প উন্নয়নের জন্য বিশেষভাবে প্রচেষ্টা চলেছিল। পরবর্তী সময়ে চাযের উন্নতির জন্য কৃষিজাত দ্রব্যের উৎপাদন বাড়াবার জন্য বিশেষ কিছু হয় নি তা নয়, কৃষিজাত উৎপাদন বৃদ্ধির জন্য সরকার কর্তৃক কিছু চেষ্টা হয়েছে, কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি লক্ষ্য করে থাকেন তা হলে দেখবেন যে, শিল্পজাত যে সমস্ত দ্রব্য উৎপাদিত হয়েছে সেই শিল্পজাত দ্রব্যের বিপণন এবং শিল্পজাত শ্রমিকদের যে সমস্ত সুযোগ-সুবিধা ধারাবাহিকভাবে এই বিগত ৩০ বছর ধরে এই বিগত সরকার দিয়ে এসেছেন কিন্তু অপরদিকে আপনি যদি লক্ষ্য করে থাকেন যে, দেশের আর একটি স্তর যেখানে কৃষিজাত দ্রব্য উৎপাদিত হয় অর্থাৎ দেশের দুটি স্তর থেকে সম্পদ উৎপাদিত হয়ে থাকে—একদিকে শিল্পজাত দ্রব্য উৎপাদন হয়ে থাকে, আর একদিকে কৃষিজাত দ্রব্য উৎপাদন হয়ে থাকে। শিল্পজাত দ্রব্য উৎপাদন সম্পর্কে যদি দেখেন তা হলে বিগত ৩০ বছরে শিল্পজাত দ্রব্যের ছোট-বড়-মাঝারি যত রকমের আছে সেই সব উৎপাদিত জিনিসের দাম সমস্ত স্তরে বিভিন্নভাবে তাদের ভরতুকি দিয়ে দেওয়া হয়েছে, তারা সাবসিডি পেয়েছেন, তাদের শিল্পজাত দ্রব্যের দাম দিনের পর দিন বাড়তে বাড়তে যা দাঁড়িয়েছে অপরদিক গ্রামের মানুষরা ভারতবর্ষের তথা পশ্চিমবাংলার মানুষ যারা কৃষির উপর ৯০ ভাগ নির্ভরশীল তাদের আজ কি দুরবস্থা। আজকে কৃষিজাত উৎপাদনের যে ব্যয়ভার যেভাবে দিনের পর দিন বেড়ে যাচ্ছে তাতে কৃষকেরা কিভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে এটা কোনও স্বদেশী সরকারের পক্ষে সহ্য করা সম্ভব নয়। স্যার আপনার কাছে যে জিনিসটি আমি রাখতে চাই যে, দেশের দুটি প্রধান খাদ্য হচ্ছে গম এবং ধান। এর দাম যখন স্থিতিশীল রয়েছে সেই সময় শিল্পজাত জিনিসের দাম দিনের পর দিন বেড়ে যাচ্ছে। এই যে অর্থনীতিতে একটা বিরাট সংকট সৃষ্টি হয়েছে শিল্পজাত মালিকদের চক্রান্তের মাধ্যমে এবং বিগত সরকার ১৯ বছর ধরে যারা শাসনে ছিলেন এবং তারপরে ১১ বছরে যারা শাসনে ছিলেন তারাই এই সব সুযোগ-সুবিধা করে দিয়েছেন। এরজন্যই গ্রামের চাষীরা দিনের পর দিন মার খেয়েছে এবং সঙ্গে সঙ্গে কৃষিজীবী শ্রমিকরা তারাও কিভাবে মার খেয়েছে। আপনি যদি চটকলে দেখেন সেখানে চটের দাম কিভাবে বেড়েছে, মানি ব্যাগের দাম কিভাবে বেড়েছে, সঙ্গে সঙ্গে চটকলের মালিকরা, শিল্পপতিরা কিভাবে মুনাফার পাহাড় করছেন এবং সেখানকার সমস্ত শ্রমিকরা এবং ট্রেড ইউনিয়নের মাধ্যমে শ্রমিকরা সঙ্ঘবদ্ধভাবে থাকার জন্য মিনিমাম ওয়েজ সম্পূর্ণভাবে পেয়েছেন। তেমনি কয়লার শ্রমিকরা তারা মিনিমাম ওয়েজ পেয়েছেন। কিন্তু গ্রামের কৃষকরা তারা কিভাবে পড়ে পড়ে মার খাচ্ছে। প্রত্যেকটি শিল্পজাত শ্রমিকরা তাদের মিনিমাম ওয়েজ সম্পূর্ণভাবে পেয়েছে এবং শিল্পজাত দ্রব্যের সংরক্ষণ ব্যবস্থা গুদাম ইত্যাদির ব্যবস্থা করা হয়েছে। কিন্তু কৃষিজাত দ্রব্যের সংরক্ষণ এবং গুদামের ব্যবস্থা আজ পর্যন্ত সরকারের করা সম্ভব হয়নি এবং তারজন্যই কৃষিজাত শ্রমিকারা মার খেয়েছে। এবং কৃষিজাত শ্রমিকরা তাদের মিনিমাম ওয়েজ ৮ টাকা ১০ পয়সা আজ পর্যন্ত পায়নি। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় এবং বেদনার বিষয় যে বামফ্রন্ট সরকার এই গরিব মানুষদের এবং নিচের তলার মানুষদের জন্য কৃষিজাত শ্রমিকদের জন্য ৮ টাকা ১০ পয়সা মিনিয়াম ওয়েজ দিতে বাধ্য করাতে পারেন নি।

[3-10 — 3-20 P.M.]

শুধু আমরা নয় কৃষকরা দিতে পারছেন না। কারণ আজকে কৃষকরা যে দরে ধান বিক্রি করছে, পাট বিক্রি করছে, যে দরে গম বিক্রি করছে, তাদের উৎপাদনের হার যদি আপনি দেখেন তাহলে দেখবেন যে তারা এই শ্রমিকদের ৮.১০ পয়সা হারে মজুরি দিতে পারছেন না। যতক্ষণ পর্যন্ত না তাদেরকে ভরতুকি দেওয়া হচ্ছে। ব্যাপারটা কি? আমরা যারা নিচের তলার মানুষদের সুখে রাখার জন্য, তাদের আর্থিক অবস্থার উন্নতি করার জন্য, তাদেরকে কাজ দেবার জন্য আমরা নানাভাবে চেষ্টা করছি, আমরা সেই কৃষি শ্রমিকদের স্বার্থে মিনিমাম ওয়েজ অ্যাক্ট চালু করতে পারিনি, আমরা কোথায়ও ৩।। টাকা, কোথাও ৪ টাকা, কোথাও বড়জোর ৫ টাকা, মরশুমে কৃষি শ্রমিকদের মজুরি দেবার কথা বলছি এর চেয়ে প্রহসন আর কি হতে পারে। কাজেই আজকে ৩০ বৎসর ধরে যে সরকার প্রতিষ্ঠিত ছিল যাদের স্বার্থ ছিল সেই শিল্পপতিদের সঙ্গে এবং যার সঙ্গে সঙ্গে শিল্প শ্রমিকদের যে উন্নতি হয়েছে তারজন্য আমি ধন্যবাদ দিচ্ছি। কিন্তু আমাদের এই কৃষিজাত দ্রব্যের উৎপাদক যারা, যারা এই সমস্ত চাষে আছে তারা যেভাবে মার খাচ্ছে এবং সঙ্গে সঙ্গে এই কৃষির সঙ্গে যুক্ত এই কৃষি শ্রমিকরা যেভাবে মার খাচ্ছে সেইদিকে দৃষ্টি রেখে আমি বলব যে আজকে আপনাদের যে সরকার রয়েছে, আজকে যে বামফ্রন্ট সরকার, সেই সরকারের সঙ্গে আগের সরকারের চরিত্র এক নয়। এই সরকার নিচের তলার মানুষের, এই সরকার খেটে খাওয়া মানুষের, এই সরকার শ্রমজীবী মানুষের দুঃখ দুর্দশার কথা সব সময়ে সামনে রেখে কাজ করে যাবে সেইজন্য আজকে আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে রাখতে চাই যাতে কৃষিজাত দ্রব্যের উৎপাদনের ভিত্তিতে, তার ব্যয়ভার নির্ধারণ যা হয় সেটার সঙ্গে যাতে দেশের শিল্পজাত জিনিসের দামের সঙ্গে আনুপাতিক হার যদি আমরা নির্ধারণ করে দিতে না পারি তাহলে তাদের ভরতুকি প্রদান করা হোক এবং কৃষকদের সুবিধার জন্য সেখানে জলকর হ্রাস করা হোক এবং সঙ্গে সঙ্গে তাহলে আমরা কৃষি মজুরদের জন্য কৃষকের কাছে গিয়ে বলতে পারব যে তাদের জন্য মিনিমাম ওয়েজ ৮.১০ পয়সা করে দেওয়া হোক নচেৎ কৃষি সমাজ ও তার সঙ্গে যুক্ত পশ্চিমবাংলার মানুষ ধ্বংস হয়ে যাবে। এই কথা আপনার সামনে রেখে আমার এই প্রস্তাবটাকে বামফ্রন্ট সরকার যাতে গ্রহণ করেন যাতে শিল্প দ্রব্যের সঙ্গে কৃষিজাত দ্রব্যের মূল্যমান ঠিক থাকে এবং তার সঙ্গে যাতে কৃষি শ্রমিকদের সমান মজুরি দিতে পারি এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শশাঙ্ক মণ্ডল যে প্রস্তাব এনেছেন তার সঙ্গে আমার একটা সংশোধনী প্রস্তাবও ছিল, আমার মনে হয় মূল প্রস্তাবের সঙ্গে আমার সংশোধনীর কোনও বিরোধ নেই, এটা পরিপূরক প্রস্তাব হিসাবে আনছি এবং আমার বিশ্বাস প্রস্তাবক আমার এই সংশোধনী গ্রহণ করবেন। আমি সংশোধনী আকারে সেই প্রস্তাবকে সমর্থন করে সেইভাবে আমার বক্তব্য রাখব। আমরা যারা শহরে বাস করি আমরা সব সময়েই সস্তায় জিনিসপত্র পেয়ে যাই, বিশেষ করে কৃষিজাত জিনিস—চালটা, ডালটা, আর শাকসব্জীর দাম বেড়ে গেলেই তা আমাদের সব সময়েই চিন্তার কারণ হয়। কিন্তু আমরা একবারও ভাবছি না যে উৎপাদন বাড়াল সেই উৎপাদক—এটা দৃষ্টান্ত হিসাবে বলছি, কোনও আক্রমণ করার জন্য বলছি না, একদিন মার্কসবাদী কমিউনিস্ট পার্টি প্রস্তাব করেছিল যে এক

টাকা দরে চাল দিতে হবে, আশা করি তাঁরা তাঁদের এই দাবি পরিবর্তন করেছিল। কয়েক বৎসর আগেও এই প্রস্তাব, অনেক জায়গায় পোস্টারে দেখা গিয়েছে, যে এক টাকা দরে চাল দিতে হবে।

[3-20 — 3-30 P.M.]

এখন আমরা যখন শহরের লোক এইরকম দাবি করি, তখন আমাদের কৃষিজাত উৎপাদন ব্যয় কিভাবে বাড়ছে? এক জোড়া মোষের দাম পাঞ্জাবে যেখানে চাষ হচ্ছে ৫ হাজার টাকা। অন্যান্য জিনিসপত্রের দাম যেভাবে বাড়ছে, ধানের সংগ্রহশালা বেড়ে গিয়েছে, আমাদের দেশ বাদ দিলে পৃথিবীর প্রায় সব দেশে ধানের সংগ্রহ মূল্য অনেক বেশি। জাপান এবং অন্যান্য দেশে গমের সংগ্রহ মূল্য বোধ হয় ধানের সংগ্রহ মূল্যের দ্বিগুণ। এখানে এগ্রিকালচারাল প্রাইস কমিশনের প্রাক্তন চেয়ারম্যান অর্থমন্ত্রী ডঃ মিত্র এ বিষয়ে ওয়াকিবহাল আছেন, তিনি তথ্য দিয়ে বলতে পারবেন। তিনি এ বিষয়ে বলতে পারবেন যে গমের তুলনায় ধানের সংগ্রহ মূল্য বিভিন্ন দেশে কত বেশি হয়েছে। সংগ্রহ মূল্য যে বাড়ানো হয় এই ব্যাপারে সব সময় লক্ষ্য হবে কেন বাড়াতে হবে। এখানে চাষীরা যেভাবে ফোড়ে এবং মহাজনদের শিকার হচ্ছে তা থেকে তাদের কিভাবে উদ্ধার করতে হবে? কৃষিজাত জিনিসের উৎপাদন বাড়ছে, কোথাও কোথাও বৈজ্ঞানিক প্রথায় চাষ হচ্ছে, অনেক বেশি উৎপাদন হচ্ছে, পাঞ্জাবে বড় বড় চাকুরি ছেড়ে দিয়ে অনেকে কৃষি ফার্ম করছে, তাহলে বুঝা যাচ্ছে কৃষি উৎপাদন বাড়ছে। ১৯৬১ সালকে যদি বেস ইয়ার ধরা হয়, কৃষিজাত দ্রব্যমূল্য অনেক বেড়েছে এবং তাতে উপকার হচ্ছে বড় চাষীদের। ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী তাদের অবস্থা কি? শশাঙ্কবাবু তাঁর ভাষণে রেখেছেন ভাগচাষীদের অবস্থা, তাদের প্রতি সমাজ কি কর্তব্য পালন করছে, প্রান্তিক চাষীর কি অবস্থা। আজ সরকার থেকে সংগ্রহ কাঠামো যথাযথভাবে যদি তৈরি না হয় তাহলে তাদের ভরতুকি দেবার ব্যবস্থা করলে কি হবে। আমি তাই প্রস্তাবের মধ্যে স্পেসিফিক্যালি রাখতে চাই এখানে চাষীদের ভরতুকি দেবার প্রশ্নে সংগ্রহ কাঠামো যদি না হয় তাহলে বড় চাষীরাই লাভবান হবে। তারা ক্ষুদ্র চাষী সাজিয়ে প্রান্তিক চাষী সাজিয়ে সেখানে পাঠিয়ে দেবে সরকারের কাছ থেকে এই ভরতুকি আদায় করে নেবে। আজকে তাই একটা পরিপূর্ণ কাঠামো রচনা করতে হবে এবং তার জন্য সরকারকে এ বিষয়ে খেয়াল রাখতে হবে। ওভার অল পাইকারি ব্যবসায়ের উপর পুরোপুরি সরকারের নিয়ন্ত্রণ থাকা উচিত। এই মুহূর্তে খাদ্যশস্যের সমস্ত পাইকারি ব্যবস্থা রাষ্ট্রীয়করণ করা সম্ভব নয় কিন্তু সরকারি নিয়ন্ত্রণে যদি না থাকে তো ফোড়ে মহাজনদের শিকার হবে, জনসাধারণকে বেশি দামে জিনিস কিনতে হবে। ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষীকে যদি রক্ষা করতে হয় আজকে প্রধান লক্ষ্য হওয়া উচিত কৃষিজাত দ্রব্যমূল্যকে চেপে রাখবার ব্যবস্থা করা, বিশেষ করে মহাজনেরা এবং ফোড়েরা যা করছে সেদিকে নজর দিতে হবে। তারপরে প্রশ্ন দাঁড়াচ্ছে বিভিন্ন ধরনের কৃষিজাত দ্রব্য ধান, গম, পাট এগুলির তুলনামূলক যদি বিচার করা হয় তাহলে প্রডাকশন্স কস্ট কত আর প্রফিট কত, আমার আলোচনা করার সময় নাই। কিন্তু একথা বলতে পারা যায় যে পাট চাষীদের ভাগ্য সেই আগেকার নীল চাষীদের মতো হয়ে যাচ্ছে।

আমি আর একটা কথা বলতে চাই। হিমঘরের উপর সরকারি নিয়ন্ত্রণ। সরকার যদি সমস্ত হিমঘরগুলির উপর নিয়ন্ত্রণ করতে পারেন আমার মনে হয় শাকসব্জীতে, আলু ইত্যাদি

ক্ষেত্রে ফাটকাবাজি দূর করা যাবে। এখন যদি সমস্ত হিমঘরগুলি রাষ্ট্রীয়করণ সম্ভব নাও হয়, এই হিমঘরগুলির উপর যদি সরকারি নিয়ন্ত্রণ আনতে পারেন তাহলে যে ফাটকাবাজি চলছে তা বন্ধ হতে পারে। এবং এই সমস্ত পুরোপুরি সরকাবি নিয়ন্ত্রণে নয়, পঞ্চায়েত মন্ত্রী এসে গেছেন, এই সমস্ত পঞ্চায়েত-এর নিয়ন্ত্রণ আসতে হবে। পঞ্চায়েত যদি হিমঘরগুলি নিয়ন্ত্রণ করতে পারেন তো অনেক সমস্যার সমাধান হতে পারে। আমি এগুলিই সংশোধনী আকারে রাখলাম। গ্রামীণ ব্যাঙ্কের কথা বলতে পারি যে এই গ্রামীণ ব্যাঙ্ক ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলে যেভাবে হচ্ছে তাতে এটা বলা চলে যে পশ্চিমবঙ্গে তা অকিঞ্চিতকর। আমার যতদূর জানা আছে পশ্চিমবাংলায় বোধ হয় চারটি গ্রামীণ ব্যাঙ্ক তৈরি হয়েছে।

[3-30 — 4-00 P.M.] (Including adjournment)

সেই গ্রামীণ ব্যাঙ্ক তাদের কতটা দায়িত্ব পালন করছে, জানি না। সেইটা যদি গতানুগতিক ব্যাঙ্ক ব্যবস্থা হয়, তাহলে চাষীরা তাতে কি সুবিধা পাবে? চাষের উন্নতির জন্য, চাষীকে রক্ষা করার জন্য গ্রামীণ ব্যাঙ্ক যদি সহায়ক ভূমিকা না দিতে পারে, তাহলে তার কোনও স্বার্থকতা থাকতে পারে না। মাত্র চারটি ব্যাঙ্ক পশ্চিমবাংলায় হয়েছে এবং আমার কাছে এই সংবাদ আছে যে, চারটি ব্যাঙ্কের কাজকর্ম মোটেই আশানুরূপ নয়। তারপর সমবায় আন্দোলন রাহুগ্রস্ত হয়ে আছে। পশ্চিমবাংলা আরও অভিশপ্ত। অন্যান্য রাজ্যে তবুও আন্দোলনের কাঠামো রচিত হয়েছে। কিন্তু পশ্চিমবাংলায় তা নেই। আজকে যদি গ্রামে গ্রামে সমবায় সমিতি গঠিত হত তাহলে চাষীকে রক্ষা করা সম্ভব হত। চাষের সময় বলুন, আর বিক্রির সময় বলুন, আজকে কৃষিজাত দ্রব্যের সঙ্গে শিল্পজাত দ্রব্যের সময়ে সময়ে যে ইমব্যালেন্স দেখা যাচ্ছে, সেক্ষেত্রে সমবায় আন্দোলন যদি বলিষ্ঠ আন্দোলন হয় এবং সরকার যদি সমবায়ের ভাবধারা প্রসারে সহায়ক ভূমিকা নিতে পারে তাহলে শশাঙ্কবাবু যে প্রস্তাব রেখেছেন সেটা কার্যকর হতে পারে। কিন্তু তা না হলে বিধানসভায় আমরা প্রস্তাব নেব, সেটা প্রস্তাব আকারেই থাকবে, সেটা কার্যকর হবে না। এই বলে শশাঙ্কবাবু যে প্রস্তাব এনেছেন আমার সংশোধন সহ আমি সেটা সমর্থন করছি।

(At this stage the House was adjourned till 4 P.M.)

(After recess)

[4-00 — 4-10 P.M.]

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী শশাঙ্কশেখর মণ্ডল মহাশয় যে প্রস্তাব আজকে এই সভায় উত্থাপন করেছেন তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাই। তিনি এখানে উপস্থিত নেই। তাঁর বক্তব্য রাখার সঙ্গে সঙ্গে তিনি বামফ্রন্ট সরকারকে অনুরোধ করেছেন তাঁর এই প্রস্তাব গ্রহণ করার জন্য। আমাদের বিশ্বাস এই প্রস্তাবে কেউ অমত করবেন না সবাই সরকারকে গ্রহণ করার জন্য সরকারকে অনুরোধ করবেন। কিন্তু আমি প্রথমেই শশাঙ্কবাবুকে একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই যে তিনি যেন শুধু এই প্রস্তাব গ্রহণ করিয়েই খান্ত না হন। এই প্রস্তাব গ্রহণ করার পর যাতে সেটা কার্যকর হয় তার জন্য তিনি যেন চেষ্টা করেন। কারণ গত এক বছর ধরে আমরা দেখছি সরকার মুখে একটি কথা বলেন আর কাজে আর এক রকম করেন। তাই প্রস্তাবটি গৃহীত হয়ে থাকলেই শশাঙ্কবাবু যে উদ্দেশ্যে এই প্রস্তাব এনেছেন সেই উদ্দেশ্য সাধিত হবে না। এই কথা বলে

আমি এ সম্বন্ধে দু-চারকথা বলতে চাই। আজকে কৃষিপণ্যের মূল্য স্থায়ী অবস্থায় আছে একথা ঠিক। তার কারণ বিগত কংগ্রেস সরকার কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য যে জরুরিভিত্তিক পরিকল্পনা গ্রহণ করেছিলেন তারই ফলপ্রসূস্বরূপ এই কয়েক বছরে কৃষিজাত পণ্যের উৎপাদন আশাতীতভাবে বৃদ্ধি পেয়েছে এবং সেই বৃদ্ধি পাবার দরুন আজকে খাদ্য সামগ্রীর বাজার দর স্থিতিশীল অবস্থায় আছে। এই কথার সঙ্গে সঙ্গে বলতে হয় বিগত কংগ্রেস সরকারের প্রচেষ্টায় কৃষিতে উন্নতি হলেও আজকে বামফ্রন্ট সরকারের অপদার্থতায় ব্যর্থতায় ধাপ্পাবাজির দরুন কৃষকদের উন্নতি হয় নি। গত এক বছরে এদের ধাপ্পাবাজিতে কৃষকদের জীবনে একটা তিক্ততার সৃষ্টি হয়েছে একটা অনটনের ভাব দেখা দিয়েছে। আজকে দিনের পর দিন মাসের পর মাস তাদের দুর্বিসহ জীবনযাপন করতে হচ্ছে। কৃষি উৎপাদন বৃদ্ধি হয়েছে একথা সত্য কিন্তু এই কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য চাষীদের যে সমস্ত সামগ্রী ব্যবহার করতে হচ্ছে তার দাম আজকে অনেক বেশি বৃদ্ধি পেয়েছে এবং এই ব্যাপারে সরকার ব্যর্থ হয়েছে। উৎপাদিত ফসল বা পণ্য এবং সামগ্রীর যে মূল্য তার চেয়ে অনেক বেশি দর হয়ে গিয়েছে কৃষি উৎপাদন বৃদ্ধি করার জন্য যে সমস্ত সামগ্রীর প্রয়োজন হয় এই সরকারের সেই সমস্ত শিল্পের উপর কোনও নিয়ন্ত্রণ নেই সেই সমস্ত পুঁজিপতিদের উপর কোনও নিয়ন্ত্রণ না থাকার দরুন সারা রাজ্যে একটা অব্যবস্থা, একটা অরাজকতা চলছে। আজকে চাষীদের অনেক বেশি দাম দিয়ে তাদের পারিবারিক জিনিসপত্র, কৃষিকার্যে ব্যবহৃত সামগ্রী অত্যধিক মূল্য দিয়ে কিনতে হচ্ছে।

যার ফলে তাদের উৎপাদিত মূল্যের আনুপাতিক দর তারা পাচ্ছে না। তাদের যা খরচ হচ্ছে সেই খরচের সঠিক মূল্য তারা পাচ্ছে না। উদাহরণস্বরূপ আমি বলতে চাই, এখানে মাননীয় অর্থমন্ত্রী উপস্থিত আছেন, তিনি যখন বাজেট পেশ করেন তখন যে সমস্ত অতি প্রয়োজনীয় জিনিসের উপর ট্যাক্স ধার্য করেছিলেন এই বেঞ্চ থেকে তার প্রতিবাদ জানানো হয়েছিল। তখন এখান থেকে বলা হয়েছিল এই ট্যাক্স বৃদ্ধির দরুন কৃষকের উপর একটা আঘাত হানবে, কৃষক ক্ষতিগ্রস্ত হবে। আজকে এই প্রস্তাব সম্পর্কে আলোচনা করতে গিয়ে সেই কথা আবার সংরক্ষণ করতে হচ্ছে সেই পাবার জন্য যে সমস্ত ডিজেল তেল, মবিল তেল ব্যবহৃত হয় তার দর উর্দ্ধমুখী, অধিক মূল্য দিয়ে চাষীদের সার কিনতে হচ্ছে। আজকে যদি চাষীদের অধিক মূল্য দিয়ে সার, তেল, পাম্প সেট কিনতে হয় তাহলে তাদের অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়ায় সেটা একটু চিন্তা করে দেখুন। ৩ বছর আগে পাম্প সেটের যে মূল্য ছিল আজকে তার দরটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা দেখুন। তাদের অধিক মূল্য দিয়ে সার, তেল, পাম্প সেট কিনতে হচ্ছে অথচ সেই অনুপাতে তাদের উৎপাদিত সামগ্রীর মূল্য, দর পাচ্ছে না, আপনাদের জিনিসের দর বৃদ্ধির দরুন, সংগ্রহনীতি ব্যর্থতার দরুন। মাননীয় মহোদয়, ধান, গমের মরশুম পার হয়ে গেল। ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা ব্যাঙ্ক থেকে লোন নিয়েছিল! সেই লোনের সুদের হার অনেক বেশি। ১৫ টাকা সুদের হারে তাদের অর্থ নেওয়া হয়েছে। ব্যাঙ্কের টাকা পরিশোধ করতে গিয়ে ১০০/৯০ টাকা, সর্বশেষ ১০৫ টাকা কুইন্টালে গম বিক্রি করতে হয়েছে। এই প্রান্তিক ও ক্ষুদ্র চাষীকে তাদের উৎপাদিত ফসল গম অত্যন্ত কম দামে বিক্রি করতে হয়, অথচ এক মাস পরেই এই গমকে তাদের ১.৪০ পয়সা দরে কিনতে হবে। হাড়ভাঙা পরিশ্রম করে যে গম তারা উৎপাদন করল, ব্যাঙ্কের দেনা, মহাজনের ঋণ

পরিশোধ করার জন্য সেই গম ৯০ পয়সা কে. জি. দরে বিক্রি করে দিল, অথচ এই চাষীদের জীবন নির্বাহের জন্য সরকার নির্ধারিত মূল্য রেশন দোকান থেকে ১.৪০ পয়সা দরে কিনতে হবে। তাই আমি সরকারকে স্মরণ করিয়ে দিতে চাই সংগ্রহ নীতি নির্ধারণ করতে হবে। ১০৫ টাকায় কিনে ১.৪০ পয়সা কে. জি. দরে বিক্রি করার কোনও যৌক্তিকতা থাকতে পারে না। শুধু তাই নয়, এই সরকারের নীতির জন্য আজকে শিল্পে মন্দা দেখা দিয়েছে। আজকে এদের কারচুপির জন্য, উস্কানির জন্য শ্রমিকে শ্রমিকে সংঘর্ষ হচ্ছে, মালিক শ্রমিকে সংঘর্ষ হচ্ছে। বিদ্যুতে ঘাটতি দেখা দিয়েছে। এর তো কোনও হিসাবই নেই। বিদ্যুত ঘাটতির জন্য শিল্প কারখানা দিনের পর দিন, মাসের পর মাস বন্ধ রাখতে হচ্ছে। শুধু তাই নয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা পুঁজিপতি, শিল্পপতিদের সঙ্গে গোপনে বৈঠক করে তাদের অধিক মুনাফা পাইয়ে দেবার জন্য সুপরিকল্পিতভাবে শিল্প কারখানা বন্ধ করে রেখেছেন। আজকে সমগ্র শিল্পজাত দ্রব্য সামগ্রীর দর হারাহারিভাবে বেড়ে চলেছে। সিলিং রেট ঠিক করতে পারছেন না, যার ফলে অধিক মূল্য দিয়ে চাষীদের জিনিসপত্র কিনতে হচ্ছে, অথচ উৎপাদিত ফসলের ন্যায্য মূল্য তারা পাচ্ছে না। তাই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাবটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব। এই প্রস্তাবটি আলোচনা করার জন্য আরও অধিক সময় দেওয়া উচিত ছিল। সময় পেলে এই সরকারের ব্যর্থতার কথা সুস্পষ্টভাবে তুলে ধরা যেত, কিন্তু আলোচনা করার সময় নেই। এত বড় গুরুত্বপূর্ণ প্রস্তাব এসেছে অথচ আলোচনা করার সুযোগ নেই। আর একটি কথা বলে আমি শেষ করব—এই প্রস্তাব গ্রহণ করার সঙ্গে সঙ্গে বামফ্রন্ট সরকারকে অনুরোধ করব, শশাঙ্কবাবুকে একটু স্মরণ করিয়ে দেব যে এই প্রস্তাব গৃহীত হবার পরে এটা যাতে পুরোপুরি বাস্তবে রূপায়িত হয় সেটা দেখবেন।

[4-10 — 4-20 P.M.]

যে সমস্ত শিল্পজাত দ্রব্য এবং চাষের প্রয়োজনীয় সামগ্রী ও নিত্যপ্রয়োজনীয় দ্রব্য সহ খাদ্যদ্রব্য তাদের কিনতে হয় সেই সমস্ত জিনিসে ভরতুকি দিয়ে চাষীদের মধ্যে সরবরাহ করা হোক। তারপর ব্যাঙ্ক থেকে যে সমস্ত লোন দেওয়া হয় তাতে অধিক সুদ নেওয়া হয় না। সেখানে ১৫ টাকা পর্যন্ত হারে সুদে নেওয়া হয়। স্যার, একজন ক্ষুদ্র বা প্রান্তিক চাষীর পক্ষে এই হারে সুদ দেওয়া অত্যন্ত কষ্টকর এবং বেদনাদায়ক বলেই আমি মনে করি। তাই মাননীয় কৃষিমন্ত্রীর কাছে আমার প্রস্তাব, ঐ প্রান্তিক এবং ক্ষুদ্র চাষীদের বাঁচাবার জন্য সুদের হার যাতে কমানো যায় বা তাতে যাতে ভরতুকি দেওয়া যায় সেদিকে দৃষ্টি দিন। তারপর যে সমস্ত লগ্নি করা হয়েছে সেই সমস্ত লগ্নির সুদ শুধু মুকুব করলেই হবে না সমস্ত চাষীরা যাতে বিনা সুদে ব্যাঙ্ক থেকে ঋণ পায় তারজন্য উপযুক্ত ব্যবস্থা আপনাকে করতে হবে এবং তা করে চাষীদের আপনাকে বাঁচাতে হবে। তাছাড়া আপনাকে সংগ্রহ নীতি এবং বন্টন নীতি সুস্পষ্টভাবে ঘোষণা করতে হবে। এটা যদি করেন তবেই আপনি ঐ প্রান্তিক চাষী এবং ক্ষুদ্র চাষীদের বাঁচাতে পারবেন। আজকে বাজারদর ঠিক রাখতে হলে এবং চাষীদের বাঁচাতে হলে ভরতুকি দিয়ে তাদের ঐ চাষের সামগ্রী সরবরাহ করতে হবে, সুদের হারটা বিবেচনা করতে হবে, সংগ্রহ ব্যবস্থা সুষ্ঠু করতে হবে। সর্বোপরি, ঐ পুঁজিপতি ও বড় বড় ব্যবসায়িরা যাতে উৎপন্ন ফসল গুদামজাত করে আবার সেই জিনিসই ঐ ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের কাছে অধিক

মূল্যে বিক্রি করার সুযোগ না পায় সেদিকে দৃষ্টি রাখতে হবে। স্যার, এই কয়েকটি বিষয়ের প্রতি সরকারকে হুঁশিয়ার করে দিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ফরোয়ার্ড ব্লকের মাননীয় সদস্য শ্রী শশাঙ্ক মণ্ডল মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি তা সমর্থন করছি। স্যার, সমর্থন করে প্রথমেই যে কথাটা ওঁদের বলতে চাই সেটা হচ্ছে, পশ্চিমবাংলায় কোনটা উপযোগী এবং কোনটা অনুপোযোগী সেটা আমরা জানি তাই সমর্থন করি আর আপনারা না জেনেশুনে অনেক চিৎকার করেন তাই মাঝে মাঝে দুঃখ হয়। এই রেজলিউশন যদি আমরা আনতাম তাহলে আমি দায়িত্ব নিয়ে বলতে পারি আপনারা তা সমর্থন করতেন না। কিন্তু এর দরকার আছে, কারণ, আমরা জানি পশ্চিমবাংলায় ঐ মধ্যবিত্ত এবং নিম্নমধ্যবিত্তরা নানানভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছেন। আজকে আমরা জানি, জোতদাররা সি. পি. এম-এর শেল্টারে চলে গিয়েছে, তাদের কোনও ক্ষতির কথা আমরা আর আজকে চিন্তা করি না। আজকে যে কোনও রকমের প্রটেকশন তারা সি. পি. এম. সরকারের কাছ থেকে পাচ্ছে। কিন্তু ঐ মধ্যবিত্ত এবং নিম্ন-মধ্যবিত্ত চাষিরা, যারা আসলে উৎপাদন করছে তাদের সঙ্গে আমরা দেখছি অ্যাকচুয়াল কনজিউমারদের ডাইরেক্টলি কোনও যোগাযোগই নেই। উৎপাদন করার পর একশ্রেণীর ফড়ে, দালাল বা ইন্টারমিডিয়ারি এই সমস্ত জিনিসপত্রগুলি ক্রয় করে নেয়। সেখানে চাষিরা যে দাম পাচ্ছে তার সঙ্গে ক্রেতারা যে দামে কিনছে তার অনেক তফাত থাকছে, সেখানে দাম অনেক বেড়ে যাচ্ছে এবং চাষিরা কোনও উপকারই পাচ্ছে না। সমস্ত উপকারটাই পাচ্ছে ঐ দালাল, ফড়ে বা ইন্টারমিডিয়ারা। সেখানে স্যার, সরকার সব জেনেশুনেও নিশ্চিন্ত আছেন এবং বিভিন্ন জায়গাতে বিভিন্ন জিনিসপত্রের দাম বেড়েই চলেছে। সেখানে ডাল, তেল, নুন, খোল, সার, মবিল, পেট্রোল, ডিজেল—সমস্ত জিনিসেরই দাম বেড়ে চলেছে। শুধু ঐ গ্রামবাংলার মানুষগুলি —যারা আপনাদের খাওয়াচ্ছে, আপনাদের কথা বলার সুযোগ দিচ্ছে তাদের দাম বাড়ছে না। সরকারের এ্যাগ্রিকালচারাল ডিপার্টমেন্ট থেকে ফলাও করে বলা হচ্ছে চালের দাম আমরা কমিয়ে ফেলেছি। স্যার, এটা একটা মূর্খের ঘোষণা। বলা হচ্ছে, চালের দাম কমিয়ে দিয়েছি কিন্তু এদিকে নুনের দাম, ডালের দাম, সারের দাম বাড়িয়ে দিয়েছি। আমি তাই সরকারকে এদিকটার প্রতি দৃষ্টি দিয়ে চিন্তা করতে অনুরোধ করছি। স্যার, আজকে শশাঙ্কবাবু প্রস্তাব এনেছেন, আমি আনিনি বা আমার কংগ্রেস দলের কোনও বন্ধু আনেন নি, সরকার পক্ষের সদস্যই এনেছেন তাই আমি বলব, এই রেজলিউশনটা/রেজলিউশনস সেক না হয়ে এটাকে নিয়ে যেন কৃষিমন্ত্রী যেন চিন্তা করেন। তারা তো ভরতুকি দিচ্ছেন—তারা সি. পি. এম. ক্যাডারদের ভরতুকি দেবার জন্য বেকার-ভাতা চালু করলেন। তারা যখন ক্যাডারদের ভরতুকি দিতে পারছেন তখন পশ্চিমবাংলার এতগুলি মানুষ যারা শহরাঞ্চলের মানুষদের খাওয়াচ্ছে, যারা মাথার ঘাম পায়ে ফেলে উৎপাদন বৃদ্ধি করে শহরাঞ্চলের মানুষদের খাওয়াচ্ছে আজকে তাদের জন্য কেন চিন্তা করবেন না? আজকে অনুরোধ, ভরতুকি দিতে না পারেন আপনি কৃষিমন্ত্রী হিসাবে চিন্তা করে দেখুন সারের দাম কমানো যায় কিনা। যেখানে আপনার হাত নেই সেখানে আপনি সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে নেগোশিয়েশন করে একটা কিছু ব্যবস্থা করতে পারেন কিনা দেখুন। আমি বলছি না আপনি ক্যাডার ভাতার মতোন এখনই ভরতুকি দিন, আমি চাইছি না সেটা, কিন্তু সারের দাম কি ভাবে কমানো যায় সে চিন্তা আপনাকে করতে হবে। আপনাকে চিন্তা করতে হবে, যখন চালের দাম বাড়ছে, যখন গমের দাম বাড়ছে,

ইট ইজ ইয়োর রেসপন্সিবিলিটি—কোনও সিস্টেমের মধ্যে ডিরেক্ট কনজিউমার যেখানে প্রাইসটা দিচ্ছে, সমস্ত প্রাইসটা ঐ খেটে খাওয়া মধ্যবিত্ত মানুষ, উৎপাদনকারিরা যেন ডিরেক্টলি পায়, এটা চিন্তা করতে হবে। এটা আমার রেসপন্সিবিলিটি নয়, তিনি কনজিউমারসদের সঙ্গে কনসাল্ট করুন। ইনটারমিডিয়ারিজরা ম্যাকসিমাম প্রফিট পায়, এতটুকু পরিশ্রম করে না, যারা এতটুকু পরিশ্রম করে না কিন্তু ম্যাকসিমাম মুনাফা লুটে নিচ্ছে অথচ উৎপাদনকারিরা আজকে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এই ব্যাপারে চিন্তা করতে হবে। আমি মাননীয় এ্যাগ্রিকালচার মিনিস্টারকে এই রেজলিউশনের মাধ্যমে বলছি আজকে স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশনের উদ্দেশ্য ছিল নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্ত চাষীরা অসময়ে ফসলটা রাখবে এবং তারপরে মুনাফা করবে, এটাই ছিল মূল উদ্দেশ্য। কিন্তু আজকে লক্ষ্য করছি এই বামফ্রন্ট সরকার আসার পর—আপনি জানেন কি না জানিনা, সেখানে ম্যাকসিমাম বড়লোক দালাল, বড়লোক ব্যবসায়ীরা ঢুকে পড়েছে এবং এটা একেবারে কমার্সিয়াল সিস্টেমে চলছে। নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্ত চাষীরা, তারা কোন অপারচুনিটি পাচ্ছে। সরকারি যোগসাজসে হোক বা পার্টির যোগসাজসে হোক—এটা হচ্ছে। আমি বলছি স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন থেকে এই মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত চাষীদের একদম দূরে সরিয়ে দেওয়া হয়েছে। আমি এ্যাগ্রিকালচার মিনিস্টারকে অনুরোধ করছি, এই যে রেজলিউশন হাউসে এসেছে, আমি আশা করব সর্বসম্মতিক্রমে এই রেজলিউশন যখন পাস হবে তখন এ্যাগ্রিকালচার মিনিস্টার যেন চিন্তা করেন স্টেট ওয়ারহাউসিং কর্পোরেশনকে আবার নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্ত চাষীদের স্বার্থে কি করে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শশাঙ্ক মন্ডল মহাশয় যে রেজলিউশন এনেছেন—সত্যই আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি, কারণ এই রেজলিউশন আমরা আনতাম, এই কারণে ধন্যবাদ দিচ্ছি যে তিনি গ্রাম বাংলার মানুষ এবং আমিও গ্রাম বাংলার মানুষ, আমরা বুঝি গ্রামের দুরবস্থার কথা। আমরা বালিগঞ্জের দোতলার ছাদের উপর ধান চাষ করার স্বপ্ন দেখি না বা ধান গাছের পাতা থেকে তক্তা করার স্বপ্ন দেখি না। আমরা রিয়েলিটি বুঝি এবং অনুভব করি চাষীদের দুঃখ কোথায়। আমরা অনুভব করি—তিনিও বীরভূমের মানুষ এবং আমিও বীরভূমের ছেলে, তিনি যে বীরভূমের মানুষের কথা এবং গ্রামবাংলার মানুষের কথা চিন্তা করে আজকে যে রেজলিউশনটা এনেছেন, আমি এ্যাগ্রিকালচার মিনিস্টার এবং বামফ্রন্ট সরকারকে অনুরোধ করছি, আমরা যেমন হাউসে মেনশন করি খুনের ব্যাপারে, হত্যার ব্যাপারে, লুঠের ব্যাপারে, ডাকাতি, রাহাজানি, অরাজকতার বিরুদ্ধে সরকার কিন্তু নিশ্চুপ থাকেন। আমি এ্যাগ্রিকালচার মিনিস্টারকে এবং বামফ্রন্ট সরকারকে অনুরোধ করব যে আপনারা চিন্তা করুন—ওদের মধ্যে নাকি কিছু কিছু নামধারী ইকোনমিস্ট আছেন, যিনি বাজারে বলে বেড়ান যে আমি বড় ইকনমিস্ট, তিনি এবারে পরিচয় দিন অ্যাকচুয়ালি কমিউনিস্ট কিনা, এবার তিনি তার পরিচয় জাহির করুন, এটা আমরা চাই। কারণ সেই পরিচয় এখনও আমরা পাইনি, এখনও তার মুখোশ আমরা খুলতে পারিনি, সেইজন্য সেই ইকনমিস্ট বন্ধুকে অনুরোধ করছি, তিনি নিজেকে পন্ডিত লোক বলে ভাবেন—আজকে গ্রাম বাংলার মানুষের কথা চিন্তা অ্যাকচুয়ালি কিভাবে সলিউশন করা যায়, কি ভাবে এই ক্ষুদ্রচাষী, নিম্ন মধ্যবিত্ত চাষী যাতে উপকৃত হয় সেই ব্যবস্থা সরকার থেকে করুন। আমি আবার বলছি, ভিক্ষা দিতে বলছি না, ভরতুকি দিতে বলছি না, কমপারিটিভলি কিভাবে অন্য জিনিসের দাম কমানো যায়,—এটা কমছে, আর অন্য জিনিসগুলোর দাম বাড়ছে, ইকনমিস্ট হিসাবে আপনি চিন্তা করুন যে কিভাবে এটা দূর করা যায়। একটা

স্থিতিশীল থেকে গেল আর অন্যান্য জিনিসের দাম হুহু করে বেড়ে গেল, এটা উপযুক্ত হচ্ছে না। আপনারা গ্রাম বাংলার সর্বহারা মানুষের নেতা, আপনারা তাদের মাথার কাঁঠাল ভেঙ্গে রাজনীতি করার জন্য এ কথা বলেন। আজকে প্রমাণ করে দিন যে আপনারা সত্য এদের জন্য চিন্তা করেন। আজকে চাষীদের জন্য কি করে বিদ্যুতের রেট কমানো যায়, কি ভাবে পাম্প সেট কম মূল্যে দেওয়া যায়, কিভাবে নুন, তেল, ডাল চাষীদের মধ্যে ডিরেক্টলি কম প্রাইস-এ ডিস্ট্রিবিউট করা যায় সেই বিষয়ে চিন্তা করতে হবে। আজকে চালের এবং অন্যান্য শিল্পজাত দ্রব্য মূল্যের মধ্যে যেন একটা প্যারিটি থাকে, মূল্যটা একটু স্থিতিশীল হয়, কোনওটা খুব বেশিও নয়, উঁচুও নয়, কোনওটা খুব কমও নয়, এদিকে লক্ষ্য রাখবার জন্য আমি বামফ্রন্ট সরকারকে অনুরোধ জানাচ্ছি। এটা সমালোচনার কথা নয়, কিন্তু গ্রাম বাংলার মানুষ আজকে দুঃখ কষ্টের মধ্যে আছে, গ্রাম বাংলার মানুষ আজকে শহরকে বাঁচিয়ে রেখেছে, শহরে সি. এম. ডি. এ কাজ করছে, দ্বিতীয় হুগলি সেতু হচ্ছে, পাতাল রেল হচ্ছে আর গ্রাম বাংলার চাষীরা, যারা আমাদের খাওয়াচ্ছে তারা পাতাল রেলের তলা দিয়ে একেবারে পাতালে প্রবেশ করে যাচ্ছে, আর আমরা বসে বসে এখানে এয়ার কন্ডিশন ঘরে হাসব, এটা উপযুক্ত নয়। তাই, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে এই রেজলিউশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দেমাতরম।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি সুনীতিবাবুকে ধন্যবাদ জানাচ্ছি। তবে তিনি এই প্রস্তাব সমর্থন করেছেন বলেই তাকে ধন্যবাদ জানাচ্ছি না। ধন্যবাদ জানাচ্ছি এইজন্য যে, তিনি আত্মসমালোচনা করছিলেন। আজকে ভারতবর্ষে যে অর্থনীতি চলছে, এটা তারা তৈরি করেছেন। সুতরাং এই মজুতদারি ব্যবস্থা তারা চালু করেছিলেন দুর্ভিক্ষের সময় থেকে। সেটা শুধু চাল নিয়ে শুরু হয়েছিল, আজকে সব কিছু নিয়েই চলছে। তবে তিনি এই যে আত্মসমালোচনা করলেন। এটা আত্ম-সংশোধনের জন্য নয়, সেটাকে বড় করে ফাঁপিয়ে অপরের ঘাড়ে চাপিয়ে দিতে চেয়েছিলেন। এক দিকে তাঁর নিশ্চয়ই ধন্যবাদ প্রাপ্য, আমি ধন্যবাদ জানাচ্ছি। এখানে আর একজন ইন্দিরা কংগ্রেসের সদস্য অনেক কথা বললেন। আমি জিজ্ঞাসা করি সারের উপরে যে ভরতুকি ছিল সেটা ইন্দিরা গান্ধী তুলে দিয়েছিলেন, না, বর্তমান জনতা সরকার তুলে দিয়েছেন। সুতরাং এখানে চিৎকার করার সুযোগ তাদের আছে, তারা তা করুন। কিন্তু কি বলছেন, কোথায় পা দিচ্ছেন, সেখানে গর্ত আছে কিনা, খানা-খন্দ আছে কিনা, সেগুলি জেনে পা ফেলা উচিত, তা না হলে খানা-খন্দে পড়ে নিজেরাই বিপদে পড়ছেন। সুতরাং তাদের সেদিকে চিন্তা করে বলতে হবে। তিনি সমর্থন করেছেন, কারণ উপায় নেই, তা না হলে বাইরে গিয়ে কি বলবেন? তার বক্তৃতার মধ্যে আসল যে সুর ছিল সেটা হচ্ছে ধনী কৃষকদের কি করে একটু সুবিধা দেওয়া যায়। এটা ঠিক যে আজকে ফসলের মূল্যের ক্ষেত্রে কৃষকরা মার খাচ্ছে। আমি আগেও একথা বলেছি এই বিধানসভায়। ৩০ টাকায় যে আলু কেনা হল সেই আলু বিক্রি হল ১৮০ টাকায়, কৃষকরা মার খেল, তাদের উৎপাদন খরচ উঠল না, আবার খরিদ্দাররাও মার খেল, আর মাঝের থেকে মজুতদাররা লাভ করল। আমরা জনি গত বছর ৬০ টাকায় আলু বিক্রি হয়েছিল, আর সেই আলু এবারে ২৩০ টাকায় আমরা কিনে খেতে বাধ্য হয়েছি। অথচ

কৃষকরা লাভবান হল না। লাভবান হল মাঝের থেকে মজুতদাররা, যারা ওদের পিছনে আছে। সেই রকমই দেখবেন পাটের ক্ষেত্রে। পাটের দর নিয়ে প্রত্যেক বছর একটা করে বিরাট আন্দোলন হয়। কৃষকরা দাবি করেছিল পাটের দাম অন্তত ১০০ টাকায় বেঁধে দেওয়া হোক। চট-কলের শ্রমিকরাও বলছে দাম ১০০ টাকায় বেঁধে দেওয়া হোক, কেননা পাটের উৎপাদক ভাগচাষীরা ভাল দাম না পেলে পাটের উৎপাদন বন্ধ হয়ে যাবে, ফলে চট-কলগুলি বন্ধ হয়ে যাবে এবং ২।। লক্ষ শ্রমিক বেকার হয়ে যাবে। সুতরাং তারা বলছে দর বেঁধে দাও। কিন্তু ইন্দিরা সরকার কি করেছিলেন? আজকে আপনাদের সেই কৈফিয়ত দিতে হবে। আমাদের পক্ষ থেকে এবং কৃষক, শ্রমিকদের পক্ষ থেকে ১০০ টাকা দর চাওয়া হয়েছিল, এমন কিছু বেশি চাওয়া হয়নি। ১০০ টাকা দর দিলে তাদের কিছুই ক্ষতি হত না। কিন্তু তারা কোনও দিন রাজি হননি। তারা সব সময়ে কুইন্টাল প্রতি ধরেছেন ১৫০/১৫৫/১৫৬ টাকা। এর চেয়ে বেশি দর দিতে তারা রাজি হননি। যেটা তাদের দিতে হত না, তারা চেষ্টা করে শুধুমাত্র মিল মালিকদের কাছ থেকে আদায় করে দিতে পারতেন। অন্য দিকে তারা জুট কর্পোরেশন করেছেন। কিন্তু সেই জুট কর্পোরেশন নামে-মাত্র হয়েছে। কৃষকরা ফসলে মার খাচ্ছে, তাদের বাঁচাবার জন্য জুট কর্পোরেশনের কোনও উপায় নেই। কারণ জুট কর্পোরেশনকে তারা সময় মতো টাকা দিতেন না এবং এখনও দেওয়া হয় না এবং যদিও-বা দেওয়া হয় তাও খুবই সামান্য, যা দিয়ে তারা খুবই সামান্য পাট কিনতে পারে। এর ফলে পাটের দামের ক্ষেত্রে কৃষকরা মার খাচ্ছে।

সরকারের সম্মতি নিয়ে কৃষকেরা মার খাচ্ছে। অভাবে পড়ছে, এই রকম ওদের রাজত্বে চলেছে। এখন এইরকমভাবে কৃষকেরা বঞ্চিত হয়েছে বারবার, অপর দিকে লাভবান হয়েছে মজুতদার। এখন বঞ্চিত হচ্ছে কোনও কৃষক? দেখা যাচ্ছে ধনী কৃষক, জোতদার যারা নিজেরা লোক লস্কর লাগিয়ে করান, তারা ক্ষতিগ্রস্ত হননি, ক্ষতিগ্রস্ত হয়েছে ছোট ছোট চাষী যাদের ধরে রাখার কোনও ক্ষমতা নেই। কাজেই যতক্ষণ না ভূমি সংস্কার হচ্ছে তাদের কিছুই হচ্ছে না, তারা কিছুই পাচ্ছে না। সরকারি তরফ থেকে আইন সংক্রান্ত কিছু যতক্ষণ না হাতে পাচ্ছে তাদের কিছুই হবে না। যতদিন না তাদের ফসল যাতে সরকার কিনে নিয়ে এর একটা বিহিত ব্যবস্থা করতে পারেন ন্যায্য দামে কিনে ন্যায্য দামে বিক্রির ব্যবস্থা না করতে পারেন ততদিন খুবই দুঃখের ব্যাপার। যতদিন মৌলিক অর্থনৈতিক ব্যবস্থা সংশোধন করা না হয় আমরা তাদের কিছু কিছু করে সাহায্য করতে পারি, যেমন এক বিঘা, দুই বিঘা, তিন বিঘা জমির মালিকদের সেচকর রেহাই দেওয়া হবে না কেন? আমরা জানি ৫০ টাকা বেকার ভাতা কিছুই নয়, তবু আমরা তা দিতে চলেছি, ঠিক সেই রকমভাবে এই সব ছোট জমির মালিকদের সেচ কর থেকে মুক্তি দিতে পারি। এই রকম টুকিটাকি ব্যাপার থেকে তাদের নানারকম সাহায্য করা যেতে পারে। তারপর পঞ্চায়েত নির্বাচনে ওরা যা বললেন অর্থাৎ প্রগতিশীল পঞ্চায়েত করবেন এবং আমরা শুনেছি তাদের হাতে ধর্মগোলা করার ক্ষমতা থাকবে। তারা কো-অপারেটিভের মারফৎ কৃষককে ফসল রাখতে দিয়ে এই ব্যবস্থা করতে পারেন, ব্যাঙ্কে রসিদ দেখিয়ে যাতে লোন পাওয়া যায়। এই রকম ব্যবস্থা করতে পারেন—তাহলে গরিব কৃষকদের রক্ষা করা যেতে পারে। এই দিক থেকে সরকার যাতে চিন্তা করেন এবং প্রস্তাব জানিয়ে এবং একে সমর্থন জানিয়ে আমি শেষ করছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শশাঙ্কশেখর মন্ডল মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এই বিধানসভায় শেষের দিকে কতগুলি জিনিস লক্ষ্য করছি যে কংগ্রেস দলের বন্ধুরা তারা সরকার পক্ষের অনেক প্রস্তাবকে সমর্থন করে যাচ্ছেন। এখন বিপদ হচ্ছে এই যে এই সমর্থন করাটা এইজন্য যে, আসলে গ্রামে, শহরে সারা পশ্চিমবাংলায় তাদের পায়ের তলায় আর মাটি নেই। মানুষ তাদেরকে দূরে সরিয়ে দিয়েছে, তাই এখন বিধানসভায় প্রমাণ করতে চাইছেন যে আমরা বামফ্রন্ট সরকারের সমর্থক। কবে হয়ত বলবেন আমাদেরকে দলে নিয়ে নিন। তা তারা নিতে বললেও আমরা ঐ সব বস্তা পচা মালকে আমাদের সৎ, নিষ্ঠাবান, গণতান্ত্রিক আন্দোলনে, কৃষক আন্দোলনের সঙ্গে যুক্ত কর্মীদের মধ্যে ঐ রকম মালেদের নিতে পারব না, তবে সমর্থন করছেন—ভাল কথা। যে প্রস্তাব তুলেছেন শশাঙ্কবাবু সেই প্রস্তাবের সঙ্গে গ্রামাঞ্চলের যে ধনী সেই ধনীদের আজকে মূল প্রভাব হচ্ছে সেখানকার উৎপাদন সম্পর্কে ধনতান্ত্রিক উৎপাদন সম্পর্কে। গ্রামাঞ্চলের ধনতান্ত্রিক সামন্ততান্ত্রিক প্রভাব উঠে গিয়ে আজকে পুঁজিবাদ বা ভূমি ব্যবস্থার ফলে যে কথা বিভিন্ন সদস্যগণ বার বার বলেছেন যে মাঝারি এবং প্রান্তিক চাষীরা মার খাচ্ছে, এটাতে ধনী কৃষকদের মার খেতে হচ্ছে না। এই এর পাশাপাশি কলকারখানা, সিনেমা, আইসক্রিম ফ্যাক্টরি করা হয় তাদের এতদিন ধরে ধারাবাহিকভাবে উৎপাদন এর সঙ্গে যুক্ত ছিল, মাঝারি কৃষকরা চাষে অর্থনৈতিক সঙ্গতি অভাবের ফলে কৃষকেরা যে নির্ভরশীল সেই নির্ভরশীলতায় বাধ্য থাকে না। জমির উপর তাদের নির্ভর করতে হয় এবং এই জমি থেকে যে পণ্য উৎপাদিত হয় তার ন্যায্য দাম তারা পাচ্ছে না। আজকে গ্রামাঞ্চলে কৃষি অর্থনীতির খবর যারা রাখেন তারা জানেন আগে বিচুলি নিজেরাই কাটত এখন সেখানে যন্ত্র গিয়ে হাজির হয়েছে। চাষবাসের ক্ষেত্রে আধুনিকিকরণ হয়েছে। এর ফলে শিল্পজাত দ্রব্য পাম্প সেট থেকে আরম্ভ করে সবই তাদের কিনতে হচ্ছে। কিন্তু এ সবের মূল্য অত্যান্ত বেড়ে গেছে। এর ফলে মাঝারি এবং ক্ষুদ্র কৃষকরা ধনী কৃষকদের সঙ্গে প্রতিযোগিতায় পাল্লা দিয়ে পারছে না। তাদের সঙ্গে পাল্লা দিতে গিয়ে ব্যাঙ্ক এবং মহাজনদের কাছ থেকে তাদের ঋণ নিতে হচ্ছে। এর ফলে উৎপাদন ব্যহত হচ্ছে। শিল্পজাত দ্রব্যের মূল্য যদি কমানো হয় তাহলে সেটা ভাল কথা। কিন্তু সেটা যদিও বর্তমান রাষ্ট্রীয় ব্যবস্থার মধ্যে থেকে সম্ভব নয়। কিন্তু ভরতুকি দেওয়া সম্ভব। বামফ্রন্ট সরকার এক্সগ্রেসিয়া দিয়েছেন, তাকে আমরা স্বাগত জানিয়েছি। এই গ্রামের নিপীড়িত মানুষ তাদেরও এক্সগ্রেসিয়া দেওয়া উচিত। গ্রামের যারা কৃষক যারা সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত উৎপাদন ব্যবস্থা পরিচালিত করছে যাদের কথা অশ্রুত থাকে তাদের দিকে তাকিয়ে এই ভরতুকির ব্যবস্থা করা উচিত। তহশীলদার, দফাদার ইত্যাদিদের এক্সগ্রেসিয়া দেওয়া আমরা সমর্থন করছি। কিন্তু গ্রামের নিপীড়িত মানুষ তাদের জন্য এই ব্যবস্থা করা উচিত। কারণ, গ্রামের সাধারণ মানুষ, ক্ষেত মজুর কৃষক তারা সকলেই এই বামফ্রন্ট সরকারের পক্ষে। আগামী দিনে যে পঞ্চায়েত নির্বাচন হবে তাতে সেই সমস্ত মানুষ আবার আপনাদের গর্তের মধ্যে ঢুকিয়ে দেবে যেখান থেকে তাঁরা বের হতে পারবে না। ওঁরা প্রার্থী দিতে পারছেন না। গ্রাম পঞ্চায়েত একটা ছোট জায়গা সেখানে সাধারণ মানুষ ওঁদের প্রার্থী হতে চাইছে না। সেইজন্য ওঁরা সমস্ত চোর-ডাকাত দিয়েছেন। তাঁরা গ্রামের মানুষকে বলছে আমাদের ভোট না দিলে ডাকাতি করব। এই ভাবে সাধারণ মানুষ ওদের প্রার্থী হতে চান না। তাই শশাঙ্ক মণ্ডল

মহাশয় গ্রামের সাধারণ মানুষের স্বার্থে যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, শশাঙ্কশেখর মণ্ডল মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের প্রধান দিক আলোচিত হয় নি। তিনি বলেছেন শিল্পজাত দ্রব্যের মূল্য যেভাবে বেড়ে যাচ্ছে সেই অনুপাতে কৃষিজাত দ্রব্যের মূল্য বৃদ্ধি হচ্ছে না। ফলে যে ফারাক হচ্ছে তাতে কৃষক সমাজ একটা অর্থনৈতিক সংকট-এর মধ্যে পড়ছে— এই কথাই তিনি বলতে চেয়েছেন। আশ্চর্য্যের ব্যাপার হবিবুর রহমান, সুনীতি চট্টরাজ বড় গলায় কৃষকদের প্রতি সমর্থন জানালেন কিন্তু এ সম্বন্ধে একটা কথাও বললেন না। কারণ তারা যে শ্রেণী স্বার্থের সঙ্গে জড়িত সেই শ্রেণী স্বার্থের সঙ্গে শিল্পের একটা সম্পর্ক আছে যার জন্য এই কথা না বলে কৃষিজাত দ্রব্যের কথা বারবার এই হাউসে বলেছেন। সংবিধান যেভাবে রচিত আছে তাতে শিল্পজাত দ্রব্যের উপর আমরা হাত দিতে পারি না। আমরা পশ্চিমবাংলায় প্রয়োজনে শিল্প করতে পারি না। আপনাদের শিল্পমন্ত্রী ও মুখ্যমন্ত্রী এবং মন্ত্রিসভা বারবার চেষ্টা করেও এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সহযোগিতা পাচ্ছেন না। হবিবুর রহমান সাহেব বললেন খাদ্য সামগ্রির মূল্য স্থিতিশীল। এটা সম্পূর্ণ অসত্য কথা। কারণ ধান, ডাল, তেল, গম ইত্যাদির মূল্য স্থিতিশীল নয়। আমরা দেখছি মরশুমের সময় চাষ হবার পর যখন ফসলগুলি উঠছে তখন ফসলের দাম নেমে যাচ্ছে। এতে গরিব কৃষকের অবস্থা ভয়ংকর খারাপ হয়ে যায়। কারণ তারা অল্প দামে জিনিস বিক্রি করে সংসারের প্রয়োজনীয় জিনিস কিনতে পারে না। আমরা তাই কেন্দ্রীয় সরকারকে বারবার বলেছি তোমরা গমের দাম বাড়াও, ধানের ক্রয় মূল্য বাড়াও, পাটের মূল্য বৃদ্ধি কর। কিন্তু একথায় তারা কর্ণপাত করেন নি। পি. ইউ. সির চেয়ারম্যান হিসাবে জ্যোতির্ম্ময় বাবু যে রিপোর্ট পার্লামেন্টে পেশ করেছেন তাতে তিনি বলেছেন কুইন্টাল প্রতি পাট উৎপাদন-এ ব্যয় হচ্ছে ৩৪৪ টাকা এবং লাভ হয় ৩০ শতাংশ। পাটের নিম্নতম সহায়ক মূল্য কুইন্টাল প্রতি ৪৪৭ টাকা করা হোক। আমরা সরকারের কাছে এতটা আশা করি না। তাই রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানিয়েছিলাম কুইন্টাল প্রতি সর্বনিম্ন দাম ২৫০ টাকা নির্ধারিত করা হোক।

[4-40 — 4-50 P.M.]

কিন্তু সেটাও শোনা হয়নি। গত বছর ১৪১ টাকা কুইন্টাল বেঁধে দেওয়া হয়েছিল এবং জুট কর্পোরেশনকে এই পাট কেনবার কথা বলা হয়েছিল। জুট কর্পোরেশনের ভূমিকা কি সেটা আমরা জানি। আমরা গত ১০ বছর ধরে জুট কর্পোরেশনের ভূমিকা দেখেছি যে গ্রামাঞ্চলে এরা সাধারণ পাইকার, ফড়িয়াদের পাট কেনে, কৃষকদের পাট কখনও সরাসরি কেনে না। অন্যদিকে জুট কর্পোরেশন বাজারে নামার জন্য অন্যান্য মহাজনরা যারা পাট কেনে আজকে তাদের পাট কেনা বন্ধ হয়ে গেছে, জুট কর্পোরেশন আজকে মহাজনের ভূমিকা নিয়েছে, নিয়ে একটা সরকারি ছদ্মবেশ নিয়ে এরা মহাজনের ভূমিকা পালন করছে জঘন্যভাবে। এটা সরাসরি কৃষকের কাছে পাট কিনছে না, ফলে পাটের বাজার একটা জুয়াখেলার পর্যায়ে এসে দাঁড়িয়েছে। আমরা বারে বারে বলেছি যে জুট কর্পোরেশন থেকে পাট কেনা হোক, সরাসরি কৃষকের কাছ থেকে পাট কেনা হোক।

**Mr. Deputy Speaker :** Honourable members, the time for transaction of the particular item of business before us will expire at 4.40 P.M. But it will require some more time to complete it. So, under Rule 290 I take the sense of the House to extend the time by another half an hour. I hope, the House will agree to it. So, the time is extended by half an hour.

**শ্রী কমলকান্তি গুহ ঃ** স্যার, জুট কর্পোরেশনের বক্তব্য হচ্ছে যে আমরা এক মণ, ২০ কে. জি., ৩০ কে. জি., ২ মণ, এই ধরনের খুচরা খুচরা পাট কিনতে পারব না। অথচ আপনারা জানেন যে প্রান্তিক চাষি, ক্ষুদ্র চাষি যাদের স্বল্প জমি তারা বেশি উৎপাদন করতে পারে না এবং তারা অল্প অল্প পাট নিয়ে হাটে-বাজারে আসে, সেই পাট জুট কর্পোরেশন কেনে না। আমার মনে হয় এই সম্বন্ধে আমাদের একটা করণীয় আছে, রাজ্য সরকারের তরফ থেকে জুট কর্পোরেশনের ভূমিকা পরিবর্তন করবার জন্য কেন্দ্রের উপর আজকে চাপ সৃষ্টি করা দরকার। আপনারা জানেন যে আজকে কৃষক তার জিনিসের দাম পাচ্ছে না যে জিনিস সে উৎপাদন করে। এই সমাজ ব্যবস্থায় সেটা খুব বেশি করা সম্ভব নয়। কিন্তু তার মধ্যে এদের আমাদের টিকিয়ে রাখতে হবে, এদের বেঁচে থাকার ব্যবস্থা করতে হবে, সেজন্য বামফ্রন্ট সরকার প্রতিশ্রুতিবদ্ধ ছিল, এখনও আছে, আগামী দিনেও থাকবে। সুনীতি বাবুরা, হবিবুর রহমান সাহেব বলেছেন আমরা যে প্রতিশ্রুতি কৃষকদের সম্বন্ধে, প্রান্তিক ক্ষুদ্র চাষিদের সম্বন্ধে দিয়েছিলাম সেই প্রতিশ্রুতি পালন করছি না। যদি এক এক করে দেখেন তাহলে দেখতে পাবেন যে আমরা প্রতিশ্রুতি পালন করছি, পালন করবার জন্য অগ্রসর হচ্ছি, নতুন কিছু কর্মসূচি গ্রহণ করেছি। আমরা ১৮ বিঘা পর্যন্ত কৃষকের জমির খাজনা মুকুব করে দিয়েছি। এটা নিশ্চয়ই আর্থিক দিক থেকে কৃষকের পক্ষে দারুণ সহায়ক হবে। আমরা গরিব প্রান্তিক ক্ষুদ্র চাষিদের বিগত দিনের ঋণভার কমিয়ে দেওয়ার জন্য গতকাল ঘোষণা করেছি যে সমস্ত সুদ মুকুব, কিস্তিতে তাকে ঋণ শোধ করতে হবে তার ব্যবস্থা করেছি। চাযের খরচ বেড়েছে, এর মধ্যে রাজ্য সরকারের কোনও হাত আছে কিনা সেটা নিশ্চয়ই সদস্যরা বিবেচনা করবেন। সারের দাম নির্ধারণ করার হাত আমাদের নেই, কিন্তু যাতে গরিব কৃষকরা সস্তা দরে পায় তারজন্য আমরা এই ব্যবস্থা করেছি, সাবসিডি আমরা সরকার থেকে দিতে পারব না, কারণ, কেন্দ্রীয় সরকার আইন করে দিয়েছেন, যে অন্য দিক দিয়ে আমরা তাদের সহায়তা করতে চাই, আমরা কৃষি দপ্তর থেকে সিদ্ধান্ত নিয়েছি যে ৫ মাইলের বেশি সুদূর গ্রামে যে সমস্ত কৃষক বাস করেন, সেখানে সার পৌঁছায় না, সেখানে ট্রান্সপোর্ট কস্ট বেশি পড়ে যায়, সেজন্য সেই ট্রান্সপোর্ট কস্ট আমরা বহন করব। নিশ্চয়ই সেটা তাদের সহায়ক হবে। গরিব কৃষকদের ক্ষেত্রে আমরা এটা স্থির করেছি যে তাদের বীজে আমরা ভরতুকি দিয়ে দেব। এখনই আমরা বীজের কুইন্টালে ২০০ টাকা করে সাবসিডি দিচ্ছি। আমরা মিনি কিট কৃষকদের দিচ্ছি। প্রান্তিক চাষি, ক্ষুদ্র চাষিদের সার, বীজ বিনা মূল্যে পৌঁছে দিচ্ছি।

আপনারা জানেন এবারে পশ্চিমবঙ্গে ৬০ হাজার টন সরিষা উৎপাদন হয়েছে যা কোনওদিন পশ্চিমবঙ্গে হয়নি। এর কারণ হচ্ছে এবার কৃষকদের ঘরে আমরা মিনি কীট পৌঁছে দিয়েছি। যে সার দিয়ে সরষে চাষ করা হয়, যা কোনও দিন পশ্চিমবঙ্গে হয়নি, এই প্রথম কৃষকদের বিনা পয়সায় সার দেওয়া হল, তারা সরষে বীজ পেয়েছে এবং তারা আবাদ

করেছে এবং আবাদে উৎপাদনটা দ্বিগুণ হয়ে গেছে। যার জন্য আজকে ৬০ হাজার টনে আমরা পৌঁছুতে পেরেছি। এ দিক থেকে কৃষকদের সহায়ক হবে। কৃষকদের বীজ বেশি দামে কিনতে হয়—গতকাল আমি এই কথা বলেছি, আমাদের ৩০ কোটি টাকার বীজ প্রতি বছর অন্য রাজ্য থেকে আমাদের আমদানি করতে হয়, এই বীজ নিকৃষ্টমানের। এমন কি সব থেকে লজ্জার কথা, দুঃখের কথা, জনতা সদস্যারা ওখানে বসে আছেন, তাদের আমি এই দিকে দৃষ্টি আকর্ষণ করছি তারা নিশ্চয় এই বিষয়ে সক্রিয় হবেন—এবারে এন. এস. সি যে পাটের বীজ দিয়েছে তার দাম ১০ টাকা ধার্য করেছেন এবং নিকৃষ্ট মানের গমের বীজ এন. এস. সি সরবরাহ করেছেন, এদিকে নিশ্চয় আপনারা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করবেন। এই যে বীজ জমি নিয়ে ফাটকাবাজি হয়, গরিব কৃষকদের শোষণ করা হয়, আমরা সে জন্য স্থির করেছি এবারে সীড কর্পোরেশন আমরা করব আমাদের রাজ্যে। এই সীড কর্পোরেশন হলে আমরা আশা করি উৎকৃষ্ট মানের বীজ কৃষকরা পাবেন এবং নো প্রফিট নো লস-এ সেই বীজ আমরা কৃষকদের ঘরে পৌঁছে দেব। তারা অনেক অল্প দামে উৎকৃষ্ট মানের বীজ পাবে, মিনি কীট পাবে এবং আর একটা জিনিস আমরা করতে চলেছি যে জিনিসটা সুনীতিবাবুরা কোনওদিন চিন্তা করেন নি, তাঁদের কল্পনার মধ্যেও আসেনি—আমরা লাঙ্গল এবং চাষের যন্ত্রপাতি প্রান্তিক এবং ক্ষুদ্র চাষিদের মিনি কীট হিসাবে দেব। আমরা পোকার ঔষধ মিনি কীট হিসাবে কৃষকদের ঘরে পৌঁছে দেব। আপনারা জানেন গত পাঁচ বছর ধরে খানাকুল, পোলবা, ঘাটাল এলাকায় কৃষকদের সর্বনাশ হয়ে যাচ্ছিল বাদামী শোষক পোকার জন্য। সেই সব জায়গায় একটা চায হয় সেটা হচ্ছে বোরো চায, কিন্তু কৃষকরা সেই বোরোর ফসল তুলতে পারছিল না। সরকার থেকে এতদিন কোনও সহায়তা করা হয়নি। এবার সেখানে সমস্ত কৃষি দপ্তর ঝাঁপিয়ে পড়েছে এবং ঔষধ, ডাস্টার স্প্রেয়ার পর্যন্ত সেখানে মিনি কীট হিসাবে কৃষকদের ঘরে পৌঁছে দেওয়া হয়েছে। সেখানকার কৃষকদের মুখে এখন হাসি ফুটেছে এবং সারা মাঠ সবুজে সবুজ হয়ে গেছে। সেখানকার কৃষকরা এবারে শতকরা ৯০ ভাগ বোরো তুলতে পারবে তাদেব ঘরে। এইভাবে কৃষককে আমরা সহায়তা করতে চাই। কিন্তু একটা কথা আমার বলা দরকার সেই কথাটা হচ্ছে, কৃষকদের আমরা সাহায্য করব সরকার থেকে, তাদের খাজনা আমরা মুকুব করেছি। আমাদের জয়কেশবাবু যে কথা বলেছেন যে গরিব কৃষক এক বিঘা, দু-বিঘা জমির মালিক, তাদের জলকর মুকুব করে দেওয়ার কথা আমরা চিন্তা করেছি। আজকে গরিব কৃষক, যাদের এতদিন স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড থেকে আইন করে দেওয়া হয়েছিল মিনিমাম চার্জ ক্লাস্টার শ্যাবের জন্য ৩৭৫ টাকা দিতে হত—মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা হয়েছে, পাওয়ার কমিশনের সঙ্গে আলোচনা চলছে, এই ব্যবস্থাটাকে আমরা তুলে দিতে চেয়েছি। কৃষকরা যেটুকু জল দেবে তার জন্য যেটুকু বিদ্যুৎ খরচ হবে, যেটুকু তার মিটারে উঠবে, সেইটুকুই তাকে দিতে হবে। ৩৭৫ টাকা মিনিমাম চার্জ তাকে যাতে না দিতে হয়—এই ব্যবস্থাগুলো আমরা করতে চেয়েছি। ওয়্যারহাউস কর্পোরেশনের কথা বলা হয়েছে—সুনীতিবাবু আপনি দেখবেন, আগে আমি আর একবার এই হাউসে এসেছিলাম, সেই সময় ওয়্যারহাউস বিল পাস হয়েছিল। এখানে দাঁড়িয়ে প্রফুল্লচন্দ্র সেন মহাশয় বলেছিলেন যে ওয়্যারহাউস-এ গরিব কৃষকরা মাল রাখবে, প্রয়োজন অনুসারে তারা টাকা পাবে। কিন্তু তা আপনারা করেন নি, প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ও করেন নি, সিদ্ধার্থ বাবুরাও করেন নি, কেউ করেন নি। আপনারা সেই ওয়্যারহাউস কর্পোরেশনে কি করেছেন?

তারা ব্যবস্থা করেছেন হোলসেলার ডিলারদের সঙ্গে। ফুড কর্পোরেশনের ধান এবং গম রেখেছেন। কৃষকদের উৎপাদিত দ্রব্য আপনারা সেখানে রাখেন নি। আমরা তার বিকল্প ব্যবস্থা হিসাবে—গতকাল যেটা আমি বলেছি পশ্চিমবঙ্গে আমরা সমস্ত বাজারগুলোকে রেগুলেটেড মার্কেটের আন্ডারে আনতে চাই।

সেখানে গোডাউন থাকবে, ব্যাঙ্ক থাকবে, কৃষক সেখানে তার মাল রাখতে পারবে এবং দরকারমতো ব্যাঙ্কের কাছ থেকে সে টাকা নিতে পারবে এবং যখন সে সুবিধাজনক মনে করবে তখন সে তার মাল বিক্রি করতে পারবে এবং সেইজন্য গতকাল এখানে বিল পাস হয়েছে। আমরা মনে করি পশ্চিমবাংলার যে অর্থনৈতিক কাঠামো সেটা হচ্ছে কৃষিমুখি কাঠামো, সেখানে অন্য কিছু বলবার সুযোগ নেই। কিন্তু দুঃখের কথা আমরা সেই কথা ভুলে গেছি। আমরা পশ্চিমবাংলা কৃষি অর্থনীতিকে শিল্পের উপর নির্ভরশীল করতে চাচ্ছি। আমরা পশ্চিমবাংলার অর্থনীতিকে মধ্যবিত্ত সমাজের অর্থনীতির উপর দাঁড় করাতে চাই এবং তার ফলে আমরা বারবার হোঁচট খাচ্ছি। আমি মনে করি আমাদের রাজ্যের সমস্ত প্রশাসনিক প্রচেস্টাকে কৃষিমুখি করতে হবে, নাহলে পশ্চিমবঙ্গ বাঁচবে না। পশ্চিমবাংলার শতকরা ৮০ জন মানুষ কৃষির উপর নির্ভরশীল কাজেই সমস্ত অর্থনীতিকে এই কৃষিমুখি করতে হবে এবং সেইজন্য বামফ্রন্ট সরকার এগিয়ে যাচ্ছেন। সুনীতিবাবু এইসব খবর রাখেন কিনা জানিনা। আপনারা আজকে রাজভবনের সামনে গিয়ে বলছেন, বিদ্যুত নেই, দেশে অশান্তি, ইউনিভার্সিটিতে অরাজকতা চলছে। একথা আপনারা যতই বলুননা কেন গ্রাম বাংলার শতকরা ৮০ জন মানুষ কিন্তু আপনাদের অবিশ্বাস করে। আপনাদের এই লম্ফঝম্প তাদের মনে রেখাপাত করছে না। তারা বুঝতে পারছে পশ্চিমবঙ্গ সরকার তাদের জমির অধিকার থেকে আরম্ভ করে সর্ব ব্যাপারে সবসময় তাদের পাশে আছে এবং কৃষকদের পাশে যে সরকার আছে সেকথা তারা বুঝতে পেরেছে। আজকে গ্রামের মানুষের মনে প্রেরণা এসেছে, উৎসাহ এসেছে এবং সেইজন্য তারা এগিয়ে এসেছে এবং বামফ্রন্ট সরকারের দিকে তাদের হস্ত প্রসারিত করেছে। আজকে এই যে বিদ্যুৎ সংকট চলছে তার অনেক কারণ আছে এবং সেকথা মুখ্যমন্ত্রী বার বার বলছেন। কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবাংলার কৃষক যেভাবে এগিয়ে এসেছে উৎপাদন বাড়াবার জন্য, পশ্চিমবাংলার দুর্ভিক্ষ প্রতিরোধ করবার জন্য, আমাদের সঙ্গে সহযোগিতা করবার জন্য সেটা অভূতপূর্ব। সোনারপুর এবং বিষ্ণুপুরের এম. এল. এ সুন্দর নস্কর সেখানকার কৃষকদের সহযোগিতায় হাজার হাজার বিঘা জমিতে বোরো চাষের ব্যবস্থা করেছেন সেটা ইতিপূর্বে আপনারা ভাবতেও পারেননি। কৃষকরা বলছে সোনারপুর এবং বিষ্ণুপুর এলাকায় এরকম বোরো চাষ হতে পারে এটা আমরা ভাবতেও পারিনি। সেচ দপ্তর এবং কৃষি দপ্তরের সহযোগিতায় সেখানে ২০ হাজার একর জমিতে বোরো চাষ হয়েছে। সেখানে গেলে মনেই হয় না যে বিদ্যুতের সংকট আছে। সেখানকার মানুষ খালের জল, নদীর জল, নালার জল সিঞ্চন করে জমিতে দিয়েছে। কৃষিমন্ত্রী হিসেবে আমি বলতে পারি পশ্চিমবাংলার কৃষকদের বাঁচাবার জন্য যেটুকু সুবিধা আছে সেটুকু আমরা পরিপূর্ণভাবে গ্রহণ করব। আমি একথা বলতে চাই পশ্চিমবাংলার কৃষকদের সংকটের হাত থেকে বাঁচাবার জন্য আমরা সর্বতোভাবে তাদের পাশে এসে দাঁড়াব। তবে সুনীতিবাবু এবং হাবিবুর রহমানকে বলতে চাই, গ্রামবাংলায় যে সমস্ত মহাজনরা রয়েছে, সুদখোররা রয়েছে যারা খাদ্যশস্য নিয়ে কালোবাজারি

করে তারা আপনাদের হাতিয়ার, কাজেই তাদের আপনারা নিবৃত্ত করুন, তাদের লালসা নিবৃত্ত করুন। আপনারা যদি এটা করেন তাহলে বলব আপনাদের কথার মধ্যে সামঞ্জস্য রয়েছে। তবে জানি সেই কাজ আপনারা করবেন না। সমবায় সমিতিগুলিকে আপনারা কুক্ষিগত করে রেখেছেন আইনের সুযোগ নিয়ে। আপনারা সেখানে শোষণের যন্ত্রকে ধারালো করতে চান। তবে একটা কথা আপনাদের বলতে চাই, সেই শোষণের যন্ত্র যদি আপনারা ধারালো করবার চেষ্টা করেন তাহলে সাধারণ মানুষের আন্দোলন-এর ধারা তারা আরও ধারালো করবে।

জয়নাল সাহেব বলেছেন আপনারা যদি এইভাবে অরাজকতা সৃষ্টি করেন তাহলে অরাজকতা দিয়ে তারা মোকাবিলা করবেন। তিনি বোধহয় উত্তেজিত হয়ে এইকথা বলেছেন। তিনি পশ্চিমবাংলায় শান্তির কথা বলেছেন। আমি তাকে বলি কিসের শান্তি, আপানারা শোষণ করবেন, বর্গাদারদের উচ্ছেদ করবেন, তাদের জমিগুলি কেড়ে নেবেন আর আমরা শান্তির ভূমিকা পালন করব, আমরা পায়রা উড়াব তা হবে না। শান্তি একতরফা আসতে পারে না। আপনারা যদি শান্তি চান তাহলে আপনারা আজকে সময়ের সাথে পা মিলিয়ে পশ্চিমবাংলার মানুষের ক্ষুধা দূর করবার জন্য আপনাদের এগিয়ে আসতে হবে। সাধারণ মানুষের সমস্যা, তাদের দারিদ্রকে দূর করবার জন্য আপনাদের এগিয়ে আসতে হবে। তা যদি না করেন তাহলে শান্তি আসবে না। এবং সে শান্তিও আমরা চাই না। আপনাদের ধ্বংস করে দেবার জন্য, আপনাদের শোষণের যন্ত্রকে ধ্বংস করে দেবার জন্য যদি সে পথে আমাদের যেতে হয় আমরাও দেশের মানুষকে সংগঠিত করে সেই পথেই আমরা যাব। (**সুনীতি চট্টরাজ ঃ আপনারা কি করবেন?**) সুনীতিবাবু আপনি ভন্ডামি করবেন না, অনেক ভন্ডামি করেছেন। আপনার কথা আমি জানি। এইখানে সিদ্ধার্থশঙ্কর রায়কে বলেছিলেন মেয়ে মানুষ নিয়ে তিনি শুয়েছিলেন। পরে সিদ্ধার্থশঙ্কর রায়ের পায়ের উপর পড়ে বলেছিলেন তোমার আমি দাসানুদাস। আপনার অনেক ভন্ডামি আমরা দেখেছি, আপনার কোনও কথার মূল্য আমবা দিতে চাই না। কাজেই চুপ করে বসে থাকুন, গোলমাল করবেন না। আমরা প্রতিশ্রুতি দিতে পারি কৃষকদের যাতে কৃষিজাত দ্রব্যের মূল্য বৃদ্ধি পায়, তারা যাতে ভরতুকি পায়, তারা যাতে সাহায্য পায়, তারা যাতে বেঁচে থাকতে পারে সেইজন্য বামফ্রন্ট সরকারের কৃষিমন্ত্রী হিসাবে আমি তাদের প্রতিশ্রুতি দিচ্ছি আমি সেই ব্যবস্থা করব। আমরা পশ্চিম বাংলার মানুষের আশীর্বাদ নিয়ে এসেছি, সেই আশীর্বাদ কোথাও ক্ষুন্ন হতে দেব না। আমরা এগিয়ে যাব এবং মাননীয় সদস্য শশাঙ্কশেখর মন্ডল মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব আমি সমর্থন করছি এবং আশা করি আমরা সবাই মিলে সেই প্রস্তাব কার্যকর করে তুলতে পারব। এবং সাথে সাথে একথাও বলব যে এখানে যে কয়েকজন ভাঁড় ও প্রতারক বসে আছেন তাদের চাষ আমরা বাড়াতে দেব না। এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবটি সম্পর্কে যে সব সদস্যরা এইখানে আলোচনা করেছেন আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি। আমি কৃষিমুল্লুকের লোক, বিশেষ করে বীরভূম জেলার লোক, কাজেই আমরা কৃষির উপর সম্পূর্ণ নির্ভরশীল। আজকে কৃষির উৎপাদন দিনের পর দিন বৃদ্ধি পাচ্ছে সেকথা মাননীয় কৃষিমন্ত্রী বলেছেন। আজকে কৃষির উৎপাদন যেভাবে বেড়েছে তাতে কৃষি মন্ত্রকের যিনি মন্ত্রী এবং সেচ মন্ত্রকের যিনি মন্ত্রী এই দু'জন মন্ত্রীকে বীরভূম জেলার প্রতিটি লোক সত্যি ধন্যবাদ জানাবে, কেননা

বীরভূম জেলায় এবারে যে রকম রবি শস্য উৎপাদিত হয়েছে এবং তার সঙ্গে বোরো ধান যেভাবে উৎপাদিত তারজন্য সেখানকার কৃষকরা সত্যি উৎফুল্ল।

কিন্তু সঙ্গে সঙ্গে একটা কথা এর মধ্যে আছে যে উৎপাদন বৃদ্ধি পেলেই কৃষকের আসল স্বার্থ সিদ্ধ হয় না। উৎপাদনের ব্যয় এত বেড়েছে যে সেই ব্যয়ের মধ্যে কৃষকের উৎপাদিত ফসলের মূল্য সমস্ত চলে যাচ্ছে। সেইজন্য শিল্পজাত জিনিস কিনতে গিয়ে তাদের ভীষণভাবে মার খেতে হচ্ছে। এই জিনিসকে কেন্দ্র করে যে দুটি অ্যামেন্ডমেন্ট এসেছে, একটা সন্দীপবাবু এনেছেন আর একটা শশবিন্দু বেরা মহাশয় এনেছেন, আমি যদিও এই দুটি প্রস্তাবের বিরোধিতা করছি না কারণ এদুটি গ্রহণ বা বর্জনের বিশেষ কোনও প্রয়োজন নেই। কেন না, আমি যেভাবে দিয়েছি যে কৃষি উৎপাদনের সঙ্গে সংশ্লিষ্ট যারা তারা সত্যি সত্যিই মারাত্মকভাবে মার খাচ্ছে শিল্পজাত দ্রব্য মূল্যের বৃদ্ধির জন্য এবং আমাদের মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় দেখিয়েছেন যে বিগত ৩০ বৎসর ধরে চাষের উপর নির্ভরশীল যে সমস্ত উৎপাদক শ্রেণী, জমির যারা মালিক এবং যারা কৃষি শ্রমিক, তারা কিভাবে মার খাচ্ছে। এর কারণ হল যে এদের শ্রেণী চরিত্র ছিল শিল্পজাত জিনিসের দাম বাড়ানো এবং শিল্পজাত জিনিসের সঙ্গে সংশ্লিষ্ট যারা ধনিক, যারা শিল্পপতি, তাদের স্বার্থ রক্ষা করা। কৃষকদের স্বার্থ রক্ষা করা, প্রান্তিক চাষীদের স্বার্থ রক্ষা করা এবং সত্যি সত্যিই কৃষি শ্রমিক—যারা কৃষি উৎপাদনের সঙ্গে অত্যন্ত অঙ্গাঙ্গিভাবে জড়িত তাদের স্বার্থ রক্ষা করা এদের উদ্দেশ্য ছিল না। এই কথা আমাদের মন্ত্রী মহাশয় যে সত্যি সত্যিই তুলে ধরেছেন তারজন্য তাকে আমি ধন্যবাদ দিচ্ছি। সঙ্গে সঙ্গে সন্দীপবাবু যে অ্যামেন্ডমেন্ট এনেছেন—এটা ঠিক অ্যামেন্ডেমেন্ট নয়, এটা মূল প্রস্তাবের পরিপূরক বলা যেতে পারে এবং সেই হিসাবেই আমি এটাকে গ্রহণ করছি এবং আমাদের কৃষি উৎপাদনের সঙ্গে সংশ্লিষ্ট ও গ্রামীণ মানুষের যিনি প্রতিনিধিত্ব করেন, শ্রী শশবিন্দু বেরা, তিনি যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটাও নিতে আমার আপত্তি নেই। তবে এটাও আমার প্রস্তাবের মধ্যেই আছে, এটা একটু এক্সপ্ল্যানেটোরি হয়েছে এই পর্যন্ত, এর জন্য কোনও গুণগত অ্যাডমিশন হয়েছে বলে আমি মনে করি না। এই তিনটি প্রস্তাবই আমার মূল প্রস্তাবের সঙ্গে সংযোজিত করার জন্য অনুরোধ জানাচ্ছি। আমার শেষ বক্তব্য হচ্ছে আমাদের বামফ্রন্ট সরকার শস্য উৎপাদনের জন্য যে সমস্ত সুযোগ সুবিধা কৃষকদের দিয়েছেন এবং অয়্যারহাউস নির্মাণের কথা বলেছেন তাছাড়াও আমি অনুরোধ করব যে এই হাউস ও এই সরকার কৃষি শ্রমিকরা যাতে ৮.১০ পয়সা মজুরি পায় ও তার সঙ্গে সংশ্লিষ্ট কৃষিজাত ও শিল্পজাত যাতে ৮.১০ পয়সা মজুরি পায় ও তার সঙ্গে সংশ্লিষ্ট কৃষিজাত দ্রব্যের দামের মধ্যে সমতা থাকে এই অনুরোধ জানিয়ে শেষ করছি।

The motion of Shri Sandip Das that in para 3, lins 2 to 4, for the words begining with "কৃষি পণ্যের" and ending with "গ্রহণ করা হউক।" The following be substituted, namely :—

"ক্ষুদ্র ও মাঝারি কৃষকদের কৃষি পণ্যের উৎপাদনের জন্য গ্রামীণ সমবায় সমিতি ও গ্রামীণ ব্যাঙ্ক মারফৎ ভরতুকি প্রদান ও অন্যান্য সুযোগ সুবিধা দানের জন্য অবিলম্বে সরকার কর্তৃক কার্যকর ব্যবস্থা অবলম্বন করা হোক।", was then put and agreed to.

The motion of Shri Sasabindu Bera that—

(i) in lines 1 to 4, for the words begining with "প্রায় সমস্ত" and ending with "ক্ষতি-গ্রস্ত হইতেছেন" the following be substituted, namely :—

"ও অন্যান্য বহু কৃষি পণ্যের নিম্ন মূল্য উৎপাদন ব্যয়ের সহিত সামঞ্জস্যহীন ও অলাভজনক এবং অপর দিকে জীবন ধারণের জন্য প্রয়োজনীয় অন্যান্য দ্রব্য সকলের মূল্য অত্যধিক, যাহার ফলে পূর্বোক্ত কৃষিপণ্যের উৎপাদক কৃষিজীবীদের অর্থনৈতিক জীবন বিপর্যস্ত ও ধ্বংসোন্মুখ হইয়াছে এবং যাহার ফলে কৃষি উৎপাদন ব্যাহত হইতেছে,"

(ii) in line 6, for the words "শিল্পজাত পণ্যের অনুপাতে মূল্য হ্রাসের", the word "প্রয়োজনের" be substituted, was then put and agreed to.

The motion of Shri Sashanka Sekhar Mondal, as amended, was then put and agreed to.

**শ্রী অনিল মুখার্জি ঃ** অন এ পয়েন্ট অব ইনফর্মেশন, মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে তো হাউস বন্ধ হয়ে যাচ্ছে, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আগামী ২১শে মে তারিখে পশ্চিমবাংলার রাজা রামমোহন রায়ের জন্ম দিন। রাজা রামমোহনের যে বাড়িটি আছে রাধানগরে, তা গত ৩০ বছরের মধ্যে মেরামত হয়নি, তার স্মৃতি রক্ষার কোনও ব্যবস্থা হয়নি। সেখানে, এমন কি কোনও স্ট্যাচু পর্যন্ত নেই। সুতরাং আমি আপনার মারফৎ সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সরকার রাজা রামমোহন রায়ের স্মৃতি রক্ষার জন্য এই বাড়িটি তত্ত্বধান এবং রক্ষণাবেক্ষণের ব্যবস্থা করেন এবং তার স্ট্যাচুর ব্যবস্থা করেন।

## Presentation of Petition

**Dr. Saswati Prasad Bag :** Sir, I beg to present a Petition requesting immediate legislation to repeal the Indian College of Art and Draftsmanship (Taking over of Management) Act, 1977.

**Mr. Deputy Speaker :** The Petition is referred to the Committee of Petition under Rule 65 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

[5-10 — 5-20 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রুল ১৮৫ অনুসারে মোশন মুভ করার আগে আপনার দৃষ্টি একটা বিষয়ের প্রতি আকর্ষণ করছি। গতকাল যখন আলোচনা হচ্ছিল তখন মাননীয় সদস্য শ্রী গোপাল বসু মহাশয়ের একটা উক্তিতে আমরা দুঃখ পেয়েছিলাম এবং আমরা আপনাকে অনুরোধ করেছিলাম যে আপনি প্রোসিডিংস দেখে আপনার মতামত জানাবেন যে এটা প্রোসিডিংসে থাকা উচিত কি উচিত নয়। আপনি বলেছিলেন যে আপনি নিশ্চয় সেটা দেখে জানাবেন। যেহেতু হাউস আজকে শেষ হয়ে যাচ্ছে, এখনও কিছুক্ষণ হয়ত

হাউস চলবে, আপনাকে সেইজন্য অনুরোধ করব যদি দেখে আমাদের জানাতে পারেন মাননীয় সদস্যের উক্তি প্রোসিডিংসে থাকবে কিনা আমরা নিশ্চয় বাধিত হব।

## MOTION ON UNDER RULE 185

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার মোশন রুল ১৮৫ অনুসারে মুভ করছি। আমার মোশন হচ্ছে।

"পশ্চিমবঙ্গের বিদ্যুতের ক্রমবর্ধমান চাহিদা মেটাতে মেদিনীপুর জেলার দাঁতন বা অনুরূপ কোনও স্থানে একটি অ্যাটোমিক পাওয়ার স্টেশন স্থাপনের দাবি বেশ কয়েক বছর আগেই কেন্দ্রের কাছে করা সত্ত্বেও এবং এ বিষয়ে বিগত ২৭এ এপ্রিল, ১৯৭৩ তারিখে বিধানসভায় সর্বসম্মতিক্রমে একটি প্রস্তাব গৃহীত হলেও এখনও পর্যন্ত এ সম্পর্কে কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয় নাই।

উত্তর, দক্ষিণ ও পশ্চিম ভারতে অ্যাটোমিক পাওয়ার স্টেশন ইতিমধ্যেই স্থাপিত হয়েছে অথচ কেবলমাত্র পূর্ব ভারত ব্যতিক্রম।

তাই এই বিধানসভা সর্বসম্মতিক্রমে সিদ্ধান্ত গ্রহণ করছে যে, পশ্চিমবঙ্গ সরকার এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে পুনরায় দাবি পেশ করুন যে, যে পঞ্চম অ্যাটোমিক পাওয়ার স্টেশনটি ভারতে প্রতিষ্ঠিত হতে চলেছে তা যেন পূর্ব ভারতের মেদিনীপুর জেলার দাঁতন বা অনুরূপ কোনও স্থানেই স্থাপন করা হয়।'

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মোশন মুভ করতে গিয়ে আমি দু-একটি কথা আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে রাখতে চাই। সকলেই মোটামুটি জানেন নিশ্চয় যে ভারতবর্ষে চারটে অ্যাটোমিক পাওয়ার স্টেশন চালু আছে। একটা তারাপুর-এ যেটা সবচেয়ে প্রথম ভারতবর্ষে চালু হয়েছিল মহারাষ্ট্রের মধ্যে ৪২০ মেগাওয়াটের ২৭. ২. ৬৯ সালে সেটা চালু হয়েছিল ভারতবর্ষের পশ্চিম প্রান্তে। দ্বিতীয়ত, রাণাপ্রতাপ সাগরে রাজস্থানের ১১. ৮. ৭২ সালে চালু হয়েছিল ৮৩০ মেগাওয়াটের। তৃতীয়ত, তামিলনাড়ুতে দক্ষিণ ভারতে ৮৭০ মেগাওয়াটের সেটা ১৯৭৬-৭৭ সালে চালু হয়েছে এবং চতুর্থত, যেটা শীঘ্র চালু হবে সেটা হয়েছে নররাতে। আমরা দেখতে পাচ্ছি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের—উত্তর, পশ্চিম ৮৭০ মেগাওয়াটের সেটা ১৯৭৬-৭৭ সালে চালু হয়েছে এবং চতুর্থত, যেটা শীঘ্র চালু হবে সেটা হয়েছে নররাতে। আমরা দেখতে পাচ্ছি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের—উত্তর, পশ্চিম এবং দক্ষিণ—এই তিনটে জায়গাতেই এই রকম অ্যাটোমিক পাওয়ার স্টেশন হয়েছে। অথচ আমরা খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করছি পূর্ব ভারতে এখনও পর্যন্ত সে রকম কোনও পরিকল্পনা নেই। তাই কিছুদিন আগে আমি যখন ইকনমিক টাইমসের ২রা মার্চের এডিশন পড়ছিলাম তখন এই খবরটা আমার নজরে এল। আমি চিন্তা করে দেখলাম গত বিধানসভায় যখন এই রকম সর্বসম্মতিক্রমে রেজলিউলেশন পাস করেছিলাম, আমরা এই বিধানসভাতেও যদি সর্বসম্মতিক্রমে এই রেজলিউলেশন গ্রহণ করি এবং কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাই বা বর্তমান যে বামফ্রন্টে মন্ত্রিসভা আছে তারা যদি এই বিষয়ে তৎপর হন তাহলে নিশ্চয় পশ্চিমবাংলা বর্তমান বিদ্যুতের সংকট থেকে খানিকটা উদ্ধার পাবে। সঙ্গে সঙ্গে বিরাট উপকার পশ্চিমবাংলার হবে, সেটা হচ্ছে এই অ্যাটোমিক পাওয়ার স্টেশনকে কেন্দ্র করে

বিরাট শিল্পোন্নতির সম্ভাবনা পশ্চিমবঙ্গে দেখা যাবে। তাছাড়া, যাদের এই সংক্রান্ত রাষ্ট্র উন্নত রাষ্ট্র সেখানে সমুদ্রের জল থেকে নুন সরিয়ে সেই জল চাষের কাজে ব্যবহার করা হচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গে যেখানে চাষের জলের বিরাট অভাব বিশেষ করে সমুদ্র উপকূলবর্তী জেলা যেগুলো আছে সেখানে সমুদ্রের জল যদি আমরা চাষের কাজে ব্যবহার করতে পারি তার থেকে ভাল পরিকল্পনা আর কিছু হতে পারে না। আমি এখন ইকনমিক টাইমসের ২রা মার্চের খবরটা পড়ে শোনাচ্ছি ঃ—

A new atomic power station, the fifth in the country, is to be set up in India. A token provision for the proposed power station the location of which is not disclosed has been made in the department of Atomic Energy's rupees 276.8 crore budget for 1978-79 reports Samachar.

ইতিমধ্যে ভারতবর্ষে যে চারটে হয়েছে, যার কথা বললাম, উত্তর, পশ্চিম, দক্ষিণ ভারত তাতে কভার হয়ে যাচ্ছে। পঞ্চমটি এই খবর অনুযায়ী হতে চলেছে ভারতবর্ষে। তারজন্য টোকেন প্রোভিসন অ্যাটোমিক এনার্জি কমিশনের বাজেটে করা হয়েছে। কিন্তু লোকেশন কোথায় হবে তা আমরা জানি না। লোকেশন যাতে পশ্চিমবাংলায় হয় এরজন্য দাবি জানাচ্ছি। এইটা নূতন দাবি পশ্চিমবাংলার নয়, এই দাবি আমরা গত ৪/৫ বছর থেকে করে আসছি। এই রাজ্যের এই দাবি ন্যায়সঙ্গত দাবি এবং কেন ন্যায় সঙ্গত সেটা আমি পরে বোঝাবার চেষ্টা করব। এটা যাতে এখানে হয় তার জন্য এখন থেকে এই রাজ্যের মন্ত্রিসভা এবং মুখ্যমন্ত্রী যদি তৎপর না হন তাহলে যেখানে এই অ্যাটোমিক পাওয়ার স্টেশনগুলি হয়ে আছে ঐ উত্তর পশ্চিম দক্ষিণ ভারতে সেইখানেই হয়ে যাবে হয়ত এবং পূর্ব ভারত তথা সমস্যা জর্জরিত পশ্চিমবাংলা সেই সুযোগ থেকে বঞ্চিত হবে। তা এর জন্য তৎপরতার প্রয়োজন আছে বলে আমি মনে করি এবং সেইজন্য আজকে আমি এই মোশন উপস্থিত করেছি। আশা করব সর্বসম্মতিক্রমে এই মোশন গৃহীত হবে এবং কেন্দ্রীয় সরকারের কাছে এই সরকার এর জন্য যথাযোগ্য চাপ সৃষ্টি করবেন যাতে পশ্চিমবাংলার দাবি অবহেলিত না হয়। আর একটা জিনিস আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের বলতে চাই যে এই জিনিসটি নিয়ে বিগত মন্ত্রী স্টেট প্ল্যানিং বোর্ডে আলোচনা করেছিলেন এবং সেখানকার সিদ্ধান্ত অনুসারে কয়েকজন সদস্য মন্ত্রিসভার কিছু সদস্য ও পশ্চিমবাংলার কয়েকজন স্বনামধন্য বৈজ্ঞানিক মিলে অ্যাটোমিক এনার্জি কমিশনের তৎকালিন চেয়ারম্যান যিনি ছিলেন তার সঙ্গে দেখা করেছিলেন। কিন্তু তখন নানা অজুহাত দেখিয়েছিলেন অ্যাটোমিক এনার্জি কমিশন। তিনি জানি না সেই অজুহাত কতদূর সত্য কি মিথ্যা। একটা জিনিস আমার ধারণা হয়েছিল যে পূর্বভারতকে তারা বিমাতৃসুলভ দৃষ্টিভঙ্গি নিয়ে দেখতে চান। একটা কথা ওরা বলেছিলেন যে তোমাদের অনেক কয়লা আছে রাণিগঞ্জ, ধানবাদে তাই নিয়ে তোমরা থারম্যাল পাওয়ার স্টেশন করগে। তাহলে কি তাদের মতে আমাদের কয়লা থাকাটা আমাদের অপরাধ। কি করে এই প্রস্তাব হয় তা বুঝতে পারি না। উত্তর ভারত, পশ্চিম ভারত, দক্ষিণ ভারত এই সব জিনিস পাক আর পূর্ব ভারত এই সব জিনিস থেকে বঞ্চিত হয়ে থাকবে যেহেতু কয়লা আছে এ হতে পারে না এ অসম্ভব তাদের যুক্তির সঙ্গে আমরা একমত হতে পারিনি। আমরা সেদিন তৎকালিন কেন্দ্রীয় সরকারকে রাজি করাতে পারি নি এবং তাদেরকেও রাজি করাতে পারি নি। আমার মনে হয় এই জিনিস রাজি করাতে গেলে শুধু যুক্তি তর্কের খাতিরে কিংবা কিছু স্ট্যাটিসটিক্স

অপটিমাম একটা মিক্স করে কমপিউটার মেশিনে ফরমুলা বের করে তাদের কনভিন্স করাতে যাবে না। এখানে রাজনৈতিক চাপ সৃষ্টি যদি পূর্ব ভারতের মুখ্যমন্ত্রীরা কেন্দ্রীয় সরকারের কাছে না করতে পারেন তাহলে পঞ্চম কেন ষষ্ঠ, সপ্তম, অষ্টম হবে তখনও দেখবেন পূর্ব ভারতের পশ্চিমবাংলার বিহারে কিংবা আসামে হচ্ছে না। সেই যেখানে হয়েছে To carry coal to New Castles. সেই উত্তর পশ্চিম, দক্ষিণ ভারতেই হতে থাকবে। কাজেই সজাগ হবার সময় এসেছে বলে মনে করি। সবচেয়ে আশ্চর্যের কথা আপনারা শুনলে খুবই আশ্চর্য হয়ে যাবেন যে যে কয়লা আছে বলে পূর্ব ভারতে তারা অ্যাটমিক পাওয়ার স্টেশন করতে চান না সেই কয়লা আমাদের যেগুলি থারম্যাল পাওয়ার স্টেশন আছে সেখানে সবচেয়ে খারাপ কয়লাগুলি আমরা পাচ্ছি। কারণ রেল মন্ত্রক বলে যে কয়লার বেশি অ্যাশ আছে—কয়লা অ্যাশ কনটেন্ট অনুসারে বিভিন্ন গ্রেডে ভাগ করা হয়, সেখানে অ্যাশ যুক্ত কয়লাকে তারা রেলের খরচায় বহু দূরে যেমন বম্বে কিংবা দিল্লির কাছে তারা নিয়ে যেতে চান না। Railways are not meant for carrying ash. অর্থাৎ যেখানে কয়লায় কারবন কনসেন্ট্রেশন ৯০/৯৯% সেই রকম বেস্ট কোলগুলি রাণিগঞ্জ ধানবাদ থেকে দূরে দূরে নিয়ে যাওয়া হচ্ছে আর সবচেয়ে বেশি অ্যাশ কনটেন্ট কোলগুলি আমাদের দুর্গাপুরে আসছে কোলাঘাটে নিয়ে যাচ্ছে ফরাক্কায় যখন সুপার থারম্যাল পাওয়ার স্টেশন হবে তখন সেখানেও যাবে। এর ফলে কি হচ্ছে? বয়লারগুলি ধ্বংস হয়ে যাচ্ছে, পাওয়া স্টেশন সম্বন্ধে যাদের অভিজ্ঞতা আছে তারা নিশ্চয় জানেন যে কয়লায় কারবন পারসেন্টেজ-এর চেয়ে অ্যাশ কনটেন্ট বেশি হয় তাহলে এগুলি খুব অ্যাব্রাসিভ মেটিরিয়্যাল তার ফলে বয়লারের জীবন যেগুলি ৫০ বছর চলতে পারত সেগুলি ১০ বছর পরে ভেঙ্গে যায়। অতএব কয়লা আছে বলে অ্যাটমিক পাওয়ার স্টেশন হবে না এবং যে কয়লা আছে তার থেকে নিকৃষ্টতম কয়লা আমরা পাব ঐ যে অ্যাটমিক এনার্জি কমিশনের যে কথা এটা স্বাভাবিকভাবে ভেঙ্গে পড়ছে। কাজেই আমাদের পশ্চিমবাংলার তরফ থেকে আমাদের নিশ্চয় খুব জোর করে কেন্দ্রের সঙ্গে অ্যাটমিক এনার্জি কমিশনের সঙ্গে এটা টেক আপ করা উচিত যে যে আর্গুমেন্ট দেখিয়ে তোমরা পূর্ব ভারতকে বঞ্চিত করছো সেটা ধোপে টেকে না। সুতরাং তোমরা যখন ৫তম অ্যাটমিক পাওয়ার স্টেশন করার জন্য টাকা বরাদ্দ করেছো স্থান এখনও হয়ত নির্বাচন করা হয় নি তখন সেখানে পূর্ব ভারতে কোথায়ও এটা করবেন।

[5-20 — 5-30 P.M.]

আমরা পশ্চিমবাংলার তরফ থেকে দাবি করব। নিশ্চয় দাঁতনে করলে কতখানি সুবিধা অসুবিধা হবে তার একটা হিসাব পরিকল্পনা প্ল্যানিং কমিশন গতবারে করেছেন এবং সেই সমস্ত কাগজপত্র ইতিমধ্যেই অ্যাটমিক এনার্জি কমিশনকে দেওয়া হয়েছে। কাজেই সেইগুলি চিন্তা করে আমি আজকে সকল বিধানসভার মাননীয় সদস্য ও মন্ত্রিসভার সদস্যদের কাছে অনুরোধ করব আমার রেজলিউশনে যে মূল স্লোগান এনেছি সেটা আপনারা গ্রহণ করবেন সর্বসম্মতিক্রমে এবং পশ্চিমবাংলার স্বার্থে এটা গ্রহণ করা উচিত বলে আমি মনে করি। আপনারা কেন্দ্রের কাছে বেশি ক্ষমতার দাবি করেছেন রাজনৈতিক এবং অর্থনৈতিক এবং তার জন্য যে তৎপরতা আপনাদের মন্ত্রিসভায় দেখতে পাচ্ছি, যে ধরনের ঘোরা ফেরা, যে ধরনের চিঠি চালাচালি চলেছে সারা ভারতবর্ষ জুড়ে, সেই প্রচেষ্টার এক দশমাংশও যদি চেষ্টা করেন

তাহলে আমরা বুঝব যে পশ্চিমবাংলার উন্নতির জন্য সত্যিই আপনারা আগ্রহী। আর তাছাড়া বর্তমানে বিদ্যুতের অবস্থা যে কি সেই সম্পর্কে বারে বারে স্মরণ করিয়ে দিয়ে আপনাদের লজ্জা দিতে চাই না—সেই দিক থেকে আপনারা পশ্চিমবাংলার একটা বিরাট উপকার করে যেতে পারবেন যদি কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করে পশ্চিমবাংলার মেদিনীপুরের দাঁতন কিম্বা অনুরূপ কোনও জায়গায়, যেহেতু ফিফথ অ্যাটমিক এনার্জি পাওয়ার স্টেশন ভারতবর্ষে হতে চলেছে, সেটাকে যাতে অনুমোদন করাতে পারেন, আপনাদের কাছে সেই অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অতীশবাবু গোপালবাবুর রিমার্ক সম্বন্ধে যা বললেন, আমি প্রসিডিংস অব দি হাউস রেকর্ডেড আছে, দেখব, এনকোয়ারি করব। যদি মনে করি কোনও জিনিস ইন-অ্যাপ্রোপ্রিয়েট হয়েছে, যে ব্যবস্থা নেবার আমি নেব।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় আমাদের রেজলিউশন দ্রুত করার সুযোগ দিয়ে এবং আলোচনা করার সুযোগ দিয়ে আপনি যে উপকার করেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে যে প্রস্তাব আমরা বিধানসভায় এনেছি নিশ্চয় আশাকরি সদস্যরা সকলেই স্বীকার করবেন যে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব। একটু আগে মাননীয় অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় এই রেজলিউশন দ্রুত করে বলেছেন ইতিপূর্বে ভারতবর্ষের চারটি জায়গায় এই অ্যাটমিক এনার্জি পাওয়ার স্টেশন স্থাপিত হয়েছে। পঞ্চম অ্যাটমিক এনার্জি পাওয়ার স্টেশন স্থাপিত হতে যাচ্ছে এবং সেই বিষয়ে পশ্চিমবাংলার দাঁতনে যাতে এই পাওয়ার স্টেশন স্থাপিত হয় তার জন্য বহুদিন থেকে গবেষণা চলে আসছিল এবং আমরা সংবাদপত্রের মাধ্যমে জানতে পারলাম যে দাঁতনে অ্যাটমিক পাওয়ার স্টেশন হতে পারে। ১৯৭৩ সালে এই বিধানসভায় সর্বসম্মতিক্রমে রেজলিউশন পাস হয়েছিল। মাননীয় অতীশবাবু স্বীকার করেছেন যে পূর্বতন সরকার সেদিকে দৃষ্টি দেন নি এবং তারা দাবি জানিয়েছিলেন কিন্তু সেই দাবি ন্যস্ত হয়েছে। আজকে কেন্দ্রে নতুন সরকার এসেছেন, রাজ্যেও নতুন সরকার ক্ষমতায় এসেছেন। আমি তাদের কাছে অনুরোধ করব যে কেন এই অ্যাটমিক পাওয়ার স্টেশন দরকার সেটা একটু ভেবে দেখুন। আজকে সারা পশ্চিমবাংলা জুড়ে বিদ্যুতের ঘাটতি চলেছে। বিদ্যুতের জন্য আজকে কারখানা বন্ধ হতে চলেছে, কৃষিক্ষেত্রে অস্থিরতা দেখা দিয়েছে। কল-কারখানা বন্ধের জন্য নতুন সংস্থাপন তো দূরের কথা যারা কর্মে নিয়োজিত ছিল তারাও নতুন করে বেকার হতে চলেছে। আজকে এই বিদ্যুত ঘাটতি অ্যাটমিক এনার্জি পাওয়ার স্টেশন কিছুটা মেটাতে সাহায্য করবে। পশ্চিমবাংলায় এর আগে যে সমস্ত পাওয়ার স্টেশন স্থাপিত হয়েছে, সেগুলি অধিকাংশই থার্ম্যাল পাওয়ার স্টেশন এবং এই থার্ম্যাল পাওয়ার স্টেশনের ইন্সটল্ড ক্যাপাসিটির ৫০ শতাংশ জেনারেট হচ্ছে না। থার্ম্যাল পাওয়ার স্টেশনের যে অবস্থা আমরা দেখছি তাতে পশ্চিমবাংলার ভুক্তভোগী মানুষই বুঝতে পারছে—কল-কারখানা, ক্ষেতে খামারে সর্বত্র এই বিদ্যুতের ঘাটতি দেখা দিয়েছে। একটু আগে বিধানসভার প্রশ্নোত্তরের সময় মাননীয় মুখ্যমন্ত্রী যে মনোভাব ব্যক্ত করেছেন তার জন্য আমরা ব্যথিত। আমি আশা করব মন্ত্রিসভার সদস্যরা কেন্দ্রের কাছে পূর্বাঞ্চলে অ্যাটমিক পাওয়ার স্টেশন স্থাপন করার জন্য দাবি জানাবেন, পশ্চিমবাংলার দাঁতন না হোক, অন্য কোথাও হতে পারে এই পাওয়ার স্টেশন, তার ব্যবস্থা নেওয়া হোক। মাননীয় মুখ্যমন্ত্রী বললেন এই কাজে

অগ্রসর হতে চাইছি না। বিশেষজ্ঞদের দুটি রিপোর্ট আছে। একটি রিপোর্ট পক্ষে, আর একটি বিপক্ষে। জনপ্রতিনিধির কথা এটি নয়। আপনারা অধিক ক্ষমতা চাইছেন, কেন্দ্রের সম্পর্কে বলছেন কেন্দ্র বিমাতৃসুলভ মনোভাব দেখাচ্ছেন। আমরা বার বার আপনাদের কাছে বলেছি পশ্চিমবঙ্গের আর্থিক উন্নতির জন্য যে সমস্ত দাবি কেন্দ্রের কাছে জানাবেন, জনতা দলের সদস্যরা আপনাদের হাতে হাত মেলাবে। তারই ফলশ্রুতি হিসাবে যখন ফরাক্কার ব্যাপারটা এখানে এল তখন আমরা আপনাদের সাথে হাত মিলিয়েছি। এফ. সি. আই. সদর দপ্তর পূর্বাঞ্চল থেকে স্থানান্তরিত হবার প্রশ্নে তার বিরুদ্ধে আমরা হাউসে প্রস্তাব রেখেছি।

আজকে যে রেজলিউশন আমরা এনেছি সেটাতে সকলে আপনারা একমত হয়ে আসুন কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাই, পঞ্চম অ্যাটমিক পাওয়ার স্টেশন যেটা স্থাপন করার পরিকল্পনা কেন্দ্রীয় সরকার নিয়েছেন সেটা পূর্বাঞ্চলে স্থাপন করা হোক এবং সেই পূর্বাঞ্চলের মধ্যে পশ্চিমবাংলাকে বেছে নেওয়া হোক। সেখানে দাঁতন অনুকূল জায়গা যদি না হয় তাহলে যেটা অনুকূল জায়গা হবে সেই জায়গাকেই বেছে নেওয়া হোক। আজকে পশ্চিমবাংলায় যে বিরাট বিদ্যুৎ ঘাটতি দেখা দিয়েছে সেই ঘাটতি পূরণ করার জন্য এবং পশ্চিমবাংলার ঐ বিরাট সমস্যার সমাধান করার জন্য এবং চাষের ক্ষেত্রে বিদ্যুত পৌঁছে দেবার জন্য আজকে পশ্চিমবাংলা সরকারকে সচেষ্ট হতে হবে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলতে চাই, এই যে আজকে কয়লার কথা বলা হচ্ছে যে যেহেতু পশ্চিমবাংলায় প্রচুর পরিমাণে কয়লা আছে সেইহেতু এখানে যদি অ্যাটমিক পাওয়ার স্টেশন স্থাপিত হয় তাহলে বেশি খরচ পড়ে যাবে, এই ক্ষেত্রে আমি বলব, দুটি এক্সপার্ট কমিটির যে রিপোর্ট আছে সেই রিপোর্ট দুটির মধ্যে একটি এক্সপার্ট কমিটির রিপোর্টে আছে যে এমন বেশি কিছু খরচ পড়বে না। তারপর আরও একটি জিনিসের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আজকে আমরা বিভিন্ন থারমাল প্রোজেক্ট দেখছি মেনটেনেন্স কস্ট অনেক বেশি পড়ে যাচ্ছে যার জন্য সেগুলির ঠিকমতো মেনটেনেন্স হচ্ছে না। কিন্তু অ্যাটমিক পাওয়ার স্টেশন হলে সেখানে মেশিনের সাহায্যে সমস্ত কাজ হবে এবং তার ফলে ম্যানুয়াল লেবার অনেক কম লাগবে। সেখানে মেন্টেনেন্সের ব্যাপারে এই সমস্ত অসুবিধা দেখা দেবে না। তা ছাড়া আমরা যদি কয়লার সাশ্রয় করতে পারি তাহলে সেই কয়লা দিয়ে আমরা নতুন নতুন অনেক কোল বেস ইণ্ডাস্ট্রিজ গড়তে পারব। তাছাড়া স্যার, এক্সপার্ট কমিটির রিপোর্টে দেখেছি, যেভাবে কয়লা খরচ হচ্ছে তাতে অদূর ভবিষ্যতে কয়লার ক্রাইসিস দেখা দিতে পারে। আজকে যে প্রচুর পরিমাণে কয়লা আছে বলা হচ্ছে সেই কয়লা যদি এইভাবে খরচ হতে থাকে তাহলে নিশ্চয় তার ক্রাইসিস দেখা দিতে পারে। এই অবস্থায় আমরা যদি অ্যাটমিক পাওয়ার স্টেশন গড়তে পারি তাহলে ঐ সমস্ত থারমাল পাওয়ার প্রোজেক্টে যে সমস্ত কয়লা লাগছে সেই কয়লা আমরা অন্য ইণ্ডাস্ট্রিজে লাগাতে পারব। আমি আশা করব, যে রেজলিউশন আমরা এনেছি হাউস সর্বসম্মতিক্রমে তা পাস করবে এবং তা করে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাব যে প্রথম এ্যাটমিক পাওয়ার স্টেশন পূর্বাঞ্চলের মধ্যে এই পশ্চিমবাংলায় স্থাপন করা হোক। আমি আশা করি এ বিষয়ে কোনও সদস্যই দ্বিমত হবেন না। স্যার আমরা জানি, ১৯৭৩ সালে এই হাউসে এই রেজলিউশন পাস করেছিল কিন্তু দুঃখের কথা তৎকালীন সরকার এ বিষয়ে কোনও দৃষ্টি দেয় নি। স্যার, বিধানসভায় সর্বসম্মতিক্রমে যে সিদ্ধান্ত গৃহীত হয়েছিল আমরা জানিনা কেন সেই সিদ্ধান্ত গ্রহণ করা হল না। তখন পশ্চিমবাংলায় যে সরকার ছিল কেন্দ্রতেও সেই সরকার ছিল।

কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবি জানানোর জন্য তারা প্রস্তাব গ্রহণ করেছিলেন কিন্তু সেখানে যে পারস্যু করার ছিল সেটা তারা করেন নি। সেই পিরিয়ডে আমরা জানি এমন একটা অবস্থা চলছিল যে সেখানে কে কতটা ইন্দিরা গান্ধীকে তোষণ করে নিজের ক্ষমতা আঁকড়ে রাখতে পারেন সেই দিকেই তারা ব্যস্ত ছিলেন তাই তারা এইসব দিকে অগ্রসর হতে পারেননি। আজকে বামফ্রন্ট সরকারের কাছে আমার আবেদন, বিদ্যুতের ক্ষেত্রে যে অচল অবস্থা দেখা দিয়েছে সেই অচল অবস্থা দূর করার জন্য এবং কলে কারখানায়, কৃষিক্ষেত্রে সুষ্ঠু ব্যবস্থা চালু করার জন্য এবং সর্বোপরি পশ্চিমবাংলার জনসাধারণকে বিদ্যুতের ব্যাপারে আশ্বস্ত করার জন্য আসুন আমরা সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব গ্রহণ করি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী অতীশচন্দ্র সিনহা এবং কিরণময় নন্দ যে প্রস্তাব এনেছেন সেটাকে রাজ্য সরকারের পক্ষ থেকে যদিও সমর্থন করতে পারছি না তবুও বলব, তাঁরা যে বিষয়টি উত্থাপন করেছেন তারজন্য আমি তাঁদের কৃতজ্ঞতা জানাচ্ছি। কারণ এই বিষয়টি নিয়ে আলোচনা হওয়া ভাল। আমাদের বিদ্যুতের অভাব রয়েছে কাজেই বিদ্যুতের উৎপাদিকা ক্ষমতা আমাদের বাড়াতে হবে এবং সেইজন্য কি কি উপায়ে বিদ্যুতের ক্ষমতা বাড়ানো যেতে পারে তা নিয়ে একটু বিশ্লেষণ প্রয়োজন—গুরুতর বিশ্লেষণ। এটা হচ্ছে যুক্তির ব্যাপার, বুদ্ধির ব্যাপার। যুক্তি এবং বুদ্ধি প্রয়োগ করে বিশ্লেষণ করে দেখতে হবে যে কি কি উপায়ে আমরা বিদ্যুতের উৎপাদন বাড়াতে পারি। এখন এখানে কিছুটা আবেগের ব্যাপার আছে, অন্য দিকে কিছুটা ধমকের ব্যাপার আছে। পারমাণবিক ক্ষমতার ব্যবহারে শিল্পের প্রসার ওখানে হচ্ছে আর আমাদের এখানে কেন হবেনা, ওরা এগিয়ে গেল আর আমরা গেলাম না, ওখানে ঝকমকে ব্যাপার হচ্ছে আমাদের এখানে হচ্ছে না—এই সমস্ত নিয়ে একটু মন খারাপ হতে পারে। আমি প্রথমেই বলছে, আমাদের অর্থের অভাব আছে এবং সেই কারণেই আমরা "কেন্দ্ররাজ্য সম্পর্ক" নিয়ে এত বেশি কথাবার্তা বলছি যে আমাদের হাতে আরও অধিক ক্ষমতা চাই। আমাদের সাধ্য এত কম যে আমাদের যে যে কাজ করতে হবে তা আমরা করতে পারছি না টাকার অভাবের জন্য। এখন যেহেতু টাকার অভাব সেই হেতু এটা অত্যন্ত বেশি প্রয়োজন যে যতটুকু টাকা আমাদের আছে তার সম্পূর্ণ সদ্ব্যবহার করা এবং এমনভাবে ব্যবহার করা যাতে সবচেয়ে কম খরচে সবচেয়ে বেশি উৎপাদন আমরা করতে পারি। এটাই হচ্ছে অর্থনীতির প্রথম সূত্র যে ন্যূনতম ব্যয়ে অধিকতম উৎপাদন। এই দিক থেকে আমার মনে হয়—এটা আমাদের রাজ্য সরকারেরও অভিমত যে কিভাবে আমরা বাড়তি বিদ্যুত উৎপাদন করব আমাদের রাজ্যে সেটা আমাদের বিবেচনা করে দেখতে হবে।

[5-30 — 5-40 P.M.]

এখন যেটা কথা হচ্ছে যে পারমাণবিক বিদ্যুৎ কারখানা অন্যত্র হচ্ছে, আমাদের এখানে হচ্ছে না। তার একটা কারণ আমাদের ভেবে দেখা দরকার, আমাদের এখানে প্রচুর কয়লা আছে এবং সেই কয়লা আমাদের সম্পদ এবং সেই সম্পদ আমরা ব্যবহার করছি। সেই সম্পদ ব্যবহার করে যদি আমরা দেখতে পাই যে কম খরচে বাড়তি বিদ্যুৎ উৎপাদন করতে পারছি তাহলে সেদিকে আমাদের নজর দিতে হবে। অতীশবাবু এবং কিরণবাবু এই রাজ্যে যে পরিকল্পনা পর্ষদ ছিল তার একটা রিপোর্টের কথা বলেছেন। এর একটা রিপোর্ট দাখিল

করেছিলেন। সেই পর্ষদে ২ জন সদস্য ছিলেন। একজন ইঞ্জিনিয়ার সদস্য এবং আর একজন অর্থনীতিবিদ সদস্য। ইঞ্জিনিয়ার সদস্য বলেছেন হিসাব করে যে এই রাজ্যে এত কম খরচ করে পারমাণবিক শক্তি ব্যবহার করে বিদ্যুৎ পাওয়া যেতে পারে কিন্তু অর্থনীতিবিদ যে সদস্য ছিলেন তিনি বলেছেন যে না, সেটা সম্ভব নয়। পরমাণু ব্যবহার বেশি খরচ পড়বে, কয়লা ব্যবহার করলে কম খরচ পড়বে—এই যে একটা বিভেদ ওঠে, তার কারণগুলো আমি অনুসন্ধান করে দেখেছি। আমি রিপোর্টটা ভালভাবে পড়েছি। ইঞ্জিনিয়ার সদস্য, তিনি এটা মেনে নিয়েছেন যে মূলধন প্রায় দ্বিগুণ লাগবে। ধরুন, একটা ইউনিটে বিদ্যুৎ তৈরি করতে যদি আমরা অ্যাটমিক স্টেশন বসাই তাহলে ক্যাপিটাল যেটা লাগবে সেটা ডবল হবে। প্রথমে আমাদের ভেবে দেখা দরকার যে আমাদের হাতে টাকা নেই। আমাদের প্রচুর সমস্যা রয়েছে, গ্রাম-বাংলায় আমাদের অনেক কাজ করতে হবে, সেচের ব্যবস্থা বাড়াতে হবে, এই সমস্যাগুলোর কথা আমাদের ভাবতে হবে। আমাদের হাতে যদি ৪০০/৫০০ কোটি টাকা থাকতো, আমরা কোথা থেকে পেতাম তাহলে আমরা পশ্চিমবাংলার সেচের চেহারা পাল্টে দিতে পারতাম। এখন যেখানে আমার হিসাবে শতকরা ১০ ভাগের বেশি সেচের ব্যবস্থা নেই, সেটাকে আমরা শতকরা ৮০/৯০ ভাগে নিয়ে যেতে পারতাম এবং দো-ফসলি, তিন-ফসলি জমি হত। তা আমরা করতে পারছি না। এখন ধরুন, আমার কাছে যদি থাকতো ৫০০ কোটি টাকা তাহলে ২ হাজার মেগা ওয়াট বাড়তি বিদ্যুত হতে পারে কিংবা ১ হাজার কোটি টাকা দিয়ে বাড়তি বিদ্যুত হতে পারে। আমি কয়লার হিসাবে দেখছি যে ৫০০ কোটি টাকা খরচ করলে ২ হাজার বাড়তি বিদ্যুত হতে পারে। আর অ্যাটমিক পাওয়ারের হিসাব নিয়ে দেখছি ১ হাজার কোটি টাকা খরচ করলে ২ হাজার মেগা ওয়াট বাড়তি বিদ্যুত হতে পারে। এই খরচটা ডবল হয়ে যাচ্ছে। আমি বলছি আমাদের টাকা নেই। আমি যদি ৫০০ কোটি টাকা পেতে পারি তাহলে আমি গ্রামাঞ্চলে ছড়িয়ে দেব। আমাদের অগ্রাধিকারটা কোথায় সেটা আমাদের ভেবে দেখতে হবে। মূলধন প্রসঙ্গে আমাদের ইঞ্জিনিয়ার ভদ্রলোকের হিসাবটা দেখলাম। সেই হিসাবে আমি কতকগুলো জিনিস দেখতে পাচ্ছি—উনি বলেছেন অ্যাটমিক উপায়ে খরচ কম পড়বে। পাশাপাশি অ্যাটমিক কারখানা এবং কয়লার কারখানা—তাতে উনি খরচটা কম দেখিয়েছেন। উনি ধরেছেন যে, এই কারণে ডেপ্রিশিয়েশন কয়লার কারখানায় ডবল হবে, অ্যাটমিক কারখানায় যা হবে তার থেকে দ্বিগুণ হবে ডেপ্রিশিয়েশনের হার। কিন্তু এর কোনও বৈজ্ঞানিক কারণ নেই, কোনও অর্থনৈতিক কারণ নেই। আমি বলব এই ডেপ্রিশিয়েশনের হার একই ধরা উচিত। দ্বিতীয়ত মেন্টিনেন্স, বছরে যে মেনটেন করা যাবে সেটা উনি ধরেছেন কয়লার কারখানায় ডবল হবে অ্যাটমিক কারখানা থেকে। এটার কোনও যৌক্তিকতা নেই। সবচেয়ে যেটা মজা, উনি ধরে নিয়েছেন পারমাণবিক শক্তির ভিত্তিতে যে কারখানা হবে, সেটা প্রায় ৯০ পারসেন্ট ক্যাপাসিটিতে কাজ করতে পারবে। অন্যত্র কয়লার কারখানায় ৬০ ভাগ হবে। এই রকম একটা হিসাব ধরে উনি দেখাতে পেরেছেন যে এ্যাটমিক শক্তির উপর নির্ভর করলে খরচ কম পড়বে। কিন্তু এইগুলো যদি পাল্টে দেওয়া যায়—যিনি অর্থনীতিবিদ সদস্য ছিলেন, তিনি পাল্টে দিয়ে দেখিয়েছেন যে সামান্য একটু হেরফের করলে হিসাবটা অন্যরকম দাঁড়ায়। সুতরাং ঐ রিপোর্টের ভিত্তিতে আমাদের পক্ষে এর মধ্যে কিছু বলা সম্ভব নয়। অংকের মাপ কাঠি এদিকে যাবে কি ওদিকে যাবে ঐ রিপোর্টের ভিত্তিতে তা সম্ভব নয়। সুতরাং আমাদের এ বিষয়ে ভেবে নিতে হবে, এই বিষয়ে আরও আলোচনা প্রয়োজন, আরও

বিশ্লেষণ প্রয়োজন। এই মুহূর্তে কিছু বলা যায় না, এটা ভাল কি ওটা ভাল। কিন্তু এটা স্পষ্টভাবে বলতে পারি, আপাতত আমি এক হাজার কি দু-হাজার মেগাওয়াট বাড়তি বিদ্যুত চাই, যতটুকু আমরা চাই না কেন, আমাদের যে পরিমাণে মূলধন এর জন্য খরচ করতে হবে, যদি অ্যাটমিক শক্তির উপর নির্ভর করি তাহলে আমাকে ডব্‌ল পরিমাণ মূলধন খরচ করতে হবে। সেই টাকা আমাদের আসবে কোথা থেকে, আমাদের টাকা নেই। সেই টাকা যদি আমাদের থাকত তাহলে আমরা গ্রামাঞ্চলে খরচ করতাম সেচ ব্যবস্থার উন্নতির জন্য। সুতরাং অগ্রাধিকারের দিকটা আমাদের ভেবে চিন্তে দেখতে হবে। যেহেতু অন্য জায়গায় হয়েছে, সেহেতু আমাদেরও করতে হবে, এই যুক্তি মানা ঠিক নয়। অন্য জায়গায় কয়লা নেই, আমাদের কয়লা আছে, কয়লা আমাদের জাতীয় সম্পদ, সুতরাং সেই জাতীয় সম্পদ আমাদের ব্যবহার করতে হবে। আরও একটা কথা ঐ ইঞ্জিনিয়ার ভদ্রলোক যে হিসাব দিয়েছিলেন তার মধ্যে তিনি দেখিয়েছিলেন যে, এটাতে খরচ কম হবে, কিন্তু সেই সঙ্গে আরও একটা বড় কথা বলে দিয়েছিলেন যে, ১৯৮০ সাল থেকে ২০০০ সাল পর্যন্ত যদি আমরা অ্যাটমিক এনার্জির উপর নির্ভর করি তাহলে খরচ ঐ সময় পর্যন্ত কম হবে, কিন্তু তারপর, ২০০০ সালের পর বিংশ শতাব্দীর পব একবিংশ-শতাব্দীতে আবার আমাদের কয়লায় ফিরে আসতে হবে। কারণ তখন আবার অ্যাটমিক এনার্জির জন্য যেসব জিনিসপত্র লাগে তার দাম বেড়ে যাবে। সুতরাং ২০ বছর অ্যাটমিক শক্তির উপব নির্ভর করে আবাব কয়লায় ফিরতে হবে। তাহলে যিনি এটা করতে বলেছেন তিনিই আবার বলছেন এটা মাত্র ২০ বছরের জন্য অর্থনৈতিক-ভিত্তিক হবে, তার পরে হবে না। সুতরাং আমার মনে হয় আজকে এখানে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে সমর্থন করা আমাদের পক্ষে অন্যায় হবে। রাজ্য সরকার করতে পারে না।

আমি আর একটি কথা বলতে চাই। এটা ঠিক অনেক ব্যাপারে পূর্বাঞ্চল উপেক্ষিত হচ্ছে এবং সেই সব ব্যাপারে আমরা নিজেরা আন্দোলন করেছি, আমরা নিজেরা এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছি যে, এই এই ব্যাপারে আমাদের উপর কত অন্যায় করা হয়েছে এবং আমরা সেই সবের বিরুদ্ধে লড়াই করেছি, সংগ্রাম করেছি। কিন্তু সংগ্রামের একটা যুক্তিশীল সংস্থান রাখা প্রয়োজন। বর্তমানেও আমরা এই সব ব্যাপার নিয়ে চিন্তা-ভাবনা করছি। আপনারা হয়ত কাগজে দেখেছেন যে, আমরা একটা নতুন পরিকল্পনা উপদেষ্টা কমিটি গঠন করেছি, তাঁরা ঐ সমস্ত ব্যাপারে বিবেচনা করবেন। কারণ এটা পশ্চিমবাংলার সামগ্রিক অর্থনৈতিক স্বার্থের সঙ্গে জড়িত। কিন্তু আপাতত আমি বলব যাঁরা এই প্রস্তাব এনেছেন তাঁরা আর একটু ভাবুন, দয়া করে প্রস্তাবটি প্রত্যাহার করে নিন। আমরা এই সমস্ত ব্যাপার নিয়ে ভাবছি, ভাবব।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাবটি এসেছে সেই গুরুত্বপূর্ণ প্রস্তাব। কিন্তু যেভাবে বিচার-বিবেচনা না করে প্রস্তাবটি এসেছে তার জন্য আমরা এটিকে সমর্থন করতে পারছি না। এটিতে এই জিনিস পশ্চিমবঙ্গে কিংবা আসামে বা পূর্ব-ভারতের অন্য কোনও একটি জায়গায় করার কথা বলা হচ্ছে। এটিতে একটা অঞ্চলের উপর আলোচনা করে বলা হচ্ছে। এতে পূর্ব-ভারতকে বিচ্ছিন্ন করে আলোচনা করা হচ্ছে। এর আগে আমরা হরিপদবাবুর ভাষা শুনেছিলাম, তিনি রিফিউজিদের বেলায় বলেছিলেন অবাঙালিদের তাড়িয়ে

দিয়ে বাঙালিদের এখানে নিয়ে আসা হোক। সেরকম এখানে পূর্ব-ভারত, পশ্চিম-ভারত ইত্যাদি করে সমগ্র ভারতবর্ষের রাজনীতিকে উপেক্ষা করার চেষ্টা করা হচ্ছে। এই নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট করে পশ্চিমবাংলার আদৌ কোনও উপকার হবে কিনা এবং উপকার যদি হয়ও তাহলেও প্রকৃত অর্থনৈতিক দিক থেকে যেখানে পশ্চিমবাংলার আর্থিক অনটনের অবস্থা চলছে, যেখানে আজকে আমরা পশ্চিমবাংলায় লক্ষ্য করছি উদ্বাস্তু সমস্যা রয়েছে এবং ওঁদের তৈরি বিদ্যুত সংকট রয়েছে সেখানে এটা এখনই করা উচিত হবে কিনা, সেটা আমাদের আরো ভেবে চিন্তে দেখতে হবে। ওঁদের তৈরি এই বিদ্যুত সংকটের হাত থেকে আমরা অবিলম্বে কিভাবে রেহাই পেতে পারি সেটা আজকে আমাদের সর্বপ্রথমে ভাবতে হবে। কিন্তু এই প্রস্তাব যাঁরা এনেছেন তাঁরা সেকথা ভাবলেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্টেট প্ল্যানিং বোর্ড এটা বিচার-বিবেচনা করেছেন এবং বিচার-বিবেচনা করে তাঁরা এক জায়গায় এই সিদ্ধান্তে উপনীত হয়েছেন Analysis suffers from serious technical defects. The findings of the analysis help to establish the point that nuclear power should be more economic compared to thermal power for the eastern region because of the rising cost of coal.

[5-40 — 5-50 P.M.]

সুতরাং কয়লা এবং আজকের থার্মাল পাওয়ার প্ল্যান অথবা নিউক্লিয়ার রিজেন্ট পাওয়ার এই দুটোর মধ্যে যদি আমরা কম্প্যারিজন স্টাডি করে দেখি তাহলে কস্ট যখন মিনিমাইজ হচ্ছে সেখানে আমরা সেই প্ল্যান করব না কেন? ওনারা যদি আজ প্রস্তাব করতেন যে থার্মাল পাওয়ার করা হোক—সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে, তাহলে ওনারা ৩০ বছর ধরে যখন ছিলেন তখন নিশ্চয় ওনারা বলেছেন যে নিউক্লিয়ার এটা আমরা করতে পারব না। এটা ওনাদের বক্তব্যের মধ্যে স্পষ্ট হয়ে উঠেছে। এটা ঠিক একথা তাঁরা বললেন না যে থার্মাল পাওয়ার প্ল্যান্ট এখানে করুন। বিদ্যুতের কথা বলেন ওঁরা বারবার—লজ্জার ব্যাপার। কেন জানিনা ওঁরা বলেন যে লজ্জার ব্যাপার। কারণ লিগোটি তো ওনাদের কাছ থেকে আমরা চাপিয়েছি, উত্তরাধিকার সূত্রে। বিদ্যুত সংকটটা ওনাদের কাছ থেকে আমরা পেয়েছি। পশ্চিমবঙ্গের মানুষ ভোলেনি এবং ১৭ হাজার আনস্কিল্ড লেবার—ওনাদেরই মন্ত্রী গনিখান চৌধুরি মহাশয় দিয়ে গেছেন যারা কাজ জানেনা, তাদের—আমাদের কাঁধে বহন করতে হচ্ছে। সুতরাং সেসব কথা ভুলে গিয়ে সংকটের কথা আমাদের বার বার মনে করিয়ে দিয়ে লজ্জা পাব এই কথা বললেন, আমরা এটা মনে করিনা। ভারতবর্ষ আমাদের দেশ—ভারতবর্ষের কোন জায়গায় কোন প্ল্যান পশ্চিমবঙ্গে—ভারতে নিশ্চয় সেখানে হতে হবে, কয়লা পূর্বভারত বহন করে নিয়ে গেলে সেখানে কস্ট বেশি হয়, অথচ যেখানে কয়লা উৎপন্ন হচ্ছে সেখানে যদি থার্মাল পাওয়ার প্ল্যান হয় সেন্ট্রাল গভর্নমেন্ট তার প্ল্যানিং বোর্ড তার একটা সিকিউরিটি দেখবে। আমরা তো লেম্যান, সুতরাং এক্সপার্ট অফ ওপিনিয়ান এবং এটাকে আলোচনা না করে যে ভারত সরকার কোন জায়গাতে কো-অর্ডিন্যাল কয়েক কোটি টাকা আমরা তো জলে ফেলতে পারিনা, যেমন ওনারা করে ছিলেন। পশ্চিমবঙ্গে যেখানে দেখা যাচ্ছে কয়েক লক্ষ টাকা কয়েক কোটি টাকা খরচ করে টাকাগুলো জলে ফেলেছেন। জলে ফেললেও শব্দ হত এ তাও হয়নি। শব্দও হয়নি। ওনাদেরই মন্ত্রী কোটি কোটি টাকা আনক্লেমড করেছেন। সুতরাং আমরা তা করতে চাই না, সেই কাজ করতে। পশ্চিমবঙ্গ সরকার যে পরিকল্পনা দ্বারা ক্ষতি

না হতে পারে যে পরিকল্পনা দ্বারা মানুষের অধিক টাকা দিতে হবে—যেখানে আমাদের কম টাকায় আছে সেখানে অর্থের অনটন আছে সেইরকম পরিকল্পনা পশ্চিমবঙ্গ সরকার করতে পারেনা। সুতরাং মন্ত্রী মহাশয় যে প্রস্তাব এনেছেন সেটাকে সমর্থন করছি। ওনাদের প্রস্তাবটা আমরা সমর্থন করছিনা করতে পারছি না, কারণ কি? অর্থনৈতিক কারণ—অন্য কোনও কারণ নেই। আমরা নিশ্চয় চেষ্টা করব যে কিছু কলকারখানা হোক, পশ্চিমবঙ্গে বহু বেকার সমস্যার সমাধান হোক, কিন্তু বেকার সমস্যার সমাধান করতে গিয়ে যদি অর্থনৈতিক সমস্যা থাকে এমন কোনও অর্থের খরচ করতে চাইনা। যাতে দেখা যাচ্ছে এক লক্ষ লোককে আমরা চাকরি দিতে পারি সেই টাকা দিয়ে যদি আমরা ৫০ হাজার লোকের চাকরি দিই তাহলে সেখানে ক্ষতি। বেকার নিশ্চয় আক্রান্ত হচ্ছে কিন্তু ঐ টাকাতে থার্মাল পাওয়ার প্ল্যান্ট বা অন্য কোনও পরিকল্পনা বিদ্যুৎ উৎপাদনের অন্য কোনও ব্যবস্থা করা যায় আরও বেশি সংখ্যক বেকারকে চাকরি দিতে পারি হলে সেই পরিকল্পনা গ্রহণযোগ্য এবং মাননীয় অতীশ সিনহা মহাশয় যে কথা বলেছেন এটা দেখা যাচ্ছে এক্সপার্ট অফ ওপিনিয়ন কেন ডিফার করেছেন, তাঁরা আপনার রিপোর্টটা মানছে না, আমরা তো লেম্যান কনসেপশনটা স্থায়ী এবং ভ্যালুএবল সাজেশন দেখাতে হবে, আলোচনা করতে হবে যে শুধু পশ্চিমবঙ্গে নয়, উড়িষ্যায় অথবা ভারতবর্ষের কোনও জায়গায় এই নিউক্লিয়ার করার নিশ্চয় দরকার আছে—নিউক্লিয়ার প্ল্যান্ট যেভাবে কয়লা অভাব আছে—কয়লার ভারতবর্ষে হয়তো একদিন শেষ হয়ে যাবে সূর্য রশ্মি নিয়ে অর্থাৎ সূর্য রশ্মিকে কিভাবে কনভার্ট করা যায় আজকে চেষ্টা করা হচ্ছে। কয়লার অন্যান্য এনার্জিকে সংগ্রহ করা হয় কেন আমরা সেটার লাস্ট রিসর্ট নেব যতক্ষণ পর্যন্ত কম খরচে বেশি উৎপাদন কম খরচে বেশি বেকার সমস্যা সমাধান করা যায় সেটার দিকে লক্ষ্য রাখতে হবে, কারণ সমস্যা বহুল, সমস্যাক্লিষ্ট পশ্চিমবাংলা, অর্থের অনটন যেখানে আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকার অনেক সময় খবরের কাগজে দেখা যায়,—আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয় একটা তথ্য আপনার কাছে দিচ্ছি। অনেক সময় দেখা যায় তারা সাহায্য করেছেন টাকা দিচ্ছেন কিন্তু তার ফল কি হয় সেটা চিন্তা করা দরকার। যেমন ভারতবর্ষের ২০টা জেলা তারা বেছে নিলেন অনুন্নত শ্রেণীর উন্নতি করবার জন্য যেমন যারমধ্যে আছে বাঁকুড়া। ৪৭ লক্ষ টাকা বাঁকুড়া জেলার জন্য কেন্দ্রীয় সরকার দিলেন। এই টাকা কিভাবে খরচ করতে হবে তাও তারা বলে দিয়েছেন। কিন্তু একের তিন ভাগ টাকা দিয়ে গরিব বাউড়ি সম্প্রদায় এর কিছু বেনিফিট নিতে পারবে? কেন্দ্রীয় সরকার কন্ডিশন দিয়েছেন অ্যাট লিস্ট ওয়ান থার্ড—কিন্তু একটা সাঁওতাল এই টাকা জোগাড় করে এর কি বেনিফিট নিতে পারবে? পোলট্রি এরূপ হারে টাকা দিয়ে তারা কি করতে পারবে? এদিকে খবরের কাগজে প্রচার হচ্ছে যে টাকা ফেরত যাচ্ছে পশ্চিমবাংলা থেকে। এই পরিকল্পনার জন্য মেন্টেনেন্স চার্জ কেন্দ্রীয় সরকার দেবেন না। এখানে সংসার পেতে দেবেন কিন্তু মেন্টেন্সের দায়িত্ব নেবেন না—এ হয় না। সুতরাং পশ্চিমবঙ্গ সরকারের রেভিনিউ বাড়াবার ক্ষমতা দিতে হবে। অর্থাৎ আমাদের সমস্ত বিষয় সাবলম্বী হওয়ার চেষ্টা করতে হবে এবং সেভাবে পরিকল্পনা করতে হবে। সুতরাং অন্য একটা প্রস্তাব নিয়ে এসে আমাদের সেটা ভার হবে সেটা আমরা চাই না। অতএব অর্থমন্ত্রী যে প্রস্তাবের বিরোধিতা করেছেন আমি তারজন্য তাঁকে সমর্থন করছি এবং অর্থনৈতিক দিক থেকে বিবেচনা না করে অতীশবাবু যে প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি।

**শ্রী হরিপদ ভারতী ঃ** এইমাত্র সরকার পক্ষের অন্যতম মাননীয় সদস্য আমার স্কন্ধে কিছু দোষ ন্যস্ত করেছেন। তিনি বলেছেন আমি নাকি বলেছি উদ্বাস্তুদের ব্যাপারে আলোচনা প্রসঙ্গে বলেছি যে, পশ্চিমবাংলা থেকে অবাঙালি বিতাড়িত করে বাঙালিদের বসবাসের ব্যবস্থা করা হোক। তিনি আমার বক্তব্য হয় শোনেন নি না হয় বোঝেন নি। তাঁর বোঝার যদি কোনও ত্রুটি থাকে তারজন্য তিনি আমার কাঁধে দোষ ন্যস্ত করতে পারেন না।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে অতীশবাবু যে প্রস্তাব এনেছেন সে প্রস্তাবটা বাহ্যিক দৃষ্টি দিয়ে দেখলে মনে হয় খুব প্রয়োজন। কিন্তু বাস্তব সমস্যার উপর দাঁড়িয়ে পশ্চিমবাংলার অর্থনৈতিক সমাজজীবন কিভাবে রূপ দিতে পারে সেকথা চিন্তা করতে হবে। বিগত বাজেট সেশনে বিদ্যুৎ দপ্তরের বাজেটের উপর আলোচনার সময় আমি বলেছিলাম পশ্চিমবাংলা তথা কেন্দ্রীয় সরকারের মূল দায়িত্ব হচ্ছে দীর্ঘ ও স্বল্প স্থায়ী পরিকল্পনার মাধ্যমে কিভাবে গ্রাম ও শহরের মানুষকে বিদ্যুৎ সরবরাহ করা যায় এবং পশ্চিমবাংলায় আরও স্থানকে শিল্প নগরীতে পরিণত করা যায় তার জন্য চেষ্টা করতে হবে। আমরা জানি ৪টা স্তর থেকে আমরা বিদ্যুৎ পেতে পারি—থার্মাল, হাইড্রেল, অ্যাটমিক, সোলার, পশ্চিমবাংলা থার্মাল ও হাইড্রেলের ক্ষেত্রে সবচেয়ে বেশি সুযোগ-সুবিধা আছে এবং এই পরিকল্পনা কার্যকর করার দিক থেকে পঃ বাংলা সরকার ইতিমধ্যে উদ্যোগ নিয়েছেন। সেদিক থেকে আমার মনে হয় এগুলি গ্রহণযোগ্য। তার যে প্রস্তাব অ্যাটমিক এনার্জি স্টেশন তৈরি করার এটা করতে গেলে পশ্চিমবাংলা সরকারের সীমিত আর্থিক ক্ষমতা তার মধ্যে এটা সম্ভব কিনা তা চিন্তা করতে হবে। মুর্শিদাবাদ জেলার লোক হিসাবে তিনি জানেন ফরাক্কায় সুপার থার্মাল পাওয়ার প্ল্যান্ট তৈরি করার বিষয়ে রাজ্য সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের আলোচনায় একটা চূড়ান্ত রূপ নিয়েছে এবং সেখানে ২১ শত মেগাওয়াটের যে স্কীম সেটা আগামী দিনে কার্যকর হবে। তিনি জানেন উত্তর বাংলায় যে সমস্ত পাহাড়ী নদীগুলি আছে তা থেকে যদি হাইড্রেল পাওয়ার সৃষ্টি করতে পারা যায় তাহলে পশ্চিমবাংলার বিদ্যুৎ সংকটের সমাধান হতে পারে এবং বাড়তি যে বিদ্যুৎ থাকবে তা দিয়ে আমরা গ্রামের কৃষকদের সাহায্য করতে পারব ও শিল্পকেও সাহায্য করতে পারব। সেইজন্য বলছি সাধারণ মানুষের চাহিদাকে কিভাবে কার্যকর করা যায় সেদিকে অতীশবাবুর দৃষ্টি নেই। আমাদের দেশের বড় লোকের স্বার্থের দিকে চেয়ে বহু পরিকল্পনা রয়েছে। সে কারণে অ্যাটমিক এনার্জির যে প্রস্তাব এসেছে দুঃখের সঙ্গে তার সঙ্গে সহমত হতে পারছি না। আমরা যদি পশ্চিমবাংলায় থার্মাল ও হাইড্রেল পাওয়ার ব্যবহার করে নতুন করে আরও পাওয়ার স্টেশন করতে পারি তাহলে আমরা পঃ বাংলার সমস্যার সমাধান করতে পারব। আমাদের মুখ্যমন্ত্রী বিদ্যুৎ বাজেটের সময় পরিষ্কারভাবে বলেছিলেন দীর্ঘ ও স্বল্প মেয়াদি পরিকল্পনা নিয়ে পশ্চিমবাংলার গ্রামে শহরের শিল্প এলাকার মানুষের জন্য কি করে আরও বেশি বিদ্যুৎ সরবরাহ করা যায় তারজন্য রাজ্য সরকার সচেতন আছেন। পশ্চিমবাংলায় কয়লা এবং যাতায়াতের সুবিধা আছে। এখানে অর্থমন্ত্রী যে তথ্য দিয়েছেন আমি তাঁর সঙ্গে এক মত। এনডারসন যে তথ্যের উপর ভিত্তি করে বলেছিলেন সমস্ত ভারতবর্ষে কি ধরনের বিদ্যুৎ উৎপাদন হতে পারে তার আভাষ আমি সেদিন দিয়েছিলাম এবং পূর্বাঞ্চলের সম্বন্ধে বলেছিলেন যে এদিকে থার্মাল এবং হাইড্রেল তৈরি করার দিকেই

বেশি দৃষ্টি দিতে হবে। সেইজন্য অতীশবাবু যে প্রস্তাব এনেছেন আমি সে প্রস্তাবের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষের সদস্যরা যে বক্তব্য রাখলেন তাতে আমি অত্যন্ত আশ্চর্য হলাম এই কারণে যে হয় তারা আমি যে মোশন মুভ করতে চেয়েছি তার অর্থ বোঝেননি, অথবা অ্যাটমিক পাওয়ার স্টেশন বলতে কি বুঝায় সেই কথাটা আদৌ বুঝতে পারেননি। প্রথম কথা হচ্ছে এই বইটা অ্যাটমিক এনার্জি কমিশনের পাবলিশড, এর থেকে আমি আপনাদের পড়ে শোনাচ্ছি। এতে বলছে—Provided appropriates transmission lines interconnections between grids are available. এটা কিছু নয়, লাইন করা খালি—500 megawatt neuclear station can be economically operated in most parts of the country. এটা আমার কথা নয়, এটা অ্যাটমিক এনার্জি কমিশন নিজেরা বলেছেন। আগে যখন তারাপুরে হয়েছিল—তারা বলছেন ২৭০ কিলো মিটারের মধ্যে হতে পারে, ফাইভ হান্ড্রেড মেগাওয়াট নিউক্লিয়ার স্টেশন ক্যান বি ইকনমিক্যালি অপারেটেড ইন মোস্ট পার্টস অব দি কান্ট্রি—তারাপুরে যখন হয়েছিল, বা রাণাপ্রতাপ সাগরে হয়েছিল, তখন সাধারণত ২০০ মেগাওয়াটের ইউনিট হত। ২০০ মেগাওয়াট করে ৪০০ মেগাওয়াটের দুটো ইউনিট তারাপুরে আছে। ঐভাবে রাণাপ্রতাপ সাগরে হয়েছে, কল্পক্কমে হয়েছে। নররাতে কি হয়েছে আমি জানি না, ফিফ্‌থ কি হতে চলেছে সে সম্পর্কে কাগজে দেখেছেন সব টাকা অ্যালটমেন্ট হয়েছে, কিন্তু কি পরিকল্পনা আমরা কিছুই জানি না। কিন্তু অ্যাটমিক এনার্জি কমিশন তাদের পাবলিশড বইতে বলেছেন যে ইস্টার্ন রিজিয়নে হতে পারে, কয়লা বিজিয়নের কাছে অ্যাটমিক প্ল্যান্ট হতে পারে। বর্তমান টেকনোলজিতে নতুন চিন্তাধারা হচ্ছে আগের মতো ২০/৩০ মেগাওয়াটের ইউনিট না হয়ে বা ২০০ মেগাওয়াটের ইউনিট না হয়ে ৫০০ মেগাওয়াটের ইউনিট হয় এবং সেই রকম যদি অ্যাটমিক পাওয়ার প্ল্যান্ট হয়, সুপার থার্মাল পাওয়ার প্ল্যান্ট হয় তাহলে সেটা আরও ইকনমিক্যালি ভায়েবল হয়। ৫০০ মেগাওয়াটের নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট আজকে অসম্ভব ব্যাপার নয়। ভারতবর্ষে হচ্ছে কিনা জানি না, কিন্তু ভারতবর্ষের বাইরে হচ্ছে, সমস্ত দেশে হচ্ছে, সুতরাং এই টেকনোলজি গ্রহণ করতে আমাদের অসুবিধা নেই। এছাড়া অ্যাটমিক এনার্জি কমিশনের পাবলিশড আর একটা বই আছে। যারা বিজ্ঞানের ছাত্র তারা নিশ্চয়ই জানবেন বিজ্ঞান খুব দ্রুত গতিতে এগিয়ে যাচ্ছে। আমাদের ভারতবর্ষে প্রচুর পরিমাণে থোরিয়াম আছে, ইউরেনিয়াম আছে কিন্তু খুব সামান্য। এজন্য পরলোকগত হোমিভাবা অ্যাটমিক এনার্জি এক্সপ্লয়েট করবার জন্য তিনটি স্তর ঠিক করেছিলেন—প্রথম হচ্ছে অর্ডিনারি রিঅ্যাক্টর যে বেসিসে তারাপুরে চলছে, কল্পক্কমে চলছে, রাণাপ্রতাপ সাগরে চলছে। তারপরে ফাস্ট রিডার রিঅ্যাক্টরের কথা চিন্তা করেছিলেন। ফাস্ট রিডার রিঅ্যাক্টর অ্যাক্টর একটু নতুন ধরনের, তামিলনাড়ুর কল্পক্কমে এক্সপেরিমেন্টাল বেসিসে ফাস্ট রিডার রিঅ্যাক্টর চলছে। সেটা খুব সাকসেসফুল হয়েছে। এই বইটার মধ্যে দেখবেন তিনটি স্তরে ভাগ করা আছে। একটা হচ্ছে আপটু ১৯৮০, আর একটা হচ্ছে ১৯৮০ টু ৮৫, আর একটা হচ্ছে বিঅন্ড ১৯৮৫। আমরা যদি ১৯৮০ টু ১৯৮৫ এর মধ্যে আমাদের দৃষ্টি সীমাবদ্ধ রাখি তাহলে দেখব এই যুগটা হচ্ছে ফাস্ট ব্রিভারি অ্যাক্টরের যুগ, এটা ফাস্ট রিডার রিঅ্যাক্টর সম্বন্ধে যাদের কিছুমাত্র জ্ঞান আছে তারা জানবেন এবং এই সম্বন্ধে আমি ডঃ রামান্না, ডঃ সেথনার সঙ্গে কথা বলেছি, তারা সবাই ব্যক্তিগতভাবে আমার

সঙ্গে একমত, কিন্তু যখন তারা অ্যাটমিক এনার্জি কমিশনের বৈঠকে বসেন তখন অন্য রকম ওপিনিয়ন এক্সপ্রেস করেন, কি জানি কি অজ্ঞাত কারণে তারা সম্পূর্ণরূপে অন্য রকম হয়ে যান। সেজন্য বলছি এজন্য রাজনৈতিক প্রেসার পূর্ব ভারতে যে সমস্ত সরকার আছে, মুখ্যমন্ত্রী আছে তাদের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের উপর দেওয়া দরকার। তারা বলছেন ফাস্ট ব্রিডার রিঅ্যাক্টর যেটা ১৯৮০ টু ১৯৮৫-তে হবে সেটা এক্সপেরিমেন্টাল বেসিসে কল্পক্কমে চলছে। এটা ভারতবর্ষে নতুন জিনিস নয়, এটা অলরেডি স্টার্ট করে গেছে, সাকসেসফুলি চলছে, সুতরাং ফাস্ট ব্রিডার রিঅ্যাক্টর ক্ষেত্রে ১৯৮০ টু ১৯৮৫ মধ্যে যদি আমাদের দৃষ্টি সীমাবদ্ধ রাখি তাহলে পূর্ব ভারতে না হওয়ার কোনও সঙ্গত কারণ নেই। এই ফাস্ট ব্রিডার রিঅ্যাক্টরের ক্ষেত্রে, যেটা আগেই আমি পড়ে শোনালাম, ৫০০ মেগাওয়াট হলে ইকনমিক্যালি অপারেট করতে পারব ভারতবর্ষের যে কোনও জায়গায়। কাজেই এটা ইকনমিক্যালি ভায়েবল হবে না একথা আমি বিশ্বাস করতে রাজি নই। এখানে একটা পলিটিক্যাল উইল দরকার। আপনারা জানেন যে পশ্চিমবাংলার ফরাক্কায় যেটা বললেন, সুপার থারম্যাল পাওয়ার, এটা আনবার জন্য কি কষ্ট পেতে হয়েছে, এখন আপনারা প্রচার করবার চেষ্টা করছেন যে এই সরকার করেছে। কিন্তু রাজনীতি বাদ দিয়ে যদি সত্যিকরে দেখেন তাহলে দেখবেন এটা করতে আমাদের ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত হিমসিম খেতে হয়েছে, প্রচণ্ড পলিটিক্যাল প্রেসার দিতে হয়েছে। পলিটিক্যাল প্রেসার ছাড়া পশ্চিমবঙ্গে এই সুপার থারম্যাল পাওয়ার প্ল্যান্ট আসত না। যেখানে চাহিদা অনেক, দেওয়ার জিনিস কম, সেখানে স্বাভাবিকভাবে বেশি না কাঁদলে মায়ের দুধ পাবেন না। সুতরাং ইকনমিক্যালি ভায়েবল নয় বলে এখন যেটা ফিফ্‌থ অ্যাটমিক পাওয়ার স্টেশন হতে চলেছে ভারতবর্ষে সেই সুযোগটা ছেড়ে দেবেন, যেহেতু আমি এই রেজলিউশন এনেছি সেইহেতু আপনারা সমর্থন করবেন না, পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের ক্ষমা করবেন না।

সুতরাং ইকনমিক্যালি ভায়েবল না বলে এখন যে ফিফ্‌থ অ্যাটমিক পাওয়ার স্টেশন হতে চলেছে ভারতবর্ষে, সেই যুযোগটা ছেড়ে দেন, যেহেতু আমি এই রেজলিউশনটা এনেছি, সেই জন্য আপনারা সমর্থন করবেন না তাহলে পশ্চিম বাংলার মানুষ কিন্তু আপনাদের ক্ষমা করবে না, এটা হাতছাড়া হয়ে যাবে। আমি মতীশ রায়ের কথা শুনে আশ্চর্য হয়ে গেলাম, এটা নাকি বড় লোকের স্বার্থে করা হচ্ছে, অ্যাটমিক পাওয়ার স্টেশন কি বড়লোকের স্বার্থে, কারণ নামটা বড় বলে? আমার মনে হয় উনি মানেটা বোঝেননি, মানেটা না বুঝে বলে দিলেন বড়লোকের স্বার্থে। এর সঙ্গে বড়লোকের কি সম্পর্ক আছে? অ্যাটমিক পাওয়ার স্টেশন, ঐ একই ব্যাপারে তারা পাওয়ার তৈরি করবে, পাওয়ার জনসাধারণের কাজে লাগবে, জল উত্তোলন হবে, শিল্প বাড়বে, কত ছেলে সেখানে ট্রেনিং পাবে, পশ্চিমবাংলার শিল্প জগতের চেহারা পাল্টে যাবে। শুধু ভাববেন না যে একটা ছোট্ট জায়গায় ২০০/৩০০, ৫০০/৬০০ লোকের সেখানে চাকরি হবে—একটা পাওয়ার স্টেশন হলে তার চারপাশে সেটাকে ভিত্তি করে যে বিরাট শিল্পাঞ্চল গড়ে উঠবে, ইলেকট্রনিক ইন্ডাস্ট্রির যে বুস্ট আপ হবে, সেটা আপনাদের কল্পনার বাইরে। আপনারা গিয়ে দেখে আসুন, তারাপুর বা রাণাপ্রতাপ সাগর, কল্পক্কমে, সেখানে সেইগুলির উপর বেস করে কি প্রচন্ড শিল্পের অগ্রগতি হয়েছে। সেই শিল্পের অগ্রগতি থেকে যদি পশ্চিমবাংলাকে বঞ্চিত করেন তাহলে নিশ্চয়ই এটা আপনাদের একটা বিরাট অপরাধ হবে। সুতরাং আজকে আপনাদের বক্তব্য থেকে মনে হচ্ছে, আপনারা

াই মোশনকে গ্রহণ করবেন না, কিন্তু সেটা দুঃখের কাজ হবে। এটা যেহেতু কংগ্রেসের াতীশচন্দ্র সিনহা মুভ করছে সেই হেতু এটা সমর্থন করবেন না, সেটা আলাদা কথা। তাই দি মনোভাব আপনারা গ্রহণ করেন তাহলে তা করুন কিন্তু এটা আপনারা পশ্চিমবাংলার ার্থে করছেন না, এই কথা আবার সকলকে স্মরণ করিয়ে দিয়ে আপনাদের সমর্থন করবার জনা অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে আমি এবং অতীশচন্দ্র সিনহা হাশয় যে মোশনটা এনেছিলাম, অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি, আমাদের সরকার পক্ষের াদস্যরা তার বিরোধিতা করলেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিরোধিতা করলেন, তার বরোধিতার কারণ বুঝি, তিনি ইকনমিক ভায়েবিলিটির কথা বললেন, কিন্তু মাননীয় অনিল খার্জি এবং মতীশ রায় যে কথা বললেন—অনিলবাবু তিনি তো বলেই ফেললেন এটা বচ্ছিন্নতাবাদের কথা, আর এখানে নিজেরা যতদিন পর্যন্ত না স্বয়ংসম্পূর্ণ হতে পারব ততদিন ার্যন্ত কোনও কারখানা বসবে না। আবার বলছেন কেন্দ্র নাকি দিচ্ছে না, অমুক কারখানা িচ্ছেন অমুক করছে না—আবার বলছেন নিজেদের পায়ে দাঁড়িয়ে করব। আর মতীশ রায় নী দরিদ্রের পার্থক্যের বিষয় দেখেনে। কিন্তু আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে এইটুকু বলতে াই, আমরা শুধু মোশনে এটুকু বলতে চেয়েছিলাম, কেন্দ্রীয় সরকার ৫ম অ্যাটমিক পাওয়ার স্টশন বসাতে চাইছেন এটা রাজ্যের কোনও আর্থিক দায় দায়িত্ব নেই, এটা যাতে পশ্চিমবঙ্গে তারা স্থাপন করেন সেই জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমরা দাবি জানাই। এটাতে পশ্চিমবঙ্গের কানও দায় দায়িত্ব নেই। এই দাবিটা আমাদের জানাতে কি অসুবিধা আছে আমি সেটা ঝতে পারছি না। আবার একবার আবেদন করছি, তারা কেন্দ্রের কাছে এই ৫ম অ্যাটমিক াাওয়ার স্টেশন যাতে পশ্চিমবাংলায় হয় এই বিষয়ে একমত হন, যদি এর বিরোধিতা করেন তাহলে পশ্চিমবাংলার মানুষকে চরম অবমাননা করা হবে, বিরোধিতা করা হবে, এটাই আমরা মনে করব।

The motion of Shri Atish Chandra Sinha that পশ্চিমবঙ্গের বিদ্যুতের ক্রমবর্ধমান চাহিদা মেটাতে মেদিনীপুর জেলার দাঁতন বা অনুরূপ কোনও স্থানে একটি অ্যাটমিক াাওয়ার স্টেশন স্থাপনের দাবি বেশ কয়েক বছর আগেই কেন্দ্রের কাছে করা সত্ত্বেও এবং । বিষয়ে বিগত ২৭-এ এপ্রিল, ১৯৭৩ তারিখে বিধানসভায় সর্বসম্মতিক্রমে একটি প্রস্তাব গৃহীত হলেও এখনও পর্যন্ত এ সম্পর্কে কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয় নাই।

উত্তর, দক্ষিণ ও পশ্চিম ভারতে অ্যাটমিক পাওয়ার স্টেশন ইতিমধ্যেই স্থাপিত হয়েছে অথচ কেবলমাত্র পূর্ব ভারত ব্যতিক্রম।

তাই এই বিধানসভা সর্বসম্মতিক্রমে সিদ্ধান্ত গ্রহণ করছে যে, পশ্চিমবঙ্গ সরকার এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে পুনরায় দাবি পেশ করুন যে, যে পঞ্চম অ্যাটোমিক াাওয়ার স্টেশনটি ভারতে প্রতিষ্ঠিত হতে চলেছে তা যেন পূর্ব ভারতের মেদিনীপুর জেলার দাঁতনে বা অনুরূপ কোনও স্থানেই স্থাপন করা হয়, was then put and lost.

## MOTION UNDER RULE 185

**Dr. Haramohan Sinha :** Sir, I beg to move that "যেহেতু (১) ব্যান্ডেল—কাটোয়া, (২) বর্ধমান—কাটোয়া এবং (৩) আহমদপুর—কাটোয়া রেলপথের অদ্যাবধি

বৈদ্যুতিকরণ না হওয়ার ফলে যাতায়াতের, ব্যবসাবাণিজ্য এবং কলকাতার সহিত যোগাযোগের ক্ষেত্রে সন্নিহিত অঞ্চলের যাত্রী সাধারণের দৈনন্দিন জীবনে অহেতুক সময় ব্যয় এবং নানান দুর্ভোগ হইতেছে, তজ্জন্য জনসাধারণের মনে বিক্ষোভ জমা হইতেছে ; অতএব, এই সভা অবিলম্বে উক্ত রেলপথগুলির বৈদ্যুতিকরণের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করিতে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাইতেছে।"

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এবং মাননীয় সদস্যবৃন্দ, আজকে আপনাদের কাছে আমি একটা প্রস্তাব রাখছি যেটা আপনাদের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে যাতে কার্যকর করা হয় তার জন্য। আপনারা জানেন, হাওড়া থেকে ব্যান্ডেল পর্যন্ত এটা বৈদ্যুতিকরণ হয়ে আছে। হাওড়া থেকে কাটোয়া ১৪৪ মিটার এই রেলপথটিতে প্রতিদিন হাজার হাজার মানুষ যাতায়াত করেন এবং যাত্রীদের যে কি দুর্ভোগ, এই কথা আজকে বক্তৃতা করে বুঝিয়ে বলার প্রয়োজন নেই। আমি শুধু একটা কথা বলতে চাই, এই দাবি দীর্ঘদিনের, এটা শুধু এই লাইনের লোকের কথা নয়, এই লাইন দিয়ে আরও বহু লোক যাতায়াত করেন, এই রাস্তার উপর দিয়ে যাতায়াত করেন, যারা সুদূর নর্থ বেঙ্গল পর্যন্ত যান—আজকে উত্তরবঙ্গের সঙ্গে যে যোগসূত্র হয়েছে ফরাক্কা হবার পর, এখান থেকে যদি বৈদ্যুতিকরণ কাটোয়া পর্যন্ত করা যায়, তাহলে সময়টা সংক্ষেপ হয়ে যাবে এবং অদূর ভবিষ্যতে নিশ্চয়ই আরও বাড়ানো যায়, সেদিকে দৃষ্টি রাখতে হবে।

আরও বেশি দূর পর্যন্ত কেন হবে না সেটা আমি বলছি না, এটা হওয়া উচিত। আমার বক্তব্য হচ্ছে ব্যান্ডেল কাটোয়া লাইনকে বৈদ্যুতিকরণ করতে হবে এটা বহুদিনের দাবি। ১৯৬৭ সালে যখন প্রথম যুক্ত ফ্রন্ট সরকার হয় তখন তদানিন্তন জেনারেল ম্যানেজার মিঃ ওয়াডিয়র-কে নিয়ে একটা কনফারেন্স হয় এবং তাকে এর গুরুত্ব বোঝাবার চেষ্টা করা হয় এবং রেলওয়ে বোর্ডকেও এর গুরুত্ব বোঝাবার চেষ্টা করা হয় এবং তিনি সেই গুরুত্ব বোঝেন। কিন্তু সেটা তখন করা যায়নি। কিন্তু তারপর আমরা বহু আবেদন নিবেদন করেও কিছু করতে পারিনি। এই জিনিস নিয়ে গত ১৪ই মার্চ তারিখে লোকসভায় কৃষ্ণচন্দ্র হালদার, ব্যান্ডেল-কাটোয়া Bandel-Katwa has been declared as a suberban section, but there are not enough trains. There is only a single line. I would request the Hon'ble Minister to have a double line constructed and have electrification done. এই লাইনকে যদি বৈদ্যুতিকরণ করা হয় এবং ডবল লাইন করা হয় তাহলে মানুষের খুবই সুবিধা হবে। আজকে ১৪৪ কিলোমিটার রাস্তা যেতে ৫ থেকে ৫।। ঘণ্টা সময় লাগছে যেটা অত্যন্তই বেশি। এই যে মূল্যবান সময় নষ্ট হয়ে যাচ্ছে এটা ঠিক নয়। কিন্তু এটা যদি বৈদ্যুতিকরণ হয়ে যায় তাহলে আড়াই ঘন্টার মধ্যে যাতায়াত করা যাবে। ব্যান্ডেল পর্যন্ত ১ ঘন্টা সময় লাগছে এবং কাটোয়াতে দেড় ঘণ্টায় যাওয়া যাবে এবং এতে ৪ কোটি ৮৮ লক্ষ টাকা লাগবে এটা হিসেব করা হয়েছে এবং সেটা রেলওয়ে বোর্ডের কাছে রয়েছে। কিছুদিন আগে রেলওয়ে মন্ত্রীর সঙ্গে আমরা দেখা করবার চেষ্টা করি এবং ২১শে এপ্রিল তারিখে তার হাতে একটা মেমোরেন্ডাম দেই যাতে তিনি গুরুত্ব সহকারে এটা বিবেচনা করেন। আমি এই সভার সকলের কাছে অনুরোধ রাখছি আমরা যেন সকলে মিলে এই লাইনের গুরুত্ব উপলব্ধি করি এবং কাটোয়ার সঙ্গে যে যোগযোগ ব্যবস্থা রয়েছে

সেটা যাতে আরও তাড়াতাড়ি করা যায় সেদিকে লক্ষ্য রাখি। তারপর, বর্ধমান-কাটোয়া লাইন যেটা রয়েছে সেটা খুব ছোট লাইন। ১৯১৬ সালে এটা তৈরি হয়েছে এবং তারপর এর কোনও পরিবর্তন হয়নি। এটা ন্যারো গেজ হিসেবে রয়েছে। মাত্র ৫৪ কিলোমিটার রাস্তা অথচ যেতে সাড়ে তিন ঘণ্টা সময় লাগে এবং ঝড় হলে গাড়ি উল্টে যায়। আপনারা খবরের কাগজে দেখেছেন গত শনিবারের ঝড়ে গাড়ি উল্টে গেছে। কাজেই চিন্তা করুন আমরা কোথায় দাঁড়িয়ে আছি। আমরা এই লাইনকেও ব্রডগেজ করে বৈদ্যুতিকরণ করবার দাবি এই হাউস থেকে কেন্দ্রীয় সরকারের কাছে রাখছি। তারপর, আহমদপুর লাইন যেটা কাটোয়া থেকে শুরু করে বীরভূম পর্যন্ত যোগাযোগ রয়েছে সেখানে প্রতিমাসে দুর্ঘটনা হয়। আমরা অবশ্য শুনেছি সেটা নাকি সরকার হাতে নিচ্ছেন। এটার ম্যানেজেমেন্ট করে একটা কোম্পানি। কাজেই একেও ব্রডগেজ করে যাতে বৈদ্যুতিকরণ করা হয় তার ব্যবস্থা করুন এই প্রস্তাব আমি রাখছি।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বামফ্রন্ট সদস্য আজকে রেলওয়ে বৈদ্যুতিকরণের যে প্রস্তাব এনেছেন আমরা জনস্বার্থে তা সমর্থন করছি। আমরা এইটুকু বলতে চাই যে গঠনমূলক কাজের জন্য আমাদের সব সময়েই সমর্থন আছে। লোকদের সুবিধার জন্য, সময় বাঁচাবার জন্য, আধুনিক যুগের উপযোগী হবার জন্য যে রেলওয়েগুলির বৈদ্যুতিকরণ প্রয়োজন তা আমরা সমর্থন করি। কিন্তু এর সঙ্গে একটা কথা দুঃখের সঙ্গে না বলে পারছি না যে একটু আগে আমাদের অ্যাটমিক পাওয়ারের জন্য একটা কেন্দ্র স্থাপনের জন্য যে প্রস্তাব আমাদের তরফ থেকে আনা হয়েছিল দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে বামফ্রন্টের সদস্যগণ তা সমর্থন করেন নি। একটা যুক্তি দেখানো হল যে এটা কেন্দ্রের ব্যাপার আমরা এখন কিছু করতে চাই না, আমরা স্বনির্ভর হয়ে করব। কিন্তু এখন দেখা যাচ্ছে যে রেলওয়ে ইলেকট্রিফিকেশনের জন্য, এই সময় তো আমরা কেন্দ্রের কাছে টাকা চাইতে পারলাম, তখন তো আমরা বললাম না যে আমরা স্বনির্ভর হব। তারপরে ইলেকট্রিফিকেশন করব এবং তারপরে চড়ব। আমরা বুঝতে পারছি না যে কেন্দ্রের টাকাও আমাদের রাজ্যের টাকাও আমাদের। সুতরাং ঐ যে অ্যাটমিক পাওয়ার স্টেশন সেটাও কেন্দ্রের দপ্তর এবং তার কাছে আমরা অবাধে টাকা চাইতে পারতাম। সেইজন্য আমরা আশা করেছিলাম যে বামফ্রন্টের সদস্যগণ আমাদের এই গঠনমূলক প্রস্তাবে অন্তত আপত্তি করবেন না এবং সমর্থন করবেন। কিন্তু এটা শুনে ও জেনে দুঃখিত হলাম যে তারা সেটাকে সমর্থন করতে পারলেন না যেহেতু বিরোধী পক্ষের থেকে সে প্রস্তাবটা এসেছিল। এটা যেন বিরোধিতার জনাই বিরোধিতা আর যেন সমর্থনের জন্যই সমর্থন। আমরা সব সময়েই বলেছি যে গঠনমূলক কাজের জন্য আমরা সমর্থন জানাব এবং এটা যদিও কেন্দ্রে এবং কেন্দ্রের কাছ থেকে টাকা আনতে হবে, কেন্দ্রকে বাধ্য করাতে হবে এই কাজটা করতে তবুও যেহেতু আপনারা এনেছেন সেইজন্য আমরা যে সমর্থন করব না এইরকম আমাদের কথা নয়। আমরা সেই উদারতাটুকু আপনাদের কাছ থেকে পাইনি কিন্তু তা সত্ত্বেও আমরা আপনাদের এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করলাম এবং শীঘ্রই এই ইলেকট্রিফিকেশন হোক এই কামনা করে আমাদের বক্তব্য শেষ করলাম।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডাঃ হরমোহন সিংহ যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি তবু এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা উল্লেখ না করে পারছি না। এই বামফ্রন্ট সরকার প্রায় এক বৎসর হল ক্ষমতায় এসেছে তারা আরও অনেক প্রতিশ্রুতি দিয়েছিলেন, ৩৬ দফা প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং এই ৩৬ দফার কোনও দফাই তারা পালন করতে পারছেন না। জনগণ বিব্রত হয়ে গিয়েছে এবং অসহ্য হয়ে গিয়েছে সেই জন্য এখন বেসরকারিভাবে সদস্যগণ কিছু কিছু লোকাল সমস্যা নিয়ে এই বিধানসভায় তুলে ধরছেন এবং তারা প্রতিপন্ন করতে চাচ্ছেন যে এইগুলি আমাদের হাতে নয়, এইগুলি কেন্দ্রের হাতে, তাদের বলে ও অনুরোধ করে এইগুলি আমরা করিয়ে দেব এই বলে একটা মিথ্যা ভাঁওতা দিয়ে তাদের ভুলাবার চেষ্টা করছেন। আপনারাই বলেছেন যে পশ্চিম বাংলার মানুষ খুব সজাগ, সেই সজাগ মানুষ আপনাদের এই প্রতিশ্রুতি পরীক্ষা করে দেখতে চায় যে তার কতটা আপনারা কাজে পরিণত করতে পারেন, যদি না পারেন তাহলে আপনাদের আবার তারা আস্তাবলে ছুঁড়ে ফেলে দেবে। এই সরকার পশ্চিমবাংলার কিছু করতে পারবে না, সেই সম্পর্কে সাধারণ মানুষ এখনি চিন্তা ভাবনা করছে। আপনাদের অর্থমন্ত্রী তিনি হতাশায় ভুগছেন, কিছুদিন আগে তিনি যে বক্তব্য রেখেছিলেন তার থেকেই বোঝা গিয়েছিল। তিনি বলেছিলেন যে আমাদের কোনও আর্থিক সঙ্গতি নেই, আমরা কিছু করতে পারব না, এই রকম একটা হতাশাব্যাঞ্জক উক্তি তিনি সভায় করেছিলেন, এতে পশ্চিম বাংলার মানুষ আরও নিরাশ হয়ে যাবে এবং আমরাও এই ধরনের যুক্তি আশা করিনি। কিন্তু এর আগে প্রথম প্রথম অনেক প্রতিশ্রুতি দিয়েছিলেন, অনেক কিছু করবেন বলেছিলেন, এখন এই রকম হতাশ হয়ে গেলেন কেন এর কারণ আমরা বুঝতে পারছি না। তবে কৃষিমন্ত্রী মহাশয় খুব জোরের সঙ্গে বললেন এবং বলবার যথেষ্ট কারণও আছে। কংগ্রেস সরকারের আমলে আপনারা জানেন যে দেশে খাদ্য দ্রব্যের যথেষ্ট উন্নতি হয়েছিল, দেশে এখন উৎপাদন বেড়েছে এবং সেই উৎপাদনের ফল এখন ভোগ করছেন।

**(এ ভয়েস ঃ—আপনি কাটোয়া রেলওয়ে ইলেকট্রিফিকেশন সম্বন্ধে বলুন।)**

কাটোয়া রেলওয়ে ইলেকট্রিফিকেশন আপনাদের দ্বারা সম্ভব হবে না, কাটোয়া লাইন বৈদুতিকরণ করার কথা আপনাদের মুখে শোভা পায় না। আপনারা নিজেরা কিছু করতে পারবেন না, কেন্দ্র করে দেবে এই আশা নিয়ে আপনারা মানুষকে খুশি করার চেষ্টা করছেন কিন্তু সেটা সম্ভব হবে না।

কয়েকদিন আগে একজন সদস্যের হাসনাবাদ লাইনকে বৈদ্যুতিকরণ করতে হবে, ডবল লাইন করতে হবে সেই প্রস্তাব আমরা সমর্থন করেছি এবং এই প্রস্তাবও আমরা সমর্থন করছি। কিন্তু যেহেতু আপনাদের এই ব্যাপারে কিছু করণীয় নেই, আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি একথা বলে কিন্তু আপনারা সাধারণ মানুষকে ভোলাতে পারবেন না। আপনারা এই যে প্রস্তাব নিয়েছেন এটা জনস্বার্থে নিয়েছেন বলছেন এবং এটা যদি কার্যকর হয় তাহলে মানুষের উপকার হবে, হাজার হাজার মানুষ যারা কালকাতায় আসছে তাদের উপকার হবে সেদিক থেকে আমি এই প্রস্তাব সমর্থন করছি এবং একথা বলে বক্তব্য শেষ করছি।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য ডঃ হরমোহন সিনহা ব্যান্ডেল—কাটোয়া, বর্ধমান—কাটোয়া, আহমদপুর—কাটোয়া এই রেলওয়ে লাইনগুলি

বৈদ্যুতিকরণ করবার জন্য যে প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি। পশ্চিমবাংলার বর্তমান যে অবস্থা হয়েছে বিশেষ করে দেশ বিভাগের ফলে তাতে দেখছি এটা খুবই ছোট এলাকা। আমরা জানি ব্যান্ডেল—কাটোয়া থেকে প্রতিদিন ডেইলি প্যাসেঞ্জাররা কলকাতা আসে কারণ তাদের জীবনের অর্থনীতি এখানকার অর্থনীতির সঙ্গে যুক্ত রয়েছে। বর্ধমান জেলা হচ্ছে কৃষিপ্রধান জেলা, কিন্তু শিল্প এলাকার সঙ্গে কৃষি এলাকাকে সংযুক্ত করবার জন্য রাস্তা-ঘাট এবং অন্যান্য জিনিসের যে কত দরকার সেটা আমরা বেশ বুঝতে পারছি। হুগলি জেলা থেকে মার্টিন কোম্পানির লাইন উঠে গেল এবং তারপর থেকে ওই সমস্ত এলাকার লোকদের কলকাতার লোকের সঙ্গে কিভাবে কষ্ট করে যোগাযোগ রক্ষা করতে হচ্ছে সেটা আমরা কল্পনাও করতে পারছি না। সেখানে ডবল লাইন হবে এই আশা নিয়ে মানুষ দীর্ঘদিন আকুল হয়ে বসে রয়েছে। আমাদের রেলওয়ে মন্ত্রী এই ব্যাপারে যে মনোভাব দেখিয়েছেন তাতে আমরা উৎসাহিত হয়েছি। ব্যান্ডেল কাটোয়া বৈদ্যুতিকরণ করা দরকার এবং তার সঙ্গে সঙ্গে আহমদপুর-কাটোয়া লাইনকে ব্রডগেজ করে তারপর বৈদ্যুতিকরণ করতে হবে এই দাবিও উঠেছে। অর্থাৎ আমাদের দুটি স্তর অতিক্রম করতে হবে। দেশ বিভাগের ফলে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে এটা নিয়ে চিন্তা করা উচিত। তবে আমাদের রেলওয়ে মন্ত্রী যখন শুভ কামনা জানিয়েছেন তখন আশা করি আমরা এই প্রস্তাব গ্রহণ করবার পর কেন্দ্রীয় সরকার তাড়াতাড়ি এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করবেন। একথা বলে, এই ব্যাপারে আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ হরমোহন সিনহা ঃ** আমি মাননীয় সদস্যদের ধন্যবাদ দিচ্ছি যে তারা অন্ততপক্ষে এটা সমর্থন করেছেন, আমরা সকলে মিলে চেষ্টা করলে পর এই যাতায়াত ব্যবস্থা, যেটা আমরা চাইছি বৈদ্যুতিকরণ এবং তার সঙ্গে সঙ্গে ডাবল লাইন, এগুলি হয়ে যাবে এবং আমরা যদি চেষ্টা করি তাহলে নিশ্চয়ই হবে। এবং কেন্দ্রীয় রেল মন্ত্রী আমাদের আশ্বাস দিয়েছেন যে এটা দীর্ঘদিনের দাবি, তিনি কার্যকর করার চেষ্টা করবেন। এখানে আমাদের যা করণীয়, মাননীয় সদস্যদের মাধ্যমে এই প্রস্তাব সেখানে যাতে পাঠাতে পারি তার দিকে লক্ষ্য রেখে আমাদের চেষ্টা করে যেতে হবে। আমি সদস্যদের পুনরায় ধন্যবাদ দিয়ে বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Haramohan Sinha was then put and agreed to.

**Consideration of First Report of Committee of Privileges,**

[6-20 — 6-30 P.M.]

**Shri Monoranjan Hazra :** Sir, I beg to move that the First Report of the committee of Privileges of the Eighth Legislative Assembly as presented to the House this day, the 5th May, 1978, be taken into consideration.

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাব, মোশন সামনে রেখে দুই-একটি কথা বলতে চাই। সেটা হচ্ছে এই। আমাদের বিধানসভায় যে প্রিভিলেজ, অধিকার ভঙ্গের যে প্রশ্ন উঠেছিল, কমিটির কাছে সেটা যখন উপস্থাপিত হল, তখন একটা প্রাইমাফ্যাসি

কেস হিসাবে দেখা দিয়েছিল, আমরা দেখলাম কমিটির সদস্যবৃন্দ এবং বিশেষত মাননীয় সদস্য শ্রী দীনেশ মজুমদার কর্তব্য যথারীতি পালন করেছিলেন সজাগ সদস্য হিসাবে, সেজন তার প্রতি আমার ধন্যবাদ রইল।

দ্বিতীয় কথা—আমাদের হাউসের আর একজন মাননীয় সদস্য গোপাল বসু মহাশয় তার প্রসিডিংসে যা দেখলাম তাতে কাজের খুব সুবিধা হয়েছিল, সাহায্য হয়েছিল, তাবে আমার ধন্যবাদ, এবং পরিশেষে মাননীয় সদস্য জয়নাল আবেদিন, যার বিরুদ্ধে অধিকার ভঙ্গের প্রশ্ন উঠেছিল, তিনি আমাদের কাজকে অনেকাংশে সহজ করে দিয়েছিলেন এবং তার বক্তব্যের মধ্যে দুটি কথা সুন্দরভাবে পরিস্ফুট হয়ে উঠেছিল। সেটা হচ্ছে এই যে—"আমি চেয়ারের প্রতি কোনও অসম্মান করিনি এবং করার ইচ্ছাও আমার ছিল না" এবং দ্বিতীয় যে মন্তব্য তিনি করেছিলেন—সেটা হচ্ছে হাইপোথেটিক্যাল বলে—তিনি কমিটির কাছে উপস্থিত হয়ে আমাদের কাজের সুবিধা করে দিয়েছিলেন। আমরা পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করে এই সিদ্ধান্তে উপনীত হয়েছি, এই অবস্থায় আমরা আর অধিকার ভঙ্গের ব্যাপারে অগ্রসর হব না। সেখানে আর একটা জিনিস স্থির করি। সেটা হচ্ছে এই যে, বিধানসভার মানকে উঁচুতে আমরা যদি তুলে রাখতে পারি তাহলে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিম বাংলার বিধানসভার যে মর্যাদা তা রক্ষা করতে পারি। তার জন্য সকল সদস্যের কাছে আমার আবেদন রইল। এই বলে মাননীয় সদস্যদের অনুমোদনের জন্য এই রিপোর্ট রাখলাম।

**Mr. Deputy Speaker :** There is no amendment to this motion. I now put the motion of Shri Monoranjan Hazra to vote.

The motion of Shri Monoranjan Hazra that the First Report of the committee of Privileges of the 8th Assembly be taken into consideration, was then put and agreed to.

**Shri Monoranjan Hazra :** Sir, I beg to move that the recommendations contained in the First Report of the Committee of Privileges of the 8th Legislative Assembly be agreed to by the House.

The motion was then put and agreed.

## SUBORDINATE LEGISLATION

### Amendments for modification of the Amendments to the West Bengal Panchayat (Elections) Rules, 1974

**Mr. Deputy Speaker :** I have received notices of amendments for modification of the Amendments to the West Bengal Panchayat (Elections) Rules, 1974, one from Shir Debaprasad Sarkar and the second from Shri Rajani Kanta Doloi. The amendments are in order. I now call upon Shri Deba Prasad Sarkar to move his amendments one by one.

### Notification No. 5562 Panch., dated 14th April, 1978

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that in the Notifica-

tion No. 5562 Panch., dated 14th April, 1978, for rule 17B the following rule be substituted, namely :—

**"17B. Classification of political parties**

(i) For the purposes of these rules, political parties are either recognised political parties or unrecognised registered political parties

(ii) For the purposes of these rules, a recognised political party means a political party recognised by the Election Commission as a National Party or a State Party of this State up to 5th day of April, 1978.

(iii) For the purposes of these rules, an unrecognised registered political party means a political party registered with the Election Commission and accepted as such by the Election Commission from time to time."

**Notification No. 3327 Panch., dated 15th March, 1978**

Sir, I beg to move that in the Notification No. 3327 Panch., dated 15th March, 1978, for rule 18A the following rule be substituted, namely .—

**"18A Choice of symbols by candidates of political parties**

(i) A candidate set up by a recognised political party at any election in any constituency shall choose, and shall be allotted only the symbol reserved for that party.

(ii) A candidate set up by an unrecognised registered political party at any election in any constituency shall be allowed of choose, and shall be allotted a common symbol from amongst the list of the symbols and shall be allowed to contest in the election irrespective of any tier with the same common symbol.

Provided that for the purposes of election for a constituency to a *Gram Panchayat*, where more than one member are to be elected, more than one such symbol may be allowed in case of an unrecognised registered political party following the same principle of using the symbol without any circle for the first candidate, with one and two circles for the second and third candidate respectively set up by such party."

[6-30 — 6-40 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পঞ্চায়েত রুলসের মডিফিকেশনের জন্য অ্যামেন্ডমেন্টগুলো এনেছি সেইগুলো মুভ করছি।

এখন আমি যে অ্যামেন্ডমেন্টটি মুভ করছি তার সমর্থনে দু-একটি কথা আমি বলতে চাচ্ছি প্রথমত, এটা ১৯৭৪ সালের পঞ্চায়েত ইলেকশন রুলস। এই পঞ্চায়েত ইলেকশন রুলের কিছু গুরুত্বপূর্ণ অ্যামেন্ডমেন্ট গত এপ্রিল-মার্চ মাসে হয়েছে বাই নোটিফিকেশন এবং যে অ্যামেন্ডমেন্টের ভিত্তিতে আজকে পঞ্চায়েত ইলেকশন হতে চলেছে। আমার বক্তব্য হচ্ছে যে অ্যামেন্ডমেন্টের মধ্য দিয়ে পঞ্চায়েত নির্বাচনে একটি গুরুত্বপূর্ণ পরিবর্তন আনা হল সেই অ্যামেন্ডমেন্ট নিয়ে শুধু বিধানসভায় আলোচনার জন্য নয়, জনমত সংগ্রহের জন্য এটা প্রয়োজন ছিল এবং এটাই আমরা আশা করেছিলাম। কিন্তু অত্যন্ত দুঃখজনক সেই ঘটনা আদৌ ঘটেনি। এই অ্যামেন্ডমেন্টের মধ্যে দিয়ে বর্তমান বামফ্রন্ট সরকার বলেছেন যে তারা এইবারে পঞ্চায়েত নির্বাচনকে একটি পলেটিক্যাল ব্যাটল হিসাবে গ্রহণ করেছেন। কিন্তু রাজনৈতিক লড়াই হিসাবে গ্রহণ করে থাকেন তাহলে এটা বোঝা যায় যে তারা এটাকে পলেটিক্যাল বিষয় হিসাবে দেখছেন, পলেটিকালি কমব্যাট করবে। তাই যদি হয় তাহলে সমস্ত রাজনৈতিক দলগুলিকে এই নির্বাচনে সমান অধিকারের ভিত্তিতে অংশগ্রহণ করতে দেবেন এটা সবাই আশা করেছিল। কিন্তু সেখানে আমরা দেখলাম যে রেকগনাইজড পলেটিক্যাল পার্টিগুলিকে তারা তাদের সুবিধামতো রেজিস্টার্ড পলেটিক্যাল পার্টিগুলিকে এক নীতির ভিত্তিতে নির্বাচনে অংশ গ্রহণ করতে দিচ্ছেন। আর রেজিস্টার্ড পার্টিগুলিকে আর নীতির ভিত্তিতে নির্বাচনে অংশ গ্রহণ করতে দিচ্ছেন যার ফলে রেকগনাইজড পার্টিগুলির প্রতি অত্যন্ত বৈষম্যমূলক আচরণ করা হচ্ছে। এই কথা কেন বলছি? কারণ রেজিস্টার্ড পলেটিক্যাল পার্টিগুলি তারা তাদের সুবিধা মতো একটি মাত্র প্রতীক চিহ্নের ভিত্তিতে লড়তে পারবেন। এই অ্যামেন্ডমেন্ট-এর মধ্যে দিয়ে কিন্তু রেজিস্টার্ড পলেটিক্যাল পার্টিগুলিকে তাদের একটি মাত্র প্রতীক চিহ্নের ভিত্তিতে লড়াইয়ের সুযোগ দেওয়া হচ্ছে না। এর ব্যাক গ্রাউন্ড হচ্ছে পঞ্চায়েত নির্বাচনে সাধারণ নির্বাচনের পলেটিক্যাল পার্টিগুলি তাদের সিম্বলের ভিত্তিতে লড়বে। ইন্ডিপেন্ডেন্টরা আর এক রকমভাবে লড়বে এই রকমভাবে লড়বে এই রকম ব্যাপারটা ছিল না। পঞ্চায়েত অ্যাক্টে যেটা ছিল তাতে সবাই ফ্রি সিম্বলের ভিত্তিতে লড়বে। কিন্তু তারা এটাকে রাজনৈতিক লড়াই হিসাবে দেখছেন। এবং সিম্বলের ভিত্তিতে পলেটিক্যাল পার্টিগুলির জন্য সিম্বল ইন্ট্রোডিউস করলেন। এই সিম্বল ইন্ট্রোডিউস করতে গিয়ে একমাত্র রেকগনাইজড পার্টিগুলির ক্ষেত্রে এই প্রতীক চিহ্ন ব্যবহারের সুযোগ দিলেন। এটা একটা ডিসক্রিমিনেশনের ব্যাপার হয়ে দাঁড়াল। তার কারণ আপনারা জানেন আমাদের দেশে শতকরা ৭০ জন মানুষ নিরক্ষর এবং গ্রামাঞ্চলে এই সংখ্যা আরও অনেক বেশি। ফলে যেখানে নিরক্ষর মানুষ ভোট দিতে যাবে তারা তো সিম্বল পড়তে পারবে না। তাদের একমাত্র ভোট দেবার উপায় হল প্রতীক চিহ্ন দেখে ছাপ দেওয়া। ফলে এই রকম একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে যে রেকগনাইজড পলেটিক্যাল পার্টিগুলি একটি মাত্র প্রতীক চিহ্ন নিয়ে ভোটে অংশগ্রহণ করতে পারছে অন দি আদার হ্যান্ড অন্যেরা সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। রেকগনাইজড পলেটিক্যাল পার্টিগুলি যে সুবিধা পাচ্ছে অন্য পার্টিগুলিকে তিনটি থেকে পাঁচটি প্রতীক চিহ্ন নিয়ে ভোটে অংশগ্রহণ

করতে বলছেন। একজন ভোটারকে যদি চার পাঁচটি প্রতীক চিহ্ন দেন যেখানে একটি সিম্বলে ভোট দিতে গিয়ে এত ভোট ক্যানসেল হয়ে যাচ্ছে সেখানে এতগুলি চিহ্ন নিয়ে লড়তে গিয়ে একজন প্রার্থীর যে কত ভোট ক্যানসেল হয়ে যাবে সেটা ভেবে দেখুন। অন্য দিকে আর একজন রেকগনাইজড পলেটিক্যাল পার্টিকে একটি চিহ্ন নিয়ে কাজ সারতে হবে। এই ডিক্রিমিনেশন কেন? তারা যদি বিষয়টিকে পলেটিক্যালি দেখেন তাহলে যতই ফ্রি অ্যান্ড ফেয়ার ইলেকশনের কথা বলুন না কেন এই নীতির দ্বারা সেটা কখনই সম্ভব হবে না। আমরা সাধারণ নির্বাচনের ক্ষেত্রে দেখেছি দীর্ঘ দিন ধরে ইলেকশন কমিশন পলেটিক্যাল পার্টিগুলিকে দুই ভাগে ভাগ করেছেন একটি হচ্ছে রেকগনাইজড পলেটিক্যাল পার্টি আর একটি হচ্ছে রেজিস্টার্ড পলেটিক্যাল পার্টি। রেকগনাইজড পলেটিক্যাল পার্টি তারা রিজার্ভ সিম্বলের ভিত্তিতে লড়তে পারছেন আর রেজিস্টাড পলেটিক্যাল পার্টি তারা আউট অব ফ্রি সিম্বল একটি সিম্বল পেলে তা নিয়ে লড়তে পারছেন। যেমন আমাদের পার্টি এস. ইউ. সি. আই. ৮টি রাজ্যে একটিমাত্র প্রতীক সাইকেল প্রতীকের ভিত্তিতে নির্বাচনে লড়াই করেছে জেনারেল ইলেকশনে। কিন্তু কি কারণে জানি না বামফ্রন্ট সরকার এই রেজিস্টার্ড পলেটিক্যাল পার্টির মিনিমাম রাইট সেটা থেকে বঞ্চিত করলেন।

যদি কোনও বিশেষ গোষ্ঠী বা বিশেষ কোনও দল নির্বাচনের ফলাফল তাদের দলের পক্ষে প্রভাবিত করতে সাহায্য করে তাহলে তাকে আমরা কারচুপি, রিগিং বলি। আজকে এই যে নির্বাচনী পদ্ধতির মাধ্যমে রেকগনাইজড পলিটিক্যাল পার্টিগুলিকে তাদের পক্ষে ফলাফল নিয়ে যাবার ক্ষেত্রে বিশেষ যে সুবিধা দেওয়া হল, নির্বাচনী ফলাফলকে প্রভাবিত করবার যে সুযোগ দেওয়া হল নির্বাচনী পদ্ধতির মধ্যে, এটাকে যদি আমরা লিগ্যালাইজড রিগিং বলি তাহলে কি অন্যায় হবে, অযৌক্তিক হবে? কাজেই এইগুলি বিবেচনা করে দেখার জন্য বলছি। কাজেই এই সমস্ত দৃষ্টিভঙ্গি থেকে আমি আজকে এই অ্যামেন্ডমেন্ট এনেছি। ক্ল্যাসিফিকেশন অব পলিটিক্যাল পার্টি যেটা করলেন তাতে দেখা যাচ্ছে ক্ল্যাসিফিকেশন অব রেকগনাইজড পার্টি এক রকম করলেন। ক্ল্যাসিফিকেশন অব পলিটিক্যাল পার্টিজকে দু' ভাগে ভাগ করলেন, একটা রেকগনাইজড, আর একটা রেজিস্টার্ড। ১৮(এ) অ্যামেন্ড করে চয়েজ অব সিম্বল বাই ক্যান্ডিডেটস অব পলিটিক্যাল পার্টিজ, সেখানে রেকগনাইজড পার্টি তারা রিজার্ভড সিম্বল ব্যবহার করতে পারছে সেই রকম রেজিস্টার্ড পলিটিক্যাল পার্টি তারা যাতে জেনারেল ইলেকশনের মতো আউট অব ফ্রি সিম্বল, একটি সিম্বল চয়েজ করে সেইভাবে ইলেকশনে অংশগ্রহণ করতে পারে এইভাবে সংশোধন করার কথা আমি বলছি। থ্রি টায়ার সিস্টেমের লোয়েস্ট টায়ার হল গ্রাম পঞ্চায়েত। সেখানে তিনটি সারকেলে প্রথম, দ্বিতীয়, তৃতীয় প্রার্থীর জন্য সিম্বল ডিস্টিংগুইশ করেছেন সেইভাবে এইক্ষেত্রে সিম্বল ব্যবহার করার সুযোগ দেওয়া—এইভাবেই আমি এখানে অ্যামেন্ডমেন্ট এনেছি। আমি আশা করি মাননীয় সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় আমার এই অ্যামেন্ডমেন্টের যৌক্তিকতা স্বীকার করে নেবেন এবং গণতান্ত্রিক রীতি নীতির প্রতি তাদের যদি ন্যূনতম মর্যাদাবোধ থাকে তাহলে আমি আশা করি আমার এই অ্যামেন্ডমেন্ট গ্রহণ করে যাতে সমানাধিকারের ভিত্তিতে সমস্ত পলিটিক্যাল পার্টিগুলি নির্বাচনে অংশ গ্রহণ করতে পারে সেই সুযোগ দেবেন, আর তা না হলে ব্রুট মেজরিটির জোরে এটা বাতিল করে দিতে পারেন, কিন্তু তার দ্বারা আবার তারা নতুন করে

অগণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি জনমানসের সামনে তুলে ধরবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভোলানাথ সেন ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় এই যে রুল প্লেস করা হয়েছে সেকশন ২২৪ অব দি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত অ্যাক্ট ১৯৭৩, এর ক্লজ (১)-এ লেখা আছে the State Government may after previous publication move rules for carrying out the purposes of this Act. কতকগুলি রুলস করা যাবে এবং সেই রুলস তৈরি হবার পরে হাউসের কাছে আসবে এবং হাউস আলোচনা করে মডিফাই করতে পারে হাউসের মেজরিটি সদস্য যা ডিসাইড করবেন সেই অনুসারে এবং সরকার সেটা আজকে এফেক্ট দিতে পারেন, ভবিষ্যতে এফেক্ট দিতে পারেন কিন্তু মেন পয়েন্ট হচ্ছে ড্রাফট যেটা হবে সেটা প্রিভিয়াস পাবলিকেশন হওয়া দরকার আপনারা জানেন আমি ২০-শে এপ্রিল প্রথম প্রিভিলেজ দিয়েছিলাম, যে এই সমস্ত রুলসগুলি পাইনি। হাউস তো এতদিন ধরে চলেছে—সেদিন ৪টি নোটিফিকেশন দেওয়া হয় নোটিফিকেশনগুলির ডেট হল, সেভেন্থ মার্চ, ১৯৭৮, ফিফটিন্থ মার্চ, ১৯৭৮, ফোর্থ এপ্রিল ১৯৭৮, ফোর্টিন্থ এপ্রিল, ১৯৭৮—এটা হচ্ছে ফাইন্যাল রুল জি পাবলিশড। ইলেকশন রুল ১৯৭৪, নোটিফিকেশনগুলি প্লেস করা হয় প্রিভিলেজ আনার সময়। কিন্তু আমি আজকে ২-টা পর্যন্ত লাইব্রেরিতে খোঁজ নিয়েছি যে—তার আগে পাবলিকেশন দরকার আন্ডার রুল ২২৪(১)—সেই পাবলিকেশন কোথায়? লাইব্রেরিতে একটি পাবলিকেশনও পাওয়া গেল না ২-টা পর্যন্ত। পরে শুনলাম বেলায় রাইটার্স বিল্ডিং থেকে কিছু নাকি পাবলিকেশন পাঠানো হয়েছে ২ টার পরে। কিন্তু বেলা ২-টা পর্যন্ত পাওয়া যায় নি।

[6-40 — 6-50 P.M.]

আর সেদিন যেদিন অর্থাৎ কিনা ২০ তারিখে, যে দিন প্লেস করা হয়েছিল নোটিফিকেশন সেই নোটিফিকেশন একটা হচ্ছে, সাইক্লোস্টাইল্ড যেটা ফোর্থ এপ্রিল, ১৯৭৮, সাইক্লোস্টাইল্ড নোটিফিকেশন, আর একটা হচ্ছে ১৪ই এপ্রিল, ১৯৭৮, সেটা হল প্রিন্টেড গেজেট। আর একটা হল ১১ই মার্চ, ১৯৭৮, এটাও প্রিন্টেড। আর একটা হল ২০শে মার্চ, ১৯৭৮ এটাতে ড্রাফট অ্যামেন্ডমেন্ট ছিল। স্যার, এখানে একটা রহস্যজনক ব্যাপার সেটা হল এই যে এটাতে আপনি দেখবেন, Pages numbers 522(1), pages numbers 522(2), 522(3), 522(4), 522(5). এটা কেন হল উইদিন ব্রাকেট? এটা একটা অদ্ভুত জিনিস গেজেটের ব্যাপারে। এখন এই প্রিভিয়াস পাবলিকেশন, আমরা যারা মেম্বার তারাই যদি না পাই তাহলে কিভাবে হল এবং কি ভাবে এই রুল এই হাউসে প্লেসড হল এটা আমরা জানতে পারছি না, বুঝতে পারছি না। আরও একটা জিনিস দেখে অবাক হয়ে গেলাম সেটা হচ্ছে আর একটা নোটিফিকেশন যেটা ১২ই সেপ্টেম্বর, ১৯৭৭-এর একটা সাইক্লোস্টাইল্ড নোটিফিকেশন যাতে সাইক্লোস্টাইল্ড সিগনেচার দেখতে পাচ্ছি Asstt. Secry. to the Govt. of West Bengal, dated 12th Septembers, 1977. সেটা হাউসে একেবারেই প্লেসড হয়নি, সেটা একটা নোটিফিকেশন। সেই নোটিফিকেশন একেবারেই হাউসে প্লেসড হয়নি। আমার যতদূর ধারণা এটাতেও কোনও ড্রাফট প্লেসড হয়নি। যদি ড্রাফট প্লেসড না হয়ে থাকে, যদি প্রিভিয়াস পাবলিকেশন প্লেসড না হয়ে থাকে তাহলে এই হাউসে কি করে কনসিডার করবে

যে এই রুলগুলি ঠিকমতো হয়েছে কিনা? হাউস তখনই কনসিডার যখন Rules have been properly framed according to the Act after previous publication. আফটার প্রিভিয়াস পাবলিকেশন না হলে হতে পারে না। এবং এই 'পশ্চিমবঙ্গ' পত্রিকা, যে পত্রিকা ছাপা হয়েছে ১৬ই এপ্রিল তারিখে সেই ১৬ই এপ্রিল তারিখেও ১৪ এপ্রিলের যে নোটিফিকেশন সে সম্বন্ধে কোনও কথা নেই। এই যে পলিটিক্যাল সিম্বল নিয়ে যে সব কথাবার্তা হচ্ছে এবং চারিদিকে উত্তেজনা বাড়ছে এবং দু/চারটে খুন জখমও হয়েছে এইসব ব্যাপারে এগুলি হচ্ছে অথচ আমাদের এই হাউস জানতে পারছে না—আমরা যারা সদস্য, আমরাই জানতে পারছি না যে কি হচ্ছে। এই যদি অবস্থা হয় তাহলে পশ্চিমবঙ্গের ৫৬ হাজার সিটের জন্য যে ২।। লক্ষ মানুষ আছেন তারা এবং যারা ভোট দিচ্ছেন—ওরা রুলসে যেটা করেছেন যে ১লা জানুয়ারি, ১৯৭৬ সনের আগে যার ২১ বছর বয়স হয়েছে সেই ভোট দেবেন—তাহলে তারা কি করে জানবেন? এই প্রিভিয়াস পাবলিকেশন কি করে হল আমরা জানি না। সেটা যদি না হয়ে থাকে তাহলে এই রুল এই হাউসে আজকে কনসিডার হতে পারে না। সেই রুল পাবলিকেশনের পরে এই হাউসে আনা হোক এবং তারপরই কনসিডার করা হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই পয়েন্ট অব অর্ডার রেজ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় মাননীয় সদস্যদের অবগতির জন্য যদি এ সম্পর্কে জানান তাহলে আমরা বাধিত হব যে প্রিভিয়াস পাবলিকেশনটা কি ভাবে, কবে, কোথায়, কখন কি করে করলেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিস্টার সেন, আপনি একটা লং লেটার অ্যাড্রেস করেছিলেন স্পিকার মহাশয়কে। তারমধ্যে আপনি এন্টায়ার ডিফিকালটিগুলি, নিজের ডিফিকালটিগুলি লিখেছেন। আপনি আপনার লেটার ৪ঠা মে মিঃ স্পিকারকে অ্যাড্রেস করলেন, আজকে ৫ তারিখে, যত পেপার আছে সব পেপার ডেলিভারড হয়েছে আপনার কাছে। তাই আমি বলি এটা কোনও ব্রিচ অব প্রিভিলেজ হয় না। যদি আপনি একটু ডিলিজেন্ট এবং ওয়াচ ফুল হতেন তাহলে এই সমস্ত কাগজগুলি আপনি আগেই পেতে পারতেন। তাই আমি বলছি, এতে কোনও পয়েন্ট অব অর্ডার বা পয়েন্ট অব প্রিভিলেজ নেই। এটা আপনারই ভুল, আপনি এটা নিতে পারেন নি।

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, আপনার অবগতির জন্য জানাচ্ছি, আমি ৫ই মে একটা চিঠি দিই, আমি যখন গতকাল বিকাল পর্যন্ত লাইব্রেরিতে খোঁজ করে পেলাম না, তখন আমি একটা চিঠি দিই আজ সকালে, এই এক্সট্রা অর্ডিনারি গেজেট অর অর্ডিনারি গেজেট মার্চ এবং এপ্রিল, ১৯৭৮, অ্যাসেম্বলি লাইব্রেরিতে যা পাওয়া গেছে, তা দেওয়া দরকার, আমাদের দেবেন—সেটার রশিদ আমার কাছে আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি একটু ক্লিয়ার করে দিচ্ছি। এটা তো ১৪ দিন আগে লে হয়েছে।

**শ্রী ভোলানাথ সেন ঃ** আমি বলছি ড্রাফটের কথা। আমি নোটিফিকেশনের কথা বলছি না। আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে, বেলা দুটো পর্যন্ত পাওয়া যায়নি। এটা আমি স্বীকার করছি যে বিকেল বেলার দিকে, তিনটের পরে আমার কাছে এসেছে। সেই জন্য আমি

বলছি, দুটো পর্যন্ত পাওয়া যায়নি। তিনটের পরে এটা পাঠানো হয়েছে। তাতে কোনও এনক্লোজার দেননি, যদি দয়া করে দেখেন তাহলে দেখবেন—যদি ধরা পড়ে যান সেই জন্য এনক্লোজার পর্যন্ত দেননি, তারিখ পর্যন্ত দেননি। ভদ্রতা ডিমান্ড করে যদি চিঠির জবাবে এটা পাঠানো হয়, যদি মনে কোনও গলদ না থাকে, তাহলে চিঠির জবাব থাকবে In response to your letters I am sending this to you. সেই রকমভাবে পাঠানো হয়নি। এবং লাইব্রেরি থেকে পাইনি। এটা পাঠানো হয়েছে রাইটার্স বিল্ডিংস থেকে এবং ঐ দপ্তর থেকে লাইব্রেরিতে দুটোর পর পাঠানো হয়েছে। আমি দুটোর পর পেয়েছি। আমি তাই অনুরোধ করছি, আমি যদি দুটোর পরে পাই, সকাল বেলা যদি না পাই, গতকাল যদি না পাই তাহলে জনসাধারণের কাছে কি করে পাবলিকেশন হল এবং পশ্চিমবঙ্গ পত্রিকায় যেটা ১৬ই এপ্রিল ছাপা হল, যেটা এম. এল. এ. এবং অন্যান্য মানুষের কাছে যায়, সেই পশ্চিমবঙ্গ পত্রিকায় যেখানে পঞ্চায়েত ইলেকশন সম্বন্ধে এত বলা হল, সেখানে এই আইন সম্বন্ধে একটা কথা বলা হল না, একটা পাবলিকেশন হল না। আমি সেই জন্য অনুরোধ করে জানতে চেয়েছিলাম মন্ত্রী মহাশয়ের কাছ থেকে যে উনি জানাবেন কি, যে কি ভাবে পাবলিকেশন করেছেন আন্ডার ২২৪ রুল (১)?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য ভোলা সেন মহাশয়, যে কথাগুলো আজকে বলছেন, আমি ২০/৪/৭৮ তারিখে যখন লে করি অ্যামেন্ডমেন্টগুলো, তখন তিনি এই প্রশ্নগুলো তুলে ধরবার চেষ্টা করেছিলেন। কোর্ট কাছারির মধ্যে আমি যেতে চাইছি না, সাবজুডিস কেস উনি বলেছেন। কিন্তু এই সমস্ত প্রশ্নগুলো সেদিন তিনি তুলেছিলেন যে ড্রাফট নোটিফিকেশন পাচ্ছেন না, গেজেট হয়েছিল কি না, এই সমস্ত প্রশ্ন আগের দিনেও তুলেছিলেন। আমি গতকাল অ্যাসেম্বলি সেক্রেটারি মারফৎ নবকুমার রায়-এর প্রশ্নের উত্তরে যে যে পয়েন্টগুলো আপনি রেজ করেছিলেন, লিখিতভাবে আপনি স্পিকারের কাছে দিয়েছিলেন, সেই সম্পর্কে একটা কপি আমার কাছেও এসেছিল, আমি আপনার উত্তরটা লিখিতভাবে আপনাদের জ্ঞাতার্থে রাখছি,—

The draft amendments have been duly published in the Calcutta Gazette for information of persons likely to be affected by the proposed amendments. It is not the requirement of Law to place the draft amendments before the State Legislature. Moreover the draft amendments are never placed before any legislative.

As the draft amendments were published in the Calcutta Gazette it was not necessary to make any statement that they were so published.

Under the General Clause Act, 1889 when any draft publication is made, objections and suggestions are required to be considered by the State Government. This is a statutory, obligatory duty of the State Government. Accordingly the objections and suggestions which were received after Draft Publication were required that members of the Legislature should be informed whether objections or suggestions were

considered by Government. In the final publication therefore it is invariably mentioned that the State Government after previous publication has made the amendment.

আমরা প্রিভিয়াস পাবলিকেশন করেছি, ক্যালকাটা গেজেটে সেই নোটিফিকেশন পাবলিশড হয়েছে। সুতরাং আপনি পাননি, এটা বলা, সত্যের অপলাপ বলে মনে করছি।

**শ্রী ভোলানাথ সেন ঃ** আপনি বলেছেন, পার্সন্স অ্যাফেক্টেড, আপনি যেটা পড়লেন, যেটা আপনাকে লিখে দেওয়া হয়েছে এবং আপনি পড়লেন যে বেঙ্গল জেনারেল ক্লজেস অ্যাক্ট-সেকশন ২৩ বোধ হয়, সেটা পড়লেন, সেখানে পার্সন্স অ্যাফেক্টেড কথাটা আছে। আপনি পার্সন্স অ্যাফেক্টেড বলতে কাকে মিন করেছেন বা কাকে দিয়েছেন?

[6-50 — 7-00 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** অন এ পয়েন্ট অফ্ অর্ডার, স্যার, এখন হাউসের প্রসিডিং কি হচ্ছে আমরা মেম্বাররা বুঝতে পারছি না। কোয়েশ্চেন আনসার হচ্ছে, না কি হচ্ছে?

**শ্রী ভোলানাথ সেন ঃ** The Hon'ble Ministers has said persons Concerned. I am only making a request, and point of information, who are the persons affected.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ সেন, আপনার প্রশ্নের উত্তর মন্ত্রী মহাশয় যখন তার রিপ্লাই দেবেন তখন তার ভিতর কভার করবেন।

**Shri Rajani Kanta Doloi :** Sir, I beg to move that the amendments in the West Bengal Panchayat (Election) Rules 1974 made vide Notification No 3020 Panch., dated 7th March, 1978, may be omitted and the relevant Rules may be modified as on 1st March, 1978

I beg to move that the amendments in the West Bengal Panchayat (Election) Rules, 1974, made vide Notification No. 3327-Panch, dated 15th March, 1978, may be omitted and the relevant Rules may be modified as on 1st March, 1978

I beg to move that the amendments in the West Bengal Panchayat (Election) Rules, 1974, made vide Notification No 5562-Panch, dated 14th April, 1978, may be omitted and the relevant rule may be modified as on 1st March, 1978.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি যে ১১ই মার্চ, ১৯৭৮ তারিখে নোটিফিকেশন দেওয়া হয়েছে, আর ২৩শে মার্চ, ১৯৭৮ তারিখে ইলেকশন ডেট্ অ্যানাউন্স করা হয়েছে, ৮ই এপ্রিল নমিনেশন ফাইল শুরু করা হয়েছে। এইভাবে রুলে উনি যে ব্যবস্থা করেছেন সেই রুলের বেসিসে যদি কাজ হয় তাহলে পুরো ব্যাপারটাই বে-আইনি হচ্ছে। এই যে নোটিফিকেশন হল, যেটা একটু আগে ভোলানাথ সেন মহাশয় বললেন যে, ৫৬ হাজার সিটের জন্য ২।। লক্ষ প্রার্থী আছে, সেই ২।। লক্ষ লোকের কাছে জানাবার কোনও ব্যবস্থা হল না,

গ্রামে-গঞ্জে জানাবার কোনও ব্যবস্থা হল না। মন্ত্রী মহাশয় বললেন এম. এল. এ. বা এম. পি.-রা গভর্নমেন্টের অংশ, তাঁদের জানাবার দরকার নেই। তাহলে উনি যেটা বলেছেন পারসন্স অ্যাফেক্টেডের কথা, ইনফরমেশন অফ্ দি পারসনস লাইকলি টু বি অ্যাফেক্টেটেড, এই কথাটা আছে, সেখানে উনি বলছেন State Government shall by previous publication make rules. সেখানে এই যে, ইনফরমেশন অফ দি পারসন্স লাইকলি টু বি অ্যাফেক্টেড, এটা কারা? কারা অ্যাফেক্টেটেড হবে? সাধারণ মানুষ হবে, যারা আজকে ইলেকশনে কনটেস্ট করতে যাচ্ছে তারা বা সাধারণ মানুষ, তাহলে তাদের জানা দরকার ছিল। কিন্তু উনি সেই রুলসের কথা বলতে গিয়ে গ্রামের লোকেদের জানাবার কি ব্যবস্থা করছেন? টি. ভি. আছে, রেডিও আছে, ওনার "পশ্চিমবঙ্গ" পত্রিকা আছে, মানুষকে জানাবার জন্য বিভিন্ন জিনিস রয়েছে, খবরের কাগজে রয়েছে। কোনও খবরের কাগজ কি এই জিনিস দেওয়া হয়েছে? আপনারা অন্তত "গণশক্তির" মাধ্যমেও দিতে পারতেন, আপনাদের নিজেদের পত্রিকা "বসুমতীর" মাধ্যমেও দিতে পারতেন। কিন্তু সেসব কিছুই করা হয়নি। তারপর এর মধ্যে অবজেক্‌সন্স অ্যাণ্ড সাজেশনস দেওয়ার কথা ছিল। আজকে একটু আগে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী বললেন যে, আমরা অবজেক্‌শন এবং সাজেশন ইনভাইট করছি। কিন্তু আমি তাঁকে জিজ্ঞাসা করছি কোথায় বলা হয়েছিল যে, আপনারা অবজেক্‌শন্স দিন, অথবা সাজেশন্স দিন? এটা বলা হয়নি, এটা করা হয়নি। কোনও চান্স আপনারা দেন-নি। আমাদের আপনি গভর্নমেন্টের পার্ট অ্যাণ্ড পারসেল করেছেন। কিন্তু আমরাও জানতে পারিনি ঠিক সময়ে। আমাদের শুধু রাবার স্ট্যাম্প করা হয়েছে। আপনারা সমস্ত জিনিসে ফোরজারি করছেন, সমস্ত জিনিসের মধ্যে কারচুপি করছেন। আজকেও কারচুপি করে বলেছেন, আপনারা এখানে পাশ করিয়ে দিন। আমাদের রাবার স্ট্যাম্প হিসাবে ব্যবহার করে সব কিছু ব্যাকডোর দিয়ে করছেন। তাই আমি বলছি অল দি রুলস আর ইললিগ্যাল, সমস্ত কিছু ইললিগ্যাল হচ্ছে। তাই আমি বলছি যেটা ১লা মার্চ ছিল সেটা রাখুন, অযথা এটা আনবেন না। আর তা যদি না হয় তাহলে আমার যে অ্যামেন্ডমেন্ট আছে দয়া করে সেটা নিন।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতক্ষণ বিশিষ্ট আইনবিদ মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয় এই নির্বাচনের আইন-কানুন সংক্রান্ত বিধানসভা কক্ষে উপস্থাপন সংক্রান্ত আইনগত প্রশ্ন তুলেছেন এবং যদিও সরকার পক্ষের বন্ধুরা এবং মাননীয় মন্ত্রী তার সদুত্তর জানাবার চেষ্টা করছেন, তথাপি আমি আইনজ্ঞ না হয়েও সাধারণ মানুষ হিসাবে উপলব্ধি করেছি যে সরকার পক্ষের যুক্তি অত্যন্ত দুর্বল।

এজন্য আমি অনুভব করছি নির্বাচন অনুষ্ঠিত হতে চলেছে এবং যে নির্বাচনের নিয়ম কানুন সংক্রান্ত কিছু সংশোধনী এই বিধানসভা কক্ষে সমর্থন লাভ করবার জন্য উপস্থাপিত হয়েছে সেই নির্বাচনের নিয়ম কানুন যদি যথাযথভাবে এই বিধানসভা কক্ষে উপস্থাপিত হয়ে থাকে তাহলে সংশোধন অর্থহীন হয়ে যাবে বলে আমি ব্যক্তিগতভাবে মনে করি। আজ নিয়ম সম্বন্ধে যথাসময়ে অবগত হলাম না অথচ তাদের সংশোধনের দায়িত্ব আমাদের উপর ন্যস্ত হল তাহলে নিসন্দেহে বিধানসভা কক্ষে অধিকার ভঙ্গের অভিযোগ কোনও কোনও সদস্য আনতে পারেন সেই যুক্তিকে অস্বীকার করা যায় না। কিন্তু আমি আইন ঘটিত দিকে যাবনা। আমার প্রশ্ন হচ্ছে এই যে আপনারা নির্বাচন ঘোষণা করেছেন সরকারিভাবে এবং সেই

নির্বাচনে মনোনয়নপত্র দাখিলের ব্যাপার ফেব্রুয়ারি থেকে শুরু হয়েছে ৮ই এপ্রিল পর্যন্ত। কিন্তু কেন এই বিধানসভা কক্ষে ১৪ এপ্রিল আপনারা আইন সংক্রান্ত কিছু সংশোধনী প্রস্তাব আনলেন? আমি স্মরণ করতে পারি কাগজে সেই আইন সংক্রান্ত প্রশ্নের মধ্যে দিয়ে যে আইন অনুসারে নির্বাচন অনুষ্ঠিত হতে চলেছে এবং যার পরিপ্রেক্ষিতে মনোনয়নপত্র ৮ই এপ্রিল গ্রহণ করেছেন সেই আইনের সংশোধন করে ১৪ই এপ্রিল তারিখ লেখা আছে। অথচ তা বিধানসভা কক্ষে এসেছে ২০শে এপ্রিল। এইভাবে আপনারা এতদিন পর প্রায় মনোনয়নপত্র দাখিলের শেষ তারিখ শেষ করে দিয়ে আপনারা বিধানসভা কক্ষে সংশোধনের প্রস্তাব আনলেন। যাঁরা মনোনয়ন পত্র দাখিল করলেন, যে দলগুলো তাঁদের প্রতিনিধি নির্বাচনে দাঁড় করালেন তাঁরা অবগত ছিলেন না যে আপনারা কিছু কিছু পরিবর্তন সাধন করতে চাইছেন এবং ঠিক কি কি আইনের দ্বারা এই নির্বাচন হতে চলেছে। আমি মনে করি এক্ষেত্রে আপনাদের নির্বাচন অবাধ নয়, আইনসঙ্গত নয়, যুক্তিসঙ্গত নয়। অবাধ নয় এই কথা আমি নিশ্চয় বলতে বাধ্য। এখানে মাননীয় বন্ধু এস. ইউ. সি. তিনি তাঁর সংশোধনের মধ্যে একটা বড় কথা তুলেছেন প্রতীক নিয়ে। তিনি রেজিস্টারড, আনরেজিস্টারড পলিটিক্যাল পার্টিকে গুরুত্ব দিতে চাইছেন এবং রেককনাইজড, আনরেককনাইজড্ পলিটিক্যাল পার্টি যাকে আপনারা গুরুত্ব দিয়েছেন তাঁকে উঠিয়ে দিতে চাইছেন। আপনাদের এখন স্মরণ রাখা কর্তব্য যে নিয়ম অনুসারে—যে অ্যাক্ট অনুসারে এই পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত হতে চলেছে বলে আমরা অবগত হয়েছিলাম এবং যার পরিপ্রেক্ষিতে আমরা অবাধ নির্বাচনে দাঁড় করাচ্ছিলাম, যাঁকে, রেজিস্টারড্, আনরেজিস্টারড্ পলিটিক্যাল পার্টির মধ্যে কোনও ব্যবধান তৈরি করেন নি। কিন্তু আজকে আপনাদের সুবিধার্থে পরবর্তী অধ্যায়ে রেজিস্টারড্, আনরেজিস্টারড্ পলিটিক্যাল পার্টি করে কিছু কিছু রাজনৈতিক দলকে তাদের প্রতীক ব্যবহারের সুযোগ থেকে বঞ্চিত করেন—যারা রেজিস্টার নয় আপনাদের যুক্তিতে, তাহলে আমি মনে করব—আপনারা যে গণতন্ত্রকে রক্ষা করার জন্য এত দীর্ঘদিন বাদে পঞ্চায়েত নির্বাচনের ব্যবস্থা করে ধন্যবাদার্হ হয়েছিল সেই নির্বাচনকে কিন্তু আপনারা নানাভাবে প্রভাবান্বিত করে সুস্থ গণতন্ত্রকে প্রতিষ্ঠার পথে বাধা সৃষ্টি করছেন এবং এস. ইউ. সি'র বন্ধু তাঁদের দল রেজিস্টারড্ নয় আপনাদের যুক্তিতে তাই প্রতীক পাননি বলে দুঃখ করেছেন। কিন্তু আমি জনতা পার্টির একজন সদস্যরূপে আরও গভীর বেদনার সঙ্গে আপনাদের কাছে বলতে চাই যে আজকে ভারতের সর্ব বৃহত্তম দল জনতাপার্টিও আপনাদের কাছে প্রতীক ব্যবহারের অধিকারী বলে গণ্য হয়নি। আপনারা আমাদের প্রতীক ব্যবহারের সুযোগ দেননি।

(গোলমাল)

এই বিধানসভা কক্ষে চিৎকার করে আমার কণ্ঠরোধ করবার হয়ত চেষ্টা করা যায় কিন্তু সত্যের কণ্ঠরোধ করা যাবে না। আমি জানি আপনারা নিশ্চয় প্রফুল্লবাবুর কথা বলবেন। মাঝে মাঝে প্রফুল্লবাবুর প্রফুল্ল আনুন আপনাদের রক্ষাকর্তারূপে উপস্থিত হতে পারে বা আমি অনুমান করতে পারি। তাই আপনারা নিশ্চয় সেখানে বলতে পারতেন যে প্রফুল্লবাবু জনতাপার্টির এই রাজ্যে সভাপতিরূপে নির্দল প্রার্থী দাঁড় করাতে চেয়েছিলেন—দলহীন গণতন্ত্রের কথা বলেছিলেন, কিন্তু পরবর্তী অধ্যায়ে যখন কেন্দ্রীয় নেতৃত্বে আপনাদের কাছে এই নির্দেশ

পাঠিয়েছিলেন যে জনতাপার্টির প্রার্থী দলীয় প্রার্থী রূপে তাঁরা তাঁদের প্রতীক ব্যবহার করতে পারে। তাঁরা আপনাদের কাছে সুযোগ চেয়েছিলেন এবং জনতাপার্টির রাজ্য কমিটির বহু নেতা যখন আপনাদের সঙ্গে দেখা করে তাঁদের প্রস্তাব রেখেছিলেন আপনাদের মুখ্যমন্ত্রী তখন তাঁদের দ্ব্যর্থহীন ভাষায় এই প্রতিশ্রুতি দিলেন যে জনতাপার্টির প্রার্থীরা যাতে দলীয় প্রতীক পায় তার ব্যবস্থা তিনি করবেন। তারপর আপনার বক্তৃতায় একটা অজুহাত সৃষ্টি করে এবং প্রফুল্লবাবুর কথাকে অসমাপ্ত বেদ বাক্য বলে মনে করে আপনারা আজকে দলীয় প্রতীক ব্যবহারের সুযোগ থেকে বঞ্চিত করতে চান। তাহলে নিশ্চয় আপনারা অবৈধ নির্বাচনের ব্যবস্থা করেছেন বলে আমরা ভাবতে পারি। কারণ আমি দেখছি একটু আগে এখানকার বন্ধু বললেন ময়দানে যান. সেখানে লড়াই শুরু হয়েছে বিধানসভা কক্ষে চিৎকার করবার সময় নেই। ঠিক আছে. ময়দানে তো সকলেই নেমেছেন. কিন্তু কিভাবে নামিয়েছেন। একদলকে আপনাদের প্রতীক দিয়েছেন চির-পরিচিত প্রতীক, যে প্রতীকের সঙ্গে জনসাধারণের দীর্ঘদিন ধরে পরিচয়. সেই প্রতীক নিয়ে আপনারা আপনাদের প্রার্থীদের কাছে ভোট চাইবেন। আর জনতাপার্টি প্রার্থীদের প্রতীক নেই, কোনও সুযোগ নেই, নানাভাবে নানা প্রতীক নিয়ে তাঁরা প্রার্থীদের কাছে যাবে, এই যে বৈষম্য আপনারা সৃষ্টি করেছেন তাতে অবাধ সুষ্ঠ নির্বাচন করবেন এমন কথা আপনারা কি বলতে পারেন? পারেন না। আমাদের দলের প্রতীক ব্যবহার করতে দেবার ব্যাপারে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী বলেছেন দিন অতিবাহিত হয়ে গেছে, শেষ হয়ে গেছে, অতএব আপনারা প্রতীক চাইলেই আমরা প্রতীক দিতে পারছি না। আমি সেই পঞ্চায়েত মন্ত্রীর উদ্দেশ্যে তাঁদের যে একটা সংশোধন তাঁর কিয়দংশ পড়ে শোনাতে চাইছি। removal of difficulties...Sec....19.... The State Government may issue such general or special directions as may in its opinion be necessary for the purpose of giving effect to these rules or holding any election under the Act. If any difficulty arises in giving effect to the provisions of these rules or in holding any election. Government. as occasion requires, may be order do anything which appears to it to be necessary for the purpose of removing the difficulty........blanket power....symbol........

[7-00 — 7-10 P.M.]

এর মধ্যে যে ব্ল্যাংকেট পাওয়ার আপনারা গ্রহণ করেছেন নির্বাচনকে যথেচ্ছভাবে পরিচালিত করবার অধিকার নিয়েছেন সে অধিকার সামান্য একটা দিনে চলে যাচ্ছে এ অজুহাতে জনতা প্রার্থীদের প্রতীক দেবার একটা সুযোগ কেন তিনি করতে পারলেন না তার যুক্তিসঙ্গত ব্যাখ্যা তিনি দিতে পারেন নি। অতএব তারা জনতা পার্টির প্রার্থীদের যে কোনও কারণেই হোক সিম্বল থেকে বঞ্চিত করেছেন এবং বৃহত্তর নির্বাচনে প্রতীক ব্যবহার করতে দিলেন না, আর নিজেদের পার্টির প্রতি প্রতীক ব্যবহারের সুযোগ দিয়ে গণতন্ত্র প্রতিষ্ঠার নামে দলীয় স্বার্থ সিদ্ধির পরাকাষ্ঠা করতে চেয়েছেন। আমার আর একটা কথা হচ্ছে এই প্রথম পঞ্চায়েত নির্বাচনে দলীয় প্রতীক ব্যবহারের দৃষ্টান্ত স্থাপিত হচ্ছে। আপনারা একটা নূতন নজির সৃষ্টি করেছেন, এ গৌরব আপনাদের প্রাপ্য, এবং যদি কিছু অকৃতিত্ব থেকে থাকে তবে তাও আপনাদের প্রাপ্য। কারণ এ পর্যন্ত ভারতবর্ষের কোথাও দলীয় প্রতীক নিয়ে

নির্বাচন অনুষ্ঠিত হয় নি যেটা নাকি আপনারা করেছেন। কিন্তু যখন এটা করছেন তখন শুধু দলীয় প্রার্থীদের দলীয় প্রতীক দেবার সুযোগ কেন দিলেন এ কথাটা জিজ্ঞাসা করছি। সঙ্গে সঙ্গে আর একটা কথা বলব যে এই নির্বাচন বৈধ নয় কেননা এই নির্বাচনে সমস্ত মানুষের গণতান্ত্রিক অধিকার স্বীকার করেন নি আপনাদের আইন অনুসারে। আপনারা ঠিক করেছেন ব্রাঞ্চ পোস্ট মাস্টার এবং তহশীলদাররা প্রার্থী হতে পারবেন না। কিন্তু কেন? ব্রাঞ্চ পোস্ট মাস্টার আইন অনুসারে সরকারি বেতনভুক্ত কর্মচারী নন তাদের প্রার্থী হবার অধিকার দিচ্ছেন না। তহশীলদারদের সম্পর্কে বিধানসভায় অনেক আলোচনা হয়েছিলো তাঁদের সম্বন্ধে অনেক কথা সরকার পক্ষ থেকে বলে ছিলেন। কিন্তু তারা সরকারি কর্মচারী নন তারা তাদের নির্বাচনে দাঁড়াবার অধিকার দেন নি। সঙ্গে সঙ্গে আপনাদের আর একটা কথা বলব তা হল আপনারা পোস্টাল ব্যালট বহিত করেছেন। এই নির্বাচন অনুষ্ঠিত করতে গেলে এক গ্রামের মানুষকে অন্য গ্রামে নির্বাচন পরিচালনা করবার জন্য প্রেরণ করতে হবে। এক অঞ্চলের মানুষকে সুদূর অন্য অঞ্চলে প্রেরণ করেন, নির্বাচন পরিচালনা করবার জন্য। এই যদি অবস্থা হয় সেখানে পোস্টাল ব্যালটের ব্যবস্থা যদি না থাকে তাহলে আপনারা তাদের ভোটাধিকার থেকে বঞ্চিত করছেন। সুতরাং আপনারা তাদের এই অধিকার হরণ করছেন এবং পঞ্চায়েত নির্বাচনের মধ্য দিয়ে যে গণতন্ত্র প্রতিষ্ঠার কথা ঘোষণা করেছেন বাস্তবে তা কার্যকর হচ্ছে না, এইরূপভাবে আপনারা পুলিশ ও মিলিটারিদের ভোটাধিকার থেকে বঞ্চিত করতে চাইছেন। কিন্তু তারা তো আমাদেরই দেশের সন্তান ও নাগরিক। মুখ্যমন্ত্রী মহাশয়ের মুখ থেকে তাদের সম্বন্ধে অনেক কথা শুনেছি। তাদের কেন আপনারা ভোটাধিকার থেকে বঞ্চিত করেছেন। এই কটা প্রশ্ন আপনার কাছে রেখে নিঃসন্দেহে যে সংশোধনী এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করেছি।

**শ্রী ভোলনাথ সেন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পঞ্চায়েত নির্বাচন একটা প্রহসন মাত্র যাকে ইংরেজিতে বলে Biggest jobs of the present Ministry every presented to the nation ইলেকশন ডিক্লেয়ার্ড হল ২৩শে মার্চ ৭৮, তারপর ৪ঠা এপ্রিল ৭৮-এ রুলস্ তৈরি হল। ৮ই এপ্রিল ৭৮-এ নমিনেশন ফাইল করা হল। ফাইলিং এর ডেট্ হয়ে গেল। এই আইন অনুসারে নমিনেশন ফাইল হল তারপর ১৪ই এপ্রিল একটা নোটিফিকেশন হল যেটা অনেক পরে পাবলিশড্ হল অর্থাৎ কিনা ২০শে এপ্রিল সিম্বল নিয়ে নোটিফিকেশন হল।

[7-10 — 7-20 P.M.]

নোটিফিকেশনে কি দেওয়া হল—সি পি আই যার মেম্বার পশ্চিমবঙ্গে দু'জন তারা একটা সিম্বল পাবেন, কিন্তু এস ইউ সি যার মেম্বার ৪ জন তারা একটাও সিম্বল পাবেন না। এই হল আইন। আর মজা হল এই যে ইউনিভার্সিটির খাতা তো বিক্রি করে পয়সা রোজগার হচ্ছে, কিন্তু আমি জানতাম না যে এতবড় অকর্মণ্যতা, এটা নিশ্চয়ই কংগ্রেসের দোষ নয় যে ৪ঠা এপ্রিল, ১৯৭৮ সাইক্লোস্টাইলড গেজেট ডিস্ট্রিবিউটেড হল ইন দি লেজিসলেটিভ এ্যাসেম্বলি। For the first time cyclostyled gazette was distributed in the Legislative Assembly and they have proved to be incompetent in the running of the Government and they could not even place

printed gazette in the House... এখানে কি হল, না, সেকশন ৪-এ বলা আছে ইলেক্‌টোরাল রোলে যারা থাকবে, সেকশন ৪-তে বলা আছে ওয়েস্ট বেঙ্গল লেজিসলেটিভ অ্যাসেম্বলি ইলেকটোরাল রোল ফর দি টাইম বিইং ইন ফোর্স, তাতে যার নাম থাকবে তিনি ভোটাধিকার পাবেন। কিন্তু কে মানে? একখানা নোটিশ বেরুল, একখানা অ্যামেন্ডমেন্ট হল যে ১লা জানুয়ারি ১৯৭৬ সালে যাঁর বয়স ২১ বছর পার হয়েছে—রুল মেকিং তো, সরকার কিসের ডেমেক্র্যাসি মানবেন, কিসের গণতন্ত্র মানবেন, গণতন্ত্র ওসব বাজে কথা, ওসব ভোটের সময় বলেছি, আমি রাইটার্স বিল্ডিংস থেকে চালাব, সেজন্য বলে দেওয়া হল ১লা জানুয়ারি ১৯৭৬ সালে যে ২১ বছর ছিল, আজ তার বয়স ২৩ বছর, তার আর ভোট নেই। ২৩ বছরের ছেলের ভোট নেই, কিন্তু ১৯৭৬ সালের ১লা জানুয়ারি যে হয়েছে তার ভোট আছে। তারপর নতুন আইন করা হল—ফর দি ফার্স্ট টাইম রুলে করা হল প্রথম, আবার আইন পাল্টানো হল পরে যে ১৯৫৭ সালে পঞ্চায়েত আইন অনুসারে গ্রামকে করা হবে কন্সটিটিউয়েন্সি। হঠাৎ করা হল। তা যদি হয়ে থাকে তাহলে তারপর কি কাজ করেছে ডিপার্টমেন্ট? একটাও কাজ করেনি। সমস্ত বুজরুকি চলছে এখানে গণতন্ত্রের নামে। গণতন্ত্রের নামে এখানে জোচ্চুরি চলছে, লোক ঠকানো চলছে। গণতন্ত্রের নামে এখানে ক্যায়স চলছে, একটা প্রহসন চলছে।

(তুমুল হট্টগোল)

লাফাবেন না, আপনারা ওদের দয়ার পাত্র, প্রমোদ দাশগুপ্তের পায়ে পড়ে থাকুন, তা না হলে লাথি মেরে তাড়িয়ে দেবে। প্রমোদ দাশগুপ্তের কথায় কাজ হচ্ছে, প্রমোদ দাশগুপ্ত সরকার চালাচ্ছে। প্রমোদ দাশগুপ্তের কথা লঙ্ঘন করার অধিকার একটা লোকেরও নেই তিনি ফরওয়ার্ড ব্লকের হন, আর এস পি'র হন বা যে কোনও পার্টির হন। প্রমোদ দাশগুপ্ত যদি বলেন বাঁ, অমনি বাঁ, প্রমোদ দাশগুপ্ত যদি বলেন ডান, অমনি ডান, তা না হলে আমার চাকরি যাবে।

(তুমুল হৈ চৈ)

ডেমোক্র্যাসির কথা, গ্রামের কথা বলছেন, লজ্জা করে না আপনাদের বলতে? এই প্রমোদ দাশগুপ্তের কথার বাইরে চলবার অধিকার কাররও নেই। এখানে সবাই বসে আছেন, জয় বাবা প্রমোদ, জয় বাবা দাশগুপ্ত, তুমিই আমাদের সব, তুমিই আমাদের নেতা, তুমিই আমাদের একছত্র অধিপতি, তুমি আমাদের রাখলে আছি, না রাখলে নেই, জ্যোতি বাবু থাকলেই বা কি, না থাকলেই বা কি, প্রমোদবাবু হলেই আমাদের চলবে। তুমি না হলে আমরা বাঁচব না, ফরওয়ার্ড ব্লক বাঁচবে না, আর এস পি বাঁচবে না, আর সি পি আই বাঁচবে না, কেউ বাঁচবে না। আপনারা মৃত্যুপথ যাত্রী, আপনারা শেষ হয়ে যাবেন। আমি বলছি এই প্রহসন বন্ধ করুন, জাতির প্রতি বিশ্বাসঘাতকতা বন্ধ করুন। এই কথা বলে যে কয়টি অ্যামেন্ডমেন্ট এখানে এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষের রিনাউন্ড ব্যারিস্টার মিঃ সেন আইনের দু'একটি কথা বলেছেন। শুনে আমি অবাক হয়ে গেলাম। একটা কথা মিঃ সেনকে আমি মনে করিয়ে দিতে চাই, তিনি ইলেকটেড হয়েছেন ১।১।৭৬ সালের যে

ভোটার লিস্ট ছিল—জুন মাসে ভোটাররা ভোট দিয়েছিলেন আপনাকে—৬ মাস পরে ১৯৭৬ সালের ১লা জানুয়ারি, যার বয়স ছিল ২১ বছর, জুন মাসে আপনাকে এম. এল. এ. করেছিল ২১ বছরে নয়। উনি যে কথা বললেন, ইলেকটোর‍্যাল রোল একটা পাবলিশড করতে হয় এবং একটা পার্টিকুলার পয়েন্ট অব টাইমে। ১।১।৭৬ তারিখে যে ডেটটা করা হয়েছে সেটা ঐ ইলেকটোর‍্যাল রোলের লাস্ট ডেট পর্যন্ত হয়না। ১৯৭৬ সালের পর ১৯৭৭ সাল পর্যন্ত এবং তারপরে ৩১শে জানুয়ারি পর্যন্ত ভোটার লিস্ট একই ছিল। যারা ১।১।৭৬ ভোটার লিস্টে নাম লেখাতে পারেনি, তার পরেও তারা সাপলিমেন্টারি লিস্টে তাদের নাম লিখিয়েছেন। সুতরাং উনি যে কথা বললেন সেটা ঠিক নয়। দ্বিতীয় প্রশ্ন উনি যেটা বললেন সি. পি. আই-এর একজন, এস. ইউ. সি'র চার জন সে সম্বন্ধে বলছি এদের যে রোল—কংগ্রেস এবং এস. ইউ. সি'র যে রোল, উনি ঠিক তা প্লে করেছেন। সি. পি. আই অল ইণ্ডিয়া পার্টি, সেটার রেকগনিশন আছে। এটা নিয়ম করা হয়েছে যে অল ইণ্ডিয়া অথবা স্টেট লেভেলে রেকগনাইজড যে পার্টি তাকে রিকগনিশন দেওয়া হবে। মন্ত্রী মহাশয় নিজে নিশ্চয়ই সেগুলো ভাল করে বলবেন এবং মিঃ সেন সেই নিয়ম—কানুন কিছুই জানেন না বলেই বিরোধিতা করার জন্যই উনি খালি প্রমোদবাবু প্রমোদবাবু করে লাফাতে লাগলেন। ওরা চিরকাল এই কাজ করছেন, ইন্দিরা, ইন্দিরা করে লাফিয়েছেন। ইন্দিরা ছাড়া ওরা কিছু কল্পনা করতে পারেন নি, ইন্দিরার স্বপ্ন দেখেছেন, ইন্দিরাকে ঘুমের ঘোরে দেখেছেন, ইন্দিরাকে ভাত খাবার সময় দেখেছেন, ইন্দিরাকে নিয়ে সব সময় চলেছেন, আজকে এরা ইন্দিরাকে ছাড়া কোনও কাজ করতে পারেন না। ভজ ইন্দিরা, কহ ইন্দিরা, লহ ইন্দিরার নাম রে, যে জন ইন্দিরাকে ভজে সে জন আমার প্রাণ রে এই কথা আজকে তারা স্বীকার করেছেন। ভারতবর্ষটাকে স্বৈরাচারীর হাতে তুলে দিয়েছিলাম। স্বৈরাচারী শাসনের বাইরে ওরা কোনওদিন ভাবতে পারেনা। মিঃ সেন যে কনস্টিটিউয়েন্সির কথা বললেন—উনি এটা দেখেন নি ৪০১ এটা ছিল না। ৪০০তে একজন করে ক্যান্ডিডেট রিটার্ন করবে এটা ১৯২৭ সালে ছিলনা। কিন্তু ১৬ বছর ধরে নির্বাচন হয়নি, এখন যদি নির্বাচন করতে হয়, ডিলিমিটেশন করে করতে হয় তাহলে ৪ বছর ডিলিমিটেশন করতে সময় লাগবে। ওনারা জানেন না পশ্চিমবাংলার মানুষের হাতে ক্ষমতা দিতে ১৯৬৪ সালের আইনটা ওনারা তৈরি করেছেন। জনতা দলের ওরা চিৎকার করছেন, ওনাদের চিৎকার করা সাজেনা। কারণ ওনারা আমাদের সঙ্গে সংগ্রাম করেছিলেন। আমি একটা কথা বলতে চাই, জনতা বন্ধুদের কথা। আমি বলব যে গেজেটটা দেখুন। গেজেটে আমরা জনতা বন্ধুদের সিম্বল দিয়েছি। জনতাকে সিম্বল অথরাইজড করা হয়েছে। কিন্তু ওনাদের বাড়ির কোঁন্দলে আমাদের সরকার কি করবে? প্রফুল্লবাবু বলেছেন, আমরা ভোটের সিম্বল ইউস করব না। আর এক দল বলছেন যে আমাদের সিম্বল দাও। বিমানবাবুর দল, এবং প্রফুল্লবাবুর দল আগে বাড়ির ঝগড়া মেটান, তারপরে এখানে এসে চিৎকার করবেন। সুতরাং আজকে মন্ত্রী মহাশয় যে পঞ্চায়েত বিল এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-20 — 7-30 P.M.]

**শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২০ এপ্রিল তারিখে পশ্চিমবঙ্গ পঞ্চায়েত নিয়মাবলির যে সংশোধনসমূহ অ্যামেন্ডমেন্ট আমি বিধানসভায় উত্থাপন করেছিলাম

এবং সেই উত্থাপনের পরে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার এবং রজনীকান্ত দলুই মহাশয়রা তার উপরে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেই সম্পর্কে আমি সংক্ষেপে দু-চারটি কথা বিধানসভার সামনে রাখতে চাই। আপনারা সকলেই জানেন যে আজকে প্রায় আঠারো থেকে কুড়ি বছর পরে পশ্চিম বাংলায় পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত হতে চলেছে। দীর্ঘদিন ধরে এই কথা আমি বারবার বলবার চেষ্টা করেছি, আমি বাজেট বক্তৃতার সময়েও এই কথা বলবার চেষ্টা করেছি যে দীর্ঘদিন ধরে পঞ্চায়েত নির্বাচন, প্রায় দেড় যুগ ধরে পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত না হওয়ার ফলে গ্রাম বাংলার মানুষের যে সংগঠন, পঞ্চায়েতি রাজ্যের যে সংগঠন মুমূর্ষ মৃত প্রায় বললে কম কথা বলা হয় কায়েমি স্বার্থের এবং দুর্নীতি পরায়ণ মানুষদের খাঁটির আখড়া হয়ে গিয়েছে। এবং সেই জন্য গ্রাম বাংলার মানুষের এই সংগঠনের মধ্যে গ্রামের জীবন প্রবাহ সঞ্চারণের জন্য, তারমধ্যে গতিশীলতা আনবার জন্য, যে গতিশীলতা হারিয়ে গিয়েছিল সেই গতিশীলতা আনবার জন্য পশ্চিম বাংলার ফ্রন্ট সরকার তারা এবং বামফ্রন্ট বাংলাদেশের মানুষের কাছে নির্বাচনের পূর্বে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, আমরা যদি পশ্চিম বাংলার মানুষের আশীর্বাদে এবং ভালবাসায় যদি সরকারে প্রতিষ্ঠিত হতে পারি তাহলে অনতিবিলম্বে আমরা পশ্চিম বাংলায় পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত করব, এবং পঞ্চায়েতের হাতে আমরা অধিকতর ক্ষমতা দেব। সেইভাবে এক বছরের মধ্যে আমরা পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত করতে চলেছি। আগামী ৪ঠা জুন পঞ্চায়েত নির্বাচন হতে চলেছে। মূলত ৭৩ সালের আইন, ৭৪ নিয়মাবলির উপর দাড়িয়ে পঞ্চায়েত নির্বাচন হচ্ছে। আমি বহুবার বিধানসভায় মাননীয় সদস্যদের জানিয়েছি যে ১৯৭৩ সালে পঞ্চায়েত আইনের মধ্যে যে ত্রুটি আছে..

**Mr. Deputy Speaker :** The time fixed for the item of business now under discussion will expire at 7.27 P.M. It seems that transaction of this item of business will not be completed within the scheduled time. Therefore, under rule 290 of the Rule of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I propose to extend its time by half an hour I think the House will agree to it So, the time is extended by half an hour

**শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলছিলাম যে, এই কথা বিধানসভার সদস্যদের আমি বারবার বলেছিলাম যে, ৭৩ সালের পঞ্চায়েত আইনের মধ্যে যে ত্রুটি রয়েছে এই আইন আমরা তৈরি করেনি, পূর্বতন সরকার এই আইন তৈরি করেছেন, এই আইনের মধ্যে যে সীমাবদ্ধতা রয়েছে, যে হাজার ত্রুটি রয়েছে সেই ত্রুটিগুলি দূরীভূত করা দরকার। এই কথা সরকার পক্ষ থেকে আমি বারবার বলেছি, তবুও আমরা নির্বাচন তাড়াতাড়ি করার স্বার্থে গ্রামবাংলার সংগঠন তাকে সজাগ করার স্বার্থে, তাকে দুর্নীতি মুক্ত করার স্বার্থে, কায়েমি স্বার্থের হাত থেকে মুক্তি করার স্বার্থে ৭৩ সালের আইন যতটুকু পরিবর্তন না করলে নয়, ৭৪ নিয়মাবলির যতটুকু পরিবর্তন না করলে নয়, সেইটুকু করবারই চেষ্টা করেছি। এবং ইতিপূর্বে আমি বিধানসভায় সেই আইন পরিবর্তন করে বিল এনেছি এবং আপনারা তা গ্রহণ করেছেন। ৭৪ সালের নিয়মাবলিতে ৭.৩.৭৮ তারিখে যে রেজলিউশন সেটাতে কি বলবার চেষ্টা করেছি তার খানিকটা উল্লেখ করেছেন মাননীয় ভোলা সেন

হয়েছে গ্রাম পঞ্চায়েত নির্বাচনী ক্ষেত্র তার সংখ্যা যেভাবে বেঁধে দেওয়া হয়েছে, গ্রাম পঞ্চায়েতের সভা সংখ্যা যেভাবে বেঁধে দেওয়া হয়েছে তার সঙ্গে সঙ্গতি রেখে যদি নিয়মাবলির ৮ এবং ৯-কে অটুট রাখবার চেষ্টা করি তাহলে এই নির্বাচন সম্পূর্ণভাবে বানচাল হয়ে যায় এবং হাজার হাজার মামলা-মোকদ্দমার দরজা খুলে দেওয়া হয় এবং স্বভাবতই ৪-এর সেকশনের সাব সেকশন ২/৩-কে যদি সম্মান করতে হয় তাহলে রুল আট এবং নয়-এর পরিবর্তন অপরিহার্য হয়ে পড়ে। এবং সেজন্য ৭.৩.৭৮ সালে নোটিফিকেশনের মাধ্যমে এ অ্যামেন্ডমেন্ট আনবার চেষ্টা করেছি সেই জায়গায় আমরা যাতে এই নির্বাচনী ক্ষেত্রগুলির যদি পুনর্বিন্যাস করতে হয়—এই কথা আমরা বারবার আপনার সামনে বলেছি প্রায় তিরিশ হাজার মতোন নির্বাচনী কেন্দ্র রয়েছে এবং তিরিশ হাজার কেন্দ্রের যদি পুনর্বিন্যাস করতে হয় তাহলে চার-পাঁচ বছরের মধ্যে নির্বাচন করা সম্ভব নয়। সেইজন্য এই সময়ের মধ্যে অনতিবিলম্বে যাতে নির্বাচন করতে পারি সেই উদ্দেশ্য সামনে রেখেই প্রথম সংশোধন আনার চেষ্টা করেছি। এবার দ্বিতীয় এবং তৃতীয় সংশোধনের কথা আপনাদের সামনে রাখতে চাই। এবারকার নির্বাচনের আর এক বৈশিষ্ট্য যেটা সারা ভারতবর্ষের মধ্যে কোথাও নেই, এরজন্য পশ্চিম বাংলা গর্ববোধ করতে পারে। এখানে নির্বাচনকে রাজনৈতিক যুদ্ধ, রাজনৈতিক পর্যায়ে উন্নীত করতে পেরেছি। এটা স্বভাবতই যারা চান না তাদের তরফ থেকে তারা নানান ভাবে বানচাল করবার চেষ্টা করেছেন এবং তাদের সাথে নতুন সাক্ষাৎ জুটেছে তারা আজকে সেটাকে বানচাল করবার জন্য নানাভাবে চেষ্টা করবে সেটা আমাদের কাছে প্রত্যাশিত। সেইজন্য তারা যাতে নির্বাচন রাজনৈতিক ভিত্তিতে আমরা করাতে না পারি প্রগতিশীল অর্থনৈতিক দৃষ্টি সম্পন্ন মানুষ যাতে না আসতে পারে, যাতে করে কায়েমি স্বার্থের লোকগুলি নির্বাচিত হতে পারে, দলহীন গণতন্ত্রের নামে আবার সেই রকম দুর্নীতি পরায়ণ মানুষের আখড়া হতে পারে, যাতে প্রগতিশীল অর্থনৈতিক দৃষ্টি মানুষদের আটকাতে পারেন সেইজন্য তারা রাজনীতির ছোঁয়াচ থেকে পঞ্চায়েত নির্বাচনকে দূরে রাখবার জন্য তারা বারবার চেষ্টা করছে। আমি স্বভাবতই সেইজন্য যাতে রাজনৈতিক দলের সদস্যরা এতে অংশ গ্রহণ করতে পারেন সেই ব্যবস্থা করেছি এবং সেইভাবে পঞ্চায়েত নিয়মাবলিতে যে অসংরক্ষিত প্রার্থীর সিম্বল ছিল সেই জায়গায় সংরক্ষিত সিম্বল আমরা রাজনৈতিক দলগুলি যাতে সংগঠিত হয় সেই দলের প্রশ্ন আমরা এনেছি এবং সেইভাবে রুলকে অ্যামেন্ড করবার কথা বলেছি এবং সেইভাবে এনেছি। আমি বিধানসভায় এবারকার বাজেট অধিবেশনে বারবার বলবার চেষ্টা করেছি যে আমরা রাজনৈতিক ভিত্তিতে লোকসভার এবং বিধানসভার লেভেল, যে ব্যাপারটা সত্য হবে দিল্লির সম্পর্কে, যে ঘটনা সত্য হবে ভুবনেশ্বর, পাটনা, কলকাতা সম্পর্কে তা কেন গ্রামীণ মানুষের কাছে সত্য হবে না। একথা বলবার আমি চেষ্টা করেছি। যারা রাজনীতিকে দূরে রাখতে চান, ছোঁয়াচ মুক্ত রাখতে চান তাদেরকে বলেছি রাজনীতি আমাদের কাছে—আমরা যারা বৈজ্ঞানিক সমাজতন্ত্রে বিশ্বাস করি, আমরা যারা মার্কসবাদী লেলিনবাদে বিশ্বাসী তাঁরা জানেন রাজনীতি হচ্ছে অর্থনীতির ঘনীভূত রূপ। যারা আজকে কায়েমি স্বার্থকে আড়াল করে রাখবার চেষ্টা করছেন তারাই আজকে দলহীন গণতন্ত্রের কথা বলছেন এবং তারাই রাজনীতি থেকে একে দূরে রাখবার চেষ্টা করছেন।

সর্বভারতীয় ক্ষেত্রে এবং জাতীয় ক্ষেত্রে রাজ্যভিত্তিক যারা রাজনৈতিক দল স্বভাবতই তাদেরকে আমরা সংরক্ষিত রিজার্ভড সিম্বল দেবার চেষ্টা করব এই সিদ্ধান্ত করেছি। জনতা

দলের তরফ থেকে আমাদের বলা হচ্ছে সংরক্ষিত সিম্বল থেকে বামফ্রন্ট সরকার তাদের বঞ্চিত করবার চেষ্টা করছেন, এটা একেবারে ১৬ আনা অসত্য কথা। কারণ আপনারা জানেন যে ১৫/৩/৭৮ তারিখে আমরা যে নোটিফিকেশন করি তাতে স্পষ্টত আমরা ছয়টি রাজনৈতিক দল তাদের সংরক্ষিত সিম্বল যা ইলেকশন কমিশন দ্বারা স্বীকৃত সেই সিম্বল ব্যবহার করার অধিকার আমরা কেড়ে নিচ্ছিনা এবং জনতা পার্টিও তা পেয়েছেন। ইতিমধ্যে তাদের দলীয় কোনও দলের জন্য

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশনস)

চিড়বিড় করে জ্বলে উঠছেন, আজকে নিজেদের জালে তারা নিজেরা জড়িয়ে গিয়েছেন এবং এপ্রিল মাসের প্রথম দিকে রাজ্য জনতা পার্টির প্রেসিডেন্ট পঞ্চায়েত দপ্তর ও সরকারের কাছে জানিয়ে দিলেন যে, আমরা জনতা পার্টির সংরক্ষিত প্রতীক লইয়া লড়িব না। দ্বিতীয় কথা বললেন যে রাজনৈতিক ভিত্তিতে লড়াই করবেন না, সুতরাং প্রতীক লইবার প্রশ্ন ওঠে না। তৃতীয়, আরও সাংঘাতিক কথা বিধানসভার সদস্যরা জেনে রাখুন, বললেন সেই চিঠিতে যে যারা জনতা পার্টির নাম দিয়ে দাঁড়াবার চেষ্টা করছেন তারা আন-অথরাইজড ক্যান্ডিডেট তাদের স্বীকৃতি দেবেন না।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশনস)

এই অবস্থার পরে তারা আরও বললেন এবং আমাদের ১৮(বি) ধারাতে—আমার কাছে যখন তারা চিঠি দিলেন সেই কথায় ২৫/৪/৭৮ তারিখের চিঠিতে পরিষ্কারভাবে একথা আমি জনতা পার্টির নেতৃবৃন্দকে জানিয়ে দিয়েছিলাম যে জনতা দলকে প্রতীক আমরা দিতে আইন মোতাবেক বাধ্য। সঙ্গে সঙ্গে একথাও তাদের স্মরণ করিয়ে দিয়েছিলাম যদি নমিনেশন পেপারে, যে জায়গায়, জনতা দলের সেট আপ এই কথা যদি লেখা থাকে নমিনেশন পেপার ফাইল করার দিন অর্থাৎ ২১শে এপ্রিল তারিখে যদি ডিউলি অ্যাটেসটেড সিগনেচার অব স্টেট চিফস যদি তারা পাঠিয়ে দেন এবং ২৭ তারিখে যদি প্রার্থীদের নাম যদি অথারাইজড রিপ্রেজন্টেটিভের মাধ্যমে যায় তাহলে নিশ্চয়ই কোনও বাধা থাকবে না। আইন মোতাবেক আপনাদেরও চলতে হয় আমাদেরও চলতে হয় এবং সেটাই কমপ্লাই করলাম। আমি বারবার একথা বলেছি ১৮(বি) যদি কমপ্লাই করে থাকেন তাহলে দেবব্রত ব্যানার্জি কেন বামফ্রন্টও আপনাদের আটকে পারবে না। কিন্তু যদি কমপ্লাই না করে থাকেন, দলীয় কোনও দল যদি বাধা হয়ে দাঁড়ায়—আমি জানিনা দু'দিন পরে প্রফুল্ল সেন মহাশয় ঘুরে এসে, যদি মুরারজি দেশাই মহাশয়ের আশীর্বাদ নিয়ে এসে আবার স্টেট প্রেসিডেন্ট হবেন কিনা সেটা আমার জানার কথা নয়, আমার সরকারেরও জানার কথা নয়, আপনাদের কে প্রেসিডেন্ট তা আমাদের জানার কথা নয়, আজ এই অবস্থার জন্য আপনারা আপনাদের সেই দলীয় ঝগড়া আজকে আমাদের ঘাড়ে চাপাবার চেষ্টা করছেন একথা বলেই আমি এই প্রসঙ্গ শেষ করতে চাই। চতুর্থ, যে কথা বলে আমি আমার বক্তব্য শেষ করতে চাই সেটা হচ্ছে আমরা ঠিক সময়েই—২৯শে মার্চ পর্যন্ত অ্যাসেম্বলি চলছিল এবং তারপর ২০শে এপ্রিল তারিখে যখন অ্যাসেম্বলি খোলে তখন অ্যাট দি আর্লিয়েস্ট অপারচুনিটি এটা লে করা হয়েছে এবং একথা বলেছি যে ১৯শে মার্চ থেকে ১৮ই এপ্রিল পর্যন্ত বিধানসভা বন্ধ ছিল, তার আগে সুযোগ

আসেনি, তাই এই অধিবেশনের প্রথম দিনেই ২০শে এপ্রিল তারিখে লে' করা হয়েছে এবং যেকথা ওরা জানতে চেয়েছিলেন যে পারসন্স অ্যাফেক্টেড বাই দি প্রোপোজড অ্যামেন্ডমেন্ট, সেই ইনফরমেশনের ব্যাপারে বলতে চাই যে আমরা গেজেট মারফৎ এটা প্রকাশ করেছি। স্বভাবতই ভোটার এবং ক্যান্ডিডেটদের ইনফরমেসনের জন্য গেজেটে প্রকাশ করা হয়েছিল। সুতরাং এটা ডিউলি পাবলিশড হয়েছে। এই কথা বলে আমি আশা করব যে আমি যে অ্যামেন্ডমেন্ট এনেছি সেটা সমর্থন করবেন এবং সঙ্গে সঙ্গে মাননীয় দেবব্রত সরকার ও রজনীকান্ত দোলুই যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তা গ্রহণ করতে পারছি না, তার বিরোধিতা করছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলে গেলেন যে ২১শে তারিখে অ্যাটেস্টেড সিগনেচার দেওয়ার কথা ছিল, কিন্তু জনতা পার্টি দিতে পারেননি। কিন্তু তার অবগতির জন্য জানাই যে ২১ তারিখের আগে ১৯ তারিখে অ্যাটেস্টেড সিগ্নেচার গেছল, তাহলেও ২৭ তারিখে স্পেশাল রেডিও গ্রাম করে প্রত্যেক বি. ডি. ও.-কে, প্রত্যেক রিটারনিং অফিসারকে জানিয়ে দিলেন যে জনতা পার্টিকে সিম্বল দেওয়া হবে না।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** অন এ পয়েন্ট অব ইনফরমেসন স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি ১৯ তারিখে এবং ২১ তারিখের মধ্যে যদি অথরাইজড সিগনেচার পাঠিয়ে থাকি, তাহলে ওরা দেবেন না কেন? এতে কি বাধা আছে? ওরা বলেছেন টাইম পেরিয়ে গেছে, যদি টাইমের মধ্যে করে থাকি, তাহলে কি বাধা আছে জানাবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এখানে দুটি অ্যামেন্ডমেন্ট এনেছিলাম, মাননীয় মন্ত্রী মহাশয় গ্রহণ করতে পারছেন না বলেছেন। কিন্তু কেন সেটা গ্রহণ করতে পারছেন না সেটা তার কাছ থেকে শুনতে পেলাম না। তিনি অনেক কথা বললেন জনতা পার্টির কথা...

(নয়েজ)....

এত কথা বলছেন, কেন এত ভয় পাচ্ছেন? যে কথা বলছিলাম, আমি বলছিলাম রেজিস্টারড পলিটিক্যাল পার্টির কথা, আপনারা গণতন্ত্রের কথা বলছেন, কিন্তু রেজিস্টারড পলিটিক্যাল পার্টিগুলিকে তাদের সিম্বল নিয়ে ইলেকশন লড়াই করার অধিকার থেকে বঞ্চিত করলেন কেন? এই বক্তব্য তিনি রাখতে পারলেন না। ইলেকশন কমিশন যে অধিকার দিয়ে রেখেছে সেই অধিকার থেকে বঞ্চিত করলেন কেন? এ দ্বারা গণতন্ত্রের কোন পরাকাষ্ঠা প্রদর্শন করলেন? কোন কায়েমি স্বার্থের গায়ে হাত দিলেন? সেকথা মাননীয় মন্ত্রী মহাশয় বললেন না। দ্বিতীয় প্রশ্ন এই যে রেজিস্টার্ড এবং রিকগ্নাইজড পার্টিগুলি, এই যে ডিভিসনগুলি হয়েছিল সেগুলি ইলেকশন কমিশন করেছিলেন কতকগুলি অভিজ্ঞতার ভিত্তিতে, সাধারণ নির্বাচনের ফলাফলের ভিত্তিতে, ইলেকশনের রেজাল্টের ভিত্তিতে রেজিস্টারড পার্টিগুলিকে, রিকগ্নাইজড পার্টিগুলিকে ডিস্টিংশন করেছিল। কিন্তু আপনি জানেন গত ১৪ বছর ধরে পঞ্চায়েত নির্বাচন এই রাজ্যে অনুষ্ঠিত হয়নি। পঞ্চায়েত নির্বাচনের ফলাফলের ভিত্তিতে যেটা স্থিরীকৃত হওয়া উচিত ছিল। যারা আগে থেকে রিকগ্নাইজড ছিল রেজিস্টারড ছিল, সেই

পলিটিক্যাল পার্টিগুলির ক্ষেত্রে এও আর একটা ডিস্ক্রিমিনেশন। তৃতীয় কথা ইলেকশন কমিশনের কথা বললেন, যে পাওয়ার দিয়েছেন সেখানে রিজার্ভ সিম্বল একটি আছে, কেন তারা আবার নিজেদের সুবিধামতো সেটা ওয়ান সার্কল টু সার্কল এই রকম করেছেন, এই সমস্ত বহু অ্যানোমেলিজ রয়েছে। তারা যেখানে গণতন্ত্রের কথা বললেন, তারা যে অ্যামেন্ডমেন্ট বর্জন করলেন, সেটা করার পক্ষে কোনও যুক্তি, সেটাও মাননীয় মন্ত্রী মহাশয় দিলেন না, এবং আমার বক্তব্য হচ্ছে তারা যে অগণতান্ত্রিক নীতি নিয়ে চলেছেন সেটা আমার অ্যামেন্ডমেন্ট বর্জন করে বামফ্রন্ট প্রমাণ করলেন।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাই যে ১৯শে তারিখ এবং ২১শে তারিখের মধ্যে আমাদের যে প্রার্থীরা আবেদন করেছেন, সেটা জনতা পার্টির তরফ থেকে বিচার না করে ওরা রেডিওগ্রাম দিয়ে বি ডি ও.-দের কি করে আদেশ দিলেন যে সমস্ত নাকচ করে দেওয়া হবে? জনতা পার্টিকে একটাও সিম্বল দেওয়া হবে না? এটা কোনও যুক্তিতে করেছেন সেটা জানতে চাইছি। ওরা যদি সেটা জানতে না দেন, তাহলে আমি মনে করব আমাদের প্রতি অন্যায় করছেন, আপনার কাছে আবেদন করি যে এর একটা উত্তর দিন।

[7-40 — 7-50 P.M.]

**শ্রী কিরণময় নন্দ** ঃ মন্ত্রী অসত্য কথা বলেছেন। ১৯ তারিখ থেকে ২১ তারিখ পর্যন্ত জনতা পার্টির পক্ষ থেকে অনেকে প্রতীকের জন্য আবেদন করেন। তা সত্ত্বেও পঞ্চায়েত ডিপার্টমেন্ট থেকে রেডিগ্রাম করা হয়েছে তাদের প্রতীক না দেওয়ার জন্য। এটার উত্তর দিন।

**(এই সময়ে শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী, শ্রী কিরণময় নন্দ, শ্রী কানাইলাল দাস মহাপাত্র প্রভৃতি মাননীয় সদস্যরা একই সঙ্গে বলিতে থাকেন যাহা প্রতিবেদকদের টেবিল হইতে কর্ণগোচর হওয়া সম্ভব হয়নি।)**

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী** ঃ দলীয় কোনওদলের নামে তিনি একটা মিথ্যা বক্তব্য রাখবেন এবং তারপর স্টেটমেন্ট দেবেন না—এটা চলতে পারে না।

**শ্রী রজনীকান্ত দোলুই** ঃ আমি একটা প্রশ্ন করেছিলাম যে ১২ই সেপ্টেম্বর, ১৯৭৭ সালে যে গেজেট নোটিফিকেশন আপনি করেছিলেন সেই অ্যামেন্ডমেন্টা আজ পর্যন্ত হাউসে কেন পেশ করা হয়নি? এর উত্তর দিন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ প্রথম নম্বর, এইটা....

(তুমুল গোলমাল।)

**মিঃ ডেপুটি স্পিকার** ঃ আমাকে বলতে দিন। আপনারা যে কোয়েশ্চেন রেইস করেছেন, আজকের অ্যামেন্ডমেন্টের ডিবেটের সঙ্গে তার কোনও সম্পর্ক নেই। সেইজন্য আমি মন্ত্রীকে অনুরোধ করতে পরি না যে উনি রিপ্লাই দিন।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী** ঃ উনি তার বক্তৃতায় যেকথা বলেছেন সেটা সত্য নয়। তাই আমরা এর জবাব চাইছি। দুবার দাঁড়ালেন, কিন্তু উনি কি বলতে চাইছেন, আমরা জানতে পারলাম না।

**মিঃ ডেপুটি স্পিকার** ঃ আমি অলরেডি আমার রুলিং দিয়েছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মন্ত্রী অসত্য কথা বলেছেন। আমরা উপযুক্ত জবাব চাই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি যে কোয়েশ্চেন রেইস করেছেন তার সঙ্গে আজকের অ্যামেন্ডমেন্টের কোনও সম্পর্ক নেই। সেইজন্য মন্ত্রীকে বলতে পারছি না এই সম্পর্কে বক্তব্য রাখার জন্য।

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনাকে বলছি এই রুলিং চেঞ্জ করুন।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** আমরা প্রতিবাদে সভা ত্যাগ করছি।

(এই সময় জনতা পার্টির সদস্যরা সভাকক্ষ ত্যাগ করিয়া চলিয়া যান।)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা ডেকোরাম মানেন নি। সুতরাং আপনারা এখন যেসব কথা বললেন সেগুলি প্রসিডিংসে থাকবে না।

The motion of Shri Deba Prasad Sarkar : Sir, I beg to move that in the Notification No. 5562 Panch., dated 14th April, 1978, for rule 17B the following rule be substituted, namely :—

**"17B. Classification of political parties**

(i) For the purposes of these rules, political parties are either recognised political parties or unrecognised registered political parties

(ii) For the purposes of these rules, a recognised political party means a political party recognised by the Election Commission as a National Party or a State Party of this State up to 5th day of April, 1978

(iii) For the purposes of these rules, an unrecognised registered political party means a political party registered with the Election Commission and accepted as such by the Election Commission from time to time", and

Sir, I beg to move that in the Notification No. 3327 Panch., dated 15th March, 1978, for rule 18A the following rule be substituted, namely :—

**"18A Choice of symbols by candidates of political parties**

(i) A candidate set up by a recognised political party at any election in any constituency shall choose, and shall be allotted only the symbol reserved for that party.

(ii) A candidate set up by an unrecognised registered political party at any election in any constituency shall be allowed of choose, and shall be allotted a common symbol from amongst the list of free symbols and shall be al-

lowed to contest in the election irrespective of any tier with the same common symbol.

Provided that for the purposes of election for a constituency to a *Gram Panchayat*, where more than one member are to be elected, more than one such symbol may be allowed in case of an unrecognised registered political party following the same principle of using the symbol without any circle for the first candidate, with one and two circles for the second and third candidate respectively set up by such party." were then put and a division taken with the following result :—

**NOES**

Abdur Razzak Molla, Shri
Adak, Shri Nitai Charan
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Debabrata
Bandyopadhaya, Shri Gopal
Bandyopadhaya, Shri Balai
Banerjee, Shri Amiya
Basu Ray, Shri Sunil
Bose, Shri Ashoke Kumar
Choudhury, Shri Gunadhar
Choudhury, Shri Bikash
Das, Shri Santosh Kumar
Goppi, Shrimati Aparajita
Hazra, Shri Monoranjan
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kisku Shri Upendra
Let (Bara), Shri Panchanan
Maji, Shri Pannalal
Majumdar, Shri Dilip Kumar
Majumder, Shri Sunil Kumar
Mitra, Shri Ranjit
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Nezamuddin Md. Shri
Pal. Shri Bejoy
Phodikar, Shri Prabhas Chandra
Ray, Shri Matish
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta Kumar
Saha, Shri Kripa Sindhu
Santra, Shri Sunil
Sarkar, Shri Sailen
Sen. Shri Lakshmi Charan
Sen, Shri Sachin
Singh, Shri Chhedilal
Tah, Shri Dwarka Nath

**AYES**

Bauri, Shri Bijoy
Doloi, Shri Rajani Kanta
Halder, Shri Renupada
Purkait, Shri Prabodh
Sarkar. Shri Debaprasad
Shamsuddin Ahmad, Shri

The Ayes being 6 and the Noes 42, the motions were lost.

The motion of Shri Rajani Kanta Doloi that the amendments in the West Bengal Panchayat (Election) Rule 1974 made vide Notification No. 3020—Panch., dt. 7th March, 1978 may be omitted and the relevant Rules may be modified as on 1st March, 1978., and

The motion of that the amendments in the West Bengal Panchayat (Election) Rule 1974 made vide Notification No. 3327—Panch., dt. 15th March, 1978 may be omitted and the relevant Rules may be modified as on 1st March, 1978., and

The motion of that the amendments in the West Bengal Panchayat (Election) Rule 1974 made vide Notification No. 5562—Panch., dt. 14th April, 1978 may be omitted and the relevant Rules may be modified as on 1st March, 1978., were then put and lost.

**Mr. Deputy Speaker :** Honourable members, I shall now appeal to you about an important matter. I request the honourable members who are putting up in the State Legislature's Hostel to hand over the keys of their rooms to the Caretaker of the Hostel before they leave after the end of the session. Members are aware that a few guests from different States have recently approached us for accommodation in the Hostel. To keep our prestige and to extend all possible help to our honoured quests your co-operation in the matter is essential in order to enable us to provide accommodation to the visitors. Besides, it is necessary to clean the room properly during absence of the members and for this purpose keys are required to be kept in the Hostel. In this connection it may be mentioned that the House committee also arrived at an unanimous decision that the keys be deposited at the Hostel by the members properly. Copies of the decision have already been circulated amongst the members. I do hope honourable members will accept my request.

## VALEDICTORY ADDRESS

**Mr. Deputy Speaker :** Honourable members, to-day is the last day of the current session of this Assembly which commenced on 15th February, 1978. It is the longest session since the new Assembly came into being in June, 1977 last.

I would like to make an announcement here regarding questions Starred Questions, replies to which have been received in this Assembly Secretariat but have not been answered in the House, will be treated as unstarred and the replies will be circulated to the members.

As the Hon'ble Speaker has been advised rest after his recent illness he is not able to address you before the closure of this session The task of declaring closure of this session has fallen on me and I am obliged to say a few words to you before we part.

The major period of the current session was devoted to discussion and passing of Budget including individual demands for grants on various Heads for the year 1978-79. But many important matters of public interest also came up for discussion in the House through a variety of parliamentary devices such as Questions, Calling Attention, Mention, Motion and Resolution. Apart from passing the West Bengal Appropriation Bill.

1978 and the West Bengal Appropriation (No. 2) Bill, 1978 this House passed as many as 30 other Bills during this Session, some of which have sought to bring about significant changes in the existing Acts and effect redress of many long standing grievances in various spheres of administration of the State. The House adopted three Government Resolutions some of which are quite important. In one of these resolution—House recorded its approval of the stand taken by the Government on the issue of Centre-State relations. In another resolution the House endorsed the enactment of the Constitution (Forty-Third) Amendment Act, 1977. Besides this, the House passed five motions and three resolutions moved by private members. Some of these motions and resolutions reflected long standing grievances of the people of this State on some important issues.

The members while participating in the debates expressed their considered views on various matters which were immensely helpful in making the deliberations purposeful. It is true that the debates were not entirely free from excitement and acrimonious exchange of words between the Government and Opposition benches, noisy scenes and walk-outs were also witnessed. But this is not at all uncommon to the parliamentary scene. But I must say that the members have in general shown commendable restraint to maintain the dignity of the House. On my part I may say with all humility that on the few occasions I had the opportunity to preside over this House I have made every effect to be impartial and fair to all sections of members. I may be excused if I have offended any body with my intervention to restore order to the House. I respectfully acknowledge the co-operation of the Leader of the House, Leader of the Opposition and Leaders of all other Groups in conducting the business of the House smoothly. Before I conclude I would like to express my sincerest thanks and gratitude to all the members of the House for their excellent co-operation in running the House as also their sweet reasonableness in accepting the Chair's ruling.

Thank you.

## FELICITATION

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২।। মাস ধরে বিধানসভার বাজেট অধিবেশন চলার পর আজকে তার শেষ দিন। এই উপলক্ষে মন্ত্রিসভার পক্ষ থেকে এবং সরকারের অংশ হিসাবে আমি আপনাকে, বিধানসভার মাননীয় স্পিকার মহাশয়কে এবং বিভিন্ন সময়ে সভার চেয়ারম্যান হিসাবে যারা সভার কাজ পরিচালনা করেছেন—আপনাদের সকলকে ধন্যবাদ এবং কৃতজ্ঞতা জানাচ্ছি। স্যার, এই সুযোগে মাননীয় স্পিকার মহাশয় যিনি

এখন অসুস্থ হয়ে আছেন তিনি শীঘ্র আরোগ্য লাভ করুন এই ইচ্ছা হাউসের পক্ষ থেকে প্রকাশ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২।। মাস ধরে হাউসের যে কাজ চলেছে সেই কাজ চলার সময় মাঝে মাঝেই আমরা দেখেছি সমস্যা এসেছে এবং সরকারপক্ষ ও বিরোধীপক্ষের মধ্যে তর্ক-বিতর্ক চলেছে এবং সেই পরিস্থিতিতে আমাদের মনে হয়েছে এই বুঝি সংকটের সৃষ্টি হল। সেই পরিস্থিতিতে আপনি বা অধ্যক্ষ মহাশয় বা চেয়ারম্যানরা যে ভাবে হাউসের কাজ পরিচালনা করেছেন তা আমরা দেখেছি। সেখানে হয়ত কোনও সময় সরকারপক্ষের সদস্যরা মনে করেছেন এই বুঝি আপনি বিরোধীপক্ষের দিকে বেশি ঝুঁকে আমাদের সুযোগ থেকে বঞ্চিত করছেন আবার হয়ত কখনও কখনও ওরা মানে বিরোধীপক্ষরা মনে করেছেন যে আপনি বুঝি বা সরকার পক্ষের দিকে বেশি ঝুঁকেছেন। মাঝে মাঝে আমরা যখন অসহিষ্ণু হয়ে পড়ি, উত্তেজনা আসে তখন আমরা জানি এইরকম ঘটনা ঘটে এবং সেখানে যিনি নিরপেক্ষভাবে কাজ করেন তাকে সেই অবস্থার সম্মুখীন হতে হয়। কিন্তু এসব সত্ত্বেও আমাদের এই হাউসের কাজ যে ভাবে চলেছে তাতে আমরা সকলেই আনন্দিত। পশ্চিম বাংলার জনসাধারণের প্রতিনিধি হিসাবে সরকার পক্ষ এবং বিরোধীপক্ষ-এর যে সব সদস্যরা এসেছেন তারা এই সভায় গত ২।। মাসের কাজের ভেতর দিয়ে জনসাধারণের জন্য যে কাজ করার প্রয়োজন ছিল সেটা যে সাফল্যের সঙ্গে করতে পেরেছেন তারজন্য আপনাদের সুনেতৃত্ব, যোগ্যতাসম্পন্ন নেতৃত্ব এবং সুপরিচালনাই দায়ী। সেইজন্য আবার সভার পক্ষ থেকে আপনাদের প্রতি আমাদের আন্তরিক শ্রদ্ধা জানিয়ে এবং ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, চলতি অধিবেশনের এই অন্তিম দিনে জনতা পার্টির পক্ষ থেকে আমি আপনাকে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়কে আমাদের ধন্যবাদ জানাচ্ছি এবং কৃতজ্ঞতা জ্ঞাপন করছি। সত্য বটে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের সদস্যরূপে মাঝে মাঝে আমাদের নিশ্চয় মনে হয়েছে যে কখনও কখনও হয়ত আপনার কাছে আমরা সুবিচার পাচ্ছি না। কখনও কখনও হয়ত আপনার রুলিং আমাদের কাছে যুক্তি সঙ্গত মনে হয়নি। তথাপি বিধানসভার নিয়ম অনুসারে আপনার আদেশ আমরা অবনত মস্তকে পালন করবার চেষ্টা করেছি, আপনার কথাকে শেষ কথা বলে গ্রহণ করেছি। কিছু কিছু উত্তপ্ত মূহূর্তের কিছু কিছু বিরাগ নিঃসন্দেহে যে কথা নয়, চরম কথা হচ্ছে এই, আমরা উপলব্ধি করেছি যে আপনি এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় এই বিধানসভার পক্ষে যথাসাধ্য চেষ্টা করেছেন সকলের প্রতি সুবিচার করার জন্য, যথাসাধ্য চেষ্টা করেছেন সদস্যদের বক্তব্য শোনবার জন্য, তাদের বক্তব্য বলবার সুযোগ দেবার জন্য। আমি তাই জনতা পার্টির পক্ষ থেকে আপনাদের আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করছি। এই প্রসঙ্গে আরও বলতে চাই যে মাঝে মাঝে মতান্তরের ভেতর দিয়ে হয়ত কিছু কিছু উত্তপ্ত বাক্য স্ফুলিঙ্গ আমরা এখানে উপস্থিত করেছি তথাপি নিশ্চয় মতান্তর মনান্তর সৃষ্টির কোনও অবকাশ পাবে না এই আশা আমরা পোষণ করছি। আমি জনতা পার্টির পক্ষ থেকে আপনাকে আবার সাধুবাদ প্রদান করছি এবং আপনার দীর্ঘায়ু কামনা করছি। মাননীয় স্পিকার মহাশয়, যিনি এখন অসুস্থ হয়ে আছেন ভগবানের কাছে কামনা করছি, শীঘ্র যেন তার নিরাময় হয়। এই বলে জনতা পার্টির পক্ষ থেকে আবার সকলকে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৫ই ফেব্রুয়ারিতে যে সেশন শুরু হয়েছিল, আজ তা সারা হল। এর মধ্যে অনেক ঝড় বয়ে গেছে, অনেক আইন হয়েছে, অনেক আলোচনা হয়েছে, উত্তেজনা সৃষ্টি হয়েছে, হাসির খোরাকও জুটেছে। যদিও ইংল্যান্ডের ট্রাডিশনে স্পিকারের চেয়ার—আমাদের দেশে নেই, অর্থাৎ কিনা দলে থাকলেও স্পিকার কিম্বা ডেপুটি স্পিকার হওয়া যায়, তাতে পরিশ্রম আরও বেশি হয়, কষ্ট আরও বেশি হয়। কারণ আমরা লক্ষ্য করেছি এবং মাঝে মাঝে জানিয়েওছি যে আপনারা প্রাণপণ চেষ্টা করেছেন যাতে আমরা ন্যায় বিচার পাই, বিরোধী দল যাতে ন্যায় বিচার পায়। আপনারা যে রুলিং দিয়েছেন, সেই রুলিং আমরা মাথা পেতে নিয়েছি এবং ভবিষ্যতে আরও হয়ত সুযোগ পাবে আলোচনা করবার এবং ভবিষ্যতে আরও হাউসে যখন আমাদের পরিচিতি বাড়বে তখন নিশ্চয়ই আমরা আরও বেশি এগিয়ে যেতে পারব। সময় কারওর জন্য অপেক্ষা করে না। এই বিধানসভা অনেক কিছু পরিবর্তন দেখেছে, এই বিধানসভা আরও পরিবর্তন দেখবে এই আশা করব। আমরা এর পরে চলে যাব গ্রামে-গঞ্জে, যে যার কনস্টিটিউয়েন্সিতে কারণ পঞ্চায়েত ইলেকশন আসছে। সেখানে অনেক কাজ আছে। আপনাদের দু'জনকে বিশেষ করে আপনাকে এবং স্পিকার মহাশয়কে আমাদের দল থেকে আন্তরিকভাবে শুভেচ্ছা এবং ধন্যবাদ জ্ঞাপন করছি এবং কৃতজ্ঞতা জানাচ্ছি। কারণ অনেকবার আপনারা আমাদের বলবার সুযোগ দিয়েছেন, হয়ত বা কিছুটা পক্ষপাতিত্ব করেও আমাদের সুযোগ দিয়েছেন সেটা আমরা নজর করেছি তার জন্য আমরা বাধিত। স্পিকার মহাশয় অসুস্থতার জন্য আমরা তার মঙ্গল কামনা করছি। খালি যাবার আগে একটা কথা বলে যেতে চাই, এখানে যে সুন্দর পরিবেশের মধ্যে আজকে অধিবেশন শেষ হল, এই সুন্দর পরিবেশের মধ্যে যেন পঞ্চায়েত নির্বাচন শেষ হয়। খুনোখুনি রাহাজানি যেন না হয়। আর একটা কথা আপনি দয়া করে বলেছেন যে স্টার্ড কোয়েশ্চেন যে গুলো রিসিভ করা হয়েছে সেগুলি আনস্টার্ড কোয়েশ্চেন হিসাবে জবাব যাবে এবং মাননীয় সদস্যরা সেগুলো পাবেন। আমরা জানতে পারব যে সেই সব প্রশ্নের উত্তর কি হল। এই রকম একটা নিয়ম করলে বোধ হয় মন্দ হয় না যে প্রাইভেট মেম্বারস বিল সেটা যদি হাউসে সার্কুলেটেড হয়—যেমন আমি একটা বিল দিয়েছিলাম যে ফ্রিডম অব দি প্রেস সম্বন্ধে, সেটা যদি ঐ রকম একটা deem to be accepted and passed যদি এই রকম একটা আইন করতে পারতেন তাহলে বড় ভাল হত। যাইহোক, সেটা করা যাবে না। এনি হাউ আমার মনে কোনও ক্ষোভ নেই। সর্বশেষে পুনরায় আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এবং গণতন্ত্র রক্ষার গুরু দায়িত্ব আপনাদের—অবশ্য আমাদের গুরু দায়িত্ব আছে, কিন্তু আপনাদের আরও বেশি সেই গুরু দায়িত্ব আপনারা সকলের জন্য, দেশবাসীর জন্য রক্ষা করে যাবেন যাতে দেশে শান্তি বজায় থাকে। এই আশা রেখে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমে আমি আন্তরিক কৃতজ্ঞতা জানাব আমাদের দলের তরফ থেকে আপনাকে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়কে। আজকে খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যে অধ্যক্ষ মহাশয় উপস্থিত নেই। দীর্ঘদিন তিনি অ্যাসেম্বলি চালিয়েছেন, আপনাদের দু'জনেই যদি আজকে উপস্থিত থাকতেন তাহলে আমার মনে হয় শেষ দিনটি আরও মধুর হত। ভগবানের কাছে প্রথমে আমি প্রার্থনা করব তিনি যেন তাড়াতাড়ি সুস্থ হয়ে উঠেন। আমি লক্ষ্য করেছি যে এর আগের অধিবেশন-এর সঙ্গে এই

অধিবেশনের অনেক তফাৎ রয়েছে। যেটা একটু আগে মিঃ ভোলা সেন বলে গেছেন যে আমরা এই অধিবেশনে দেখেছি আপনি এবং স্পিকার মহাশয় আমাদের বিরোধী দলের বক্তব্যকে যথাযথভাবে রাখতে আমাদের যথেষ্টভাবে সাহায্য করেছেন। আমরা লক্ষ্য করেছি অনেক সময় আপনারা আমাদের প্রতি পক্ষপাতিত্ব করতে গিয়ে অনেকের সমালোচনার সম্মুখীন হয়েছেন। তা সত্ত্বেও আপনারা চেয়ারের মর্যাদা রেখে যেভাবে অধিবেশন চালিয়ে-গেলেন তার জন্য আপনাদের দু'জনকেই আমরা আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি। ভবিষ্যতেও আমরা আশা করব যেভাবে বিরোধী পক্ষের অধিকার এবং বক্তব্য রাখা দরকার সেইভাবে রাখবার জন্য আমাদের আরও সহযোগিতা এবং সাহায্য করবেন এবং বিধানসভার মর্যাদা ও গৌরব অক্ষুণ্ন রাখবেন। এই আবেদন জানিয়ে আপনাকে আবার আন্তরিক কৃতজ্ঞতা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই দীর্ঘ অধিবেশনের মধ্যে হাউসে অনেক উত্তেজনার সৃষ্টি হয়েছে, অনেক অবাঞ্ছিত ঘটনা ঘটেছে, যা না ঘটলেই ভাল হ'ত। কিন্তু এত কিছু সত্ত্বেও এর মধ্যে দিয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এবং চেয়ারে আর যারা সময়ে সময়ে ছিলেন তারা প্রত্যেকে এই হাউসের মর্যাদা রক্ষা করার জন্য আপ্রাণ চেষ্টা করেছেন, তার জন্য আমি আমাদের দলের পক্ষ থেকে আন্তরিক অভিনন্দন জ্ঞাপন করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের এবারের অধিবেশন শেষ হচ্ছে। দীর্ঘ ২।। মাস ধরে মাননীয় অধ্যক্ষ মহাশয় এবং আপনি আমাদের অনেক ঝুট-ঝামেলা সহ্য করেছেন। সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ গত ২।। মাস ধরে অনেক সময়ে অনেক গুরুত্বপূর্ণ আলোচনার মাধ্যমে এই সভাকে উত্যক্ত করেছেন। আমার মনে হয় এবারের অধিবেশনে এই সভা অনেকগুলি আইন-গত প্রশ্নের সমাধান করেছে এবং বহু নতুন নজির সৃষ্টি করেছে যেগুলি সংসদীয় ইতিহাসে আগামী দিনের জন্য নজির হয়ে থাকবে। যাই হোক বামফ্রন্টের তরফ থেকে এবং ফরওয়ার্ড ব্লকের তরফ থেকে আমি আপনাকে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়কে এবং চেয়ারম্যানদের ধন্যবাদ জানাচ্ছি। আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয় উপস্থিত থাকলে আরও ভাল লাগত। তার অসুস্থ শরীর শীঘ্র আরোগ্য লাভ করুক এই কামনা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিষদীয় মন্ত্রী শ্রী ভবানী মুখার্জি মহাশয় যে মনোভাব এখানে প্রকাশ করেছেন এবং অন্যান্য মাননীয় সদস্যারা যে মনোভাব প্রকাশ করেছেন তার সঙ্গে আমি সম্পূর্ণ একমত। দীর্ঘ দিন ধরে আপনি এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় যেভাবে এই হাউসের কাজ পরিচালনা করেছেন তাতে আমরা সকলে যে সম্পূর্ণভাবে সন্তুষ্ট সেটা আমরা সকলেই আজকে এখানে নিজেরাই প্রকাশ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে এখানে উপস্থিত হতে পারেননি, তিনি অসুস্থ হয়ে পড়েছেন। আমরা আশা করব যে, তিনি দ্রুত আরোগ্য লাভ করবেন। আজকে তিনি এখানে উপস্থিত না থাকলেও গত দিনগুলিতে তিনি যেভাবে হাউসের কার্য পরিচালনা করেছেন তাতে আমাদের ক্ষোভ থাক, বা না থাক, সেটা বড় কথা নয়, পার্লামেন্টারি ডেমক্রেসিতে অধ্যক্ষ মহাশয়ের কার্য পরিচালন প্রণালীকে বিরোধী দল কিভাবে দেখছে সেটাই সব চেয়ে বড় কথা। আমরা

সকলে এটা জানি যে, আমাদের বিরোধী দলেরা আজকে পরিপূর্ণ তৃপ্ত হয়েছেন, তাদের কোনও ক্ষোভ নেই। তারা অধ্যক্ষ মহাশয়, এবং উপাধ্যক্ষ মহাশয়ের কার্য পরিচালন প্রণালীতে সম্পূর্ণভাবে সন্তুষ্ট হয়েছেন। আমি মনে করি শুধু এটা আপনাদের পুরস্কারই নয়, আমাদের সকলের পুরস্কার। এই কথা বলে অধ্যক্ষ মহাশয় এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was accordingly adjourned at 8.10 p. m. sine die. Subsequently House was prorogued with effect from 7.5.78.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 67 No-IV (Sixty Seventh Session) (February to May Session. 1978)

(The 28th, 29th March, 20th, 21st, 25th, 26th, 28th April, 4th & 5th May, 1978)

## Bill

---